ছাড়া আর কিছু আছে বলে আমার মনে হয় না। আমি আশা করেছিলাম, উনি নতুন কিছু কথা বলবেন। ওনার মত এবং ওনার ভাষায় হয়তো কিছু কনটেন্ট থাকতে পারে, কিন্তু তা পেলাম না। নেহাত উনি আজ লন্ডন যাবেন, সেইহেতু বেশী কথা বলে ওনাকে ভারাক্রান্ত করা উচিৎ নয়। আমি অল্প দু-একটি কথা বলি। এটা ঠিকই, আইন-শৃঙ্খলার প্রশ্নে রাজ্যপালের ভাষনে সেল্‌ফ ক্রিটিকাল কনটেন্ট রয়েছে যে হ্যাঁ, কয়েকটি জেলার কয়েকটি অংশে আইন-শৃঙ্খলার বাড়তি সমস্যা হচ্ছে, কিন্তু সেটাকে ট্যাক্‌ল করার চেষ্টা করা হচ্ছে। কিছু অংশ বলতে উনি গড়বেতা এবং কেশপুর বলতে চেয়েছেন বা বলতে চাওয়া হয়েছে। এটা ওনার না বোঝার কারণ ছিল না।

কিন্তু এখানে যেটা সত্য, আইন শৃঙ্খলার প্রশ্নে অন্য অনেক রাজ্যের চেয়ে আমাদের পশ্চিমবঙ্গের অবস্থা যে সাধারণভাবে ভালো এটা ন্যাশানাল ক্রাইম রেকর্ড-এ বারবার প্রকাশিত হয়েছে, বার বার প্রমাণিত হয়েছে। একটু উল্টে-পাল্টে দেখলে সেটা আপনারাও বুঝতে পারতেন। আর যে জায়গার কথা বলা হচ্ছে—গড়বেতা বা কেশপুর বা এই সমস্ত এলাকায়, এখানেও যদি দেখা দেখা যাবে খুন হয়েছে তো আমাদের লোক অনেক বেশী। সরকারী দলের সমর্থক লোকেরা অনেক বেশী পরিমাণে খুন হয়েছে। আইন শৃঙ্খলার সমস্যা নিশ্চয় হচ্ছে, মাননীয় রাজ্যপাল মহাশয় সে কথা স্বীকারও করেছেন সন্দেহ নেই কিন্তু সেই আইন শৃঙ্খলার অবনতির জন্য ক্রিমিন্যালদের ব্যবহার করে ওখানে বিরোধীদল যেভাবে চলছেন সেটা যে অনেক বেশী দায়ী সে বিষয়েও সন্দেহ নেই। মান্নান সাহেব বক্তৃতা করতে গিয়ে একটা কথা বললেন যেটা এর আগে ৫/৭ বার ওদের দলের অনেকের মুখে শুনেছি যে জ্যোতিবাবু কি জানতেন না যে আমাদের রাজ্যের ছেলেরা অন্য রাজ্যে চলে যাচ্ছে? কেন জানবেন না। না জানার তো কোন কারণ নেই। আমাদের রাজ্যে আরও কিছু একসেলেন্ট এডুকেশান সেন্টার গড়ে তোলার চেষ্টা নিশ্চিতভাবে হচ্ছে, বাজেটের মধ্যে সে কথার উল্লেখ করা আছে। আমাদের ল' ইউনিভার্সিটির উপাচার্য নিয়োগ করা হয়েছে। বাস্তবের প্রয়োজনে আরও কিছু নতুন সেন্টার এখানে গড়ে তোলার চেষ্টা হচ্ছে এটা নিয়ে যেমন সন্দেহ নেই তেমনি মান্নান সাহেবকে বলব ভাল ছেলেরা রাজ্যের বাইরে চলে যাচ্ছে এটা নেগেটিভলি দেখছেন কেন? এইভাবে কি দেখতে পারতেন না যে আমাদের রাজ্যের ভাল ভাল ছেলেরা বাইরে পড়বার চান্স পাচ্ছে। তাদের একসেলেন্সীর জন্য তারা চান্স পাচ্ছে, সবাই তো তা পায় না। তাপসবাবু চেষ্টা করলেও হয়ত চান্স পেতেন না। যারা চান্স পাচ্ছে তারা যেতে পারছে—এটা তো আমাদের গর্ব এবং এইভাবেই এটা দেখা উচিত। মাননীয় রাজ্যপাল তার ভাষনে কয়েকটি নির্দিষ্ট পয়েন্ট রেখেছেন। যেমন কমিউন্যাল হারমোনির প্রশ্নটা। এ ব্যাপারটা এই হাউসের বা গোটা পশ্চিমবাংলার কারুর কি অস্বীকার করার কোন সুযোগ আছে? ভারতবর্ষের কারুর কি অস্বীকার করার সুযোগ আছে? কিন্তু সেই কমিউন্যাল হারমোনির ব্যাপারটা একবারও আপনারা বললেন না। প্যারা ১৭.৩ এ নির্দিষ্টভাবে হলদিয়া পেট্রো কেমিক্যালসের কথা বলা আছে। '৯০ বা ৯১ সালে রাজ্যপালের ভাষনের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব নিয়ে আলোচনা কালে আমরা জানি অনেক বিরোধীদলের সদস্য এটা নিয়ে সন্দেহ প্রকাশ করেছিলেন, বলেছিলেন রাজনীতি

করার জন্য এসব বলা হচ্ছে, সে সব রেকর্ডে আছে। আজকে শত্রুর মুখে ছাই দিয়ে সেই হলদিয়া পেট্রো কেমিক্যালস বাস্তবায়িত হয়েছে, বাস্তবায়িত হতে চলেছে এটা নিশ্চয় আপনারা কেউ অস্বীকার করতে পারবেন না। কিন্তু আপনারা সেই প্রসঙ্গটার উল্লেখ পর্য্যন্ত করলেন না। তারপর ১৯.১ নং প্যারাতে বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের কথা বলা হয়েছে। এই প্রসঙ্গেও অতীতে বিরোধীদলের সদস্যরা নেগেটিভলি অনেক কথা বলেছিলেন কিন্তু আজকে যখন সেই বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্পের উৎপাদন শুরু হয়েছে তখন তাকে ওয়েলকাম করার মতন সামান্য সৌজন্যবোধটুকুও আপনারা দেখালেন না। তারপর ১৭.৯ নং প্যারাতে ইনফরমেশান টেকনোলজির নতুন নীতির কথা ঘোষনা করা হয়েছে। এটা আগে ছিল না, নতুন জিনিস, পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাওয়ার ক্ষেত্রে আমরা যে নির্দিষ্ট পরিকল্পনার মাধ্যমে এগিয়ে যেতে চাই এটা তার মধ্যে দিয়ে প্রমাণিত হচ্ছে। সেটাও আপনারা বললেন না। মান্নান সাহেব শিল্পের কথা বললেন। গোটা ভারতবর্ষের রেওয়াজ হচ্ছে যে চালু কারখানা বন্ধ হয়ে যাওয়া। আর এই যে কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে এর পর সুব্রতবাবু আশা করি দ্বিমত পোষণ করবেন না যে আমাদের দেশের আরও অনেক চালু কারখানা বন্ধ হয়ে যাবে। এই যেখানে ভারতবর্ষের অবস্থা সেখানে পশ্চিমবঙ্গে এরই মধ্যে সরকারী উদ্যোগের ৫টি কারখানা লাভের মুখ দেখেছে, লাভে চলেছে, ৯টি সরকারী উদ্যোগের কারখানা তাদের লস কমিয়ে আনতে পেরেছে। আরও শুনে রাখুন, ভারতবর্ষে কোন রেফারেন্স আছে কিনা জানিনা, পশ্চিমবঙ্গে কোন রেফারেন্স ছিল না, সরকারী স্তরে বন্ধ কারখানা—কৃষ্ণা গ্লাস এই আর্থিক বছরের মধ্যে পশ্চিমবঙ্গে সরকার চালু করার ব্যবস্থা করেছেন। এগুলি অস্বীকার করার কোন সুযোগ নেই। গত দু-বছর পঙ্কজবাবুকে সেখানে দেখা যায় নি, ৫/৬ বছর ধরে কারখানাটি বন্ধ ছিল, তখন তাকে দেখা যায়নি, যখন কারখানাটি চালু হতে যাচ্ছে হঠাৎ করে পঙ্কজবাবু সেখানে কারখানার গেটে গিয়ে লম্বা চওড়া বক্তৃতা দিয়ে এলেন। কাজেই পশ্চিমবঙ্গের উন্নয়ণের প্রশ্নে যাদের গায়ে জ্বালা ধরে এরকম সদস্য যারা আছেন তাদের সৌজন্য দেখাবার, সম্মান দেখাবার কোন বাড়তি সুযোগ আমার নেই। সারা ভারতবর্ষের অর্থনৈতিক চেহারাটার দিকে একবার তাকিয়ে দেখুন। কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে এবং তাতে দেখা যাচ্ছে ১ লক্ষ ১১ হাজার কোটি টাকার ফিসক্যাল ডেফিসিট। বিরোধীদলের সদস্যরা কি এটা অস্বীকার করতে পারবেন?

[12.10–12.20 p.m.]

কোনদিন কখনও ভারতবর্ষে এই ব্যবস্থা হয়নি, এই জিনিস অস্বীকার করতে পারবেন? আজকে জি. ডি. পি'র উপরে ৫.১ পারসেন্ট ফিসক্যাল ডেফিসিট চলে আসছে। কোথায় যাচ্ছি আমরা, কি দাঁড়াচ্ছে আমাদের ভারতবর্ষের? ৮০ দশকে ভারতবর্ষের শিল্প উৎপাদনের বৃদ্ধির গড় হার ছিল ৮.৫ পারসেন্ট। ৯০ শতকে সেটা নামতে নামতে ৪.৫ পারসেন্টে নেমে এসেছে এবং গত এক, দেড় বছরে এই হারের পরিমান আরো তলার দিকে নেমে আসবে। আজকে গোটা ভারতবর্ষের বাস্তবকে অস্বীকার করার উপায় নেই। ভারতবর্ষের ২ লক্ষ কোটি কালো টাকা ধরবার কোন পরিকল্পনা আছে, কোন ব্যবস্থা আছে—নেই। সমগ্র মিলিয়ে এবং তার সঙ্গে বিশেষ করে এই বছরের

বাজেটে আমদানী শুল্ক ১৪শত কোটি টাকা ছাড় দেওয়া হয়েছে। উৎপাদন শুল্কে *যেভাবে ৩ হাজার কোটি টাকা বাড়তি ট্যাক্স চাপানো হয়েছে, সেটা ট্রেড ইউনিয়ন* যারা করেন তারা অস্বীকার করতে পারবেন না। এই মুহূর্তে ৪।। লক্ষ কলকারখানা বন্ধ। আগামী এক বছরের মধ্যে এই সংখ্যা যে আরো লাফিয়ে লাফিয়ে বাড়বে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। আমাদের ভারতবর্ষে স্বাধীনতার পরে একটা করে পঞ্চবার্ষিকী পরিকল্পনা হচ্ছে, আর বেকারের সংখ্যা বাড়ছে। এই মুহূর্তে রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা প্রায় ৫ কোটি। আর বেসরকারী ভাবে ১৪, ১৫, ১৬ কোটি হবে যার কোন হিসাব রাখার ব্যবস্থা নেই। পশ্চিমবাংলা এই ব্যবস্থা থেকে মুক্ত হবে—তা হতে পারে না। ভারতবর্ষের কোন রাজ্যই এই সমস্যা থেকে মুক্ত নয়। মাননীয় বিধায়কগণ, আপনারা নিশ্চয়ই লক্ষ্য করেছেন, আমরা যে পথের লোক হই না কেন, আমরা যারা মানুষের প্রতিনিধিত্ব করছি, আমরা গোটা ভারতবর্ষের যে কোন রাজ্যের দিকে তাকালে দেখবো যে ওভার এ্যাকিউমুলেশান, ওভার সেন্ট্রালাইজেশান হচ্ছে। ১৯৯০ সালে ট্রান্সফার অব রিসোর্সেস সেন্টার টু ষ্টেট ছিল ৭.৬ পারসেন্ট। সেটা ১৯৯৮-৯৯ সালে নেমে এসেছে ৬.৪ পারসেন্ট। তাহলে কি দাঁড়াচ্ছে? আমাদের সেন্ট্রাল গভর্ণমেন্টের যে ট্যাক্স রেভিনিউ তার শেয়ার ২৯ পারসেন্ট ষ্টেটগুলিকে দেবার কথা। কিন্তু আজ পর্যন্ত তা কার্যকরী হয়নি। বেতন যেটা বৃদ্ধি হচ্ছে তার ৫০ পারসেন্ট রাজ্য সরকারগুলিকে দেবার কথা। এই প্রসঙ্গ নিয়ে আমরা বারে বারে আলোচনা করেছি। শুধু পশ্চিমবঙ্গ নয়, সমস্ত রাজ্য এই দাবী করেছে। কিন্তু তা কার্যকরী হয়নি। আপনারা হয়ত নিশ্চয়ই জানেন যে রাজস্থান সরকার ৮।৯ মাস ধরে সরকারী কর্মচারীদের মাইনা দিতে পারছে না, মাষ্টার মশাইদের মাইনা দিতে পারছে না, সব বন্ধ হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, রাজস্থান সরকার রিসেন্টলী সেক্রেটারী লেভেলের অফিসারদের গাড়ীর ব্যবহার সীমিত করতে বাধ্য হয়েছে। তেল কেনার জায়গা নেই, মাইনা দিতে পারছে না। পশ্চিমবাংলায় আমরাও অভাবের মধ্যে আছি, সংকটের মধ্যে আছি। কিন্তু অন্যান্য রাজ্যগুলির সঙ্গে যদি তুলনা করা যায় তাহলে এখানকার অবস্থা অনেক ভাল। সেদিক থেকে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ দেওয়া উচিত ছিল। আজকে কি অবস্থা দাঁড়িয়েছে? ১০ হাজার কোটি টাকার একটা ডেডিকেটেড ফান্ড তৈরী করতে হচ্ছে কেন্দ্রিয় সরকারকে। কিসের জন্য এটা করা হচ্ছে? বলা হয়েছে যে রাজ্যগুলি যারা মাইনা দিতে পারছে না তাদের সাহায্য করা হবে। কিন্তু সেখানে একটা শর্ত আছে। কি সেই শর্ত? সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে রাজ্যগুলিকে একটা মৌ করতে হবে। সেই মৌ-এর শর্ত হচ্ছে সরকারী স্তরে কোন নিয়োগ আর করা হবে না, সব বন্ধ করতে হবে। এটা কি সমর্থন করা যায়? তারপরে মানুষের উপরে যে ট্যাক্স তার পরিমান বাড়াতে হবে। আপনারা শুনে রাখুন, যাদের নিয়ে আপনারা গর্ব করেন, সেই আসাম, উড়িষ্যার কথা আমি বলবো না, কিন্তু পাঞ্জাব একটা রিসোর্সফুল ষ্টেট, সেই পাঞ্জাব আজকে মৌ-তে সই করে টাকা নিয়ে সরকারী কর্মচারীদের মাইনা দিচ্ছে। অন্ধ্রপ্রদেশও একই রকম ভাবে মৌ-তে সই করে টাকা নিয়ে সরকারী কর্মচারীদের মাইনা দেবার ব্যবস্থা করছে। কারণ এর বিকল্প কিছু নেই।

এই রকম একটা অবস্থার মধ্যে মড়ার উপরে খাড়ার ঘা পড়ছে দিল্লী সরকার বাজেট। সেখানে মোবাইলের টেলিফোনের উপরে দাম কমানো হয়েছে, মার্বেল পাথরের উপরে দাম কমানো হয়েছে, অপরদিকে ইউরিয়া সারের উপরে দাম বাড়ানো হয়েছে, ডি. এ. পি'র উপরে দাম বাড়ানো হয়েছে, পটাশের উপরে দাম বাড়ানো হয়েছে। আমি জানিনা নির্মলবাবু, আপনি আপত্তি করবেন কিনা। আজকে এমন কোন চাষ নেই যাতে ইউরিয়া লাগে না। অথচ এই সমস্ত জিনিসের উপরে দাম বাড়ানো হচ্ছে। সমস্ত কিছুর দাম বাড়িয়ে দেওয়া হয়েছে। এটা কোন যুক্তিতে করা হয়েছে? ডিজেলের দাম বাড়িয়েছে। যে দিন ভোট হয়েছে—৩রা অক্টোবর—সেদিনই তারা ডিজেলের দাম বাড়িয়েছে। আবার তারা ডিজেল, কেরোসিন, পেট্রোলের দাম বাড়াবার প্রচেষ্টা চালাচ্ছে। আমাদের সঙ্কট আছে, অসুবিধা আছে। অসুবিধা নেই তা নয়। রেলের ক্ষেত্রে বহুদিনের প্রতিক্ষিত দাবী এতদিন কার্যকরী হয়নি। জাফর শরিফ যখন রেলওয়ে মন্ত্রী ছিলেন তখন নিজ রাজ্যে কিছু প্রকল্প টেনে নিয়ে গেছেন। নীতিশ কুমার যখন রেলমন্ত্রী ছিলেন তিনিও নিজ রাজ্যের জন্য কিছু প্রকল্পে কথা ঘোষনা করেছিলেন, গনিখান চৌধুরী যখন রেলমন্ত্রী ছিলেন তিনিও নিজ রাজ্যের জন্য কিছু প্রকল্প টেনে এনেছিলেন। এখন মমতা ব্যানার্জী রেলমন্ত্রী হয়েছেন এবং নিজ রাজ্যের জন্য কিছু প্রকল্পের কথা ঘোষনা করেছেন। কিন্তু আমরা অপেক্ষা করছি তার কতটা কার্যকরী হয় সেটা দেখতে। প্রকল্পের কথা ঘোষণা করে দিয়েছেন, কিন্তু জানি না, টাকার ব্যবস্থা করা গেছে কিনা। সুব্রতবাবু, হয়তো আপনাকেও একদিন আজকে আমি যেসব কথা বলছি সেসব কথা বলতে হবে। আজকের সমস্ত কিছুর পরিপ্রেক্ষিতে আমরা সঙ্কটমুক্ত নই সে বিষয়ে সন্দেহ নেই। তবে আমি বলবো, একটু তাকিয়ে দেখুন না। পশ্চিমবঙ্গে গত বছরে বিধ্বংসী বন্যার পরও এই আর্থিক বছরে ফুডগ্রেন প্রডাকশন বেড়েছে। এই গর্ব শুধুমাত্র সরকারী দলের নয়, সমস্ত রাজ্যের। রাজ্যের মানুষ হিসাবে গর্বের শেয়ার করতে শিখুন, তাহলে বাড়তি সুবিধা হতে পারে। পশ্চিমবঙ্গে ৫৮ শতাংশ কৃষিজমি সেচসেবিত হয়েছে, ছিল ৩১ শতাংশ; ৮২ শতাংশ জমি উন্নত বীজের অন্তর্ভুক্ত হয়েছে, ছিল ২৮ শতাংশ। গত এক বছরে ২,৫০০ প্রাইমারী স্কুল হয়েছে, ২৪৩টি হায়ার সেকেন্ডারী স্কুল হয়েছে। ৭টি পলিটেকনিক হয়েছে এই আর্থিক বছরে, ৫টি নতুন কলেজ হয়েছে। আপনারা এসব কিভাবে দেখছেন জানি না। বর্তমানে দেশের যে অবস্থা তার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গে নির্দিষ্ট উন্নয়নের ব্যবস্থা করতে হবে। আজকে হলদিয়া পেট্রো-কেমিকালসের জন্য আমাদের গর্ব হবে না, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য আমাদের গর্ব হবে না? দীর্ঘদিনের শিল্পের উন্নয়নের প্রতীক হিসাবে হলদিয়া পেট্রো-কেমিকালস এবং বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র পথিকৃত হয়ে থাকবে। রাজ্যে কৃষির বিকাশ হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে এখানে শিল্প বিকাশের সম্ভাবনা দেখা দিয়েছে এবং তারই পরিপ্রেক্ষিতে রাজ্যে বিদ্যুতের উৎপাদন, তার ব্যবহার এবং সরবরাহের ক্ষেত্রে সুনির্দিষ্ট পরিকল্পনা নেওয়া হয়েছে। আরো অনেক কিছু ভাবা যেতে পারে এবং কনষ্ট্রাকটিভ ডিসকাশন করলে নতুন কিছু পয়েন্টও বেরিয়ে আসতে পারে। কিন্তু এটা অস্বীকার করবার উপায় নেই, বিগত ১০ বছরে রাজ্য বিদ্যুতের চেহারাটাই পাল্টে গেছে। আজকে বিষয়টা এই জায়গায় দাঁড়িয়ে

ভাবতে হবে। এখানে বিরোধী দলের সদস্যরা ল এ্যান্ড অর্ডারের কথা বলছেন। কিন্তু এটা তারা কি করে বলেন? কিছুটা সমস্যা আছে সন্দেহ নেই এবং রাজ্যপালের ভাষণেও তার ইঙ্গিত রয়েছে যে, কয়েকটি জায়গায় অসুবিধা হচ্ছে। কিন্তু পার্লামেন্টারী, মিউনিসিপাল বা তিন-তিনটি বাই-ইলেকশন যা এখানে হয়ে গেছে, সেক্ষেত্রে বাইরের রাজ্যগুলিতে যা দেখেছি, এখানে একটি ঘটনাও ঘটেনি। পার্লামেন্টারী ইলেকশন একদিনে হয়েছে। আমরা চেয়েছিলাম ইলেকশনটা দু'দিনে হোক, কিন্তু সেটা একদিনেই হয়েছে। এবং শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে এটা নির্বাচন কমিশনকে স্বীকার করতে হয়েছে। আসলে নিজেদের চেহারার দিকে তাকিয়ে দেখুন তাঁরা। সৌগতবাবু এখানে রয়েছে, বোধহয় দ্বিমত পোষণ করতে পারবেন না। বিহারের ঘটনার কথা এখানে অনেকে তুলেছেন। ওদের লক্ষ্যটা কি? সেটা আইন-শৃঙ্খলার সঙ্গে সম্পর্কিত নয়, গণতন্ত্রের সঙ্গে সম্পর্কিত নয়, রাজ্যের মূল্যবোধের সঙ্গে সম্পর্কিত নয়, পার্লামেন্টারী ডেমোক্র্যাসীর সঙ্গে সম্পর্কিত নয়। ১৫৮ সংখ্যাটা বেশী হয়ে গেলো ১৬১ থেকে? কংগ্রেস চিঠি দিতে দেরী করেছে, তারজন্য নীতিশ কুমারকে রাজ্যপাল ডেকেছেন—এটা আমি মনে করি না।

[12.20–12.30 p.m.]

কিন্তু এই সুযোগ আপনাদের করে দিয়েছে। না করতে দিলেও ওরা ছাড়তো না, অন্যভাবে করতো। তাদের আগামী ৭ দিনের মধ্যে আস্থা প্রকাশ করতে হবে। দিল্লী থেকে মন্ত্রীরা এসে গেছে। গরু ছাগলের মতো দর উঠছে। বিহারের এম. এল. এ-দের দর উঠছে। আমি বিধানসভার ফ্লোরে দাঁড়িয়ে বলছি কাল সন্ধ্যাবেলার খবর আমি জানি, ৫০ লক্ষ টাকার মতো দর উঠেছে। নীতিশ কুমার টাকা নিয়ে বসে আছে। তারপর সুরজ ভানের মতো দাগী ক্রিমিন্যাল বাজারে ছেড়ে দেওয়া হবে। গোটা ভারতবর্ষকে কোথায় নিয়ে যেতে চাইছেন, দিল্লীতে বসে সরকার যারা পরিচালনা করছেন? আমার কথা আমি এবার গুটিয়ে আনতে চাই। পশ্চিমবাংলায় আমরা যে দলেরই সদস্য আমরা হই না কেন, কি সরকার পক্ষের কি বিরোধি পক্ষের, পশ্চিমবাংলার একটা মূল্যবোধ আছে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের একটা আদর্শ আছে, রবীন্দ্রনাথ নজরুলের আমরা উত্তরাধিকার, এর জন্য আমরা গর্বিত। আমরা আমাদের মতো চলি, আমরা আদর্শ নিয়ে লড়াই করি। এর জন্য আমরা গর্বিত। আমাদের এই পশ্চিমবাংলায় কোন দিন আনটাচেবিলিটি নিয়ে কোসচেন ওঠেনি, পশ্চিমবাংলায় কমিউনালিজিম নিয়ে কোন মেজর কোসচেন ওঠেনি। আজকে উত্তরপ্রদেশে একটা সরকার আছে, ওয়াটার নিয়ে সেখানে কি ঘটনা ঘটলো দেখলাম। সরকার সেটাকে পাশ করে দিল, অরুন জেটলী সেটাকে পাশ করে দিল। তারপর সেখানে কি ধরণের আইন-শৃঙ্খলার প্রশ্ন দেখা দিল। বজরং দল এটা মেনে নিল না, বিশ্ব হিন্দু পরিষদ এটা মেনে নিল না বলে আপনারা ওয়াটার বন্ধ করে দিলেন। সেখানে মুখ্যমন্ত্রী ঠুঁটো জগন্নাথ হয়ে বসে রইলেন। পুলিশ প্রশাসন সেখানে কি করলো? তারপরেও আপনারা এখানে আইন-শৃঙ্খলার কথা বলছেন? ' এখানে আপনাদের বলার কোন সুযোগ আছে? গুজরাটে আর. এস. এস এবং সরকারী

কর্মচারী একাকার করে দেওয়া হচ্ছে। সৌগতবাবু এখানে আপত্তি করতে পারেন কিন্তু সুব্রতবাবু কি করবেন? তিনি এখন কোথায় আছেন আমি জানি না। তিনি ৭৫ ভাগ কোথায় আছেন আর ২৫ ভাগ কোথায় আছেন আমি জানিনা উনি যে কোন দিকে দাঁড়িয়ে আছেন আমি জানি না। মুসকিল হচ্ছে উনি যখন বাইরে থাকেন তখন উনি টি. এম. সি আর যখন ভেতরে থাকেন তখন উনি আই. এন. সি। সৎসাহস থাকে প্রতিবাদ করুন। সুনীতিবাবু সৎ সাহস দেখিয়েছেন, উনি বলেছিলেন যে উনি সৎসাহস দেখিয়েছেন। উনি সৎসাহস দেখিয়ে ছিলেন, তাই উনি আর ঢুকতে পারেন নি। আপনি সৎসাহসের পরিচয় দিন। আসলে তিনি সৎসাহসের পরিচয় দিতে গেলে আর ঢুকতে পারবেন না এই ভয়ে তিনি কিছু বলতে পারছেন না। সর্বশেষে আমি বলতে চাই মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে তো ধন্যবাদ জানাচ্ছি বরং রাজ্যপাল মহাশয় যে পরিবেশের মধ্যে ভাষণ দিয়েছেন, যে প্রতিকূল পরিবেশের মধ্যে ভাষণ দিয়েছেন, যে অসংবিধানিক পরিবেশ এখানে তৈরি করা হয়েছিল সেই পরিবেশের মধ্যে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন তার জন্য তাঁকে আরো ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু যাঁরা এই পরিবেশ তৈরী করেছেন তাঁদের প্রতি আমার ধিক্কার জানানো ছাড়া কোন উপায় নেই। পশ্চিমবাংলায় আগে কোন দিন এই ধরণের পরিবেশ তৈরী হয় নি। সবার সামনে এই ঘটনা ঘটেছে। টি. ভি.র সামনে কারা কারা কি করেছেন দেখা গেছে। মানুষ অতীত থেকে এসেছে, গাছে গাছে লাফালাফি নাচানাচি করতো। টি.ভি.র ক্যামেরার সামনে আসার জন্য প্রথমে ওয়েলে নেবে এসেছেন, তারপর দেখা গেল তাঁদের ওয়েলে দেখা যাচ্ছে না, রাজ্যপাল ভাষণ দিচ্ছেন, তা সত্ত্বেও টি. ভি.ব সামনে আসার জন্য টেবিলের উপর নাচতে শুরু করে দিলেন। এটা কিন্তু পশ্চিমবাংলার কালচার নয়, রবীন্দ্রনাথ নজরুলের কালচার নয়, এটা আমাদের খেয়াল রাখতে হবে। বিরোধি সদস্যদের একটা কথা বলি, পন্ডিত নেহেরু মুখ্যমন্ত্রীদের একটা চিঠি দিয়েছিলেন। মাদ্রাজ বিধানসভার একটা ঘটনাকে কেন্দ্র করে প্রতিটি মুখ্যমন্ত্রীকে পন্ডিত নেহেরু চিঠি দিয়েছিলেন। সেখানে তিনি বলেছিলেন শুধু ওয়াক আউট করার কথা। মুখ্যমন্ত্রীদের যে চিঠি তিনি দিয়েছিলেন সেটা পড়বার পর তাঁদের বোধোদয় হবে কিনা জানি না। তাঁরা যে দলেই থাকুন না কেন, তাঁরা সকলেই হয় টি. এম. সি নইতো আই. এ. সি-তে ছড়িয়ে ছিটিয়ে আছেন। সেই চিঠিতে তিনি বলেছিলেন দিস ওয়াজ .... not merely a walk-out, this was not merely a personal attack to the Governor, বাট ইট ওয়াজ এগেনষ্ট আওয়ার কনষ্টিটিউশন। ১৯৫২ সালের ১৮ই মে চিঠি লেখেন। জওহরলাল নেহেরুর নাম করে দল করেন, পার্টি করেন। নেহেরু পরিবারের নাম করে দল করেন, এখানে ওয়াক আউট করেন। সেদিন এখানে যে কান্ড করলেন তাতে আমাদের পুর্বপুরুষরাও লজ্জা পেয়ে যাবেন। আমি শুধু শেষ করছি এই কথা বলে যে, বাম বিরোধী প্রাবল্য প্রমাণ করতে হবে, দেখাতে হবে কে বেশী বাম বিরোধী, দেখাতে হবে কে 'এ'টিম—'বি'টিম, তারজন্য কম্পিটিশন। এই কম্পিটিশন আরও বাড়বে। কারণ ইলেকশন আসছে। কিন্তু এইসব লম্ফঝম্ফ করে লাভ হবে না। আপনি কি মনে করলেন—আই. এম. সি-তে থাকলে লাভ হবে না, টি. এম. সি-তে

গেলেন, ভবিষ্যৎটা যাতে পাকা হয়। সুনীতিবাবু ওখানটাতে বসতেন, অনেক সময়ে গায়ে তোয়ালে পরে আসতেন। তিনি ভেবেছিলেন আই এন সি-তে থেকে লাভ নেই, *টি এম সি-তে গেলে পার্লামেন্টে যেতে পারবেন। কিন্তু সিউড়ির লোকেরা তাঁকে প্রত্যাখ্যান করেছেন। তিনি জিততে পারেন নি। এখানে ব্রজ মুখার্জী বসে আছেন।* তিনি আই এন সি এবং টি এম সি'র ভোট নয়, আরও অনেক বাড়তি ভোট পেয়ে জিতে এসেছেন। আমি বলবো, শিক্ষা নিন। আই এন সি, টি এম সি কোন বাধা নয়—এটা মনে রাখবেন। রাজ্যপালকে আপনারা বাধা দিয়েছেন। যাঁরা এখানে রাজ্যপালকে বাধা দিয়েছেন, পশ্চিমবাংলার মানুষ, তাঁদের নিজ নিজ এলাকার মানুষ বাধা দেবেন। রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার সামগ্রিক চিত্রটা তুলে ধরা হয়েছে। আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে এবং এখানে যে সমস্ত সংশোধনী আনা হয়েছে তার বিরোধিতা করে, সবাইকে নমস্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[12.30–12.40 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু আগেই বলছিলাম, সেটা এবং একটা অংশের পুনরাবৃত্তি করে কিছু বক্তব্য রাখবো। স্যার, ছায়ার সাথে যেমন লড়াই করা যায় না, তেমনি একটা না দেওয়া ভাষণের ওপরে বক্তব্য রাখা সমীচীন নয় এবং কঠিনও। আমি অতীতের একটি কথা উল্লেখ করে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই। স্মৃতি যদি দুর্বল না হয়, এখানে অনেক প্রবীন মানুষ আছেন, যাঁরা ১৯৬৭-'৬৯ সালে এই হাউসের সদস্য ছিলেন, তাঁরা সাক্ষী আছেন। তাঁদের মধ্যে একজনের নাম রবীন মন্ডল। তিনি এখানে উপস্থিত আছেন। জ্যোতিবাবু সেই সময়ে উপস্থিত ছিলেন। তিনি এই হাউসের সদস্য। তিনি এবং তাঁর সমর্থকরা কি বলেছিলেন—কেন অবৈধ? সেই একই ভাবে অবৈধ বলে আমার বক্তব্য শুরু করতে চাই। "A sharp difference of opinion arose on the question as to whether Mr. Dharma Vira, the then Governor of West Bengal, was constitutionally justified in reading out his address, prepared by his Council of Ministers, at the first joint session of the State Legislature on March 6, 1969, skipping two paragraphs which contained highly critical references to the events culminating in the dismissal of Mr. Ajoy Kumar Mukherjee's ministry in 1967. It was alleged by responsible leaders of various non-Congress political parties that Mr. Dharma Vira's action was unlawful and unconstitutional." আমিও তার সঙ্গে আর একটা জিনিস সংযোজন করতে চাই। ১৯৬৭ এবং ১৯৬৯ সালের পর আন-কনষ্টিটিউশন্যাল এবং আন-ল্যফুল রাজ্যপালের একটা তথাকথিত বক্তব্যের ভিত্তিতে আজকে আমরা আলোচনা করছি। এটাও রেকর্ড থাকুক, ইতিহাসের লাইন, আর একটা সংযোজনের জন্য। কেন, আমি তা আগেই বলেছি, কিন্তু তা সত্ত্বেও গায়ের জোরে এই হাউসে আলোচনা চালিয়ে যাচ্ছেন। যদিও আমি জানি একটা ওই যে বই ডিষ্ট্রিবিউশান করেছেন রাজ্যপালের ভাষণের নাম করে, তা বিস্তারিতভাবে কেউ যদি পড়ে থাকেন তাহলে দেখবেন একটা বস্তাপচা, মামুলি গত ২২-২৩ বছর ধরে যেসব কথা বলে আসছেন তারই শুধু পুনরাবৃত্তি হয়ে গেছে। আমাদের

কাছে এটা মূল্যহীন। ইট সুড বি এ মিরর অফ দি প্রেজেন্ট গভর্ণমেন্ট এ্যাকটিভিটিজ। রাজ্যপালের ভাষণ হবে একটা আয়নার প্রতিফলন—রাজ্যের সমস্ত কাজকর্ম, রাজ্যের কাজের একটা দলিল। এই প্রসঙ্গে আমি আপনাকে উল্লেখ করতে চাই যে, এই একটিমাত্র বিষয়ে যেখানে সবিস্তারে আলোচনা করার সুযোগ সমস্ত সদস্যরা পান। লোকসভা এবং বিধানসভায় এর গুরুত্ব অপরিসীম। এই রাজ্যপালের ভাষণের গুরুত্ব অপরিসীম। সুজনবাবু, আপনি উল্লেখ না করলেই পারতেন, বাই ইলেকশানের প্রোডাক্ট, যা বলেছেন ভালোই বলেছেন, ওঁর দৃষ্টিভঙ্গীতে ভালোই বলেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণের উপরে আলোচনা করতে গিয়ে হঠাৎ করে মূল বক্তৃতার থেকে সরে গিয়ে রাজ্যপাল ভাষণ দিতে গিয়ে যে ঘটনা ঘটেছিল তার উল্লেখ করলেন। যাদের কথা উল্লেখ করলেন সেই সমস্তগুলো আজকে উপস্থিত নেই। একটা নজির বিহীন ঘটনা হল। সুজনবাবু, আপনি জানেন কেন নজিরবিহীন ঘটনা—মন্ত্রীরা আঘাত করল বিরোধী দলের সদস্যকে। যে কিনা আজকে মৃত্যুর সঙ্গে লড়াই করছে পি. জি. হাসপাতালে—তিনি হচ্ছে রাম জনম মাঝি। এটা কি নজিরবিহীন ঘটনা নয়? ঐতিহ্যের ক্ষেত্রে, সংস্কৃতির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ বিধানসভা সম্পর্কে আমাদের নিজেদের একটা গর্ব রয়েছে। আমি নিজেও এরজন্য গর্বিত। পশ্চিমবঙ্গ বিধানসভা এমন একটা বিধানসভা, যার আলাদা একটা ঐতিহ্য, সংস্কৃতি এবং মৌলিক চিন্তাভাবনা রয়েছে। নিশ্চয় এর সঙ্গে বিহারের তুলনা চলে না। আমার আপত্তি কোথায় জানেন—মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা অনেক সময়ে বিহার, ইউ পি এবং অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনামূলক তুলনা তুলে ধরেন। আমাদের কি ঐতিহ্য আছে জানেন—এই রাজ্যপালের ভাষণের সময়ে তাঁকে একটা কাঁচের টুকরো ছুঁড়ে মারা হয়েছিল। রাজ্যপাল তাতে বলেছিলেন যে, ওই কাঁচের টুকরো যদি তাঁর মাথায় লাগত তাহলে তিনি পরলোক গমন করতেন। তারপরে এই বিধানসভার ভেতরেই মহিলা মন্ত্রীর সিটে আলতা লেপে রাখা হয়েছিল। তিনি ওখানে বসার পরে যখন উঠে দাঁড়ান তখন চারিদিক থেকে হো হো, হি হি হাসি একটা পৈশাচিক উল্লাস শুরু হয়। এই উল্লাস কারা করেছিলেন জানেন সুজনবাবু? আপনাদেরই পূর্ব পুরুষরা। ওই ঐতিহ্য আপনারা বহাল করে গেছেন। আজকের সদস্যরা যা করেন হয়ত তারা হাতাহাতি ইত্যাদি করেন। এই ধরণের হাতাহাতি, বাক-বিতন্ডা হয়েই থাকে কিন্তু এক্ষেত্রে মন্ত্রীরা যে মারলেন, যা স্টেটস্‌ম্যান পত্রিকার প্রথম পাতায় প্রকাশিত হল—মিনিষ্টারস্ লিড টু এ্যাটাক অন অপজিশান মেম্বারস্। আপনি নিজেও এরজন্য দুঃখপ্রকাশ করেছেন। সদস্যদের সঙ্গে সদস্যের বাক্ বিতন্ডা হয়েই থাকে এবং গণতান্ত্রিক রীতি নীতিতে এটা হয়েই থাকে। অনেক সময়ে বাক-বিতন্ডার থেকে লড়াই পর্যন্ত হয়েছে। এরজন্য আমরা দুঃখপ্রকাশও করে থাকি এবং সেটা অন রেকর্ড হয়ে থাকে। কিন্তু এই প্রথম মন্ত্রীরা যা করলেন সেটাও অন রেকর্ড হয়ে থাকল। সেখানে মন্ত্রী কিরণময় নন্দ যেভাবে আক্রমন করলেন এবং বারে বারেই তিনি ওইভাবে আক্রমন করে আসছেন কিছুই তাঁকে বলা হয় না। তারপরে সুশান্ত ঘোষ, যিনি বাইরে মার্ডার করে বেড়াচ্ছেন এবং বাইরে আর্মস নিয়ে ঘুরে বেড়াচ্ছেন, তাঁরও ভেতরে একই এ্যাটিচিউড প্রকাশ পাচ্ছে।

বিদ্যুৎমন্ত্রী, বিদ্যুৎবাবু অসুস্থ তার বাইপাস সার্জারি হয়েছে, তাও অসুস্থ অবস্থায় রাম জনম মাঝিকে বেপরোয়াভাবে ঘুষি মারছেন। আমি আপনার কাছে অনুরোধ করছি,

এই ব্যাপারে যারা জড়িত তাদের দৃষ্টি আকর্ষন করে বলছি এদের শাস্তি হওয়া উচিত। এদের এক্জেমপেলারি পানিশমেন্ট হওয়া উচিত, যাতে ভবিষ্যতে কোন দলের কোন মন্ত্রী কোন সদস্যের উপর হাত তুলতে না পারেন। আমরা অবাক হয়ে যাই, তার উপর আমাদের আলোচনা করতে হচ্ছে। তার পরেও আপনি বিনা কারণে পঙ্কজবাবুর আইন মাফিক প্রিভিলেজ নোটিশটা উড়িয়ে দিলেন ডিফেক্ট দিয়ে। আপনার বুরোক্রাটরা আপনার কাছে পৌঁছে দিচ্ছে, তারও দায়িত্ব আমাদের সদস্যদের নিতে হবে, কেন? রাজ্যপালের বক্তৃতাতে তো এই কথা বলে দেয়নি যে এই সরকার তারা কি কাজ করবেন। যে সরকারের মন্ত্রীরা একসঙ্গে নেই, বুদ্ধদেববাবু কিছুদিন আগে বললেন, আমাদের সমস্ত জয়েন্ট রেসপনসিবিলিটি। আমাদের মুক্ত দায়িত্ব, আমরা একসঙ্গে কাজ করবো। কিন্তু আমরা কি দেখছি? কোথাও ক্ষিতিবাবু আপনাকে আক্রমন করছেন, আবার ধারাবাহিকভাবে অর্থমন্ত্রীকে আক্রমন করছেন, তিনি পরিস্কারভাবে বলছেন রাস্তা হচ্ছে না, তার সঙ্গে বৈমাতৃসুলভ আচরণ করা হচ্ছে। এইসব তো এখানে লেখা নেই। এখানে আর.এস.পি. ভার্সেস সি.পি.আই.এম. যা হচ্ছে এই সবের তো কিছু লেখা নেই। আপনাদের নিজেদের সহকর্মী সুভাষবাবু, বললেন অত্যন্ত প্রগতিশীল রেল বাজেট মমতা ব্যানার্জী করেছেন। তা সত্ত্বেও সুজনবাবু বলছেন, অন্য কথা। সুভাষবাবু আপনার সিনিয়ার, তার বক্তব্যকে তো ন্যূনতম সম্মান দেবেন। আমরা কি দেখছি? সুভাষবাবুর সঙ্গে ঝগড়া. সৈফুদ্দিন এর সঙ্গে ঝগড়া, তিনি গণতন্ত্র নিয়ে কথা বলেছেন তাই সৈফুদ্দিন কমিটি করা হয়েছে। সি. পি. আই. এম. কি এখানে গণতন্ত্র রক্ষা করছে? রাজ্যপালের ভাষণে কিন্তু এই কথা বলেননি। প্রকাশ্যে সুভাষবাবু বলছেন, সমীর পুততুন্ড বলছেন, গণতন্ত্রের দাবী করছেন, সেই কথা কিন্তু এখানে বলেননি। আপনাদের পার্টি ডিভাইডেড শুধু নয়, সি. পি. আই. (এম) তারা ফ্রাগমেনটেড, টুকরো টুকরো হয়ে গেছে। আমরা টি. ভি. তে মাঝে মাঝে বিজ্ঞাপন দেখি নবাব কিনলে আরাম ফ্রী। এখন তার সঙ্গে আর একটা কথা যুক্ত হচ্ছে, সি. পি. এম. করলে ঝগড়া ফ্রী। এখানে দেখবেন ক্ষিতিবাবুর সঙ্গে অসীমের ঝগড়া, সুভাষবাবুর সঙ্গে সি. পি. এম., সৈফুদ্দিন এর সঙ্গে সি. পি. এম. এর ঝগড়া, এ ঘটনা রোজই হচ্ছে। সেইসব কথা তো এখানে লেখেননি। আইনশৃঙ্খলার কথা বললে রুলিং পার্টির কিছু সদস্যের গায়ে লাগবে। এখানে তো একটুখানি খালি আইনশৃঙ্খলার সম্বন্ধে উল্লেখ করেছেন। কোন কোন জায়গায় কিছু রাজনৈতিক সংঘাত হচ্ছে। কিছু কিছু হচ্ছে। কসবায় প্রকাশ্য দিবালোকে তোলাবাজদের নেতা খুন হল। এখানে রবীনবাবু বসে আছেন, ওদের লোকেদের দ্বারা সেই খুন হল, এটা কংগ্রেসের খুন নয়, তৃণমূলের খুন নয়, বি. জে. পি-র নয়, ওদের দ্বারা এই ঘটনা ঘটেছে। ওরা পেট্রোল ঢেলে বাজারটাকে পুড়িয়ে দিল। এটা তো এখানে লেখা নেই। এখানে বসেছিলেন এস. ইউ. সি. আই. এর মাননীয় সদস্য, তাদের ৯ জন লোককে গুলি করে মেরে দেওয়া হল। তারপরেও আপনারা বিহার নিয়ে চিৎকার করছেন? এখানে বিহারের সঙ্গে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার পার্থক্য আছে? কয়েকদিন আগে পঙ্কজবাবুর সঙ্গে আমি গভর্ণর এর কাছে গিয়েছিলাম ২জন মহিলাকে নিয়ে। তাদেরকে প্রকাশ্য দিবালোকে তুলে নিয়ে যাওয়া হয়েছিল। এদের মধ্যে একজন বিবাহিত ছিলেন।

[12.40–12.50 p.m.]

এই লজ্জা আপনারা ঢাকতে পারবেন না। সেই মহিলাকে তুলে নিয়ে গিয়ে সারাদিন ধরে ধর্ষণ করা হল। তিনি যখন গৌরব দত্তর কাছে এফ. আই. আর করতে গেল, তখন বলল এফ. আই. আর করা যাবে না। আজকে বিচারকের বাণী নীরবে, নিভৃতে কাঁদছে কেশপুর, গড়বেতা, খানাকুল, কসবা, শালবনী, দক্ষিণ ২৪-পরগণা, উত্তর ২৪-পরগণা এবং কলকাতায়। আপনারা নিজেরা বলতেন সি. পি. এম পার্টি হচ্ছে একটা সুশৃঙ্খল পার্টি। আজকে টি. ভি-র পর্দায় দেখলাম নৈহাটিতে তৃণমূল কংগ্রেস ভার্সেস সি. পি. এম নয়, কংগ্রেস ভার্সেস সি. পি. এম নয়, সি. পি. এম ভার্সেস সি. পি. এম মারপিট হচ্ছে। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। কসবায় গন্ডগোল আপনাদের আমল থেকেই শুরু হয়েছে এবং আজও তার রেশ চলছে। সেখানে ১৯জন কংগ্রেস কর্মীকে খুন করা হয়েছে, একটা এফ. আই. আর আপনারা করতে দেননি। দিনের বেলায় আনন্দমার্গীদের যেভাবে মেরে ফেলা হয়েছিল আজও পর্য্যন্ত তার কোন বিচার হল না। আপনারা বিহারের কথা বলেন, বিহার তো আপনাদের কাছে ছেলেমানুষ। আপনারা শুধু চিৎকার করে বলে বেড়াচ্ছেন আমরা রাম রাজত্বে বাস করছি। এই যদি রাম রাজত্ব হয় তাহলে রামায়ণ থেকে রামের নাম কেটে দেব। এই জিনিস আজকে সর্বত্র চলছে। [* * * * ] আমি যদি এটা প্রমাণ করতে না পারি তাহলে এই বিধানসভা থেকে চলে যাব। তার ভাই আজকে আর্মস সাপ্লাই করছে কিন্তু পুলিশ তাকে ধরছে না। এতে কিন্তু রাজ্যের সর্বনাশ হচ্ছে। আর জয়প্রকাশের নাতি এসে বললেন, আপনারা আর্মস সব জমা দিয়ে দিন। কতগুলো আর্মস বুদ্ধদেববাবু পেয়েছেন? আর এদিকে নাকে নস্যি নিতে নিতে অনিল বিশ্বাস বলছেন আমাদের দলের কর্মীদের কাছে আর্মস থাকতে পারে না। ঠিক তারপরেই সি. পি. এম পার্টি অফিসে বোমা বিস্ফোরণ হল, আরেক জায়গায় বোমা ধরা পড়ল। আর অনিলবাবু বললেন তৃণমূল-বি. জে. পি. পার্টি অফিসে বোমা রেখে গিয়েছিল। এইসব জিনিস চারিদিকে চলছে। ডি. জি. যাকে করেছেন তিনি হচ্ছেন আরেক পাগল, আমরা যখন ডি. জি-র কাছে ডেপুটেশান দিতে গেলাম তখন তিনি আমাদের বোঝাতে লাগলেন এই শালবনীতে আপনারা ৭৫ পারসেন্ট এখানে কোন প্রবলেম নেই, এখানে আপনারা ২৫ পারসেন্ট এখানে কিছু সমস্যা আছে, ওখানে আপনারা ৩৫ পারসেন্ট এখানে সমস্যা আছে। সত্যি কথা বলতে কি আজকে খানাকুল, কসবা, শালবনী, গড়বেতা সমস্ত জায়গায় মানুষ আজকে ক্ষেপে গিয়েছে। জনগণ আপনাদের পার্টি অফিসের তালা পর্য্যন্ত খুলতে দিচ্ছে না, এই হচ্ছে আপনাদের পরিণতি। কিন্তু আমরা এটা চাই না, আমরা চাই গণতান্ত্রিক দেশে সি. পি. এম থাকবে, কংগ্রেস থাকবে, তৃণমূল থাকবে, কংগ্রেস থাকবে। আপনাদের অত্যাচারে কোন না কোন জায়গায় প্রত্যেকদিন মানুষকে মৃত্যুর সঙ্গে লড়াই করতে হচ্ছে। সেই সব কথা রাজ্যপালের এই ইললিগাল বক্তৃতার মধ্যে উল্লেখ নেই। রাজ্যপাল সুন্দরবনে যাচ্ছে, কি করতে যাচ্ছেন জানিনা, তার একটা ফ্যামিলি বিজনেস আছে, ফলতা পোর্ট দেখতে

(Note * Expunged as order by the chair)

যাবেন, তার জন্য নাকি কয়েক লক্ষ টাকা খরচ হবে। সেইসব কথা তো মানুষের কাছে বলতে হবে, সেইসব কথার কোন উল্লেখ নেই।

আমরা জানি, দৈনিক সংবাদপত্রে এসব পড়ছি, আমাদের সংস্কৃতিতে লাগবে। সংবাদপত্রে পড়েছি, রাজ্যপাল নাকি বলেছেন আমার সুন্দরী মহিলা সেক্রেটারী চাই। কালকে আবার নাকি একজন সুন্দরী মহিলা এসেছেনও। এতে কি বাংলার সংস্কৃতি বাড়ছে?

বাংলা, বাংলা করে আপনারা চিৎকার করছেন বুদ্ধদেববাবু, কিন্তু গত ২৩ বছরে বাংলা চালু হ'ল না, এখন বলছেন ১লা বৈশাখ থেকে চালু হবে। এটা হলে আমি গর্ব অনুভব করব। বিশ্বের কোন দেশেই মাতৃভাষা ছাড়া তার মৌলিক চিন্তার বিকাশ হয় না। কিন্তু এখনও বিদেশী ইংরেজী ভাষা আমাদের সত্ত্বাকে চাবুক মেরে চলেছে। আপনাদের অবস্থা 'ঢাল নেই তরোয়াল নেই নিধিরাম সর্দার'। কলকাতায় এতগুলো আই. এ. এস. অফিসার আসছে, যাদের ৯০ পার্সেন্টই বাংলা জানে না। গ্রামের মানুষ ডি. এম. -এর কাছে যাচ্ছে, ডি. এম তাদের সঙ্গে সাহেবের মত বাংলা বলছে। সেখানে আবেদনটা থাকছে খুবই সঙ্কীর্ণ, নো ইমোশনাল এ্যাটাচ্‌মেন্ট। তারা কি করে বাংলা চালু করবার জন্য এগিয়ে যাবে? বুরোক্রাটরাই যদি টোটালি বাংলা ভাষার বিরোধী হয়, আপনি কি করে সর্বত্র বাংলা ভাষা চালু করবেন? হ্যাঁ, বক্তৃতায় চালু হবে. নবজাগরণের কথা বলবেন, অথবা আপনাদের কিছু পোষা শিল্পী, সাহিত্যিক যারা আছে তাদের সন্তুষ্ট করবে। আমি দায়িত্ব নিয়ে বলছি, সর্বত্র বাংলা ভাষা ব্যবহারের ক্ষেত্রে আপনারা ব্যর্থ হয়েছেন।

[12.50–1.30 p.m. including adjourment.]

কেন আমি বলছি অসত্য, তা এই রাজ্যপালের ভাষণের ৭.১, ৭.২ দেখলে বুঝতে পারবেন। তিনি বলছেন—'১৯৯৭-৯৯ সালে খাদ্যশস্য উৎপাদনের মোট পরিমাণ ছিল ১৪৩.৬৭ লক্ষ টন। ১৯৯৭-৯৮ সালে ঐ পরিমাণ ছিল ১৪৩.৫৪ লক্ষ টন'। '১৯৯৮-৯৯ সালে ১৫টি জেলায় বন্যা হয়েছিল, একটি জেলা সাইক্লোনে ক্ষতিগ্রস্ত হয়েছিল। এইসব ঘটনা সত্ত্বেও খাদ্যশস্যের মোট উৎপাদন বৃদ্ধি পেয়ে ১৪৩.৬৭ লক্ষ টন হয়েছিল'। একটা লোক বলছে, এই রাজ্যের সবকিছু ভালো। এখানে এক অসীমবাবু অসীম শক্তিধর, আর কাউকে কিছু করতে হবে না?

স্যার, শিক্ষা দপ্তরে দেখুন কি ভাবে সর্বনাশ করছেন। এখানে একজন আছেন সাচ এ্যান্ড সাচ-আপনি শুনতে চাইলে নামটা বলতে পারি। স্যার, আমার পূর্ব পরিচিত একজন অফিসার, তাকে জিজ্ঞেস করেছিলাম এখন কাজকর্ম কেমন চলছে? আমাকে বলল, এখন কাজের চাপ বেশি। বললাম, এখন তো অনেক মন্ত্রী হয়েছে, তবুও কাজের চাপ বেশি। তখন সে বলল আমাকে—এখন সেরকম করছেন কিনা জানি না—'সাহেব মিনিস্টার ডাকে, আর ডেকে বলে—লিখুন'।

চিঠির উত্তর লিখুন। আমি বলছি—কি লিখেছেন? বললেন—মাই ডিয়ার সাচ

এন্ড সাচ, তার দুটো প্যারাগ্রাফ কি লিখছেন না—আই হ্যাভ রিসিভড্ ইয়োর লেটার সাচ এন্ড সাচ, তারপর ইয়োরস ফেথফুলি সাচ এন্ড সাচ। পুরোটাই আমাকে লিখতে হচ্ছে এবং টাইপ করতে হচ্ছে।" সেই থেকে নামই হয়ে গেছে সাচ এন্ড সাচ। স্যার, আপনি বিশ্বাস করুন, আমি এটা শুনেছি। স্যার, ওঁনার রেকর্ড আছে প্রভিডেন্ট ফান্ড নেবার এবং রিটায়ারমেন্ট বেনিফিট নেবার। পৃথিবীর সবচেয়ে বড় নদী আমাজন, সবচেয়ে উঁচু পর্বত হিমালয় এবং সবচেয়ে কম দিনে প্রভিডেন্ট ফান্ড নিয়েছেন কান্তি বিশ্বাস। এটা আমি রেকর্ড দেখেই বলছি। আপনারা দেখবেন এগুলি ভূগোল বিজ্ঞানে আসবে। চেঁচালে সত্যকে ঢাকা যাবে না। স্যার, গত কয়েক বছর ধরে যতদিন থেকে স্কুল সার্ভিস কমিশন, কলেজ সার্ভিস কমিশন হয়েছে, তার একটা রিপোর্ট আমরা দাবি করছি যে কে কে স্কুল সার্ভিস কমিশনের মেম্বার, তাদের কাজ কি, যারা কাজে যোগ দিয়েছে, তাদের পাস্ট কি। আমি স্যার বলতে পারি—এরা আর কেউ নয়, এরা এস এফ আইয়ের ছেলে, এরা এমন ছেলে, যারা লেখাপড়ায় ভালো নয়, এরা কেউ কলকাতার আশেপাশে চাকরী পায় নি। পার্টি অফিস থেকে স্কুল সার্ভিসের নাম করে, ডেমোক্র্যাটিক ওয়ের নাম করে সেখানে পার্টির নিয়মে হচ্ছে। যা কলেজ সার্ভিস কমিশনের ক্ষেত্রে হচ্ছে, তাই স্কুল সার্ভিস কমিশনের ক্ষেত্রে হচ্ছে। এই জিনিষ হচ্ছে সর্বত্র। হায়ার সেকেন্ডারী মিনিস্টার এখানে নেই। হায়ার সেকেন্ডারী মিনিস্টার তিনি কি জানেন না—প্রায় ৬০০ পদ, একেবারে প্রিন্সিপাল থেকে আরম্ভ করে, ভাইজ প্রিন্সিপাল, হেড অফ দ্য ডিপার্টমেন্ট যে পোস্টই নিক, বছরের পর বছর ধরে উনি কি জানেন না যে আজকে বড় বড় কলকাতার কলেজে এবং ছোট কলেজে যেখানে বাইরে থেকে ল্যাবরেটারীর কাজ করে আসতে হয়, ল্যাবরেটরী নেই। তবুও বারে বারে বলেছেন যে এটা মহান দেশ। এখানে গরু ঘোড়ার মেডিক্যাল কলেজ তৈরী হচ্ছে, গাদা গাদা এই কলেজ তৈরী হচ্ছে, কিন্তু মানুষের জন্য কোন মেডিক্যাল কলেজ নেই। কলেজ ইউনিভার্সিটি সমেত একটা মেডিক্যাল কলেজ আছে। কিন্তু জেনারেল মেডিক্যাল কলেজ নেই। কয়েক বছর ধরে বেড়ে গেছে খালি পদ ডাক্তারের সংখ্যা। আপনারা বলেছেন প্রমোদ দাশগুপ্ত মাও সে তুং এর দেশ থেকে খালি পদ ডাক্তারদের এনেছেন। চারিদিকে এ নিয়ে বিদ্রোহ আরম্ভ হয়ে গেছে। এন আর এস, ন্যাশানাল মেডিকেল কলেজের ছেলেরা বিদ্রোহ করছে। ৩ বছরের একটা কোর্স চালু করে খালি পদ ডাক্তার চালু করে কেন আপনারা এই সর্বনাশ করছেন? ডাক্তারদের সিট বাড়ান। আরও ছাত্র নিন। তাদের ভর্ত্তি করুন। ডাক্তার তৈরী করুন। টিচিং, নন টিচিং এই নীতি যদি পরিবর্তন না করেন, তাহলে ভালো ডাক্তার তৈরী করবেন কি করে? ভালো ভালো ছাত্ররা চলে যাচ্ছে। তারা ব্যাঙ্গালোর, ম্যাড্রাস চলে যাচ্ছে ডাক্তারী পড়বার জন্য। অথচ পশ্চিমবঙ্গ ডাক্তারদের পীঠস্থান, ডঃ বিধান চন্দ্র রায়ের পীঠস্থান, এখানে ভালো ডাক্তার আপনারা তৈরী করতে পারেন না। এখানে কোন ভালো ডাক্তারখানা নেই। কোন ভালো ছাত্র নেই, তারা আস্তে আস্তে চলে যাচ্ছে। ধ্বংস হচ্ছে শিক্ষা ব্যবস্থা। ধ্বংস হচ্ছে স্বাস্থ্য রক্ষা ব্যবস্থা। এখানে সাবজেক্ট কমিটির চেয়ারম্যানের রিপোর্ট—যে মেডিক্যাল কলেজের কি অবস্থা, হাসপাতালের কি অবস্থা হয়েছে। তাদের সমস্ত সুপারিশ ধারাবাহিকভাবে লঙ্ঘিত

হচ্ছে। আজকে সেই সমস্ত জায়গায় নতুন করে কোন ব্যবস্থার কথা কোথাও লেখা নেই এবং কোথাও লেখা হবে না। সুজনবাবু বলেছেন হলদিয়ার কথা। হলদিয়ার কথা না বললেও পারতেন। রাজ্যপালের ভাষণে শিল্পোন্নয়নের কথা বলতে গিয়ে হলদিয়ার কথা বলা হয়েছে। এখানে আমি একটু বলি, ৭৫-৭৬ সালে পশ্চিমবঙ্গে যত লোক কাজকর্মে নিযুক্ত ছিল তার মধ্যে ১২.৫ পার্সেন্ট নিযুক্ত ছিল অর্গানাইজড সেক্টরে। আর ১৯৯০ সালে বড় শিল্পে নিযুক্ত লোক এর হার হচ্ছে ৯.৩ পার্সেন্ট। অর্থাৎ কমে গেছে। একই সময়ে উড়িষ্যায়, ৭৫-৭৬ সালে কাজ করা লোকের সংখ্যা হচ্ছে ২.৪ আর আজকে ৯০ সালে সেখানে দাঁড়িয়েছে ৩.৮। উড়িষ্যায় বেড়েছে অর্গানাইজড সেক্টরে। আমরা এখানে কমেছি। উল্লেখযোগ্যভাবে আমি এটা বলছি। বলা হয়েছে হলদিয়াতে ১০ লক্ষ লোক এর চাকরী হবে। চাকরী হলে আমি খুশী হতাম। ১০ লক্ষ বাঙালী ছেলের চাকরী হবে। কিন্তু ৯৯ সালে প্ল্যানিং কমিশন একটা ষ্টাডি টীম পাঠিয়েছিল, তারা রিপোর্ট দিচ্ছে যে পশ্চিমবঙ্গে হলদিয়া নিয়ে ক্রমশঃ একটা ভাঁওতা চলছে। ৯৫ সালে 'মৌ' স্বাক্ষরিত হয়েছিল যে এখানে ৫শো একর জমি নিয়ে একটা তৈল শোধনাগার হবে। আজও সেই পাঁচশো একর জমি পাওয়া যায় নি। চ্যাটার্জ্জী গোষ্ঠীর ৬ হাজার কোটি টাকা ইনভেষ্ট করার কথা ছিল, ওয়ান ফোর্থও করা হয় নি। চ্যাটার্জ্জী গোষ্ঠীর প্রস্তাব বাতিল হতে চলেছে। এশিয়ান গেটওয়ে প্রোজেক্টে ১৮ শো কোটি ইনভেষ্ট করার কথা দিয়েছিল। এখনও এটা কার্যকরী হয় নি। এটাও হবে না, আমার কাছে সংবাদ। গ্রাম, শহর, শহরাঞ্চলে সর্বত্র নৈরাজ্য, অরাজকতা। এখানে কোন ব্যবসা হবে না, ডাকাতি ছাড়া। আজকে সমস্ত মানুষ তারা পুলিশের উপর আস্থা রাখতে পারছে না। স্বভাবতই রাজ্যপালের ভাষণ আমাদের কাছে মূল্যহীন। এই প্রস্তাবের সপক্ষে যে রাজ্যপালের ভাষণে দাড়ি কমা ফুলষ্টপের প্রতিটির বিরোধিতা করে, প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** খুনী আসামী সুশান্ত ঘোষকে গ্রেপ্তার করা হোক বাদ যাবে। আমি আপনাদের বলেছি যে কোন মেম্বারের বিরুদ্ধে অভিযোগ আনতে হলে নোটিশ দিতে হয়। খুনী আসামী গ্রেপ্তার হোক বাদ যাবে।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

(after adjournment)

[1.30–1.40 p.m.]

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে যে বক্তব্য রাখা হয়েছে তাঁকে সমর্থন করেও আমি কয়েকটি কথা এখানে রাখতে চাই। আমি কৃষক ফ্রন্টের কর্মী, আমি আশা করেছিলাম যে পশ্চিমবঙ্গ কৃষি প্রধান রাজ্য তাই এখানে কৃষির উপর গুরুত্ব দেওয়া হবে। কিন্তু সেইভাবে কৃষির উপর গুরুত্ব দেওয়া হয়নি। যে পরিমান কৃষির উপর গুরুত্ব দেওয়া উচিত ছিল, তা দেওয়া হয় নি। পশ্চিমবঙ্গ চাষের জমির পরিমান হচ্ছে ৫৩ লক্ষ ৪০ হাজার হেকটর ১৯৯১ সালের সরকারের প্রদত্ত হিসাব থেকে আমি এই অঙ্কটা পেয়েছি। ১০ বছর চলে গেল এই যে জমির পরিমানের কথা বলা হয়েছিল সেই জমি আজ আছে কিনা

সে সম্বন্ধে অনেক বার বিধানসভায় আমি বক্তব্য রেখেছিলাম কিন্তু কোন উত্তর পাই নি। এই ১০ বছরে বহুবার বন্যা হয়েছে, প্রতিবছর বন্যায় কৃষকদের জমি তলিয়ে যাচ্ছে। গোটা পশ্চিমবঙ্গে এইভাবে চাষের জমির পরিমান কমে যাচ্ছে। প্রতিটি জেলায় বিশেষ করে সীমান্ত জেলাগুলিতে বি. এস. এফের ক্যান্টনমেন্ট শত শত জমি নিয়ে তৈরী হচ্ছে তার ফলে কৃষি জমি হ্রাস পাচ্ছে। সীমান্তে কাঁটা তারের বেড়া দেওয়ার ফলে প্রকৃতপক্ষে লক্ষ লক্ষ বিঘা জমি আমাদের হাত ছাড়া হচ্ছে এবং উন্নয়ণমূলক কাজেও বহু কৃষি জমি হাত ছাড়া হচ্ছে। কিন্তু জনসংখ্যা বাড়ছে, এই ১০ বছরে জনসংখ্যা বেড়েছে আর কৃষি জমির পরিমান কমছে। নদীর ভাঙন রোধ করবার জন্য কোন ইতিবাচক ব্যবস্থা এখনও পর্যন্ত নেওয়া হয় নি। বন্যা এলে কিছু বোল্ডার ফেলা হয়, কিছু শালের খুঁটি লাগানো হয় কিন্তু তা বন্যা নিয়ন্ত্রণ করবার বা বন্যা প্রতিরোধ করবার পক্ষে যথেষ্ট কার্যকরী নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গঙ্গা-পদ্মার ভাঙনের কথা বলেছেন, স্বাভাবিক ভাবেই তিনি উল্লেখ করেছেন গঙ্গা-পদ্মার ভাঙনে আমাদের জমি এবং গ্রামগুলি দিনের পর দিন শেষ হয়ে যাচ্ছে, কিন্তু ব্যবস্থা হচ্ছে না। কিন্তু উত্তরবঙ্গে ৩১-টা মাঝারি এবং বড় নদী আছে যেগুলো প্রতিবছর কৃষকদের জমি শেষ করে দিচ্ছে, গ্রামগুলো শেষ করে দিচ্ছে—তার উল্লেখ মাননীয় রাজ্যপাল মহাশয় করতে ভুলে গিয়েছেন। এই নদীগুলোর উৎস স্থল ভুটানে। ভুটান একটা আলাদা রাষ্ট্র। ভুটানের যেখান থেকে নদীগুলো সমতলে নেমে এসেছে সেখানে যদি উত্তরবঙ্গে নদীগুলোকে নিয়ন্ত্রণ করা না যায়, শাসন না করা যায় তাহলে ঐ সেচ দপ্তর থেকে বন্যার সময় বা পরে বছরের পর বছর যে ব্যবস্থা নেওয়া হয় তা কার্যকরী হচ্ছে না। আমরা আশা করেছিলাম যে মাননীয় রাজ্যপাল উল্লেখ করবেন যে ভারত-ভুটান যৌথ নদী কমিশন করে কি করে উত্তরবঙ্গের নদীগুলোকে নিয়ন্ত্রণ করা যায়। রাজ্যপাল মহাশয় সেটা উল্লেখ করেন নি। আমাদের রাজ্য সরকার এ ব্যাপারে কেন্দ্রকে চাপ দেবেন আশাকরি। কারণ এটা কেন্দ্রের ব্যাপার। ভুটান একটা আলাদা রাষ্ট্র। আমাদের কেন্দ্রে যে সরকার আছে তারা যদি ভুটানের সাথে যৌথ নদী কমিশন করার ব্যবস্থা না করেন তাহলে রাজ্য সরকারের কোন ক্ষমতা নেই। উত্তরবঙ্গের নদীগুলোর চরিত্র সম্বন্ধে আমাদের নাগরিক সভ্যতার পীঠস্থান কলকাতার বেশীর ভাগ মানুষ অজ্ঞ, উদাসীন এবং একে এড়িয়ে চলার একটা প্রবনতা আজ আমাদের আতঙ্কিত করে চলেছে। আমাদের একজন নেতৃ, যিনি সোনার বাংলা গড়বার স্বপ্ন দেখাচ্ছেন পশ্চিমবাংলার ৬ কোটি মানুষকে তিনি রেলগাড়ী নিয়ে মত্ত আছেন। কিন্তু কৃষি প্রধান পশ্চিমবাংলার উত্তরবাংলা, সেখানকার কৃষক মানুষের, সেখানকার জমিগুলো কি করে বাঁচানো যায় সেকথা একবারও বলছেন না। কৃষককে বাদ দিয়ে, গ্রামকে বাদ দিয়ে সোনার বাংলা যদি চাওয়া যায় তাহলে তা পাগলের প্রলাপ ছাড়া আর কিছু নয়। আমরা যেকথা বলতে চাই, আমাদের রাজ্য সরকার এই ব্যাপারে উদ্যোগী আছেন এবং রাজ্য সরকারের পক্ষ থেকে জনমত তৈরী করা হবে যাতে কেন্দ্রীয় সরকার বাধ্য হন উত্তরবাংলার স্বার্থে ভুটান-ভারত যৌথ নদী কমিশন করে উত্তরবাংলার কৃষি জমি রক্ষা করতে। জমি ক্রমশ শেষ হয়ে যাচ্ছে কিন্তু লোক সংখ্যা বাড়ছে। যে শিশু সন্তান এক বছর আগে জন্মগ্রহণ করেছে সমাজ তথা রাষ্ট্রের দায়িত্ব আছে তার খাদ্যের ব্যবস্থা করা। কিন্তু দিন দিন জন্ম হার বাড়ছে, মানুষের সংখ্যা বাড়ছে কিন্তু জমির পরিমাণ কমে যাচ্ছে। কিন্তু এ সম্বন্ধে কারও কোন চিন্তা নেই, সবাই শিল্প নিয়ে ব্যস্ত। আমাদের শিল্পের লোভ

দেখিয়ে বাঁচানোর ব্যবস্থা করা হচ্ছে, আশ্বস্ত করার যে চেষ্টা হচ্ছে তাতে কিন্তু আমরা আশ্বস্ত হতে পারছি না, বিশেষ করে গ্রাম-বাংলার মানুষ, আমরা। যে লোকগুলো জমি থেকে উৎখাত হয়ে গেল আমি তাদের একটা গ্রামে সমীক্ষা করেছিলাম। আমাদের দিনহাটা এক নম্বর ব্লকের বারো বাংলা গ্রাম। সেখানে ১০ বছর আগে সাড়ে ১২০০ বিঘা জমি ছিল, চাষ হত। ১০ বছর পরে নদী ভাঙ্গনে জমি এসে দাঁড়িয়ে ছিল ৫০০ বিঘা। এই একই চিত্র আজকে সারা উত্তরবাংলায় দেখা যাবে। এটা নিয়ে যদি সরকার চিন্তা-ভাবনা না করেন, চুপ করে থাকেন তাহলে একদিন '৭৬-এর মন্বন্তরের মত অবস্থা দেখা দেবে। টাকা থাকবে, অর্থ থাকবে মানুষের হাতে কিন্তু খাবার থাকবে না। 'সেই গৃহস্থ শিশু সন্তান বিক্রয় করিয়া তন্ডুল কিনিতে গেল কিন্তু বাজারে তন্ডুল মিলিলো না'—'৭৬-এর মন্বন্তরের কাহিনী আমরা পড়েছি। একদিন আমাদের এখানেও তাই হবে। সরকারী কর্মচারী, মাষ্টার, প্রফেসর, ডাক্তার, চাষীর হাতে প্রচুর টাকা আসবে, সরকার হাতে উজাড় করে টাকা দেবে। কিন্তু সেদিন তন্ডুল মিলবে না। সেই অবস্থা এসে দাঁড়াবে। সেদিন কিন্তু আগত, সেদিন আসছে। এখন থেকে সে সম্বন্ধে সরকারের সচেতন হওয়া উচিত। এই যে লোকগুলো জমি থেকে উৎখাত হচ্ছে, এরা কোথায় বসবাস করছে, কোথায় তারা টিকে আছে এই সম্বন্ধে সরকারকে ভাবতে হবে, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। যে সামান্য জমি এখনও টিকে আছে সেখানে উৎপাদন বাড়ানোর জন্য সেচের ব্যবস্থা করা দরকার। কিন্তু উত্তরবঙ্গে সেই সেচের ব্যবস্থা করা হচ্ছে না। ওমর খৈয়ামের একটা কথা আছে, 'একটা পয়সা পেলে আমি গোপালফুল কিনব, দুটো পয়সা পেলে আমি রুটি কিনবো'। আমি বলতে চাই রাজ্যসরকারের সীমিত অর্থের মধ্যে আগে গোলাপফুল না কিনে রুটি কিনলে ভাল হয়। এখানে গঙ্গার দুপাশ সাজানো হচ্ছে। আর জলঙ্গী-পদ্মার ভাঙনে মুর্শিদাবাদ, মালদার জায়গাগুলো শশ্মানে পরিণত হচ্ছে। এখানে গঙ্গা সৌন্দর্যে তিলোত্তমা হবে, আর মুর্শিদাবাদ, মালদার গঙ্গার দুই পাশের মানুষগুলো কবরখানার নিস্তব্ধতা নিয়ে থাকবে। যাদের জমি আছে সেই জমিগুলোতে সেচের ব্যবস্থা করে উৎপাদন বাড়ানোর ব্যবস্থা করা দরকার। আজকে ডিজেলের দাম বাড়ছে, সারের দাম বাড়ছে। যেভাবে কেন্দ্রীয় সরকার আমেরিকার সাম্রাজ্যবাদীদের সেবা করার জন্য তাদের ক্রীতদাস হয়ে সারের দাম বাড়াচ্ছে, ডিজেলের দাম বাড়ছে, তাতে সেচের ব্যবস্থা করার জন্য অর্থ দরকার তা গরীব কৃষকের নিজের পক্ষে করা সম্ভব হচ্ছে না। কাজেই অগ্রাধিকারের ভিত্তিতে কাজ করতে হবে। নন্দন আগে করব না সেচের ব্যবস্থা আগে করব সেটা অগ্রাধিকারের ভিত্তিতে করতে হবে। এ ভাবে অগ্রাধিকারের ভিত্তিতে রাজ্য চালানো উচিত বলে মনে করি।

[1.40–1.50 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, হাউস যখন চলবে তখন সিনিয়র মন্ত্রীদের থাকতে হবে। এখানে ৪ জন মন্ত্রী বসে আছেন, কিন্তু তাঁরা কেউই ক্যাবিনেট মন্ত্রী নন, তাঁরা আধামন্ত্রী। মাননীয় কমলবাবু আগে হয়তো অন্যদিকে ছিলেন, এখন উনি রুলিং পার্টির মেম্বার। উনি একজন সিনিয়র মেম্বার, কোন সিনিয়র মিনিস্টার তো শুনবেন। কিন্তু কোন সিনিয়র মিনিস্টার শুনছেন না।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মন্ত্রী শুনলেন কি শুনলেন না তাতে আমার কিছু যায় আসে না। যাদের শোনালে কাজ হবে সেই সমস্ত মানুষদের কাছে গিয়ে আমি বলব। প্রথাগত ভাবে এখানে বলতে হয় তাই আমি একথা এখানে বলছি। আরেকটা কথা আমি এখানে রাখতে চাই যে, উত্তরবঙ্গে উগ্রপন্থীদের আনাগোনা চলছে এবং আমাদের রাষ্ট্রের যারা শত্রু, পাকিস্তান এবং অন্যান্য রাষ্ট্র—তাদের একটা লীলাভূমি হয়ে দাঁড়িয়েছে। এছাড়া আলিপুর-দুয়ার মহকুমা জেলাশহর থেকে অনেক দূরে। আলিপুর দুয়ার মহকুমার বারবিসা-কুমার গ্রাম ব্লকে কোন ঘটনা ঘটলে সেই খবর দূরে জেলা শহরে পুলিশ সাহেবের কাছে পৌঁছাতে অনেক সময় লেগে যায়। আমাদের পুলিশের হাত থেকে জোর করে স্টেনগান কেড়ে নিয়ে চলে যায়। সেই খবর জেলাশহর জলপাইগুড়িতে পৌঁছাতে ২৪ ঘন্টা সময় লাগে, সেখানে সাধারণ মানের অফিসার—এস. ডি. ও., সাব-ডিভিশনাল পুলিশ অফিসার থাকেন। তাঁরা একটা বড় ধরনের সিদ্ধান্ত নিতে হলে জলপাইগুড়ির সঙ্গে যোগাযোগ না করে নিতে পারেন না। ততক্ষণে উগ্রপন্থীরা তাদের কাজ হাসিল করে ফেলে। সেজন্য সেখানে দাবি উঠেছে যে, আলিপুরদুয়ার মহকুমাকে জলপাইগুড়ি থেকে আলাদা করে একটা জেলায় পরিণত করা হোক। শুধু যাতাযাতের জন্যই নয়, বিভিন্ন কারণে এর প্রয়োজন আছে। যাতায়াতের ক্ষেত্রে তো লোকের অসুবিধা হচ্ছেই। মামলার জন্যই হোক, চিকিৎসার জন্যই হোক বা অন্য যে কোন কারণেই হোক আলিপুর-দুয়ার থেকে, বারো-দিশা থেকে জেলা শহরে যেতে হলে ৭/৮ ঘন্টা সময় লেগে যায়। তার আগে যাওয়া যায় না। আর বর্ষার সময় ১২ ঘন্টা থেকে ২৪ ঘন্টা পর্যন্ত হয়ে যায়। সেজন্য আলিপুর-দুয়ারকে জেলা শহর করা হোক—বিশেষ করে নিরাপত্তার স্বার্থে। কারণ আলিপুর দুয়ার বনাঞ্চলের মধ্যে অবস্থিত। পাশেই আসাম, ভূটান, বাংলাদেশ। এই সবের মাঝে আলিপুর-দুয়ার অবস্থিত। সুতরাং আলিপুর-দুয়ারকে জেলা শহরে পরিণত করা হোক। রাজ্য সরকার এ সম্পর্কে কি ভাবনা-চিন্তা করছে, তা আমরা জানতে পারছি না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি আজকে এখানে সরকারী প্রতিনিধি যাঁরা আছেন তাঁদের কাছে জানতে চাইছি। আশা করছি তাঁর এটা জানাবেন। তাঁরা জানাবেন যে, আলিপুর-দুয়ার সম্বন্ধে সরকার কি ভাবনা-চিন্তা করছে। সেখানকার মানুষের দাবি উঠেছে, আলিপুর-দুয়ারকে পৃথক জেলায় পরিণত করা হোক। এ বিষয়ে সরকার কী চিন্তা-ভাবনা করছে, তা আমাদের জানানো হোক।

এখানে কংগ্রেসের পক্ষ থেকে, তৃণমূল, বি. জে. পি-র পক্ষ থেকে আইন-শৃঙ্খলার কথা বলা হচ্ছে। আইন-শৃঙ্খলার কিছু অবনতি হয়েছে। কিন্তু এখনো তাকে নিয়ন্ত্রণে আনার সময় আছে। এখনো নিয়ন্ত্রণের বাইরে চলে যায় নি। এই জায়গায় সরকার পক্ষের সদস্যরা তথ্য মন্ত্রীরা যে কথা বলেছেন তার সঙ্গে আমি এক-মত। কিন্তু আর একটা জায়গায় আইন-শৃঙ্খলা একদম ভেঙে পড়েছে এবং সেখানে রাজ্য সরকারের করার কিছুই নেই। আমাদের পশ্চিমবঙ্গের সীমান্ত এলাকা হচ্ছে ১২০০ মাইল। প্রায় ২২০০ কিলো মিটার দীর্ঘ এলাকা দিয়ে বাংলাদেশের সঙ্গে আমাদের সীমান্ত। এই বিস্তীর্ণ এলাকা বি. এস. এফ-এর অত্যাচারে, বি.এস.এফ.-এর শোষণে, বি.এস.এফ.-

এর দুর্নীতির ফলে সেই দীর্ঘ এলাকার লক্ষ লক্ষ মানুষ আজকে রাত্রে ঘুমাতে পারছে না। বাড়িতে থাকতে পারে না। নিজের জমিতে চাষ করতে পারে না। নিজের জমির ফসল নিয়ে বাজারে বিক্রি করতে পারে না। যদি কেউ বিক্রি করেও, তারপর হাট-বাজার থেকে মানুষ জিনিস কিনে নিয়ে যেতে পারে না। তা আমাদের একজন নেত্রী আছেন, যিনি এখন কেন্দ্রে আছেন, তিনি এখানকার দারোগার জামা ধরে টানেন, আমার বোতাম ছিঁড়ে দেন, অথচ বি. এস. এফ সম্বন্ধে কোন কথা বলেন না। বি. এস. এফ তো কেন্দ্রের পুলিশ। সেই পুলিশ বাহিনী আমাদের বর্ডার এলাকায়, বিশেষ করে সেখানে যে সমস্ত সংখ্যালঘু মানুষরা বসবাস করছেন, ভারতীয় সংখ্যালঘু, তাদের ওপর যে ধরণের অত্যাচার করছে সে সম্বন্ধে তাঁর কাছ থেকে একবারও প্রতিবাদ শুনছি না। তিনি প্রতিবাদ করতে পারেন না, স্বার্থের শেকলে আজকে তিনি বাঁধা পড়েছেন। সেখানে আমি আশা করব এই রাজ্য সরকার, যাঁরা জনগণের প্রতিনিধিত্ব করছেন, তাঁরা জনগণের স্বার্থে দুটো জিনিস এখনই করবেন। এক, সীমান্তে বি. এস. এফ-এর অত্যাচার বন্ধ করার জন্য তৎপর হবেন, সক্রিয় হবেন। আর দুই ভারত-ভূটান যৌথ নদী কমিশন করতে যাতে কেন্দ্রীয় সরকার বাধ্য হয় তার জন্য তৎপর হবেন। এই কথা বলে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

জয়হিন্দ ।।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, একটু আগেই আপনি শুনেছেন যে, আমাদের খ্যাতনামা সাংসদ গীতা মুখার্জী মারা গিয়েছেন। এর সাথে এখনই আমি খবর পেলাম যে, বিখ্যাত স্বাধীনতা সংগ্রামী—স্বাধীনতা সংগ্রামের সময়ে যিনি বহু ত্যাগ স্বীকার করেছিলেন তিনি পরলোক গমন করেছেন। এটাও খুবই দুঃখ জনক ঘটনা। আজকে আরো একটা দুঃখজনক ঘটনা ঘটেছে। বিখ্যাত নাট্যকার অসিত মুখার্জী আজকে মারা গিয়েছেন। সুতরাং আপনার কাছে আমার অনুরোধ এই তিনটি দুঃখ এবং শোকের ঘটনার পরিপ্রেক্ষিতে সিদ্ধান্ত গ্রহণ করুন। যদি সে রকম কোন সিদ্ধান্ত নিতে পারেন তাহলে খুবই ভাল হয়।

[1.50–2.00 p.m.]

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মহামান্য রাজ্যপাল এই হাউসে তাঁর যে ভাষণ প্রদান করেছেন সেই ভাষণের বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে উৎথাপন করছি। তাঁর ভাষণের ৩.১ অনুচ্ছেদে বলা হয়েছে, "সীমানার ওপার থেকে অনুপ্রবেশের উপর কড়া নজর রাখা হচ্ছে"। আমি আপনাকে জানাতে চাই, কলকাতা মহানগরীতে প্রতিদিন অনুপ্রবেশের ঘটনা ঘটছে। কলকাতা মহানগরীর নর্থ পোর্ট পুলিশ স্টেশন এলাকায় ইতিমধ্যে যারা অনুপ্রবেশ করেছে এইরকম অনুপ্রবেশকারী গ্রেপ্তার হয়েছে। তাদের মধ্যে অনেকের শাস্তি হয়েছে এবং অনেককে তাদের দেশে পাঠিয়ে দেবার সিদ্ধান্ত আদালত দিয়েছে। কলকাতা মহানগরীতে প্রতিদিন যে অনুপ্রবেশের ঘটনা ঘটছে সেই বিষয়ে ততটা গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে না। কিন্তু এটা দেখা অত্যন্ত জরুরী। উত্তর কলকাতার নর্থপোর্ট পুলিশ স্টেশন, চিৎপুর থানা এলাকায়—

আপনি দেখবেন—স্টান্ড-ব্যাঙ্ক রোডে জ্যোতিনগর কলোনী নামে একটি কলোনী তৈরী হয়েছে। সেই কলোনীর ভিতর অনেক অনুপ্রবেশকারী এসে প্রবেশ করেছে এবং সেখান থেকে অনেকেই গ্রেপ্তার হয়েছে। তাই এই বিষয়ে অত্যন্ত গুরুত্ব দিয়ে যাতে তদন্ত করা হয় এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য আমি বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি। মাননীয় রাজ্যপালের ভাষণে স্বাভাবিকভাবেই আইন-শৃঙখলা পরিস্থিতি যে সন্তোষজনক ছিল না সে বিষয়ে উল্লেখ করা হয়েছে। আমি এই বিষয়ে জানাতে চাইছি, বাঘের খোলের ঘটনার কথা। সেখানে কি ভয়াবহ কান্ড ঘটেছিল সেকথা আপনারা সকলেই জানেন। সমস্ত এলাকার বিদ্যুতের লাইন, টেলিফোনের লাইন কেটে দিয়ে সমস্ত গ্রামটাকে ঘিরে সারারাত ধরে সেখানে তান্ডব নৃত্য চালিয়েছিল এবং বেশ কয়েকজন মানুষকে নৃশংসভাবে খুন করা হল। আমার বক্তব্য হচ্ছে, যারা দোষী তারা শাস্তি পাক এবং সেখানে আইনের শাসন বজায় থাকুক। কিন্তু গোটা পশ্চিমবাংলায় আইনের শাসন বলে কিছু নেই। দিনের পর দিন জঙ্গলের রাজত্ব গোটা পশ্চিমবাংলায় কায়েম হচ্ছে। আপনি কসবার ঘটনার কথা জানেন। কসবা এলাকায় প্রকাশ্য দিবালোকে ঘটনাটি ঘটেছিল। সেখানে ১জনকে খুন করা হল। সেই খুনীকে গ্রেপ্তার করা হয়েছে কিনা তা আমি জানি না, আমার কাছে খবরও নেই, কিন্তু সেই খুনের ঘটনার পর সেখানে প্রায় ১০০ দোকান-বাজারে জ্বালিয়ে দেওয়া হল, পুড়িয়ে দেওয়া হল এবং দোকান ব্যবসায়ীদের উপর নির্বিচারে হামলা চললো, অথচ পুলিশ প্রশাসন নীরব দর্শকের ভূমিকা পালন করলেন। তাদের বিরুদ্ধে অর্থাৎ দোষীদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হল না। কেশপুর-গড়বেতার ঘটনার কথা আপনি জানেন স্যার। সেখানে যে ঘটনা ঘটেছিল তারই বিরুদ্ধে এই বিধানসভায় আমাদের কয়েকজন বিধায়ক বিধানসভার লবিতে অবস্থান করছেন। যারা এই ব্যাপারে দোষী তাদের গ্রেপ্তার করা হচ্ছে না। একদিন কাগজে দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যারা এই ব্যাপারে দোষী, দায়ী, তিনি মন্ত্রী হোন আর বিধায়কই হোন বা যত বড় মাপের মানুষই হোন না কেন-এর সঙ্গে যুক্ত থাকলে সে গ্রেপ্তার হবেই, শাস্তি পাবে। কিন্তু সেই ধরনের কোন প্রশাসনিক ব্যবস্থা আজ পর্যন্ত বাংলার মানুষ দেখতে পান নি। কাজেই মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে আইন শৃঙ্খলার পরিস্থিতি সন্তোষজনক বলে যেটা বলেছেন সেটা সম্পূর্ণ ভিত্তিহীন, বাস্তবের সঙ্গে তার কোন মিল নেই। এবারে আমি ক্ষুদ্র শিল্পের প্রসঙ্গে আসছি। আমাদের রাজ্যের হোসিয়ারি শিল্প এবং হাতে তৈরি কাগজ শিল্প যেগুলি কার্যতঃ ক্ষুদ্র শিল্প তার সঙ্কট নিরসনের কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। হোসিয়ারি শিল্পের উপর আমাদের অর্থমন্ত্রী নতুন করে ট্যাক্স বসিয়েছেন ফলে হোসিয়ারি শিল্প আজ এখানে বন্ধের মুখে। হোসিয়ারি শিল্প পশ্চিমবঙ্গে কার্যতঃ ক্ষুদ্র শিল্পের পর্যায়ে পড়ে এবং এই শিল্পের উপর এখানকার কয়েক লক্ষ মানুষ নির্ভরশীল প্রত্যক্ষভাবে এবং পরোক্ষভাবে কিন্তু সেই হোসিয়ারি শিল্প আজকে এখানে ধ্বংসের মুখে এসে দাঁড়িয়েছে। হাতে তৈরি কাগজ শিল্প—এর কথা এর আগেও আমি উল্লেখ করেছি, এই শিল্পটা গ্রামীণ শিল্প এবং অত্যন্ত ক্ষুদ্র শিল্প, এই শিল্পের উপরও ট্যাক্স বসানো হয়েছে ফলে এই শিল্পটাও ধ্বংস হয়ে যাচ্ছে। কিন্তু এইসব ক্ষুদ্র শিল্পগুলিকে বাঁচানোর জন্য রাজ্যপালের ভাষণের মধ্যে কোন ব্যবস্থা নেওয়ার কথা উল্লেখ করা

হয়নি। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ২৪.২ নং প্যারাতে মিলেনিয়াম পার্কের উদ্বোধনের কথা উল্লেখ করা হয়েছে এবং প্রিন্সেপ ঘাট থেকে ফেয়ারলি প্লেস পর্য্যন্ত গঙ্গার ধারের সৌন্দর্য বৃদ্ধির কথা বলা হয়েছে। কিন্তু স্যার, যেটা আদি কোলকাতা, সুতানুটি, গোবিন্দপুর নিয়ে যে কোলকাতার পত্তন হয়েছিল সেই উত্তর কোলকাতার কথার কোন উল্লেখ এখানে নেই। উত্তর কোলকাতায় গঙ্গার ধারের সৌন্দর্য বৃদ্ধির ব্যাপারে রাজ্যপালের ভাষনে সরকারের কোন ভূমিকার কথা আমরা দেখছি না। উত্তর কোলকাতায় গঙ্গার ধারের অবস্থা খুবই শোচনীয়, কোন উন্নয়নের ছোঁয়া সেখানে নেই। আমরা বার বার দাবী জানিয়েছি যে বাগবাজার থেকে জগন্নাথ ঘাট পর্য্যন্ত গঙ্গার ধারের সংস্কার এবং বিউটিফিকেসানের ব্যবস্থা সরকার থেকে করা হোক কিন্তু সে ব্যাপারে এই সরকারকে ততপর হতে আমরা দেখছি না। এই উত্তর কোলকাতা যা রবীন্দ্রনাথ, স্বামী বিবেকানন্দ, নজরুল, গিরিশ ঘোষ, ভগিনী নিবেদিতা, সারদা মা'র উত্তর কোলকাতা তার প্রতি সমস্ত দিক থেকেই বঞ্চনা করা হচ্ছে। উত্তর কোলকাতায় গঙ্গার ঘাটগুলি সম্পূর্ণ ভেঙ্গে গিয়েছে।

(এ্যাট দিস ষ্টেজ সাম কংগ্রেস মেম্বারস এনটার্ড দি চেম্বার সাউটিং স্লোগানস)

উত্তর কোলকাতার গঙ্গার ঘাটগুলিতে মানুষজন যখন স্নান করতে যান তখন তারা নানান দুর্ঘটনার মধ্যে পড়েন। কাশী মিত্তির ঘাট যেটা বার্ণিং ঘাট তার অবস্থাও খারাপ, যে কোন সময় দুর্ঘটনা ঘটতে পারে। এই কাশী মিত্তির ঘাটে আরও একটি বৈদ্যুতিক চুল্লী বসানোর কথা থাকলেও তা আজ পর্য্যন্ত বাস্তবায়িত হয়নি। গঙ্গার ঘাটগুলিতে কোন রেলিং নেই, পাঁচিল নেই। আমি তাই পুণরায় বাগবাজার থেকে জগন্নাথ ঘাট পর্য্যন্ত গঙ্গার ধার সংস্কার করার জন্য, ঘাটগুলি সারানোর জন্য এবং সঙ্গে সঙ্গে এই অঞ্চলের বিউটিফিকেসানের জন্য দাবী জানাচ্ছি। এই ভাষণের ১৮.৪ নং অনুচ্ছেদে বলা হয়েছে যে "১৯৯৯ সালের আগষ্ট মাসে দুর্গাপুরে ১০০ শয্যাযুক্ত একটি ই.এস.আই হাসপাতাল খোলা হয়।" স্যার, আপনার মাধ্যমে আমি জানাতে চাই, দরিদ্র বান্ধব ভান্ডার - বালানন্দ ব্রহ্মচারি গ্রুপ অব হসপিট্যাল-এই হাসপাতালটিতে আজকে ৭/৮ মাস যাবত কোন কর্মচারী বেতন পাচ্ছেন না, হাসপাতালের রোগীদের কোন চিকিৎসা হচ্ছে না। হাসপাতালে যিনি এ্যাডমিনিষ্ট্রেটার ছিলেন তাকে সরকার প্রত্যাহার করে নিয়েছেন। ই.এস.আই. হাসপাতালের টি.বি. রোগীরা এখানে চিকিৎসার জন্য আসতেন এবং চিকিৎসা করাতেন। এই রকম একটা গুরুত্বপূর্ণ হাসপাতালে একটা অচলাবস্থা চলছে।

[2.00–2.10 p.m.]

কর্মচারীরা সেখানে বেতন পাচ্ছেনা, রুগীর চিকিৎসা হচ্ছে না, এ্যাডমিনিষ্ট্রেটর প্রত্যাহার করে নেওয়া হয়েছে। অথচ প্রশান্ত শুর মহাশয় যখন পশ্চিমবঙ্গের মন্ত্রী ছিলেন তখন তিনি একটা নোটে পরিস্কার করে বলেছেন যে, হাসপাতালটি যাতে সরকার অধিগ্রহন করেন। কিন্তু সেটা আজও হলনা। একটা টি. বি. রুগীর হসপিটাল সেটাকে অচল অবস্থার মধ্যে আনা হয়েছে। সেখানে ষ্টাফরা বেতন পাচ্ছেনা, তারা রাস্তায় বসে থাকে, আর স্বাস্থ্য মন্ত্রী, তার দপ্তর নীরব দর্শকের ভূমিকা পালন করছেন, কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছেনা।

আজকে স্থানীয় জনসাধারণ একটা উদ্বেগের মধ্যে রয়েছে। আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, বালানন্দ ব্রহ্মচারী গ্রুপ অব হসপিটাল অবিলম্বে সরকার অধিগ্রহণ করুন এবং সেখানে যে সমস্ত কর্মচারী বেতন পাচ্ছে না, তারা যাতে বেতন পান সেই ব্যবস্থা করুন এবং এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করুন। অন্ততঃ যে অবস্থায় হাসপাতালটি চলছিল সেই অবস্থায় অবিলম্বে ফিরিয়ে আনা হোক এবং পরবর্তীকালে মাননীয় প্রশান্তবাবু যে নোট দিয়েছিলেন হাসপাতালটি অধিগ্রহণ করার ব্যাপারে, সেই ব্যবস্থা গ্রহণ করুন। অবিনাশচন্দ্র মেটারনিটি হোম, একটা হাসপাতাল, এই হাসপাতালের ব্যাপারেও বহুবার মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে বলা হয়েছে। এই বিধান সভায় দাঁড়িয়ে আমরা বারবার আবেদন করেছি। কিন্তু অবিনাশচন্দ্র মেটারনিটি হোমকে অধিগ্রহণ করার কোন ব্যবস্থা, কোন সিদ্ধান্ত রাজ্য সরকার আজ পর্যন্ত গ্রহণ করেন নি। আজকে সেখানে একটা নিটার নেই। নুতন শিশু জন্মগ্রহণ করলে, মায়ের জন্য যে গরম জলের দরকার, সেই জল রাস্তার দোকান থেকে আনতে হয়। সেখানে বিদ্যুৎ চলে গেলে হাসপাতাল অন্ধকার হয়ে থাকে, হাসপাতালে ডাক্তার নেই। কয়েকজন স্পেশালিষ্ট ডাক্তার রয়েছে, সেই ডাক্তার দিয়ে হাসপাতাল সঠিক ভাবে পরিচালনা করা সম্ভব নয়। সেখানে চাইল্ড স্পেশালিষ্ট যিনি ছিলেন তিনি অনেক দিন আগে রিটায়ার করে চলে গেছেন। তারপরে সেই জায়গায় নুতন কোন চাইল্ড স্পেশালিষ্ট নিয়োগ করা হলনা। আজকে হাসপাতালটি প্রায় বন্ধ হবার মুখে। অথচ রাজ্য সরকার সম্পূর্ণ উদাসীন। অথচ মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বললেন যে, পশ্চিমবঙ্গের হাসপাতালের যথেষ্ট উন্নয়ন হয়েছে, হাসপাতালগুলি মানুষের সেবায় ব্রতী আছে, তারা স্বাস্থ্য পরিষেবা দিচ্ছে। আবার বলা হয়েছে যে দুই হাজার সালের মধ্যে সারা পশ্চিমবাংলায় সমস্ত মানুষের ঘরে ঘরে স্বাস্থ্য পরিষেবা পৌঁছে দেওয়া হবে। এক অদ্ভুত ব্যাপার চলছে। গতবার ম্যালিগনেন্ট ম্যালেরিয়ায় কয়েক শত মানুষ কলকাতা মহানগরীতে মারা গেছে। এই ব্যাপারে অনেক তোলপাড় হল। শীতের সময়ে ম্যালেরিয়ার প্রকোপ কম থাকে। এখন গরম আসছে মশার প্রকোপও বাড়ছে। আবার ম্যালিগনেন্ট ম্যালেরিয়ার বিরাট আকার ধারণ করবে। রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর, কর্পোরেশন থেকে এর যে ব্যবস্থা গ্রহণ করা দরকার, সেটা তারা গ্রহণ করছে না। এই ব্যাপার নিয়ে কলকাতার মানুষ উদ্বেগের মধ্যে দিন কাটাচ্ছে। আমি আশা করবো যে, রাজ্য সরকারের স্বাস্থ্য দপ্তর এবং কলকাতা কর্পোরেশন যৌথভাবে এর বিরুদ্ধে যে ব্যবস্থা গ্রহণ করা যায়, যাতে এটা দূর করা যায় সেই ব্যবস্থা গ্রহণ করবেন। এছাড়া আর একটি বিষয়ে উল্লেখ করছি। শ্যামবাজারে লগ গেট ফ্লাই ওভার, এটা জাপানী সরকারের সহযোগিতায় করা হচ্ছে কলকাতার ট্রাফিক সমস্যাকে কেন্দ্র করে। আজকে দুর্ঘটনায় মানুষ মারা যাচ্ছে। এমন একটা দিন যায় না যেদিন কলকাতা মহানগীরতে বাস বা যে কোন দুর্ঘটনায় মানুষ না মারা পড়ছে। কলকাতাকে যানজট মুক্ত করবার জন্য জাপানের সহযোগিতায় রাজ্য পরিবহণ দপ্তর কয়েকটি ফ্লাই-ওভার করবার পরিকল্পনা গ্রহণ করে। তার মধ্যে একটি ফ্লাই-ওভার হয়ে শ্যামবাজারের কাছে লকগেট রোডে, এটা গ্রহণ করা হয়। বি.টি. রোড হচ্ছে কলকাতা মহানগরীর অন্যতম মেইন গেটওয়ে। কিন্তু কলকাতা আসতে বি. টি. রোডে এমন জ্যামজট হয় যে, তার ফলে একটা দুঃসহ অবস্থা সৃষ্টি হয়। উত্তর ২৪ পরগণা থেকে যে সব মানুষ কলকাতায় আসেন তাদের

কাছে বি. টি. রোডের জ্যামজট একটা দীর্ঘদিনের অভিজ্ঞতা। আর ঐ রাস্তার জ্যামজটকে যদি নিয়ন্ত্রণ করা না যায় তাহলে কলকাতাকেও জ্যামজট থেকে মুক্ত করা যাবে না। ঐ ফ্লাই-ওভার করবার পরিকল্পনা জাপানী সহযোগিতায় রাজ্য পরিবহণ দপ্তরের। কিন্তু আমরা সংবাদপত্রে দেখলাম, ঐ ফ্লাই-ওভার নাকি হবে না। পরবর্তীকালে এ নিয়ে গণ-আন্দোলন শুরু হয়; সারা উত্তর কলকাতার মানুষ এর বিরুদ্ধে উত্তাল হয়ে ওঠেন। তার ফলে রাজ্য পরিবহণ দপ্তর নতুন করে চিন্তা করেন এবং বলেন যে, ঐ ফ্লাই-ওভার করবার যৌক্তিকতা রয়েছে এবং ওটা করা হবে। কিন্তু আজকে গড়িয়াহাট মোড়ের ফ্লাই-ওভারের কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন, কিন্তু লকগেট রোড ফ্লাই-ওভার, পাঁচমাথা মোড়ের সংস্কার ইত্যাদি বিষয়গুলো নিয়ে যে প্রস্তাব ছিল সে সব বিষয়ে তিনি কোন উল্লেখ করেননি। তার জন্য তাঁর ভাষণের আমি তীব্র বিরোধিতা করছি, কারণ এভাবে যদি কলকাতা মহানগরীর অংশবিশেষগুলো অবহেলিত হয় তাহলে আগামীদিনে পরিস্থিতি কিন্তু মারাত্মক আকার ধারণ করবে। এখানে কমল গুহ মহাশয় তাঁর বক্তব্যের মধে পশ্চিমবঙ্গের সামগ্রিক আইন-শৃঙ্খলার কথা বলতে গিয়ে বলেছেন যে, এখনো এটা সম্পূর্ণভাবে ভেঙে পড়েনি, এখনো আয়ত্বের মধ্যে রয়েছে, কিন্তু এক্ষেত্রে কঠোর হস্তে যদি ব্যবস্থা নেওয়া না হয় তাহলে আইন-শৃঙ্খলা সম্পূর্ণভাবে ভেঙে পড়বে। আমি কমল বাবুর সঙ্গে অন্য মত পোষণ করছি। পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার যে চরম অবস্থা দাঁড়িয়েছে তাতে এখানে সভ্য বা আইনের সরকার আছে বলে মনে করছি না। মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই এবং তার জন্য তার ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2.10–2.20 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় যে বক্তব্য পেশ করেছেন, এবং সেদিনের ঘটনায় যারা প্রত্যক্ষদর্শী তাঁর সেটা নিয়ে এই বিধানসভায় আলোচনাও শুরু করেছেন। সেদিন বিধানসভায় তিনি তাঁর বক্তব্যের পুরোটা পড়ে শেষ করতে পারেন নি। এটা একটা নজীর হয়ে থাকলো আমাদের এই বিধানসভায়।

এই ঘটনার পরিপ্রেক্ষিতে আমাদের মাননীয় সদস্য সুব্রত মুখার্জী মহাশয় ১৯৬৭ সালে বিধানসভার ঘটনা টেনে এনে বোঝাতে চাইলেন যে গত ২ তারিখে রাজ্যপালের উপর যে ঘটনা ঘটানো হয়েছে এটা অন্যায় নয়। প্রতিবাদ কি ধরণের হতে পারে? তাঁরা যেটা বলেছেন সেটা যথাযথ হচ্ছে? সেই দিন রাত্রে আমি বাড়ি ফিরে যাই, বাড়িতে আমার ছোট ভাইঝি, ১১ বছরের মেয়ে, ক্লাস থ্রি-তে পড়ে, সে আমাকে জিজ্ঞাসা করছে, জেটু তোমাদের বিধানসভায় কি ডাকাত পড়েছিল নাকি? আমরা বাইরে উত্তর দিতে পারি না যে বিধানসভায় কারা আছি আমরা! আমরা ওদের থেকে তফাৎ বোঝাতে পারছি না জনসমক্ষে। এই দৃশ্য যারা ঘটালো জনসমক্ষে তাঁদের কি প্রতিক্রিয়া সেটা তাঁরা পিছন ফিরে তাকায় না। আজকে এখানে কয়েকটি কথা উল্লেখ থাকা দরকার। আমাদের রাজ্যে যে সমস্ত জনমুখী কর্মধারা অব্যাহত আছে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন এটা অস্বীকার করার জায়গা নেই। নতুন কিছু প্রযুক্তির

কথা তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। তার সাথে বিভিন্ন প্রকল্পের কর্মধারা উল্লেখ করতে গিয়ে তিনি আমাদের রাজ্যের পেছিয়ে পড়া এলাকা, পার্বত্য এলাকা সুন্দরবন এলাকার কথা সুন্দরভাবে উল্লেখ করেছেন। অতীতে সুন্দরবন যেখানে শুধু জঙ্গল বলে মনে করা হতো, যেখানে শুধু বেড়ানোর জায়গা বলে মনে করা হতো, তার ভেতর যারা বসবাস করত তাদের শিক্ষা সংস্কৃতি, সেখানে বসবাসের উপযোগী কিনা সেইগুলি উল্লিখিত হতো না, আজকে সেখানে প্রতিটি গ্রামে মানুষের মধ্যে একটা উন্নয়নের বাতাবরণ পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে। এটা তাঁরা সহ্য করতে পারছেন না। এখানে জনমুখী প্রকল্পগুলি প্রক্রিয়াগুলি দীর্ঘ দিন ধরে উপেক্ষিত ছিল। ১৯৪৭ সালের পর থেকে ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত এক নাগাড়ে গ্রাম থেকে গ্রামান্তরে এই প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে। ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে রাজ্য সরকার বিভিন্ন পরিকল্পনার মধ্যে দিয়ে উন্নয়ণের বাতাবরণ সৃষ্টি হয়েছে। আজকে প্রশ্ন উঠেছে ১৯৯৭ সালের পর থেকে এতো বিশৃঙ্খলা কেন, এতো আইন-শৃঙ্খলার অবনতি কেন, এতো খুন জখম কেন এতো হানাহানি কেন। আজকে প্রতিটি জায়গায় দেখা যাচ্ছে এই জিনিস। অতীতে একটা অবস্থান ছিল। বামফ্রন্টের সঙ্গে কংগ্রেসের কোথাও কোথাও লড়াই হতো, কোথাও কোথাও ভুল বোঝাবুঝি হতো, পরে সেই সমস্যার সমাধান হতো। এতো দিন ধরে তাই চলে আসছিল। তেমন কোন খারাপ নজীর সৃষ্টি হয় নি। কিন্তু গত ১ বছরে রাজ্যের কোথায় কি হয়েছে তা উল্লেখ করলে ঘটনা পাহাড় প্রমান হয়ে যাবে। মেদিনীপুর থেকে শুরু করে দক্ষিণ ২৪ পরগণা, হাওড়া, হুগলী, বর্ধমান, মুর্শিদাবাদে একটার পর একটা ঘটনা ঘটে চলেছে। তার জন্য কারা দায়ী আজকে? আজকে আমরা লক্ষ্য করছি প্রতিটি জায়গায় নূতন করে ক্ষমতা পাওয়ার একটা মোহো পেয়ে বসেছে। নূতন কিছু যুবকদের মধ্যে একটা উন্মাদনা সৃষ্টি করে এই সমস্ত ঘটনা ঘটানো হচ্ছে। তারা কোন আইনের ধার ধারে না, তারা কোন পরামর্শের ধার ধারে না, তারা সর্ব্বদলীয় বৈঠক মানে না, সর্ব্বদলীয় মতামত নিয়ে কর্মসূচী গ্রহণ করে না, তারা থানা পুলিশ মানে না, তাদের কথাবার্ত্তা শোনে না। তাদের একটাই কাজ তা হলো বিশৃঙ্খলা সৃষ্টি করা। তাই আজকে এই আইন-শৃঙ্খলার অবনতি দেখা দিয়েছে। তারা ভেতরে থাকছে কংগ্রেসের ছত্রছায়ায় আর বাইরে গিয়ে আর একটা ছত্রছায়ায় চলে যাচ্ছে।

সেই তৃণমূলী মানুষের নেতৃত্বে যারা আছেন, তাঁদের কি যে পরিচয় তা আমরা বুঝতে পারি না। আমাদের সঙ্গে বিডিও অফিসে, থানায় যখন সর্বদলীয় বৈঠক হয় তখন তাঁরা পরিচয় দেন কংগ্রেস (আই) বলে, আর বাইরে বক্তৃতা করেন তৃণমূল কংগ্রেস হিসাবে। আজকে রাজ্যের প্রত্যেকটি জায়গায় যতগুলো বাড়ি পুড়েছে, যতগুলো ঘরে আগুন লেগেছে, তার মধ্যে বেশীরভাগই বামফ্রন্ট'এর লোকদের। কতজন বামফ্রন্ট সমর্থকের বাড়ী পুড়েছে, কতজন খুন হয়েছে, তার কোন হিসাব নেই। শুধু তাই নয়, এরা সব জায়গায় এমন ভাবে পরিকল্পনা করছে—আমাদের একজন পঞ্চায়েত প্রধান, সেদিন তিনি নিজের বাড়িতে ফিরতে পারলেন না। ঝড়খালি গ্রাম পঞ্চায়েত প্রধানকে সেদিন ২৫টি কোপ মারা হয়েছে। তিনি এ যাত্রায় হয়তো বেঁচে যাবেন, তিনি এখনও চিকিৎসাধীন আছেন। প্রত্যেকটি জায়গায় এরা এই রকম গোলমাল শুরু করছে। চুরি,

ডাকাতি, ছিনতাই প্রত্যেক দিনই ঘটছে। যারা ধরা পড়ছে তারা সবাই চিহ্নিত খুনী, ডাকাত, যারা ওদের সঙ্গে মিছিলে ঘোরে। পুলিশ তাদের এ্যারেষ্ট করলে ওরা আবার থানা ভাঙচুর করে। এইসব ঘটনা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। এই প্রসঙ্গে বলি, শ্রদ্ধাভাজন কমলদা ঠিকই বলেছেন। এতগুলো চুরি ডাকাতির সঙ্গে আর এক ধরণের ডাকাতি শুরু হয়েছে, সেটা হলো কেন্দ্রীয় ফোর্স বা বি এস এফ। সুন্দরবনের নদীপথে ছোট ব্যবসায়ী যারা এক হাট থেকে আর এক হাটে যাবেন তাঁদের সবজি, ডাল, তেল নিয়ে গিয়ে বিক্রি করবেন বলে, তাঁরা তা করতে পারেন না। মাঝখানে যদি বি এস এফ'এর লঞ্চ কোন একটা নদীতে ঢুকে পড়ে তাহলে ঐ সমস্ত ব্যবসায়ীদের তাদের মালপত্র ফেলে দিয়ে পালাতে হবে। নতুবা বি এস এফ তাঁদের ধরে নিয়ে যাবে। যদি টাকা থাকে তাহলে টাকা দিয়ে মুক্তি পাবেন। এম এল এ, বিডিও'র দেওয়া সার্টিফিকেটের কোন মূল্য তাদের কাছে নেই। বেগতিক দেখলে তারা কাষ্টমসে মালপত্র জমা দিয়ে দেবে। সারা রাজ্যে বহুদিন ধরেই বি এস এফের অত্যাচারের কথা আমরা বলছি। এটা কেন্দ্রীয় সরকারের কাছে বলা হোক। বর্ডার এরিয়ায় আমরা যাঁরা বিধায়ক আছি, আমাদের সাথে বি এস এফ যাতে আলোচনার টেবিলে বসে এবং বর্ডার এলাকায় যাঁরা বসবাস করেন তাঁরা যাতে ব্যবসা বাণিজ্য করতে পারেন, এক হাট থেকে আর এক হাটে, এক গ্রাম থেকে আর এক গ্রামে যেতে নদীপথ ব্যবহার করতে পারেন তার গ্যারান্টি দেওয়া হোক। এটা বিশেষ ভাবে দেখা দরকার। সুন্দরবনের পর্যটনের কথা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বহুদিন থেকেই বলছি। সুন্দরবন একটি ব-দ্বীপ এলাকা। এটিকে একটি জাতীয় উদ্যান হিসাবে গ্রহণ করা হোক। কিন্তু আজও এটিকে নাড়ানো যায় নি। আমাদের রাজ্য সরকারের এই ব্যাপারে উদ্যোগের ঘাটতি আছে। এখানে যারা ভ্রমণ পিপাসু তাদের ভ্রমণের জন্য তেমন সুযোগ গড়ে ওঠে নি। এখন যে ব্যবস্থা আছে তা সাধারণ ভ্রমণ পিপাসু মানুষের নাগালের বাইরে। সুন্দরবনের যে খাড়ি, যারা জঙ্গল দেখতে যাবেন, রয়্যাল বেঙ্গল টাইগারের সঙ্গে যদি জীবনে একবার দেখা হয়, এইসব দেখতে গেলে যে পয়সা খরচ করে যেতে হয় তা অত্যন্ত বেশী। অতবেশী খরচ করা তাদের পক্ষে সম্ভব হয়ে ওঠে না। এগুলো দেখা হোক। মাননীয় রাজ্যপাল যেসব বিষয় তাঁর ভাষণে রেখেছেন, আমি মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের অনুরোধ করবো, আপনারা না পড়ে, না দেখে ঐদিন যে বিশৃঙ্খলা করেছেন, তারজন্য আপনাদের প্রকাশ্যে ক্ষমা চাওয়া উচিতষ না হলে জনগণ আপনাদের ক্ষমা করবে না। তৃণমূল আর আপনারা এক হয়ে ল এ্যান্ড অর্ডারের প্রশ্নে নিজেরাই বিশৃঙ্খলা করলেন। আপনাদের জনগণ ক্ষমা করবে না। এই কথা মনে রেখে এখান থেকে যাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2.20–2.30 p.m.]

**শ্রী নির্মল ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এখানে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা আমাদের দলের পক্ষ থেকে যে করেছে আমিও তার সাথে একমত হয়ে এখানে আপনার মাধ্যমে এই

পবিত্র হাউসে কয়েকটি কথা রাখতে চাই। একটা সরকার যখন তার বক্তব্য মাননীয় রাজ্যপালের ভাষণের মাধ্যমে পড়তে দেন, তখন সেই সরকার তার পথ নির্দেশিকা - গত বছরে ফেলে আসা দিনগুলোতে তারা কিভাবে বাংলার জনগণকে সামাজিকভাবে, আর্থিকভাবে এবং শিক্ষাক্ষেত্রে এবং সর্বক্ষেত্রে কতটা এগিয়ে নিয়ে গেছেন এবং আগামীদিনে তাঁদের নীতি কি, কোন নীতির ভিত্তিতে আগামীদিনে পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যেতে চান তা রাজ্যপালের ভাষণের মাধ্যমে চিরাচরিত প্রথা অনুযায়ী করে থাকেন। স্যার, আপনি নিশ্চয় রাজ্যপালের ভাষণ পড়েছেন এবং আমরাও সবাই পড়েছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণ দেওয়ার সময়ে যেভাবে এই হাউসের মন্ত্রীর বাধার সৃষ্টি করেছেন এবং বিরোধীদের আক্রমন করেছেন তা সর্বকালের জন্য একটা কলঙ্কময় অধ্যায় হয়ে থাকবে। যার ফলে আমাদের সাথী আজকে মৃত্যুর সঙ্গে হাসপাতালে লড়াই করছে। যাইহোক, আমি আবার প্রথম কথায় ফিরে আসছি। পানীয় জল সরবরাহের ক্ষেত্রে আমাদের সরকারের যে ভূমিকা তাতে তারা ২৩ বছর পেরিয়ে ২৪ বছরে পদার্পণ করেছেন। সেখানে রাজ্যের জনগণের কাছে কবে কিভাবে এই পানীয় জল পৌঁছে দিচ্ছেন তার একটা ইনফ্রাষ্ট্রাকচার, পরিকাঠামো উন্নয়ণের দরকার। আপনি যদি গত দশ বছর ধরে রাজ্যপালের ভাষণ পড়েন তাহলে একই কথা দেখতে পাবেন। আমার কাছে রফি আমেদ কিদোওয়াইয়ের ভাষণ রয়েছে, সেখানেও একই কথা বলেছেন, আজকেও সেই একই কথা বলছেন। পলতা ওয়াটার সাপ্লাই থেকে কলকাতার শতকরা ৮৫ ভাগ মানুষ জল পায়। যে পথ দিয়ে, যে জেলা দিয়ে ওই জল কলকাতাবাসীদের কাছে আসে সেই জল সেই জেলার শতকরা ৭০ ভাগ মানুষ পায় না। এটা আমাদের উত্তর ২৪ পরগণার ক্ষতি এবং বঞ্চনা। রাজ্য সরকারের এই জেলার প্রতি একটা বঞ্চনা করছেন। আমি খাওয়ার কথা, পণ্যের কথা, বস্ত্রের কথা বলছি না, পানীয় জল সরবরাহের ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার ব্যর্থ। বিশেষ করে পরিকাঠামো উন্নয়ণের ক্ষেত্রে ব্যর্থ এবং সেই ব্যর্থতা যদি এই রাজ্যপালের ভাষণে থাকত তাহলে আপনারা যেমন খুশী হতেন, আমরাও খুশী হতাম। উত্তর ২৪ পরগণার ব্যারাকপুর মহকুমার থেকে টালা পাম্পিং স্টেশনে জল আসে এবং সেই জল কলকাতাবাসীদের দেওয়া হয়। যে পথ দিয়ে এবং যে জেলা দিয়ে ওই জল আসছে সেখানকার মানুষেরা যে কত কষ্ট পাচ্ছে তা অবর্ণনীয়। আমি আবার ফিরে আসছি আমার মূল বক্তব্যে। একটা সরকারের তো কাম্প্রি প্ল্যান থাকবে। কলকাতা সহ তার পার্শ্ববর্তী এলাকা, কলকাতাকে কেন্দ্র করে যে ৪ টি জেলা যথা হুগলী, হাওড়া, উত্তর ২৪ পরগণা এবং দক্ষিণ ২৪ পরগণা রয়েছে ওই চারটি বড় জেলা কলকাতাকে ঘিরে রয়েছে, তাদের তো একটা প্ল্যান থাকবে? এখানে উত্তবঙ্গের নদী, গঙ্গা, পদ্মা ভাঙনের কথা অনেকেই বলেছেন এবং বক্তৃতাও দিয়েছেন। আমি বলছি কলকাতা সহ এই সমস্ত জেলাগুলোতে বর্ষার জল নিষ্কাশনের বিষয়ে।

রাজ্যপাল তাঁর ভাষণে এই সম্পর্কে একটা দিকও কি উল্লেখ করে বলেছেন? পশ্চিমবাংলার মানুষ বর্ষার সময় ১৫ দিন থেকে ৪ মাস কলকাতা শহরে এবং কলকাতা শহরতলীতেও কিছু কিছু জেলায়ও মানুষ ১৫ দিন থেকে ৪ মাস তারা জলে আবদ্ধ থাকে। কলকাতার কাছাকাছি যে ক্যানেলগুলি আছে, সেই ক্যানেলগুলি দিয়ে জল বেরিয়ে

চলে যায় গঙ্গায় এবং বিভিন্ন নিষ্কাশন জায়গা দিয়ে সেইগুলি চলে যায়। কিন্তু নিষ্কাশনি ব্যবস্থাগুলি সংস্কার না হওয়ায় পরিকাঠামোগত উন্নয়ন না থাকায় সেই উন্নয়ন গত ২৪ বছরে ওরা করতে পারেনি। প্রায় ৫০ লক্ষ দরিদ্র মানুষ ৪ মাস ধরে জলবন্দি অবস্থায় থাকে। তাই আমি বলতে চাই, এই ব্যাপারে একটা নির্দিষ্ট পরিকল্পনা রাজ্যপালকে ভাষণের মধ্যে দিয়ে আমরা দেখতে পাব আশা করেছিলাম, কিন্তু তার কিছুমাত্র দেখতে পেলাম না, এই ব্যাপারে সরকার যদি কিছু ভাবতেন পানীয় জলের ক্ষেত্রে এবং জল নিষ্কাশণ ব্যবস্থার ব্যাপারে তাহলে আমরা নির্দিষ্ট বক্তব্যর উপরে ধন্যবাদ এর কাছাকাছি যেতে পারতাম। কিন্তু তার কাছাকাছি ওরা যেতে পারেননি। যে শিল্পকে নিয়ে আমাদের এত গর্ব, রাজ্যপাল তার ভাষণে এই ব্যাপারে বলেছেন, আমাদের রাজ্যে জমি আছে, শিল্প গড়ার মত যা কিছু প্রয়োজন সব কিছুই আমাদের রাজ্যে আছে। ৬০ এর দশকে শিল্প ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার শিল্পর স্থান ছিল ১ নম্বরে। কিন্তু রাজ্যপালের ভাষণে এই কথা তারা বলেননি ৯০ এর পর থেকে বিশেষ করে ভারতবর্ষের শিল্প বাণিজ্যের যে মুক্ত অর্থনীতি হয়েছে, যে শিল্প নীতি হয়েছে, শিল্প ক্ষেত্রে যে বেড়াজাল ছিল, বাধ্যবাধকতা ছিল, শিল্প তৈরী করার ক্ষেত্রে যে লাইসেন্স এবং পারমিশান প্রথা ছিল, সেই প্রথাকে প্রত্যাহার করে নেওয়ার পরে আমাদের রাজ্য সরকারের তাদের দিশা কি, কোন দিশাকে তারা রাজ্যকে নিয়ে যেতে চায়, তার কোন দিক আমরা এখানে দেখিনি। শিল্প দপ্তর থেকে যে এ্যানুয়াল রিপোর্ট ৯৮-৯৯ তে প্রকাশ হয়েছে, সেখানে অনেক বড় বড় কথা বলেছেন, কিন্তু একটি কথা আমি আপনাদের বলতে চাই, সব কথার শেষে আপনাদের একটি কথা ঘুরে ফিরে আসে তা হল বামফ্রন্টের আমলে হলদিয়া হয়েছে। এই হলদিয়া তো জ্যোতিবাবুর সৃষ্টি নয়, বামফ্রন্টের কৃতিত্বও নয়, হলদিয়া হচ্ছে বিধান রায়ের কৃতিত্ব। এটা জ্যোতিবাবুর বায়োগ্রাফি লেখা হয় তাহলে দেখবেন। যাকে দিয়ে উনি লিখিয়েছেন তাকে অনেকগুলি প্রমোশান দিয়েছেন—তিনি কি লিখবেন, হলদিয়া বিধান রায় সৃষ্টি করেছেন। হলদিয়া একটা পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স, সেই পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স নিয়ে গত ১০ বছরে রাজ্যপালের ভাষণে আমরা কি দেখছি, হলদিয়া ছাড়া তার বাইরে আর কিছু নেই। কখন হবে, কি ভাবে হবে, যে হলদিয়ার সঙ্গে আমাদের পেট্রো কেমিক্যাল্স যুক্ত সেই সম্পর্কে কোন কথা রাজ্যপালের ভাষণে নেই। ৯৮-৯৯ সালে যে নির্দেশিকা তাতে তো দেখেছি, কিন্তু বর্তমানে রাজ্যপালের ভাষণে নূতন কোন দিক নেই। বিদ্যুৎ এর ক্ষেত্রে! বিদ্যুৎ এর ক্ষেত্রে আমরা কি দেখছি বক্রেশ্বর নিয়ে কি হচ্ছে, বক্রেশ্বর নিয়ে একটা অচলাবস্থা সৃষ্টি হয়েছে পশ্চিমবাংলায়। বক্রেশ্বর নিয়ে আমরা তাজ্জব, একটা পাগলের কারখানা তৈরী করছিলেন, রক্ত দিয়ে কি বিদ্যুৎ এর শিল্প করা যায়! আপনারা সেখানে কি করলেন, জাপানকে নিয়ে এলেন, রক্ত দিয়ে বিদ্যুৎ হল না, সেই রক্ত ফেলে দেওয়া হল, আপনাদেরকে আমেরিকার কাছে, জাপানের কাছে যেতে হল।

[2.30–2.40 p.m.]

যে বিধানচন্দ্র রায়ের আমল থেকে আরম্ভ করে সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমল পর্যন্ত যে বিদেশী পুঁজির বিরুদ্ধে আপনারা শ্লোগান দিয়ে এখানে এসেছেন, প্রকৃতপক্ষে সেই

বিদেশী পুঁজিকেই কিন্তু আপনারা স্বাগত জানাচ্ছেন। বেশীর ভাগটাই আপনারা বে-সরকারী হাতে ছেড়ে দিয়েছেন। তখন আপনারা বলেছিলেন সি. ই. এস. সি-কে গোয়েঙ্কাদের হাতে দেওয়া যাবে না, তখন আপনারা অনেক বাঁধা দিয়েছিলেন। আপনারা বলেছিলেন রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ব, কিন্তু তা পারেননি। আমরাও তো চাই বাংলার মানুষ অন্ধকার থেকে আলোয় ফিরে আসুক, স্বাধীনতার আলোয় তারা আলোকিত হোক। কিন্তু আপনাদের যে ভুল শ্লোগান ছিল, রক্ত দিয়ে বক্রেশ্বর আপনারা করতে পারেন নি, সেখানে বিদেশী পুঁজিকে আপনাদের আনতে হয়েছে। শিল্পের ক্ষেত্রে কোন নির্দেশিকা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। মুক্ত অর্থনীতির কতটুকু আপনারা স্বীকার করে নিচ্ছেন, মুক্ত শিল্পনীতির কতটুকু আপনারা স্বীকার করে নিচ্ছেন, এই ব্যাপারে সরকারের অভিমতই বা কি তা রাজ্যপালের ভাষণে নেই। যেভাবে আজকে গুজরাট, যেভাবে আজকে পাঞ্জাব, যেভাবে আজকে মহারাষ্ট্র, যেভাবে আজকে কর্ণাটক এবং পাশের রাজ্য উড়িষ্যা শিল্পের ক্ষেত্রে বিকশিত হয়েছে, সেই বিকশিত হওয়ার ক্ষেত্রে আপনারা কতটা এগিয়েছেন তার কোন নির্দেশিকা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। তাই এই ভাষণের বিরোধিতা করা ছাড়া আমাদের কোন উপায় নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের রাজ্যে রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা হচ্ছে ৫৮ লক্ষর কাছাকাছি। যদি আমরা দেখতাম এই ৫৮ লক্ষ বেকারের জন্য একটা প্রকল্প এই বামফ্রন্ট সরকার করেছেন তাহলে আমরা সমর্থন করতাম, তাদের সকার করার কোন কথা এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই রাজ্যপালের ভাষণের মধ্যে বন্ধ কলকারখানা খোলার কোন কথা নেই। আজকে ডানলপ খোলার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কোন হস্তক্ষেপই করলেন না। সুব্রত বাবুর নেতৃত্বে যখন আমরা সবাই মিলে অনশনে বসলাম, ডানলপের শত শত হাজার হাজার কর্মী যখন অনশনে বসলেন তখন মুখ্যমন্ত্রী হস্তক্ষেপ করলেন। কিন্তু গত দু' বছর ধরে তিনি কোন হস্তক্ষেপ করেননি। আজকে ২১৭টি কারখানা বন্ধ হয়ে আছে, তার মধ্যে ১৮৮টি হচ্ছে বড় কারখানা, সেই কারখানাগুলি খোলার ব্যাপারে কোন নির্দেশিকা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে ২,৫০০টি নতুন প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন মিলেছে গত তিন বছরে। কোথায় এই শিক্ষাক্ষেত্রগুলো তৈরী করেছেন তার কোনও উল্লেখ নেই। উচ্চশিক্ষার ক্ষেত্রে বলা হয়েছে যে কলেজগুলি থেকে ১২ ক্লাশ তুলে দেওয়া হয়েছে তার জায়গায় বেশকিছু মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়েছে। কিন্তু যে বিদ্যালয়কে আপনারা উন্নীত করেছেন সেখানে ১২ ক্লাসের উপযোগী কোন পরিকাঠামো নেই। রাজ্যপালের এই ভাষণ সর্বক্ষেত্রে ভুলে ভরা, দিশাহীন ভাষণ, এই কথা বলে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাবের বিরুদ্ধে আমার দল ভারতীয় জনতা পার্টির সংশোধনির সমর্থনে আমার বক্তব্য রাখছি।

স্যার, রাজ্যপাল তার ভাষণ পড়তে এসে স্বামীজী, নেতাজী, নজরুলের জন্মভূমিতে অতটা মিথ্যে বক্তব্য রাখবেন না বলেই হয়ত সম্পূর্ণটা না পড়েই চলে গেলেন।

৩.১ অনুচ্ছেদে অনুপ্রবেশের কথা লেখা আছে। কিন্তু আমরা জানি সমগ্র পশ্চিমবাংলায় ব্যাপকহারে অনুপ্রবেশ ঘটছে। এই রাজ্যে আই. এস. আই.-এর স্বর্গরাজ্যে পরিণত হয়েছে। ৩.২ অনুচ্ছেদে দেখছি আইন-শৃঙ্খলার কথা। হায় ভগবান। কোথায় দাঁড়িয়েছে আইন-শৃঙ্খলার পরিস্থিতি। যার সূচনা হয়েছিল ১৯৬৭ সালে সাঁইবাড়িতে, যেখানে মলয়, প্রণবদের রক্ত ঝরিয়েছে, তারপর সেই রক্ত তাদের মায়েদের মুখে মাখিয়ে দেওয়া হয়েছিল। ১৯৮৪ সালে বিজন সেতুর উপর ১৮ জন সন্ন্যাসীকে পুড়িয়ে মারা হয়েছিল। ১৯৭৭ সালে যখন প্রথম বামফ্রন্ট এসেছিল তখন কি দেখলাম? জ্যোতিবাবু রাইটার্সে দাঁড়িয়ে আবির মেখে বলেছিলেন—আমরা এমন একটা কিছু করব যা ভারতবর্ষে দৃষ্টান্ত হবে। কি দৃষ্টান্তই আমরা দেখছি। কি শিল্প, কি শিক্ষা, কি চিকিৎসা, সমস্ত ক্ষেত্রেই আপনারা সম্পূর্ণ ব্যর্থ। আজকে দেখছি আইন-শৃঙ্খলার নামে বেসাতি চলছে। প্রত্যেকটা জায়গায় শাসক দল এবং তাদের উর্দ্দি পরা ক্যাডারবাহিনী সন্ত্রাস চালাচ্ছে। বাঁকুড়া, মেদিনীপুর, হুগলী, যেখানেই যান দেখতে পাবেন এই সন্ত্রাস। এই সন্ত্রাসকে তারা আইন সঙ্গত করে নিতে চায়। তাই দেখি শাসকদলের মন্ত্রীরা পর্যন্ত দিনে দুপুরে অস্ত্র নিয়ে ঘুরছে। এটাকে তারা আইন সঙ্গত করে নিতে চাইছে। ২৩ বছর রাজত্ব করার এই ফল। ২৮শে ফেব্রুয়ারী নিলীমা হালদার নামে একটি ১৪ বছরের বালিকাকে রেপ করে খুন করে মাঠে ফেলে রেখেছিল। দিনে দুপুরে নারীর সম্মান আজ ভুলুণ্ঠিত হচ্ছে। আজকে ভাববার কথা, কোন জঙ্গলের রাজত্বে আমরা বাস করছি। বুদ্ধদেব বাবু ভালো কথাই বলেছেন—অস্ত্র সমর্পণ করুন, আমরা সুন্দর, সুখী সমাজ গড়ে তুলি। কিন্তু বন্ধু, চোর না শোনে ধর্মের কাহিনী। চোর কখনো ধর্মের কাহিনী শুনতে রাজি নয়। স্বাস্থ্য আজকে কোথায় এসে দাঁড়িয়েছে।

[2.40–2.50 p.m.]

আজকে যেকোন হাসপাতালে যান, আমি বিধায়ক হিসাবে দায়িত্ব নিয়ে বলছি সমস্ত হাসপাতালে একজন করে লোকাল কমিটির লিডার আছেন এবং সেই লিডার সুপারের উপর, ডাক্তারের উপর নার্সের উপর বসে আছেন। তারা বললে অ্যাডমিশান হয়, তারা বললে কেয়ার নেওয়া হয়, তারা বললে মেডিসিন আসে। সুতরাং তারাই হচ্ছে সব। আজকে দেখুন হাসপাতালের অবস্থা কি? ডাক্তার আছে তো ওষুধ নেই। ওষুধ আছে তো নার্স নেই। আজকে প্যাথলজিক্যাল ডিপার্টমেন্টের মেশিন ঠিক আছে তো সেখানে লোক নেই। আজকে আমি দায়িত্ব নিয়ে বলছি—মেশিন থাকে তো অপারেটর নেই, অপারেটর যদি থাকে তো, সেখানে দেখা যায় মেশিন খারাপ। কাজেই এই দুর্ভোগের জন্য সরকারী হাসপাতালে লোকে যেতে চায় না। তারা নার্সিং হোমে যায়। কেন যায়—না তারা বলেন যে ওখানে গেলে মৃত্যু অনিবার্য। তাই আমরা দেখছি যে, আমাদের উপ-মুখ্যমন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয়ের কলকাতা তথা পশ্চিমবঙ্গের উপর ভরসা নেই। তাই চোখের চিকিৎসা করতে কিউবা চলে গেলেন। তিনিই যদি কিউবায় যান, তাহলে এই অভাগা দেশটার কি হবে। তিনি কেন গেলেন—না এখানে থাকলে তাঁকে জীবনটাই দিতে হত। এই অভাগা দেশের জন্যই সেখানে

তাঁকে যেতে হয়েছে। শিল্প আজকে এখানে বন্ধা অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে ৫৮ হাজার কলকারখানা হয় বন্ধ, নাহয় রুগ্ন। আজকে কর্মসংস্থান এর কথা যদি বলেন —তাহলে দেখুন কর্মসংস্থান কোথায় এসে দাঁড়িয়েছে। ভ্রান্ত ট্রেড ইউনিয়ন নীতি, তার কালচার তাকে একেবারে শেষ করে দিয়েছে। তাই তারা বলছে আগে মিটিং মিছিল, তারপর কাজ। গত অধিবেশনে ভালো লাগল অসীমবাবু বলছিলেন যে, 'আমরা ওয়ার্ক কালচার ফিরিয়ে আনছি।' কিন্তু আজকে যদি ওয়ার্ক কালচার ফিরেই আসে, তাহলে ওয়ার্ক কোথায় গিয়ে দাঁড়িয়েছে? আজকে কেউ মানে না। ২৩ বছরে ৬৮২ দিন বিদেশে গিয়েছেন শিল্পপতিদের ধরে আনতে। কোন শিল্পপতি আসেন নি। এই ২৩ বছরে ৫৬ হাজার ৪৩৯ এর মত কলকারখানা বন্ধ হয়ে গেছে। আজকে প্রচুর বেকার ঘুরে বেড়াচ্ছে। আজকে আপনারা আপনাদের মর্যাদা খুইয়েছেন। আজকে কংগ্রেস কি অবস্থায় এসে দাঁড়িয়েছে? তারা জাতীয় মর্যাদা খুইয়েছে। তাই আজকে তারা যে কোন ভাবে লালুর সাথে যোগ করে যাতে জাতীয় মর্যাদা পাবে বলে লালুর হয়ে কথা বলছে এবং রাজ্যপালের বিরুদ্ধে কথা বলছে। বন্ধু ভাবতে অবাক লাগে যে, এক সময় কংগ্রেস লালুর বিরোধিতা করেছে এবং সি বি আই তদন্ত চেয়েছিল। এখন তারা বলছে—না করা যাবে না। আজকে এই রাজ্যপাল কি অপরাধ করেছে? আজকে রাজ্যপাল সেখানে দাঁড়িয়ে ১০ দিন সময় দিয়েছে। আজকে যতই ভালো কথা বলুক, আজকে দুর্যোধন, দুঃশাসন এর দল মাথা চাড়া দিয়ে উঠেছে। আজকে তাদের ধৃতরাষ্ট্র, গান্ধারী যতই চেক দিতে চাইছেন, তা হচ্ছে না। "পাপের স্রোতে কুরুপুত্রগণ যখন নেমেছে, তখন ধর্মের সাথে সন্ধি করা নিষেধ। ধর্মাধর্ম দুই তরী পরে পা দিয়ে বাঁচে না কেউ।" আজকে ধর্মের সাথে শান্তি হতে পারে না। তাই তাদেরকে বলব আসুন নতুন বাংলা গড়ে তুলব এবং এই আবেদন রেখে এই রাজ্যপালের বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আগেও বলেছি সেশনের আগে যেদিন অল পার্টির মিটিং হল সেদিন মাননীয় স্পীকার সরকার পক্ষের সদস্যরাও ছিলেন যে মেনশনের সময়ে মন্ত্রীরা থাকবেন, ডিবেটের সময়ে মন্ত্রীরা থাকবেন। এখন দেখতে পাচ্ছি চারজন আধা মন্ত্রী বসে আছেন। কেন একজন ক্যাবিনেট মন্ত্রীরা থাকবেন না। কেন আপনি রুলিং দিচ্ছেন না? কেন মন্ত্রীরা আসছেন না।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি এবং পাশাপাশি বিরোধীদলের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করছি। বিষয়টা হল যে রাজ্যপাল বিধানসভায় এসেছিলেন সংসদীয় রীতি মেনে। তিনি তাঁর ভাষণ রেখেছিলেন কিন্তু সেদিন আমরা যে ঘটনা ঘটতে দেখলাম, সেদিন সংসদীয় গণতন্ত্রের মৃত্যু ঘটতে পারত যদি এটা পশ্চিমবাংলার বিধানসভা না হত আর এখানে সংখ্যাগরিষ্ঠ সদস্য আমরা না হতাম। এখানে যে সদস্যরা আছেন এবং পশ্চিমবাংলার সমস্ত রাজ্যে বিভিন্ন জায়গায় ঘুরে বেড়ান, তারাই প্রমাণ করে দেন যে তারা সুস্থভাবে সর্বত্র ঘুরে বেড়াচ্ছেন। এটাই প্রমাণ

করে যে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা বর্তমান। তারা যতই চীৎকার করুক না কেন যে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই, তাদের কার্যধারার মধ্যে দিয়ে, তাদের বক্তব্যের মধ্যে দিয়েই প্রমাণিত হচ্ছে যে একমাত্র পশ্চিমবাংলাই তাদের সুরক্ষা দিতে পারে। পশ্চিমবঙ্গে কোন সিকিউরিটি না নিয়ে তারা যথা তথা ঘুরে বেড়াতে পারেন। এই আমাদের গর্ব। অন্যত্র এটা করা যায় না। আমাদের বিজেপি বন্ধু এতক্ষণ ধরে বক্তৃতা করলেন। তিনি বললেন যে কোথায় নাকি কিশোরীকে ধর্ষণ করা হয়েছে, মর্মান্তিক ঘটনা। দুঃখজনক ঘটনা। কিন্তু আপনাকে আমি বলছি তখন আপনি কোথায় ছিলেন যখন উড়িষ্যাতে নানদের উপর অত্যাচার করা হয়েছিল, তাদের ধর্ষণ করা হয়েছিল তখন আপনি কোথায় ছিলেন? কোথায় ছিল তখন সেই বজরং বাহিনী? বিভিন্ন জায়গায় আজকে মহিলাদের উপর লাঞ্ছনা করা হচ্ছে, বিভিন্ন রাজনৈতিক দলের উপর আক্রমণ হচ্ছে। আমি এর ঘৃণা করি। আমরা এই বক্তব্যের নিন্দা করি। মাননীয় সদস্য সুব্রত বাবু দুঃখ প্রকাশ করেছেন শ্রমিকদের জন্য। তিনি নিজেকে শ্রমিকদরদী নেতা বলেন। তিনি এখানে দাঁড়িয়ে একরকম কথা বলেন আর বাইরে দাঁড়িয়ে আর একরকম বলেন। বাইরে দাঁড়িয়ে তিনি বলেন ডানলপ কারখানা খোলার ব্যাপারে জ্যোতিবাবুই একমাত্র কমপিটেন্ট লোক, তাঁকে ছাড়া ডানলপ কারখানা খোলা যাবে না। আর এখানে দাঁড়িয়ে তিনি অন্য কথা বলেন। আজকে জেনে রাখা ভাল যে ত্রি-পাক্ষিক আলোচনার মধ্যে দিয়ে কানোড়িয়া জুট মিল খুলছে। শ্রমিক আন্দোলন করেছেন কই একথা তো একবারও বললেন না। আমরা কি করতে পারি নি তাই বলছেন, কি করতে পেরেছি তা নিয়ে তো একবারও বললেন না বিজেপি বন্ধু? রেল বাজেট নিয়ে সকলেই বলছেন খুব ভাল বাজেট হয়েছে, সকলেই খুব প্রশংসা করছেন। আমাদের শ্রমিক দরদী বন্ধুদের একটু নজর দিতে বলি। চিত্তরঞ্জন রেল ইঞ্জিন কারখানার বরাত কমিয়ে দেওয়া হয়েছে। বরাতের অভাবে টেকসম্যাকো, জেশপের মত কারখানা বন্ধের মুখে। উনি বললেন না যে কেন্দ্রের সাধারণ বাজেটে বন্ধ কারখানা খোলার বা শিল্পকে পুনরুজ্জীবিত করার ক্ষেত্রে কোন বিষয় ছিল না। সেখানে তিনি বলতে পারেন নি এম. এ. এম. সি., ন্যাশানাল ইনস্ট্রুমেন্ট, ভারত অপথ্যালমি' এবং সাইকেল কর্পোরেশন এদের সমস্ত বরাত শূণ্য করে দেওয়া হয়েছে। ১৪টি এন. টি. সি কারখানার কি গতি আছে? আচার্য্য প্রফুল্ল চন্দ্রের বেঙ্গল কেমিক্যালস্ আজকে ধুঁকছে, সেখানে কেন্দ্রের সাধারণ বাজেটে কিছু নেই। পশ্চিমবঙ্গে শিল্প হচ্ছে না? হলদিয়া পেট্রোকেমিক্যালসকে ব্যঙ্গ করছেন। নির্মলবাবু বললেন হলদিয়া পেট্রো-কেমিক্যালস নাকি বিধান রায়ের পরিকল্পনা।

(নয়েজ)

[2.50–3.00 p.m.]

আজকে পশ্চিমবঙ্গের মধ্যে হলদিয়া পেট্রোকেমিক্যালস কারখানাকে, বক্রেশ্বর তাপ বিদ্যুত কেন্দ্রকে ব্যঙ্গ করছেন। নির্মলবাবু বললেন এটা বিধান রায়ের পরিকল্পনা। আপনাদের কথা শুনে মেড ইন ইন্ডিয়ার স্ট্যাম্প মারার গল্পটা মনে পড়ে গেল। আমরা শুনেছি একটা ছুঁচ সুক্ষ্মভাবে নির্মিত হয়ে বাইরের দেশ থেকে এল, আর আপনারা তার

উপর মেড ইন ইন্ডিয়া বলে স্ট্যাম্প মারতে চাইছেন। এখন কংগ্রেসের স্বভাবই হয়ে গেছে এই রকম। আজকে কংগ্রেসের অবস্থান এত ক্ষুদ্র হয়ে গেছে যে ওদের মাইক্রোস্কোপে দেখতে হয়, পশ্চিমবঙ্গ থেকে হাওয়া হয়ে যাবার মতো অবস্থা। ওদের অসুবিধা আছে, তৃণমূলের দরজায় এসে ভাই ভাই হয়ে যাচ্ছে। আইন-শৃঙ্খলা নিয়ে বললেন, বিধানসভার ভিতরের অবস্থা নিয়ে বললেন বিরোধী পক্ষের চীফ্-হুইপ, কিন্তু আমরা দেখেছি সাংবাদিকরা দেখেছেন, দর্শকরাও দেখেছেন চীফ্-হুইপের কথা কেউ মানছে না, তাঁর কাছা খোলার মতো অবস্থা। তাঁর কিছুই করার নেই, তাঁরা ভিতরে আই. এন. সি. আর বাইরে টি. এম. সি.। এখানে দাঁড়িয়ে তাঁরা যা যা আচরণ করলেন— ডারউইন অনেক পরিশ্রম করে বিবর্তনের ধারা লিখেছিলেন, সেই বিবর্তনে আরেকটা ধারা যুক্ত হতো যে শারীরিক বিবর্তন সাথে সাথে মানসিক বিবর্তন হয় কিন্তু কারোর কারোর শারীরিক বিবর্তনের সাথে সাথে মানসিক বিবর্তন হচ্ছে না। তাঁর উত্তর এই কংগ্রেস, তৃণমূলকে সেখানে উদাহরণ হিসাবে সুন্দরভাবে যুক্ত করতে পারতেন তিনি। আইন শৃঙ্খলার প্রশ্নে অনেকে অনেক কথা বলেছেন, কিছু সমস্যা রয়েছে। আমার পূর্বতন বক্তা বিভিন্ন ভাবে এই বিষয়গুলিকে বলেছেন। এই ২৩ বছর ক্ষমতায় না থাকতে পেরে আপনাদের আক্রমন কোথায় নেমে এসেছে। কেশপুরে লোকসভা নির্বাচনে আমাদের লোকেদের ৭৯টি বুথে ঢুকতে দেননি, তার পরও আমরা জয়ী হয়েছি। সেখানে ২২ জন খুন হয়েছে। কারা আইন শৃঙ্খলা নষ্ট করছে? সিঙ্গুরে জগা দাসের চোখ কারা উপড়ে নিয়েছিল, সেখানে কারা আইন শৃঙ্খলা নষ্ট করেছে? রাজ্যপালের ভাষণ-এই বিষয়টাতে যাঁরা বিশৃঙখলা সৃষ্টি করতে পারে—এই জায়গাটার একটা ডিগনিটি আছে, একটা ঐতিহ্য আছে। তাঁরা ভিতরে এই রকম করেছেন, তাহলে বাইরে গিয়ে আইন শৃঙ্খলা রক্ষা করতে তাঁরা কি করছেন? মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর হাত শক্ত করছেন, না আইন শৃঙ্খলাকে আরও নষ্ট করছেন? এই বিষয়টিকে জনগণের সামনে তুলে ধরতে হবে। গণবন্ঠন ব্যবস্থা নিয়ে অনেকে অনেক কথা বলেছেন, কিন্তু কেউ বললেন না যে আদৌ গণবন্টন ব্যবস্থা আছে কিনা? আজকে কেন্দ্রের যে সাধারণ বাজেট হলো সেই বাজেটে গণবন্টন ব্যবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। চিনি ১২ টাকা থেকে ১৩ টাকা, তাও সবাইকে দেওয়া হবে না, চাল ৩.৫০ থেকে ৫.৮৫ টাকা, B.P.L. কার্ডে চাল ৪.২০ টাকা থেকে ১১.৭৮ টাকা হয়ে গেল। কৈ বলতে পারলেন না তো আমাদের ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে ৩ টাকা ভোজ্য তেলের দাম কমানো হয়েছে। সে বিষয়ে তো আপনারা উল্লেখ করলেন না। এই পরিস্থিতিতে দাঁড়িয়ে পশ্চিমবাংলার সরকার সমস্ত বিকাশকে নিয়ে যাচ্ছেন। আমাদের দেশের বেশীর ভাগ মানুষ গ্রামাঞ্চলে বাস করে। সেই গ্রামাঞ্চলের মানুষের অর্থনৈতিক উন্নতির উপর বাংলা তথা দেশের উন্নতি নির্ভর করছে। স্বাভাবিক ভাবেই গ্রামের উন্নয়ণকে কেন্দ্র করে যে ভাবে শহরের উন্নয়ণ প্রচেষ্টা চলছে সেই জায়গায় দাঁড়িয়ে আমরা উৎসাহিত করব, আমরা বলব মাননীয় রাজ্যপালের ভাষণ অত্যন্ত বিবেচনামূলক ভাষণ এবং তাঁকে ধন্যবাদ না জানিয়ে পারব না। আমাদের একথা অবশ্যই বলতে হবে যে, সাংস্কৃতির প্রশ্নে পশ্চিমবাংলার যে ধারা তা সারা ভারতের মধ্যে একটা উল্লেখযোগ্য জায়গায় রয়েছে। এটা তো ঘটনা আজকে ইউ. পি. -তে

দীপা মেহেতা সুটিং করতে পারে না, ভাঙচুর করা হয়, শিল্পীদের নির্যাতিত হতে হয় বজরং দল, বিশ্বহিন্দু পরিষদ, আর. এস. এস.-এর লোকেদের হাতে। আজকে নিরাপত্তা আছে উত্তরপ্রদেশে? ভারতবর্ষের অন্য কোথাও পশ্চিমবাংলা ছাড়া নিরাপত্তা আছে? তাই আজকে তারা পশ্চিমবাংলায় আসছেন। বলা হচ্ছে, হিন্দুদের উপর আক্রমন—মিথ্যা ভাষণ। তাহলে তো ওরা শরৎচন্দ্রের চিতাভস্ম নিয়ে এসে তার উপরও আঘাত হানবে, 'বামুনের মেয়ে' লেখার জন্য। ভারতবর্ষের হিন্দু বিধবাদের কি অবস্থা, সামন্ত-তান্ত্রিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে কি শোষন হচ্ছে তা এতে বলার চেষ্টা হয়েছে। শুধু মহিলাদের নামে কয়েকটা কথা বললেই মহিলা দরদী হওয়া যায় না। ৫০ বছর ধরে নারী নির্যাতনের ক্ষেত্রে ইতিহাসে নিজেদের নাম যে জায়গায় দাঁড়িয়েছে তা বিশ্বের আর কোথাও নেই। এটা একমাত্র কংগ্রেস, বি. জে. পি. আর তৃণমূলের সমন্বয়ে সংঘটিত হয়েছে। সুতরাং এই প্রসঙ্গে পশ্চিমবাংলায় আপনাদের সমস্ত প্রচেষ্টা ব্যর্থ হবে। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় আজকে যে সংকট তৈরী হয়েছে তাকে কাটাতে গেলে আমাদের কিছু পরিকল্পনা নিতে হবে। আগামীতে আমাদের বাজেট রয়েছে, আমরা আশা করব আমাদের মাননীয় অর্থমন্ত্রী সেই বাজেটের মধ্যে দিয়ে তার পরিকল্পনাকে রাখবেন আগামীদিনে পশ্চিমবাংলাকে সুন্দরভাবে গড়ে তোলার ক্ষেত্রে। আরে, আপনারা কি ভাবছেন? আপনারা আবার ফিরে আসবেন? ভাবুন না। ছেঁড়া কাঁথায় শুয়ে লাখ টাকার স্বপ্ন দেখুন না! আজকে নবগ্রাম চলে গেছে। সুনীতিবাবু এখানে তোয়ালে পরে এসেছিলেন, আরো কিছু না পরে আসার চিন্তা করেছিলেন হয়তো। কিন্তু জনগণ তাকে ফিরিয়ে নিলো। আজকে যদি আপনারা মনে করে থাকেন বজরং দলের সঙ্গে সমঝোতা করে, তৃণমূলের সন্ত্রাস বাহিনীর, সমাজ বিরোধীদের সঙ্গে সমঝোতা করে, আপনারা যে সমাজবিরোধীদের খোরাক দিতে পারেন নি তাদের সঙ্গে সমঝোতা করে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করবেন তাহলে মুর্খের স্বর্গে বাস করছেন। একটু চিন্তা করলে দেখবেন আপনারা ক্রমশ ছোট হয়ে যাচ্ছেন। আজকে মাননীয়া রেলমন্ত্রীর বাজেট ভাষণের অনেকে প্রশংসা করলেন। কিন্তু ভবিষ্যতেই বোঝা যাবে ডিম থেকে কোকিল বেরবে না কাক বেরবে। কিন্তু আমার প্রশ্ন ওনার বেঙ্গল প্যাকেজ কোথায় গেল? এখন আবার তিনি পৌরসভার আগে বিধানসভার ভোটের কথা বলেছেন। সেই একই খুড়োর কল বানিয়ে আসর উদ্দেশ্য পশ্চিমবাংলার ক্ষমতা দখল। এ বেঞ্চ থেকে ও বেঞ্চে যাওয়ার চেষ্টা। মাননীয় সুব্রতবাবুর কথা আর কি বলব, ওঁনার একটা সমস্যা রয়েছে। ওঁনার কাছে টিকিও ভাল, টাকও ভাল। সমালোচনা করলে উনি ব্যাথ্যা পান। উনি জানেন জ্যোতিবাবু যোগ্য লোক। উনি যা খুশী তাই বললেন, সেগুলো সব ওঁনার কথা নয়ও। আমি ওঁনার বক্তৃতার বিষয় নিয়ে বললাম, ব্যক্তিগত বিষয় নিয়ে বলিনি, বলতে চাইও না, বলার প্রয়োজনও নেই। আমি আপনাকে অনুরোধ করব অন্য একটা বিষয়ে—আমরা আতঙ্কিত, আমাদের পরিবারের লোকজন আতঙ্কিত, আমরা যখন এখান থেকে আমাদের এলাকায় ফিরে যাই তখন সদস্য-সদস্যাদের ঘিরে মানুষের অনেক প্রত্যাশা থাকে। আমরা সব প্রত্যাশা পূরণ করতে পারি না, কিন্তু আমাদের ব্যবহার আমাদের আচার-আচরণ যেন শালীনতার মাত্রা না ছাড়িয়ে যায়। আমার ছোট্ট ৬ বছরের শিশুকে

টি. ভি. দেখে যেন না বলতে হয়, ওরা আমার মাকে মারছে। সুব্রত বাবু, আচার-আচরণ সেই মত হওয়া দরকার, তা না হলে কিন্তু পায়ের তলাটা শক্ত না হলেও বেলে মাটি অন্তত যেটুকু পাচ্ছেন সেটুকু মিলিয়ে যাবে, আগামীদিনে চোরাবালিতে হারিয়ে যাবেন। বি. জে. পি.-র লাঙ্গুলও বাঁচাতে পারবে না, অন্য কারোর লাঙ্গুলও বাঁচাতে পারবেন না। এই শতকে নয়, আগামী শতকেও আপনি আর ফিরে আসার চান্স পাবেন না। সেই জায়গায় দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার যে বিকল্প নীতির কথা বলে চ্যালেঞ্জ জানিয়েছেন তাকে আরও উন্নত জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করুন। ধন্যবাদ সূচক প্রস্তাবকে ঘিরে যে সংশোধনী দিয়েছেন সেগুলো উইথ্-ড্র করুন, আমাদের ধন্যবাদ সূচক প্রস্তাবকে আরেকবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3.00–3.10 p.m.]

**শ্রী আবুল বাশার লস্কর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, গত ২রা মার্চ তারিখে আমাদের মাননীয় রাজ্যপালকে কেন্দ্র করে আমাদের এই সভায় সরকার পক্ষের মাননীয় ও মাননীয়া সদস্য বন্ধুরা যে কথা বলছেন যে, এই পবিত্র বিধানসভায় একটা কান্ড ঘটে গেছে, সেটা হচ্ছে—এই পবিত্র বিধানসভাকে চরম ভাবে অপমানিত করা হয়েছে, এর পবিত্রতাকে নষ্ট করা হয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে এই হাউসে জানাচ্ছি যে, গত ২রা মার্চে মাননীয় রাজ্যপাল মহাশয়ের উপস্থিতিতে যে ঘটনা ঘটেছিল তাতে শুধু আমরা বিরোধী পক্ষের সদস্যারাই জড়িয়ে ছিলাম না, এই সভার মধ্যে আমরা যারা ছিলাম তারা সবাই জড়িয়ে পড়েছিলাম। একটু আগে সরকার পক্ষের একজন মাননীয়া সদস্যা শ্রীমতী কণিকা গাঙ্গুলী মহাশয়া বললেন যে এটা কলঙ্কের ব্যাপার, পবিত্র বিধানসভায় যা করেছেন, এটা একটা কালা দিন। গত ২ রা মার্চ তারিখে যে ঘটনা ঘটে থাকুক, যে অবস্থা হয়ে থাকুক না কেন, আমরা কোথা থেকে এই ঘটনার শিক্ষা পেয়েছি? আমরা এই রকম ঘটনার সম্মুখীন হতে কোথা থেকে প্রেরণা পেয়েছি? পঞ্চাশের দশকে, যাটের দশকে এই পবিত্র বিধানসভায় আজকে পশ্চিমবঙ্গের যিনি মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু, তখন তিনি বিরোধী দলের নেতা ছিলেন। বিরোধী দলের নেতৃত্বে তিনি যে আচরণ করেছিলেন, তিনি যে কর্মকান্ড করেছিলেন সেই কর্মকান্ড থেকে আমরা যে শিক্ষা পাই, যে প্রেরণা পাই সেটাই হচ্ছে ২ তারিখে মাননীয় রাজ্যপালকে নিয়ে যে ঘটনা হয়েছে সেই ঘটনার প্রেরণা বা তার শিক্ষা। আর আমাদের শিক্ষা—জ্যোতিবাবু পঞ্চাশের দশকে, ষাটের দশকে যে আমাদের শিক্ষা, যে আমাদের প্রেরণা দিয়েছেন সেটা সঠিক ভাবে সঠিক মূল্যায়ণ হবে, সার্থক হবে—সেই সময় আমাদের তখনকার দিনে যাঁরা মুখ্যমন্ত্রী ছিলেন তাঁদের গায়ে পচা ডিম, কাঁচকলা, বেগুন ছুঁড়ে দেওয়া হয়েছে—শেষ পর্যন্ত আমাদের সেই উদ্দেশ্য, জ্যোতিবাবুর সেই শিক্ষা আমাদের সার্থক হবে—ইঁদুর নয়, ঐ ছুঁচো মেরে আবার যখন আমরা বর্তমান মুখ্যমন্ত্রীর গায়ে ছুঁড়ে মারতে পারব, তবে জ্যোতিবাবুর শিক্ষাটা আমাদের সার্থক হবে বলে মনে করি। ইঁদুর নয়, ছুঁচো মেরে যখন আমরা বর্তমানে মুখ্যমন্ত্রীর গায়ে ছুঁড়ে মারবো তখন তাঁরই কাছ থেকে পাওয়া শিক্ষা আমাদের সার্থক হবে। এরপর আমি আইন-শৃঙ্খলার কথায় আসি।

আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণের মধ্যে আইন-শৃঙ্খলা ঠিক আছে ব'লে উল্লেখ করেছেন। অথচ সরকার পক্ষের সদস্য বন্ধুরা জানেন যে তাদের দলের রাজ্য স্তরের অন্যতম নেতা অনিল বিশ্বাস গতকাল আমার বিধানসভা কেন্দ্রে গিয়েছিলেন। সেখানে তপসিলী জাতি এবং তপসিলী উপজাতিদের ২১টা ঘরে ডাকাতি হয়েছে। সেই ডাকাতির ঘটনা ঘটার পরে তিনি সেখানে গিয়েছিলেন। তিনি সেখানে গিয়ে দেখলেন ডাকাতরা শুধু ডাকাতিই করেন নি, মহিলাদের সেখানে লাঞ্ছিত করা হয়েছে। কারা ঐ কাজ করেছে? ডাকাতি হবার পরে পুলিশ ওখানে গিয়ে ডাকাত দলকে তাড়া করেছিল। এবং দেখা গেল যে ওখানে নিরাপত্তা রক্ষায় যে ক্যাম্প করা হয়েছিল—এস. পি. সাহেব যাদের নিরাপত্তা রক্ষার ব্যবস্থায় রেখেছিলেন তারাই ডাকাতি করেছে। অনিল বিশ্বাস ওখানে স্বীকার করেছেন যে, ঐ ঘটনায় তাঁর লজ্জা করছে, দুঃখ হচ্ছে। ডাকাতরা মহিলাদের ওপর যে অত্যাচার করেছে, তাদের লাঞ্ছিত করেছে, বিবস্ত্র করেছে তার জন্য তিনি দুঃখ প্রকাশ করেছেন। তাহলে আজকে এই ঘটনাই প্রমাণ করছে যে, পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা পরিস্থিতি কোথায় গিয়েছে। আমি চ্যালেঞ্জ করে বলছি, আমার পাশের বিধানসভা কেন্দ্রে একটা খুন হয়ে গেল। সেই খুনের ঘটনার প্রিন্সিপাল অ্যাকিউজ পার্সন, অর্থাৎ, যে আসল আসামী, এফ. আই. আর-এ যার নাম আছে তিনি ঐ বিধানসভা কেন্দ্রের বিধায়ক নিকুঞ্জ পাইক। তিনি অ্যান্টিসিপেটরি বেল নেন নি, কোন রকম বেল নেন নি। তিনি দিনের বেলা থানায় গিয়ে ও. সি-র ওপর হামলা করছেন, এস. ডি. পি. ও-র ওপর হামলা করছেন। তাঁর ছবি আবার খাস খবরে দেখাচ্ছে। যেহেতু তিনি সি. পি. এম দলের বিধায়ক তাই তাঁকে ধরা হবে না। এরপরেও কি আমরা ভাববো যে, রাজ্যপালের ভাষণের মধ্যে নিরপেক্ষভাবে পশ্চিমবঙ্গের ছবি তুলে ধরা হয়েছে! বিগত '৯৭ সালে আমরা এই পবিত্র বিধানসভার সংখ্যালঘুদের পবিত্র সম্পত্তি সংক্রান্ত বিষয় নিয়ে আন্দোলন করেছিলাম। আমরা বলেছিলাম ওয়াকফ্ সম্পত্তি আল্লাহ বা ভগবানের সম্পত্তি। সেই সম্পত্তি সংক্রান্ত বিষয় নিয়ে আমরা আন্দোলন করেছিলাম। সেই সম্পত্তি কেলেঙ্কারিতে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বিখ্যাত কয়েকজন নেতার নাম আছে। আমরা ঐ বিষয়ে সি. বি. আই. তদন্ত দাবি করেছিলাম। আমি নিজে একজন পিটিশনার ছিলাম। সে বিষয়ে একটা তদন্ত কমিশন হয়েছিল। তদন্ত কমিশনের রিপোর্টে কি বেরিয়েছিল? তাতে বলা হয়েছিল অভিযুক্তরা কোটি কোটি টাকা আত্মসাৎ করেছে। পরে কমিশন কি বলেছিল, তারা বলেছিল তদের রায় বের হলে তাঁরা মারা যাবেন, দৃষ্টির অগোচরে চলে যাবেন। সে বিষয়ে আমাদের দাবি মেনে সি. বি. আই. তদন্ত করা হ'ল না। সেজন্য আজকে এখানে আমাদের দলের পক্ষ থেকে রাজ্যপালের ভাষণের ওপর কতগুলো সংশোধনী প্রস্তাব আনা হয়েছে এবং সেই সংশোধনী প্রস্তাবগুলোকে আমি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আর একটা কথা বলছি, সরকার পক্ষের সদস্যারা যখন এই হাউসে আমাদের দলের একাংশকে দেখিয়ে দাঁত বের করে 'তৃণমূল, তৃণমূল বলে হাসেন তখন তাঁদের আমি স্মরণ করিয়ে দিই যে, ইতিমধ্যেই 'তৃণমূল সি. পি. এম' বলে একটা কথা উঠে এসেছে। সৈফুদ্দিন চৌধুরীকে কখন আপনারা সাসপেন্ড করছেন, সে কথা একবারও বলছেন না। রাজ্যপালের ভাষণেও

সে কথা নেই। আপনারা তৈরী থাকুন আগামী নির্বাচনে সৈফুদ্দিনের নেতৃত্বে 'তৃণমূল সি পি. এম' বেড়ে উঠবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

জয় হিন্দ।।

[3.10–3.20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নতুন সহস্রাব্দে বেশ ঘটা করে উৎসব হলেও রাজ্যপালের ভাষনে নতুন কিছু নেই, বাস্তব থেকে অনেক দুরে। তাই রাজ্যপালের ভাষনের উপর সরকারের পক্ষ থেকে যে ধন্যবাদ সূচক প্রস্তাবে এনেছেন সেই প্রস্তাবের আমি বিরোধিতা করছি এবং আমাদের আনীত সংশোধনীগুলিকে সমর্থন করছি। স্যার, একটা কথা আমি আপনাকে বলতে চাই, পশ্চিমবাংলার গ্রামে-গঞ্জে সি. পি. -এমের ভৈরব-বাহিনী সন্ত্রাস সৃষ্টি করেছে। এমন কি এই বিধানসভার মধ্যেও যেদিন রাজ্যপাল ভাষণ দিলেন সেই ২রা মার্চ দেখলাম, সি. পি. এমের এই ভৈরব-বাহিনী, এমন কি মন্ত্রীরা পর্যন্ত বিরোধীপক্ষের একজন এম. এল. একে মারলেন। এখন তিনি হাসপাতালে রয়েছেন। এরা গণতন্ত্রকে ২৩ বছর ধরে হত্যা করেছে, ধর্ষণ করেছে। তাই ওদের কাছে গণতন্ত্র বলে কিছু আশা করি না। জ্যোতিবাবু বিশেষ করে বুদ্ধদেববাবু বার-বার বলেছেন পশ্চিমবাংলা হচ্ছে মরুভূমির উপর মরুদ্যান। আমি একটি ছোট গল্পের উপমা দিয়ে আমার বক্তব্য আরম্ভ করছি। একজন গায়ক গান গাইছিলেন। প্রচুর লোকজন তার গান শুনে চলে গেল, খালি একজন লোক বসে ছিল। তখন গায়ক মনে করলো, এই লোকটি হচ্ছে প্রকৃত সমঝদার শ্রোতা। তখন গায়কটি ঐ শ্রোতাটিকে জিজ্ঞাসা করলেন, কি ব্যাপার, একা বসে আছো যে? তখন লোকটি বিনয়ের সঙ্গে বললেন, আমি আমার চাদরটার জন্য বসে আছি, এ ছাড়া আর কোন কারণ নেই। তাই আমি উঠতে পারছি না। ঠিক তেমনি, বুদ্ধদেবাবু বার-বার বলছেন, পশ্চিমবাংলা মরুভূমিতে মরুদ্যান, মরুদ্যান। কিন্তু ওনার কথা কেউ শুনছেন না। কিন্তু আপনাকে তো শুনতে হবেই। ওনার কথা কেউ শুনবে না, কিন্তু ঐ জায়গায় বসে আপনাকেই শুনতে হবে, পশ্চিমবাংলা আইন-শৃঙ্খলার মরুদ্যান, মরুদ্যান। ২১ তারিখে সল্টলেকে ১১টি দোকানে লুট-পাট হল। কি হল? ২২ তারিখে ডায়মন্ডহারবার রোডের উপর প্রায় ৯ লক্ষ টাকার মতন একটি গাড়ী কারখানার শ্রমিকদের জন্য মাহিনা নিয়ে আসছিল, গেটের সামনে থেকে ৬ জন ব্যক্তি সেই টাকা লুঠ-পাট করে নিয়ে চলে গেল। আজকে ধর্মতলা থেকে যে কোন দুরগামী বাস ছাড়ে, যেমন, কাকদ্বীপ, নামখানা প্রভৃতি। সেই সব দুরগামী বাস থামিয়ে আগ্নেয়াস্ত্র নিয়ে লুঠ-পাট হচ্ছে। তাই দুরগামী বাসগুলিকে সাড়ে-৬টার পরিবর্তে সাড়ে-৭টায় ছাড়ার জন্য টাইম বাড়িয়ে দিতে হয়েছে। এই হচ্ছে পশ্চিমবাংলার অবস্থা। এখানে সরকার আছে বলে মনে হয় না। এখানে লুঠেরাদের রাজত্ব চলেছে। লুঠপাট, খুন, রাহাজানি, গ্রামে-গঞ্জে সন্ত্রাস, বিধানসভার মধ্যেও সন্ত্রাস চলেছে। বিরোধীপক্ষের সদস্যদের মুখ টিপে ধরা হচ্ছে, এইরকম পরিস্থিতি চলেছে পশ্চিমবাংলার মাটিতে। আজকে আইন-শৃঙ্খলার কথা বলতে গেলে সোনারপুর, বাঘেরখোল, পাথর-প্রতিমা, কেশপুর, নদীয়া, উত্তর ২৪ পরগণা, দক্ষিণ ২৪ পরগণার

কথা বলতে হয়। কিন্তু ৮ মিনিটে সব বলা সম্ভব নয়। আজকে আইন-শৃঙ্খলার পরিস্থিতি কোথায় দাঁড়িয়েছে? এই সরকার এই পরিস্থিতি চালাতে পারে না। রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রীর পদত্যাগ করা উচিত। স্যার, আমাদের রাজ্যে ৫৮ লক্ষ বেকার কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে সেই বেকারদের সম্বন্ধে কোন কথা নেই। পশ্চিমবঙ্গের বাড়ীতে বাড়ীতে বিধবা মেয়েদের মতন বসে বসে এই যে ৫৮ লক্ষ বেকার কালক্ষেপ করছে এবং একটা নিদারুন পরিস্থিতির মধ্যে দিয়ে দিন যাপন করছে তাদের জন্য কোন প্রকল্প এই ভাষণের মধ্যে দিয়ে তুলে ধরা হয়নি, তাদের জন্য কোন দিক নির্দেশ করা হয়নি। কাজেই এই ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করা যায় না। স্যার, শিক্ষার ক্ষেত্রে বলতে গিয়ে বলা হয়েছে এরা নাকি অনেক স্কুল করেছেন। আমি জানতে চাই সে সব স্কুল কোথায়? সেগুলি কি সি. পি. এম. পার্টি অফিসে? ২৩ বছরে এমন একটা স্কুল নেই যে স্কুলের নমুনা ওরা দেখাতে পারবেন। আজকে তাই বলব, যে বল্গাহীন সন্ত্রাস এই বামফ্রন্ট সরকার এই রাজ্যে চালাচ্ছে তার থেকে বাঁচার জন্য সাধারণ মানুষ চেষ্টা করে চলেছেন। গ্রামে-গঞ্জে সন্ত্রাস সৃষ্টি করে এবং নির্বাচনে বৈজ্ঞানিক রিগিং করে এরা দীর্ঘদিন আর এ রাজ্যে ক্ষমতায় থাকতে পারবেন না। এরা যদি এদের চরিত্র না শোধরান তাহলে একদিন সাধারণ মানুষের ক্ষোভ ফেটে পড়বে এবং এমন তার বহিঃপ্রকাশ ঘটবে যার ফল ওদের ভুগতে হবে। তাই রাজ্যপাল মহাশয়ের এই ভাষণকে আমি সমর্থন করতে পারছি না এবং এই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার আমি বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে এর উপর যে সংশোধনী এসেছে তাকে আমি সমর্থন করে শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল মহাশয় যে লিখিত ভাষণ দিয়েছেন এবং পাঠ করেছেন সেই ভাষণকে আমি সমর্থন করছি এবং এই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করছি এবং এর উপর বিরোধীদের জানা সমস্ত সংশোধনীর বিরোধিতা করছি। ভারতবর্ষের যে গণতান্ত্রিক বৈশিষ্ট্য সেই বৈশিষ্ট্যের কথা পুরোপুরি ভুলে গিয়ে বিরোধীরা একপেশে মানসিকতা নিয়ে এই ভাষণের সমালোচনা করে গেলেন। ভারতবর্ষের নিজস্ব যে ঐতিহ্য—ইউনিটি ইন ডাইভারসিটি, সেই বৈশিষ্ট্যের উপর নির্ভর করে এই রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি ও শান্তি প্রতিষ্ঠিত করার কাজ যেটা পশ্চিমবঙ্গে সরকার অত্যন্ত নিষ্ঠার সঙ্গে করে চলেছেন এবং যার কথা এই ভাষণে বিশেষ ভাবে উল্লিখিত হয়েছে বিরোধীদের চোখে সেটা পড়লো না। তাছাড়া পার্লামেন্টারি ডেমোক্রাসীর বৈশিষ্ট্যগুলিকে আরও জোরদার করার জন্য পশ্চিমবঙ্গ সরকার যে আপ্রাণ চেষ্টা করে চলেছেন এবং যার ফলশ্রুতি হিসাবে আমরা দেখেছি ত্রয়োদশ লোকসভার নির্বাচন, সাম্প্রতিক ১৭টি পৌরসভার নির্বাচন এবং বিধানসভার উপনির্বাচন যা এই রাজ্যে হয়ে গেল সেই প্রতিটি নির্বাচন যে অবাধ ও সুষ্ঠুভাবে ও শান্তিপূর্ণভাবে সম্পন্ন হয়েছে তার কথাও এই ভাষণে রয়েছে সে কথার বিরোধীরা উল্লেখ করলেন না। আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার গণতান্ত্রিক ঐতিহ্যগুলিকে বিশেষভাবে বজায় রেখে তুলে ধরার চেষ্টা করছেন। বিরোধীরা অবশ্য আশা করেছিলেন যে সাম্প্রতিক উপনির্বাচনে তারা অকল্পনীয় সাফল্য পাবেন

কিন্তু তাদের সেই কল্পনার ফানুস ফেটে গিয়েছে ফলে তারা একটা মোহগ্রস্ত দৃষ্টি নিয়ে এই ভাষণের সমালোচনা করে গেলেন। অবশ্য এটা অস্বীকার করার উপায় নেই যে একটা একপেশে চিন্তা-ধারা নিয়ে তারা সব সময় এটা দেখবেন। একটা প্রবাদ আছে যে, 'অল সীমস ইয়ালো টু জন্ডিজ আই।' কাজেই জন্ডিজ দৃষ্টিতে তারা একপেশে সমালোচনা করছেন। এই ভাষণের মধ্যে আমরা দেখছি যে নুতন নুতন প্রকল্প রয়েছে। বাসস্থান নির্মাণের পরিকল্পনা রয়েছে, আইনের বিশ্ববিদ্যালয় স্থাপন হয়েছে। এগুলি তাদের সমর্থন করা উচিত ছিল, কিন্তু তারা সেগুলি সমর্থন করতে পারছেন না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3.20–3.30 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই বিধানসভায় পাঠ করেছেন, আমি তাকে ধন্যবাদ জানিয়ে দু'একটি কথা বলছি। মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে পশ্চিমবাংলার সার্বিক সাফল্যের কথা উল্লেখ করেছেন। সেই জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি তাঁর ভাষণে প্রথমে যে কথা বলেছেন যে, এই মহান দেশে কার্গিলের যে যুদ্ধ সেই যুদ্ধে বীর সৈনিক যারা মৃত্যু বরণ করেছেন তাদের এককালীন ২ লক্ষ টাকা এবং পরিবারকে জমি বা বাড়ী বা সরকারী বাসের সুযোগ-সুবিধা এবং যারা অক্ষম হয়েছেন তাদের চাকুরীর ব্যবস্থা করে দেবেন। সেজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। বিরোধী সদস্যরা পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা ভেঙ্গে পড়েছে বলে যে কথা বলেছেন, আমি তাদের এই কথা বলতে চাই যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলি থেকে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা অনেক বেশী সুস্থভাবে চলছে। ত্রয়োদশ লোকসভার নির্বাচনে হয়ে গেল এবং বিধানসভার ৩টি উপনির্বাচন হয়ে গেল। এই রাজ্যে গণতন্ত্রপ্রিয় মানুষ তারা শান্তিপূর্ণভাবে ভোট প্রয়োগ করেছে, সেই কথা রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। আর একটা কথা যেটা বলা হয়েছে সেটা হচ্ছে, শিক্ষাকে পিছনে ফেলে উন্নয়ণ করা সম্ভব নয়। রাজ্যপালের ভাষণে সে কথাও বলা হয়েছে। সেই সঙ্গে একথাও বলা হয়েছে যে প্রাথমিক স্কুল যেগুলি ৮ম শ্রেণী পর্যন্ত আছে সেগুলিকে মাধ্যমিক স্তরে উন্নীত করা এবং মাধ্যমিক স্তরে যেগুলি আছে সেগুলিকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার কথা বলা হয়েছে। সেজন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে বলেছেন যে, মাথাপিছু জমির পরিমান কমে এসেছে কেন্দ্রের নয়া শিল্প নীতির ফলে। একদিকে যেমন কলকারখানা বন্ধ হচ্ছে, মানুষ কাজ হারাচ্ছে, জমির উপরে হুমড়ি খেয়ে পড়ছে, অন্যদিকে গঙ্গার ভাঙনের ফলে হাজার হাজার বিঘা জমি জলের তলায় চলে যাচ্ছে। এই জমিগুলিকে রক্ষা করা সম্পর্কে আমাদের রাজ্য সরকারের উদ্যোগ নেওয়া উচিত বলে আমি মনে করি। আজকে চাষীরা যে নিজেদের উদ্যোগে ফসল ফলাচ্ছে এবং রাজ্যে খাদ্যশস্যের উৎপাদন বাড়ছে, সে কথাও বলা হয়েছে। তিনি বলছেন যে চাল, গম, পাটিজাত দ্রব্য এবং আলুর উৎপাদন বেড়েছে। সেই সঙ্গে আমি আর একটি বিষয়ে বলতে চাই যে, দুই হাজার সালের মধ্যে সকলের জন্য শিক্ষা এবং স্বাস্থ্য ব্যবস্থা করা সেকথাও বলা হয়েছে। শিক্ষা এবং স্বাস্থ্যের

ক্ষেত্রে স্বাস্থ্য কেন্দ্রগুলি যাতে ঠিক মত ঔষধ-পত্র ডাক্তারের ব্যবস্থা থাকে, মা শিশুদের শরীর ভাল থাকে, শিশু মৃত্যুর হার যাতে কম থাকে, এই বিষয়গুলিও রাজ্যপালের ভাষণে আছে। তাই এই ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের সপক্ষে বলতে গিয়ে আমি বিরোধী দলের আনা সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করছি। স্যার, রাজ্যের সামগ্রিক অগ্রগতির একটা ছবি রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে উপস্থাপিত করবার নিয়ম অনুযায়ী তিনি যখন ভাষণ পড়ছিলেন সেই সময় আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলে বিরোধী কংগ্রেসপক্ষ এই পবিত্র বিধানসভা কক্ষের আইন-শৃঙ্খলাই বিপন্ন করে তুলেছিলেন। আমরা দেখেছি, ভারতবর্ষের বুকে বজরঙ দল বাবরী মসজিদ ভাঙবার সময় যে আচরণ করেছিলেন, এখানেও তারা ঐরকম আচরণই করেছেন। এটা শুধু আমরা নই, বাইরের মানুষজনও সেটা দেখেছেন। অতীতেও এখানে অনেক ঘটনা ঘটেছে, কিন্তু এমন ঘটনা কখনও ঘটেনি। আজকে তারা দীর্ঘদিন ধরে ক্ষমতা থেকে দূরে থাকার ফলে যেন-তেন-প্রকারেণ ক্ষমতায় আসতে এরকম আচরণ তারা করেছেন। কিন্তু আমরা মানুষের আশীর্বাদ নিয়ে এখানে এসেছি এবং ক্ষমতায় আসবার পর গ্রামে উন্নয়ণমূলক কাজের যে নজীর সেটা নজীরবিহীন। ভারতবর্ষে পশ্চিমবঙ্গের মত কাজকর্মের নজীর কোথাও নেই। আমরা গ্রাম সংসদ তৈরী করে সমস্ত মানুষকে কাজের মধ্যে যুক্ত করেছি। তারা সেখানে পরামর্শ দেন, কি কাজ হবে, না হবে। রাজ্যে ত্রিস্তর পঞ্চায়েতের যে ভূমিকা, সেটা তুলনাহীন। আজকে দেশ-বিদেশের মানুষ রাজ্যে পঞ্চায়েতের কাজকর্ম দেখতে আসছেন। বর্তমানে বাজেটের অর্ধেক টাকা পঞ্চায়েতের মাধ্যমে খরচ হয়। এই যে কাজ, এটা বামফ্রন্ট সরকারের একটা বিরাট অবদান। আজকে রাজ্যে শিশুশ্রম প্রকল্প চালু করা হয়েছে। বর্তমানে রাজ্যে ১১,৭৫০ শিশু শ্রমিক ২৩৪টি বিদ্যালয়ের মাধ্যমে শিক্ষা পাচ্ছে। এই প্রকল্প যাতে রাজ্যব্যাপী চালু হয় তারজন্য সরকার চেষ্টা চালাচ্ছেন। এই প্রকল্পে প্রতি ছাত্রকে মাসে ৩ কেজি করে চাল দেওয়া হয় দুপুরের খাদ্য হিসাবে এবং প্রতি মাসে ১০০ টাকা করে তাদের দেওয়া হয়।

[3.30–3.36 p.m.]

ছাত্রছাত্রীদের ক্ষেত্রে মাধ্যমিক স্তরে পড়াশুনার সুযোগ করে দেবার জন্য ফাইভ টু টেন টাকা দেওয়া হয়। বি পি এলদের জীবনযাত্রার উন্নতির জন্য তারা মাসে তিরিশ টাকা করে পেয়ে থাকেন—এইভাবে তারা বছরে তিনশো টাকা করে পান। হোষ্টেলে থেকে পড়াশুনার জন্য তিনশো টাকা করে দেওয়া হয়। শিক্ষাক্ষেত্রে ব্যাপক উন্নয়নকল্পে পিছিয়ে পড়া অনুন্নত শ্রেণীর মানুষ এই সুযোগ পেয়ে তারা নিজেরা উপকৃত হচ্ছে। তাছাড়া দুঃস্থ ছাত্রছাত্রীদের পরীক্ষার ফিসও দেওয়া হয়। আবাসিক ছাত্রছাত্রীরা বছরে তিন হাজার টাকা করে পায়। গ্রামগঞ্জে স্কুলের সংখ্যা বেড়েছে, রাস্তাঘাটে বেড়েছে। গ্রামেগঞ্জে অনেক ব্রীজ, কালভার্ট হয়েছে। এরা শহরে থাকেন, সেজন্য এরা কিছু জানেন না। বহু জায়গায় পীচের রাস্তা হয়েছে। গ্রামেগঞ্জে পঞ্চায়েতগুলি বহু জায়গায় ঝামা-

খোয়া দিয়ে রাস্তা তৈরী করেছে। পঞ্চায়েতগুলি প্রচুর টাকা পাচ্ছে, এই টাকা দিয়ে তারা গ্রামের উন্নয়নমূলক কাজগুলি করছে। রাজ্যপালের ভাষণে গোটা রাজ্যের অগ্রগতির যে চেহারা - পেছনের দিকে নয় - তা তুলে ধরা হয়েছে। আপনারা আইনশৃংখলার কথা বলছেন। আমি সীমান্তবর্তী এলাকার লোক, আমি দেখেছি বিএসএফের কান্ডকারখানা। বিএসএফ নিয়ে আমি বহুবার বলেছি, আমি জানিয়েছি যে তারা কালোবাজারীর সঙ্গে যুক্ত থাকে এবং লোককে উদ্বুদ্ধ করে। নদীয়ার একটা বড় অংশ সীমান্তবর্তী এলাকা, এটা রাজ্যের দায়িত্বে নেই, ওদের এলাকা। ১৫ কিমি. নো-ম্যানস ল্যান্ড আছে, সেখানে দায়িত্ব হচ্ছে ওদের। কৃত্রিম ভাবে দেশ ভাগ করার ফলে ঐ এলাকার মানুষের কারও রান্নাঘর এই এলাকায় তো শোবার ঘর ঐ এলাকায়, তারফলে এখানে একটা বড় সংকট দেখা দিয়েছে। আমাদের বোঝানো হয় ৫ কিমি. আমাদের এলাকা, কিন্তু ওদের আসলে ১৫ কিমি. এলাকা। দক্ষিণ পশ্চিম দিনাজপুরে ডিএম'এর চেয়ার ওদের কন্ট্রোলে। ওরা যখন মারমুখী হয়, তখন ওরা সমস্ত কিছু তছনছ করে দেয়। ওরা সীমান্তে গরু বাছুর চুরির সঙ্গে যুক্ত এবং সমস্ত রকম কুকর্মের সঙ্গে যুক্ত। আমাদের পুলিশের সঙ্গে ওদের একটা রফা হয়। এটা যেহেতু কেন্দ্রীয় সরকারের দায়িত্বে আছে, স্থায়ীভাবে এই সমস্যার সমাধান যাতে হয় সেটা দেখা দরকার। ৫-১৪ বছরের শিশুদের অবৈতনিক আবাসিক প্রাথমিক শিক্ষা ব্যবস্থা করা কঠিন। কারণ তাহলে বছরে দু'হাজার কোটি টাকার দরকার হবে। কিনতু তা সত্বেও আমাদের সরকারের এই ব্যাপারে একটা পরিকল্পনা মাথায় আছে। গত তিন বছরে আড়াই হাজার প্রাথমিক বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয়েছে। তারফলে ৭,৫০০ পদ সৃষ্টি হয়েছে। চালু বিদ্যালয়ের জন্য ৫,৯০০ অতিরিক্ত শিক্ষক নিয়োগ করা হয়েছে। চলতি বছরে ৬৭টি নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে। আর ২৪৩টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে। দু'লক্ষ তিরিশ হাজার শিশুকে ২০০১-২০০২ সালের মধ্যে ৩,০২১টি শিশুশিক্ষা কেন্দ্র স্থাপন করার ভেতর দিয়ে তাদের সার্বিক শিক্ষার মধ্যে আনা হবে। এই হচ্ছে সার্বিক ভাবে পশ্চিমবাংলার উন্নয়নের চিত্র এবং এটা রাজ্যপালের ভাষণের মধ্যে প্রতিফলিত হয়েছে। বিরোধিতা শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করছেন হারানো মাটি ফিরে পাবার জন্য। তাই সবকিছু তছনছ করে দেবার জন্য, এলোমেলো করে দেবার জন্য মানুষকে ঘুরিয়ে দেবার জন্য আপনাদের এই কার্যকলাপ। আমি এখানে তেইশ বছর রয়েছি, দেখছি প্রতি বছরই একই আচরণ করছেন - আইনশৃংখলা, রিগিং ইত্যাদি নানান কথা এখানে বলছেন। কিন্তু নির্বাচনগুলিতে দেখা গেছে - পৌরসভার নির্বাচন থেকে শুরু করে লোকসভার নির্বাচন পর্যন্ত সামগ্রিক ভাবে সমস্ত নির্বাচনই শান্তিপূর্ণ ভাবে হয়েছে। অন্য রাজ্যের তুলনায় এখানে যে গন্ডগোল হয়েছে সেটা কিছুই নয়, খুবই নগন্য, তবুও এটা হওয়া উচিত নয়। পূর্বাঞ্চলে বিচ্ছিন্নতাবাদ আন্দোলন সাংঘাতিক ভাবে মাথা চাড়া দিয়েছে। বঙ্গাঁইগাঁওয়ে আরডিএক্স বিস্ফোরণ থেকে শুরু করে পাঞ্জাবে নিত্যনৈমিত্তিক নানা ঘটনা ঘটছে। গোটা ভারতবর্ষে, একটা সার্বভৌম রাজ্যে থেকে, যেখানে অন্য রাজ্যে জঙ্গীরা সক্রিয়, তার প্রভাব আমাদের রাজ্যে পড়বে না এটা হয়না। তবুও গোটা ভারতবর্ষে যেখানে বিচ্ছিন্নতাবাদ আন্দোলনে জর্জরিত,

তখন আমাদের রাজ্যে জনগণের সক্রিয় সহযোগিতা এবং প্রশাসনিক তৎপরতায় শান্তি বজায় রাখা সম্ভব হয়েছে। এই ব্যাপারে আমাদের বিরোধি বন্ধুদের কাছে সহযোগিতা মূলক ভূমিকা পালনের আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটী স্পীকার ঃ** আগামী ৬ই মার্চ, সোমবার বেলা ১১টা পর্যন্ত সভার কাজ মূলতবি রইল।

**Adjournment**

The House was then adjourned at 3.36 p.m. till 11.00 a.m. on Monday, the 6th March, 2001, in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 6th March, 2000 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 121 Members.

### Starred Questions
### (To which oral answers were given)

[11.00–11.10 a.m.]

### ওয়াকফ ট্রাইবুনাল

*১ (অনুমোদিত প্রশ্ন নং *৫৭) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** সংখ্যালঘু সম্প্রদায় উন্নয়ন ও কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) একথা কি সত্য যে, সম্পত্তি সংক্রান্ত বিরোধের দ্রুত নিষ্পত্তির জন্য সরকার ওয়াকফ ট্রাইবুনাল গঠনের পরিকল্পনা করেছেন; এবং

(খ) সত্যি হলে, কতজন সদস্য নিয়ে উক্ত ট্রাইবুনাল গঠিত হবে বলে আশা করা যায়?

**শ্রী মহঃ আমিন ঃ**

(ক) হ্যাঁ।

(খ) একজন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি বলেছেন একজনকে নিয়ে ট্রাইবুন্যাল হবে আপনি বলেছেন। এক্ষেত্রে আপনি জানাবেন কি—কে সেই ভাগ্যবান—সে কি শাসক দলের কেউ নাকি যোগ্যতার নিরিখে ঠিক করা হবে জানাবেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** জজের নাম হাইকোর্টের রেজিষ্টার পাঠাবেন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এই ট্রাইবুন্যালের চূড়ান্ত শাসন বিধায়ক ক্ষমতা কি সরকার দেবেন এবং যদি তা না হয় তাহলে ট্রাইবুন্যালে কাকে কি ক্ষমতা দেবেন জানাবেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** ট্রাইবুন্যাল ওয়াকফ এ্যাক্ট্ অনুযায়ী সরকারের ক্ষমতা দেওয়ার কোন এক্তিয়ার নেই।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন যে, ভবিষ্যতে ওয়াকফ সম্পত্তি যাতে চুরি না হয় সেই সম্পর্কে সরকারের দৃষ্টিভঙ্গী কি?

**শ্রী মহঃ আমিন ঃ** ওয়াকফ সম্পত্তি মেনটেন করা উচিত ওয়াকফ এ্যাক্ট অনুযায়ী। তার ব্যতিক্রম হলে পরে ব্যবস্থা নিতে হবে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** ওয়াকফের ট্রাইবুন্যাল গঠন ছাড়া আর কি কি কাজ আছে?

**শ্রী মহঃ আমিন ঃ** ট্রাইবুন্যাল গঠন ছাড়াও আরেকটা কথা বলা হয়েছে যে পশ্চিমবঙ্গ সহ সমস্ত রাজ্যে ওয়াকফ সম্পত্তি কত আছে সেটা সার্ভে করার দরকার। সেই সার্ভের কাজ অনেকটা এগিয়েছে। ডাইরেকটর অফ ল্যান্ড তিনিই সার্ভেয়ার। এছাড়া আরেকটা কথা বলা হয়েছে যে, আগের আইনে ওয়াকফ বোর্ডে ট্রাইবুন্যাল হত না। এখন আইনে বলা হয়েছে যে, পার্টলি ইলেকটেড হবেন এবং পার্টলি নমিনেটেড হবেন। কিন্তু নমিনেটেড সদস্যর সংখ্যা ইলেকটেডের চেয়ে বেশী হবে না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এর আগে আমরা এই বিধানসভায় ওয়াকফ সম্পত্তি এবং ওয়াকফ বোর্ডের দুর্নীতি প্রশ্ন তুলে বিধানসভা বয়কট করেছিলাম। তখন সরকার ওয়াকফ সম্পত্তির দুর্নীতির তদন্ত করার জন্য বিচার বিষয়ে তদন্ত কমিশন তৈরী করেছিলেন। আমার যতদূর জানা আছে তাতে ১৯৪৭ সাল থেকে এই বিষয়ে যা যা অভিযোগ এসেছে তার তদন্ত করেছেন। এই প্রসঙ্গে আমার মন্ত্রীর কাছে প্রশ্ন যে, বর্তমান যে ট্রাইবুন্যাল তৈরী হয়েছে হাইকোর্টের বিচারপতিকে দিয়ে এবং ওয়াকফ এর ব্যাপারে যে তদন্ত কমিশন গঠিত হয়েছে, তাতে এদের কাজের মধ্যে কি কোন ওভারলাপিং হচ্ছে—একই কাজ দুজনে মিলে করছে নাকি উভয়ের কাজ নির্দিষ্ট আছে?

**শ্রী মহঃ আমিন ঃ** ওভারলাপিংয়ের কোন সম্ভাবনা নেই। তবে যদি কোন ডিসপিউট হয়ে কেউ ট্রাইবুন্যালে যেতে চান যেতে পারেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সাপ্লিমেন্টারী প্রশ্ন করছি, মন্ত্রী মহাশয় আপনি জানাবেন কি, কোন জেলায় কত ওয়াকফ এর সম্পত্তি আছে, বা ছিল এবং কত বিক্রি হয়েছে?

**শ্রী মহঃ আমিন ঃ** কোন জেলায় কত আছে সেটার সার্ভের কাজ চলছে, এটা কমিটি না হওয়া পর্যন্ত বলা যাবে না।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে, ওয়াকফ সম্পত্তি নিয়ে যে বিরোধ আছে তা দ্রুত নিষ্পত্তি করার জন্য ট্রাইবুন্যাল গঠিত হয়েছে, এই ব্যাপারে বিরোধ আছে, ডিসপিউট আছে, এমন সম্পত্তি মহানগরীতে কত আছে এবং মহানগরীর বাইরে কত সম্পত্তি আছে, এই ব্যাপারে বলবেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** ট্রাইবুন্যাল গঠিত হয়নি, আগে গঠিত হোক তার পরে জানা যাবে কত সম্পত্তি মহানগরীর বাইরে এবং মহানগরীতে আছে।

## মালদা জেলায় রেশম চাষ

*২ (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৭) **শ্রী রামপদ সামন্ত ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) মালদা জেলায় রেশম চাষের উন্নয়ণে সরকার কী কী ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(খ) সরকার জেলার মোট চাহিদার কত অংশ এবং কী পরিমাণ পলুর ডিম সরবরাহ করে থাকে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) মালদা জেলায় রেশম শিল্পের উন্নয়ণে নিম্নোক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছেঃ—

(ক) উন্নত জাতের তুঁত চাষের সম্প্রসারণ;

(খ) তুঁত চাষ, পলু পোষা, ডিম উৎপাদন, রেশম সুতা কাটাই এবং মট্‌কা উৎপাদনের জন্য প্রশিক্ষণ;

(গ) রেশম খামার বা কাটাই কল স্থাপনে অনুদান সহ ব্যাঙ্ক ঋণের ব্যবস্থা;

(ঘ) উন্নতমানের নীরোগ ডিম সরবরাহ;

(ঙ) ব্যক্তিগত উদ্যোগে ডিম উৎপাদনে উৎসাহ;

(চ) ডিম উৎপাদনকারীদের বাঙ্গালোরে উন্নত প্রশিক্ষণ;

(ছ) রেশম চাষীদের জন্য কোয়ালিটি ক্লাব গঠন;

(জ) মালদার গুটির বাজারের কাজ উন্নততর করতে কম্পিউটার বসানোর পরিকল্পনা;

(ঝ) কাটাই কলের কাজে ধোঁয়াহীন-ইকোনমিক ওভেন স্থাপন করতে আর্থিক সহায়তা;

(ঞ) আধুনিক পলুঘর নির্মাণে এবং গুটি শুকানোর প্রকোষ্ঠ স্থাপনে সাহায্য;

(ট) সমবায় গঠনের মাধ্যমে রেশম শিল্পের উন্নতিসাধন ইত্যাদি।

(খ) গত ১৯৯৮-৯৯ আর্থিক বছরে মোট ২ কোটি ৭৮ লক্ষ ডিম সরবরাহ করা হয়েছিল, যা মোট চাহিদার প্রায় ৭৫%।

**শ্রী রামপদ সামন্ত ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, আপনি জানালেন যে অনেকগুলি ব্যবস্থা নেওয়া হয়েছে, আপনি বলেছেন কোয়ালিটি ক্লাব গঠন করার কথা, এর মধ্যে কতকগুলি ক্লাব গঠিত হয়েছে জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** রেশম চাষীদের জন্য ৩টি কোয়ালিটি ক্লাব গঠন করা হয়েছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** এখন মালদা জেলাতে প্রায় ২০ একর জমিতে তুঁত চাষ হচ্ছে এবং সেই তুঁত চাষ এর উন্নতির জন্য অনেকগুলি ব্যবস্থা সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে। আমি জানতে চাইছি, এখানে বিপণন বা মার্কেটিং-এর ব্যাপারে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে তা জানাবেন কি?

[11.10–11.20 a.m.]

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মালদহের কালিয়াচকে কোকোনের মার্কেট করা হয়েছে, এর মাধ্যমে ডিমগুলিকে বিক্রি করার ব্যবস্থা করা হয়েছে। এছাড়াও বহরমপুরে রেশম সুতো বিক্রি করার জন্য একটা মার্কেট করা হয়েছে, এটা এই মাসের মধ্যেই চালু হয়ে যাবে। আরেকটি বিষয় হচ্ছে মালদহে যে পলু চাষ হয় সেই কোকন বিক্রির জন্য নির্ভর করতে হয় হ্যান্ডলুমগুলির উপরে, মালদহে এই রকম ১০০টি লুম আছে। মালদহে গুটিপোকা থেকে সুতো বেরোয় তার মার্কেটিংয়ের চেষ্টা হচ্ছে, সেখানে চার, পাঁচটি সিল্ক পাওয়ার লুম আছে। তাছাড়া মালদহের পাওয়ালুমগুলিতেও সুতো বিক্রির ব্যবস্থা হচ্ছে। মালদহে সুতো উৎপাদন বাড়ানোর জন্য সেরি-২০০০ স্কীম নেওয়া হয়েছে ব্যাঙ্কের সহায়তায় এবং মার্কেটিঙের ব্যাপারেও চেষ্টা হচ্ছে। তাছাড়া আরেকটি চিন্তার বিষয় হচ্ছে স্মাগলিং ইয়ার্ন আমাদের এখানে আসছে এবং গ্লোবালাইজেশানের ফলে ইয়ার্নের মার্কেট পুরোপুরি অবারিত করে দেওয়া হচ্ছে। এর ফলে সারা ভারতবর্ষেই মার্কেটিঙের সমস্যা সৃষ্টি হবে।

**শ্রী ফণীভূষণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি পূর্ববর্তী বক্তার প্রশ্নের উত্তরে মার্কেটিঙের ব্যাপারে যেসব কথাগুলি বললেন, মাইকের কারণে আমি সবটা শুনতে পেলাম না, প্রশ্নটা হয়ত রিপিট হয়ে যেতেও পারে। মালদহ জেলাতে কুড়ি হাজার একর জমিতে রেশম চাষ হয় এটা আমরা জানি। এই জমিগুলিতে কি এখনও তুঁতোর চাষ হয়? যদি না হয় তাহলে বর্তমানে কত পরিমাণ জমিতে তুঁতোর চাষ হয় এবং কত পরিমাণ জমি এই তুঁত চাষ থেকে সরে গেছে এর পরিমাণ আপনি জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মালদহ জেলাতে তুঁত চাষের জমির পরিমাণ কমে গেছে এই রকম খবর আমার কাছে নেই। পরপর বন্যার ফলে বেশকিছু পরিমানে তুঁত চাষ মার খেয়েছে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মালদা, মুর্শীদাবাদ, নদীয়াতে তুঁত চাষে যে ব্যাপক ক্ষতি হয়েছে, সেখানে চাষীদের ক্ষতিপূরণের জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** অঘ্রাণের ক্রপ দুটো সবচেয়ে বড় ক্রপ। মালদা, মুর্শিদাবাদ ও নদীয়াতে পরপর বন্যার ফলে তা ক্ষতিগ্রস্থ হয়েছে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যাঙ্কের মাধ্যমে কিছু অনুদান দিয়ে সাহায্য করেছি। সেন্ট্রাল সিল্ক বোর্ডের কাছে

সাহায্যের জন্য আবেদন জানিয়েছিলাম। কেন্দ্রীয় সরকারের সমীক্ষক দলও এসে দেখে গেছে কিন্তু তাদের কাছ থেকে ক্ষতিগ্রস্থ পলু চাষীদের জন্য কোন সাহায্য পাওয়া যায়নি।

## কলকাতা হাইকোর্ট

*৩ (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) কলকাতা হাইকোর্টে মোট কতজন সরকারী প্যানেলভুক্ত আইনজীবী আছেন;

(খ) এদের মধ্যে মোট কতজনকে সরকারি মামলার নথি দেওয়া হয়;

(গ) ১৯৯৮-৯৯ আর্থিক বছরে মোট কতগুলি সরকারি মামলার ফয়সালা হয়েছে;

(ঘ) এর মধ্যে কতগুলি মামলায় সরকার জিতেছেন; এবং

(ঙ) উক্ত সময়ে সরকারি মামলা চলানোর জন্য মোট কত অর্থ ব্যয়িত হয়েছে?

**শ্রী নিশিথ অধিকারী ঃ**

(ক) ৫০১ জন

(খ) প্রায় প্রত্যেককেই দেওয়া হয়

(গ) ৮৯৩৫টি

(ঘ) ২৩৩০টি

(ঙ) ৮৫,৯৫,৩৯৫ টাকা

**শ্রী সঞ্জীব দাস ঃ** আমি একটা স্পেসিফিক প্রশ্ন করছি, এই যে ফাইলগুলো দেওয়া হয়, সেইগুলো কি বাই রোটেশন দেওয়া হয় না কি পছন্দমত কয়েকজন নির্দিষ্ট ব্যক্তিকে দেওয়া হয়?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** বিভিন্ন মামলার গুরুত্ব অনুযায়ী ভাগ করা হয় এবং বিভিন্ন মামলার গুরুত্ব অনুযায়ী ফাইল দেওয়া হয়।

**শ্রী সঞ্জীব দাস ঃ** এই মামলাগুলোর মধ্যে কতগুলো কোর্টকে অবমাননা প্রসঙ্গে আছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এটা এই প্রশ্নের সঙ্গে সংশ্লিষ্ট নয়, এর জন্য আপনাকে আলাদা প্রশ্ন করতে হবে।

**শ্রী সঞ্জীব দাস ঃ** প্রায় ৬৬০৫টি কেসে সরকার হেরেছে একটা আর্থিক বছরেই। এই হেরে যাওয়ার কারণ কি উকিলরা যথাসময়ে উপস্থিত হন না, না কি অন্য কোন কারণ আছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মামলা হারার বিভিন্ন কারণ থাকতে পারে। সর্বক্ষেত্রেই যে উকিলদের দোষ থাকে তা নয়।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মামলাগুলোর মধ্যে কতগুলো শিক্ষা সংক্রান্ত মামলা ছিল?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এক্ষেত্রেও কিন্তু একই ভাবে বলছি যে, আপনাকে পৃথক প্রশ্ন করতে হবে। কারণ এটা মূল প্রশ্নের সঙ্গে সংযুক্ত নয়।

[11.20–11.30 a.m.]

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** আপনি মন্ত্রী হয়েছেন উত্তর দেবেন না? আমার প্রশ্ন হচ্ছে—শিক্ষা সংক্রান্ত মামলা কতগুলি হয়েছে? এটা যদি না বলেন, তাহলে তো একটা প্রশ্ন করতেই ১০টা ব্রাঞ্চ লাগবে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মাননীয় সদস্যকে আমি এই প্রশ্নের উত্তরে জানাচ্ছি যে, আমাদের এখানে একটা কম্পিউটার আছে। যে যে মামলাতে জেতা হয়, তাও কম্পিউটারে লেখা থাকে এবং যেখানে জেতা না হয়, সেগুলিও লেখা থাকে। তবে আমি যেটা বলেছি সেটা আমাদের যে হিসাব আছে, সেই অনুযায়ীই বলেছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন যে, ৮ হাজারের অধিক কেস ফয়সালা হয়েছে। কতগুলি মামলা ফয়সালা হয়নি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** মামলা ফয়সালা হয়নি—সেটা আপনি বিশেষ বছরের কথা বলেছেন। ১৯৮৮-৮৯ এর কথা বলেছেন। তবে কতগুলি মামলা ডিসপোজ হয়েছে সেটা বলা সম্ভব। প্রায় ২০ হাজারের মত মামলা ফাইল করা হয়। সেগুলির মধ্যে কতগুলি হয়নি সেটা বলা সম্ভব নয়।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি যে, অধিকাংশ ক্ষেত্রে উকিলদের ব্রীফ দেওয়া হয়। কিন্তু মামলায় হেরে যায় এবং তারা মামলায় ঠিকভাবে তৈরী হয়ে যায় না বলেই হয়। আমার প্রশ্ন—এই হেরে যাওয়ার জন্য তাদের বিরুদ্ধে কি স্টেপ নেওয়া হয়।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এর ঠিক পরেই একটা প্রশ্ন আছে। তাও আমি বলছি—যদি দেখা যায় যে মামলা এক তরফাভাবে হয়েছে, তাহলে আমরা নিয়ম করেছি যে, প্রথমে তার কাছ থেকে কারণ দর্শানোর নোটিশ চাওয়া হয়। যদি দেখা যায় যে, সে ঠিক বলছে না, তাহলে তাকে প্যানেল থেকে বাদ দেওয়া হয়। যদি কোন অসততামো দেখা যায় যে সরকার এক রকম বলছেন তিনি এক রকম বলছেন, তাহলে তাকে প্যানেল থেকে বাদ দেওয়া হয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** সরকারী আইনজীবীদের কিভাবে ভাগ করা হয়।

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আইনজীবী যারা আছেন, তাদের অভিজ্ঞতার ভিত্তিতে ৬

ভাগে ভাগ করা হয়। এ বি সি ডি ই এফ জি এই কথা ভাগে ভাগ করা হয়। সিনিয়ার অ্যাডভোকেটদের নেগোশিয়েবেল প্যানেলে রাখা হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** সরকারী আইনজীবি যারা আছেন, তারা উপস্থিত না হওয়ার জন্য দেখা যায় কোর্ট একতরফাভাবে রায় দিয়েছেন। হাইকোর্টে এই রকম কতগুলি কেস হয়েছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** একেবারে সঠিকভাবে বলা সম্ভব না। বিভিন্ন সময়ে অ্যাপ্রোক্সিমেটলি আমাদের কাছে যেটা আছে প্রায় ২৫০র মত আমরা পেয়েছি। তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এক নম্বর ব্যবস্থার কথা আমি বলেছি। যেখানে আমরা দেখি যে একতরফা হয়েছে, আমাদের কাছে জানানো হলে আমরা সঙ্গে সঙ্গে তাদের কাছে কারণ জানতে চাই যে কেন এক তরফা হয়েছে জানান। তারা যদি সঠিকভাবে বলতে পারেন কেন হয়েছে তাহলে ঠিক আছে কিন্তু যদি স্যাটিসফাই করতে না পারেন তাহলে সেখানে ড্রপ করে দেওয়া হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** গভর্ণমেন্ট তো কেস হেরে গেল?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এখন এল. আর কে যদি স্যাটিসফাই করতে পারেন, ধরুন অসুস্থ হয়ে পড়েছেন, এমন হতে পারে কোর্ট লিষ্টে নেই কিন্তু মামলা হয়ে গেল এরকম হতে পারে, স্যাটিসফাই করতে না পারলে তাকে প্যানেল থেকে বাদ দেওয়া হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** কতজনকে বাদ দেওয়া হয়েছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এই এক বছরে আমাদের যা হিসাব আছে তাতে ২৫ জনকে বাদ দেওয়া হয়েছে।

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারী নীতি অনুসারে কোন পাবলিক সারভেন্টের বিরুদ্ধে যদি মানহানিকর মামলা হয় তাহলে সেটা সরকারী মামলা হিসেবে গণ্য করা হয়। পাবলিক সারভেন্ট সরকারের বিরুদ্ধে মামলা করলে সেটা সরকারী মামলা বলে গণ্য করা হয় না। তাই যদি হয় তাহলে ৯৮-৯৯ সালে তারক সিং মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে সল্ট লেকের জমি বন্টনের ব্যাপারে যে মামলা করেছিলেন সেই মামলায় অ্যাডভোকেট জেনারেল থেকে শুরু করে ৪/৫ জন আইনজীবী ছিলেন। সেই মামলার খরচ কে বহন করেছিল?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** এই প্রশ্নের সঙ্গে আপনার প্রশ্নের কোন সম্পর্ক নেই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন আইন মন্ত্রী ছিলেন, তখন আমি তার কাছে গিয়েছিলাম একটা কেস প্যানেল ভুক্ত করার জন্য। দেখা গেল যে দরখাস্ত করা হয়েছে তাতে অধিকাংশ ভুল, তো তিনি বলেছিলেন যে এইজন্য গভর্ণমেন্ট হারে। আপনার সময় পর্যন্ত এই ট্র্যাডিশন সমানে চলেছে। কথা হচ্ছে পাশ তো সবাই করে। আপনি যোগ্যতাসম্পন্ন লোক ঠিক করবেন কি?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** প্যানেল যা নেওয়া হয় যোগ্যতা বিবেচনা করেই করা হয়।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী যা জানালেন তা অত্যন্ত ভয়ের। শুধুমাত্র প্যানেলের উকিলদের দিতে খরচ হয় ৮৫ লক্ষ ৯৫ হাজার টাকা। এমনি তো সরকারের কিছু নিজস্ব উকিল, অ্যাডভোকেট জেনারেল, গভর্ণমেন্ট প্লীডার তো আছেই। তা সত্ত্বেও সরকারী কিছু ঘনিষ্ঠ উকিল আছেন যেমন বলাই রায়, শক্তি মুখার্জ্জি, সোমনাথ চ্যাটার্জ্জি বিশেষ ক্ষেত্রে এরা মোটা টাকা ফী নিয়ে যান। মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করব, আপনি তো ৬ রকম ক্যাটেগরির কথা বললেন। এরা তো এ ক্যাটেগরিভুক্ত। এই 'এ' ক্যাটেগরিভুক্ত 'ল' ইয়ারদের জন্য কত টাকা খরচ হয়?

**শ্রী নিশীথ অধিকারী ঃ** আপনার প্রশ্নের উত্তরে বলি যারা রিটেনার অলরেডি যারা আছেন তাদের এবং যারা প্যানেলে আছেন সকলকে মিলেই এই টাকা। আপনি যেটা বললেন সে ব্যাপারে বলি দু'রকমের অ্যাডভোকেট আছেন। একটা হচ্ছে অ্যাডভোকেট আর সিনিয়র অ্যাডভোকেট আন্ডার অ্যাডভোকেট অ্যাক্ট। যারা সিরিয়র অ্যাডভোকেট তাদের আমরা নেগোশিয়েবল প্যানেলে রাখি। তাদের যে টাকা আমরা দেব সেই টাকা তারা নিজেদের মধ্যে কথাবার্তা বলে নিয়ে নেগোশিয়েট করে ঠিক করে নেবে। আপনি যে সব ল'ইয়ারের নাম বললেন এদের নেগোশিয়েবল যে প্যানেল হয়েছে আমি যতদূর জানি তাদের ভিতর দুজনকে আমি জানি তারা সরকারের কাছে কোন বিল করেন নি।

### কলকাতার খালে জল পরিবহন

*৬ (অনুমোদিত প্রশ্ন নং *৪০৭) **শ্রী অশোক কুমার দেব ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ

(ক) কলকাতার বিভিন্ন খালে জল পরিবহণ চালু করার কোনও প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, প্রস্তাবটি কী ধরণের?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ**

(ক) এবং (খ) বিষয়টি খতিয়ে দেখা যাচ্ছে। কোনো চূড়ান্ত সিদ্ধান্ত এখনও হয় নি।

[11.30–11.40 a.m.]

**শ্রী অশোক কুমার দেব ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে এই বিষয়টা খতিয়ে দেখা হচ্ছে কিন্তু চূড়ান্ত সিদ্ধান্ত এখনও নেওয়া হয় নি। কবে নাগাদ চূড়ান্ত সিদ্ধান্ত হবে এবং

কারা এর দায়িত্বে থাকবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** সবটা স্পষ্ট করে জানানো সম্ভব নয়, তবু আমি একটা রূপরেখা দিচ্ছি, ভারত সরকারের প্ল্যানিং কমিশনের কাছে আমাদের কলকাতার ৪৩ কি.মি. ক্যানেল সংস্কারের একটা প্রস্তাব বিবেচনাধীন আছে। রাজ্য সরকার কিছু টাকা দেবে এবং কেন্দ্রীয় সরকারও কিছু টাকা দেবে। এম. ও. এস. টি. ডিপার্টমেন্ট এই দুটো মিলে প্রায় ৫০ কোটি টাকার প্রকল্পটি প্ল্যানিং কমিশন এবং আমাদের বাজেটে অন্তর্ভুক্ত হওয়ার মুখে। আরেকটা কথা আপনি শুনলে আনন্দিত হবেন যে, এটার এখনও পর্যন্ত ঠিক তারিখ আমি বলতে পারছি না, বজবজ থেকে চোড়িয়াল এবং ডায়মন্ডহারবার রোড পর্যন্ত ছোট জলযান ব্যবহারের উপযোগীতা লক্ষ্য করছি, বিভিন্ন পরীক্ষা-নিরীক্ষা হয়েছে, এটা শীঘ্রই চালু হবে, কিন্তু এটা পূর্ণ কার্যকরী করতে রাস্তাগুলিকে আরও চওড়া করতে হবে। ডায়মন্ডহারবার রোড এবং ৭৫ নং রুটের বাস যেখান পর্যন্ত যায় এই ১২ কি.মি. পথ এটা খাল পথে বজবজ থেকে চোড়িয়াল ডায়মন্ডহারবার থেকে আসবার পথ শীঘ্রই চালু হবে।

**শ্রী অশোক কুমার দেব ঃ** এটা সরকারী ব্যবস্থায় হবে, না বেসরকারী হাতে দেওয়া হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এটার চূড়ান্ত সিদ্ধান্ত হয় নি। কার্যসূচী সম্পূর্ণভাবে আমাদের সার্ফেস ট্রান্সপোর্ট কর্পোরেশন এবং আমাদের যে ইনফ্রাস্ট্রাক্চার ডেভালপমেন্ট কর্পোরেশন আছে তারা দেখছে এবং প্রাথমিক কাজ তারা করবার পর এটা কি ভাবে কার্যকরী হবে সেটা ব্যাপারে আমরা শীঘ্রই সিদ্ধান্ত নেব।

**শ্রী অশোক কুমার দেব ঃ** আমি জানতে চাইছি যে এর আগেও আপনি হাউজে বলেছিলেন কিন্তু আপনারা কাজ করার চেষ্টা করেন নি। এটা কি এই বছরে চালু হবে, কিম্বা কবে চালু হবে সেটা সঠিক ভাবে বলতে সুবিধা হয়।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বজবজ থেকে চোড়িয়াল এই বছরেই চালু হবে। পরবর্তী ৪৩ কি. মি. বজবজ খাল, কেষ্টপুর খাল, বাগজোলা খাল, বিদ্যাধরী পর্যন্ত এটা প্ল্যানিং কমিশন দেখছে। আমি ডেপুটি চেয়ারম্যানের সাথে কথা বলেছি। তিনি যে ধারণা দিয়েছেন তার মধ্যে আরেকটু পরীক্ষা-নিরীক্ষার ব্যাপার আছে। নাব্যতার জন্য যে জলের প্রয়োজন সেই জলটা পোর্ট কর্তৃপক্ষের কোন সমস্যা বাড়াবে কি না সেই বিষয়টা তথ্যগত দিক থেকে নিশ্চিত হওয়ার পর এই প্রকল্প সম্পর্কে আরও ইতিবাচক পদক্ষেপ আমরা নিতে পারি। নৌ-চলাচলের জন্য সারা বছর জল সরবরাহ থাকে না। গ্রীষ্মকালে যে সমস্ত খালগুলোতে জল থাকে না তার সরবরাহ নিয়ে পোর্টের সঙ্গে, বিশেষজ্ঞদের সাথে কথা হয়েছিল। এর সম্ভাবনা আছে। এই জলপথ ৫০ বছর কার্যকর ছিল। আজকে নানা কারণে শুকিয়ে গেছে। এর পুনরুত্থান ঘটানো যায় কিনা দেখা হচ্ছে।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় খালের এবং লঞ্চের কথা বলেছেন। আপনি ইতিমধ্যে গঙ্গাতে নিয়মিত লঞ্চ সার্ভিসের ব্যবস্থা করেছেন। এবং পাণিহাটী

থেকেও লঞ্চের সূচনা করেছেন। সেইজন্য আপনাকে ধন্যবাদ। আমার জিজ্ঞাস্য হচ্ছে, সরকারী এব: কো-অপারেটিভ ভাবে যে লঞ্চ সার্ভিসের ব্যবস্থা আছে বরাহনগরের কুটীঘাট থেকে সেই সার্ভিস সংকুচিত হয়ে গেছে। আপনি সেই সার্ভিসকে নতুন করে ভালো ভাবে চালানোর ব্যবস্থার কথা ভাবছেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** বরাহনগরের ওটা দেখা হচ্ছে। মার্চ মাসের মধ্যে এটা রিভাইভ করব। আর, একটু আগাম বলে রাখছি যে, গঙ্গার যে অবস্থা তার পরীক্ষা করে দেখা গেছে জলপথকে আরো কার্যকরী ভাবে ব্যবহারের সুযোগ আছে। স্থলপথের থেকে চাপটা কমাবার জন্য জলপথের ব্যবহারের তাগিদ অনেকদিন ধরে অনুভূত হচ্ছে। কিন্তু আমাদের যে যন্ত্রযান আছে, লঞ্চ আছে, তার যে স্পিড আছে বাস্তবে তার কার্যকারীতা কম হয়। নতুন ব্যবস্থায় ভেবেছি হোভার ক্রাফট মুভমেন্ট—এটা হলে নৈহাটী, চন্দননগর, এই চত্বরটা এক ঘন্টার মধ্যে যাওয়া যাবে এবং ফিরে আসা যাবে। সেই সম্ভাবনা খতিয়ে দেখা হচ্ছে। কিছু পরীক্ষা-নিরীক্ষার দায়িত্ব ওয়েষ্ট বেঙ্গল সার্ফেস ট্রান্সপোর্ট কর্পোরেশনকে দেওয়া হয়েছে। তারা করছেন। আমার নিজের ধারনা, বর্ষাকালের মধ্যে একটা সুস্পষ্ট ছবি গঙ্গাকে ব্যবহার করে হোভারক্রাফট, একটা দ্রুত জলযানের ব্যবস্থা করা যাবে।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের নির্বাচনী ক্ষেত্র থেকে রাজারহাট ক্যানেলের মধ্যে দিয়ে কেষ্টপুর খাল দিয়ে আগে জলযান চলত সেটা বন্ধ হয়ে গেছে। ঐ জলযান চালানোর কোন পরিকল্পনা ভবিষ্যতে আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এক নম্বর, আমি খালগুলোর নাম করিনি। আমরা রাজ্য সরকারের পরিবহণ বিভাগের পক্ষ থেকে জাতীয় পরিকল্পনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের কাছে যে প্রস্তাব দিই তাতে দুটো স্থানের কথা এবং প্রত্যেকটাতে কাজ শুরু করার কথা বলা হয়েছে। তার মধ্যে কলকাতা ক্যানেল এবং কেষ্টপুর ক্যানেল আছে। সুতরাং, আছে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। শুধু একটা তাত্ত্বিক দিক দেখা হচ্ছে। গ্রীষ্মকালে জল সরবরাহ রাখার প্রযুক্তি—সেটা ছিল আগে, এখনও আছে, সেটা রিভাইভ করা যায় কিনা। তাহলে এটা কার্যকরী হবে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** গোটা পৃথিবীতে স্থলপথে চলাচলের থেকে জলপথে চলাচল সুবিধাজনক এবং সস্তা। দক্ষিণ কলকাতার টালিগঞ্জ থেকে গড়িয়া পর্যন্ত যে রাস্তা আছে সেটা চলাচলের অগম্য হয়ে গেছে। কারণ, গাড়ী, লোকসংখ্যা বাড়ছে এত যে গাড়ী চলতে পারছে না টালি ক্যানেলের জন্ম থেকে শুরু করে। যদি হেষ্টিংস, সোনারপুর পর্যন্ত জলপথে পরিবহণ ব্যবস্থা চালু করা যায় তাহলে প্যারালাল ওয়াটার ওয়েস হবার ফলে গোটা দক্ষিণ কলকাতায় যান চলাচলের অসুবিধার সুরাহা হবে, মানুষের সময় বাঁচবে। মানুষের সময় বাঁচবে। মানুষ দ্রুতগতিতে এক জায়গা থেকে আরেক জায়গায় যেতে পারবে। গঙ্গা-এ্যাকশন্ প্ল্যানের ৩৬ কোটি টাকা খরচা করা হচ্ছে ফ্লাশিং-এর জন্য। যাতে জোয়ারের সঁময় ফ্লাশ করে ২৪ ঘন্টা জলের ফ্লো রাখা যায় এবং দ্রুত কোন জলযান চালানো যায় কিনা সে ব্যাপারে কোন অনুসন্ধানের কাজ আপনারা করেছেন কিনা?

[11.40–11.50 a.m.]

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এই বিষয়টা গঙ্গা-এ্যাকশন প্ল্যানের অন্তর্ভুক্ত। টালি নালা নিয়ে সি. এম. ডি. এ. কাজ শুরু করেছে। এটা মেট্রো রেলের প্রকল্পের উপর নির্ভর করছে। মেট্রো রেলের প্রকল্প। গড়িয়া পর্যন্ত যে কাজ হবে তার টেকনোলজি কি হবে তার উপর অনেকটা নির্ভর করছে। যদি এর দু-পাশে পিলার করে উপর দিয়ে মেট্রো নিয়ে যাওয়া হয় তাহলে নীচ দিয়ে জলযান চলতে পারে। আর যদি মাঝখান দিয়ে পিলার করে নিয়ে যাওয়া হয় তাহলে হবে না। চূড়ান্ত বিষয়টা মেট্রো রেলের উপর নির্ভর করছে এবং এখানে টেকনোলজিটা মেট্রো রেল কর্তৃপক্ষ কি নেবে তার উপর নির্ভর করছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** তাহলে আপনাদের ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশনকে নিয়ে স্ট্যাডি করে দেখা দরকার যে ফিজিবিলিটি আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** একটা সম্পদের বহুমুখী ব্যবহার কিভাবে করা যায় সেটা দেখবার জন্য আমরা মেট্রো রেল কর্তৃপক্ষে বলেছি।

**শ্রী রবীন দেব ঃ** জল পরিবহণের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্ন যে উদ্যোগ নিয়েছেন তার জন্য তাঁকে ধন্যবাদ জানাই। কিন্তু কেন্দ্র করে যে বরাদ্দ সেটা ৩০ কোটি টাকা কমিয়ে দেওয়া হয়েছে। হলদিয়া অবধি দ্রুত জলযান একটা রয়েছে, সেটা হল সিলভার জেট্। এর অনেক ভাড়া। সাধারণ মানুষ এতে যেতে পারেন না। হলদিয়ায় যে শিল্পাঞ্চল গড়ে উঠেছে তার কথা মাথায় রেখে নতুন নতুন জেটিও তৈরী হচ্ছে। সরকারী পরিবহণ দপ্তর থেকে সরকারি কলকাতা, হলদিয়া, রায়চকে কোন দ্রুত জলযান চালানো যায় কিনা সেটা দেখবেন কি? আরেকটি বিষয়ে অতিরিক্ত প্রশ্ন করছি। কলকাতার আশেপাশে যে সমস্ত খাল রয়েছে, যেমন তপসিয়া ইত্যাদি এই সমস্ত খাল ইরিগেশন দপ্তরের সঙ্গে কো-অর্ডিনেট করে খনন করে জলযানের জন্য ব্যবহার করা যায় কিনা সেই ব্যাপারটা দেখবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** একটা দ্রুত জলযান আছে সিলভার জেট্। কিন্তু এটা পুরো যাত্রী এখন পাচ্ছে না। এটা একবার যাচ্ছে, দু-বারও যেতে পারে। হলদিয়ার এখন যে যাত্রী সেটা সিলভার জেট্ মানিয়ে নিতে পরে।

**শ্রী রবীন দেব ঃ** খরচ বেশী।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** খরচ বেশী ঠিকই, কিন্তু দ্রুত যেতে গেলে খরচ বেশী হবেই। প্রায় ৮০ কিলো মিটার গতিতে চলছে। জলের ওপর দিয়ে ৮০ কিলো মিটার গতিতে যেতে হলে একটু বেশী ভাড়া দিতেই হবে। স্বাভাবিকভাবে এখন ওটা যা আছে, ঠিকই আছে। আমার মনে হয় ওটা যথেষ্ট। এ ছাড়াও আমাদের হোভার-ক্রাফ্ট চালু করার পরিকল্পনা আছে। সেখানেও খরচ একটু বেশীই হবে, খরচ কমানো যাবে না।

**Starred Questions**
**(to which answers were laid on the Table)**

**ভারত-বাংলাদেশ 'সৌহার্দ্য' বাস**

*৪ (অনুমোদিত প্রশ্ন নং *৮৩২) **শ্রী ব্রহ্মময় নন্দ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

ভারত ও বাংলাদেশের মধ্যে সম্প্রীতি, মৈত্রী ও সুসম্পর্কের স্বার্থে 'সৌহার্দ্য' বাস চালিয়ে ১৯৯৯ সালে সরকারের কী পরিমাণ আয় হয়েছে?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৯৯ সালের ৯ই জুলাই থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত 'সৌহার্দ্য' বাস চালিয়ে ২,৫২,০০০ টাকা (দুই লক্ষ বাহান্ন হাজার টাকা) আয় হয়েছে।

**সরকারী আইনজীবী**

*৫ (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮) **শ্রীমতী নন্দরাণী ডাল ও শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) সরকারি আইনজীবীরা কি সমস্ত সরকারি মামলায় উপস্থিত থাকেন;

(খ) না থাকলে, সে কারণে তাদের বিরুদ্ধে সরকার কী কী ব্যবস্থা গ্রহণ করে থাকেন; এবং

(গ) এরূপ অনুপস্থিতির ফলে উদ্ভূত পরিস্থিতিতে সম্প্রতি কটি মামলায় হয় একতরফা সিদ্ধান্ত নেওয়া হয়েছে, নতুবা মামলাটি খারিজ হয়ে গেছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রায়শই সমস্ত মামলাতে উপস্থিত থাকেন।

(খ) সাধারণত অনুপস্থিত থাকলে প্রথমে কারণ দর্শাতে বলা হয়। উপযুক্ত কারণ বা সন্তোষজনক কারণ না দর্শাতে পারলে সংশ্লিষ্ট আইনজীবীর নাম প্যানেল থেকে বাদ দেওয়া হয় এবং পেশাগত অসদাচরণ ধরা পড়লে বার কাউন্সিলে জানান হয় তার বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য।

(গ) প্রকৃত সংখ্যা বলা সম্ভব নয়।

**কলকাতা হাইকোর্টে বাংলা ভাষার ব্যবহার**

*৭ (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৫) **শ্রী তপন হোড় :** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :

(ক) এটা কি সত্য যে, কলকাতা হাইকোর্টে সওয়াল জবাবের ক্ষেত্রে বাংলা ভাষা ব্যবহারের প্রস্তাবটি নামাঞ্জুর করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে রাজ্য সরকারের প্রতিক্রিয়া কী?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না, এখনও ভারত সরকারের কাছ্ থেকে কোন উত্তর পাওয়া যায় নি। তবে সুপ্রীম কোর্ট-এ ব্যাপারে তাদের মতামত জানিয়েছেন।

(খ) যেহেতু সুপ্রীম কোর্টের এ ব্যাপারে কোন সাংবিধানিক ভূমিকা নেই তাই রাজ্য সরকার ভারত সরকারের উত্তরের অপেক্ষায় আছে।

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of deterioration in law and order situation in the State and the second one is from Shri Saugata Roy on the subject of spurt in accidents by buses, minibuses, etc. in Calcutta. The subject matters of both the Motions are not such that may call for adjournment of the business of the House. Moreover, the Members will get ample scope to raise the matter during the discussion on Governor's Address which is now going on.

I, therefore, withhold my consent to both the Motions. One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely, the law and order situation has deteriorated throughout the State mass lynching and killing the cases of dacoity and kidnapping is on the rise. Due to a total lawlessness industrialists are not taking risk to go for investment in the State. Immediate effective measures are to be adopted by the State Government to bring back normalcy.

### Calling Attention

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | **Subject** | **Name** |
|---|---|---|
| i) | Production in Haldia Petrochemicals | Shri Pankaj Banerjee |
| ii) | Reported bus accident at Prince Anwarshah Road on 5.3.2000 | Shri Saugata Roy |

| | | |
|---|---|---|
| iii) | Alleged rape and murder of one 13 years old girl at Pairagachi under Ashoknagar Constitutency on 24.1.2000 | Shri Badal Bhattacharyya |
| iv) | Alleged contamination of water of the river Churni by the wastes of sugar Mills | Shri Ashok Kumar Deb |

I have selected the notice of Pankaj Banerjee on the subject of production in Haldia Petrochemicals.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 9th March, 2000.

### Statement Under Rule - 346

**Shri Partha De :** Sir, three hundred and twenty seven young men with high marks in Higher Secondary Exams were trained in three year community medicine course from 1982 to serve the rural health centers as community medical officers. All of them have been appointed and are posted in different rural health centers. They have to manage the health centers regularly to attend patients, fill in gaps where a regular medical officer is not available, rush to places to tackle disasters along with other Medical personnel but they cannot officially take over charge. It has been contemplated for quite sometime that the knowledge and competence of such officers should be upgraded so that they can be better utilised and they take more responsibility.

In consultation with the State Medical Council, the State Medical Faculty and legal experts a three year and six month course curricula have been prepared by highly qualified senior teachers for further training of the CHSOs. This course is meant only for the CHSOs. Such course for a Diploma to be awarded by the State Medical Faculty and to be registered under the State Medical Council. The Council has given their consent after proper deliberation.

The State Medical Council is the competent body to register such qualification.

The whole scheme is oriented to improve rural health service by upgrading the knowledge and skill of the CHSO.

There should not be any apprehension on the part of the Medical Community, in general and the Medical students in particular or for that matter of Medical Education in the State. It should be made very clear that the Government of West Bengal is very keen in improving Medical Education in all the Medical Colleges in the state. Steps are being taken to start undergraduate course in IPGMER(SSKM) and additional seats in three peripheral Medical Colleges. A programme of upgrading and capacity building in all medical colleges including Chittaranjan National Medical College, Calcutta is going on and several crores of rupees from out of the state budget is being spent for that. Such move of the Government has been appreciated by many.

A large number of Medical Teaching posts have been created and are being filled up through walk-in Interview.

All the Medical Colleges are strictly conforming to the norms of the Medical Council of India. The Medical Council has inspected all the Institutes imparting Medical Degree Course from time to time and recognised them all.

The Government is also trying to improve post graduate Medical Education in the State.

It is expected that with improved learning and training under highly qualified teachers in good teaching Institution CHSOs will be able to do better in their respective areas of work.

This does not in any way affect the prospects of graduate Doctors entering into Government service.

This is a step which should be welcomed by all who need better working of the Health System in the remote areas.

[11.50–12.00 Noon]

(গোলমাল)

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এটা খুব সিরিয়াস ব্যাপার, উনি জোর এটা চাপিয়ে দিচ্ছেন। এটা নিয়ে ডিসকাসান হওয়া দরকার।

**মিঃ স্পীকার ঃ** নোটিশ দেবেন। নাউ মেনশান।

**Mention Cases**

**সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, ফলতা

বিধানসভা কেন্দ্র সহ রাজ্যের অধিকাংশ বোরো চাষ এলাকায় বোরো চাষে ব্যাপক ঝল্‌সা রোগ ও পোকার আক্রমন দেখা দিয়েছে এবং তা এতোই ব্যাপক আকার ধারণ করেছে যে বোরো চাষীদের তা আত্মহননের দিকে ঠেলে দিচ্ছে। রাজ্য সরকার ধান চাষে যুগান্তকারী সাফল্যের দাবী করলেও কৃষি দপ্তরের চরম অবহেলা ও ঔদাসীন্যে বর্তমানে বোরো চাষীরা যারপরনাই ক্ষতির আশঙ্কায় ভুগছেন এবং আত্মহননের পথ বেছে নিচ্ছেন বা সেইদিকে এগিয়ে যাচ্ছেন। মাঠের পর মাঠে বোরো চাষ এই ঝল্‌সা রোগ ও পোকার আক্রমণে শেষ হয়ে যাচ্ছে। কোন কীট নাশক ঔষধে তা দমন করা যাচ্ছে না। ব্যাপক হারে এরজন্য চাষীদের ব্যয় হচ্ছে কিন্তু কোন কাজ হচ্ছে না। বোরো চাষীরা স্থানীয় কৃষি দপ্তরের অফিসগুলিতে এরজন্য দারস্থ হলেও তারা কোন কাজ করছে না। অন্ধ্রপ্রদেশের তুলা চাষীরা যেমন আত্মহত্যা করেছিল অতি দ্রুত সরকার ব্যবস্থা না নিলে পশ্চিমবঙ্গেও তার পুনরাবৃত্তি ঘটবে। মাঠের পর মাঠের বোরো চাষের ধান গাছগুলি লাল হয়ে যাচ্ছে এই ঝলসা রোগ এবং পোকার আক্রমনে। কৃষি দপ্তর এর কোন কিনারা করছে না। চাষীরা স্থানীয় কৃষি দপ্তরের অফিসগুলিতে যাচ্ছে কিন্তু তারা কোন ব্যবস্থা নিচ্ছে না। কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে জমি দাবী জানাচ্ছি, অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নিন, তা না হলে পশ্চিমবঙ্গের অবস্থা অন্ধ্রের মতন হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, দু'হাজার সাল শুরু হয়েছে। স্যার, হাওড়া জেলার উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের হাজার হাজার দরিদ্র কৃষিজীবী মানুষের স্বার্থে অবিলম্বে উলুবেড়িয়া থেকে মাথাপাড়া পর্য্যন্ত ৭০ (ডি) রুটের বাসটি চালানোর জন্য মন্ত্রীমহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি। স্যার, সাধারণ গরিব মানুষের স্বার্থে উলুবেড়িয়া থেকে মাথাপাড়া পর্য্যন্ত ৭০ (ডি) রুটের বাসটির জন্য অনেক চিৎকার করে তা স্যাংসান করানো গিয়েছে কিন্তু এখন ডি. এম, এবং আর. টি. ও. বলছেন যে এরজন্য মন্ত্রীমহাশয়ের অনুমোদন চাই। আমি আজকেই এরজন্য মন্ত্রীমহাশয়কে চিঠি দিয়েছি। অবিলম্বে এর অনুমোদন দিয়ে বাসটি চালানো দরকার। ঐ এলাকায় একটি 'এল' রুটের বাস চলে কিন্তু গরিব সাধারণ মানুষ এবং দরিদ্র কৃষি পরিবারের ছেলে মেয়েদের পক্ষে ১০/১২ টাকা ভাড়া দিয়ে উলুবেড়িয়াতে স্কুল, কলেজে বা অন্য দরকারে আসা সম্ভব হয় না। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো যে উলুবেড়িয়া থেকে মাথাপাড়া ৭০ ডি যে বাস রুটটা স্যাংশান হয়েছে, সেটা অবিলম্বে চালু করা হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পার্থবাবু যে বিষয়টি এখানে উল্লেখ করেছেন, সেই বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষন করছি। রাজ্য সরকার আজকে একটা অত্যন্ত বিপদজনক পদক্ষেপ নিতে চলেছেন। ১৯৮০ সালে বেয়ার ফুট ডাক্তার হিসাবে ৩ বছরের একটা কোর্স চালু করেছিলেন এবং তাতে কোথাও তারা কমিউনিটি হেল্‌থ সেন্টারে কাজ পেয়েছেন। এবারে রাজ্য সরকার এই যে ৩ বছরের কনডেন্স এম. বি. বি. এস কোর্স চালু করছেন, সারা দেশ বিশেষ করে আই. এম. এ. এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে। তার কারণ নুতন যারা ডাক্তারী পাশ করবে সরকারের

এই তিন বছরের কনডেন্স এম. বি. বি. এস কোর্সে তারা মেডিকেল কাউন্সিল থেকে স্বীকৃতি পাবে না। পার্থবাবু যে নতুন ডাক্তার তৈরী করছেন তারা বার্থ সার্টিফিকেট দিতে পারবে না, ডেথ সার্টিফিকেটও দিতে পারবে না। অথচ এই ৩ বছরের কোর্স পাশ করার পরে তাদের মেডিকেল অফিসার হিসাবে নিয়োগ করা হবে এবং তাদের আন্ডারে এম. বি. বি. এস ডাক্তাররা কাজ করবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বারবার বলেছি যে আপনারা বাইরে প্রাইভেট মেডিকেল কলেজ খুলতে চান খুলুন। অন্য রাজ্যে যে ভাবে মেডিকেল কলেজ করেছে, আমরা তা করতে পারিনি। আমাদের এখানে মেডিকেল কলেজের সংখ্যা বাড়েনি। শুধু মাত্র সি. পি. এম.-এর কিছু ক্যাডারকে সেই সময়ে ডিপ্লোমা কোর্সে ঢুকিয়ে, তাদের পাশ করিয়ে এম. এম. এফ অর্থাৎ মেম্বার, মেডিকেল ফ্যাকাল্টি হিসাবে তাদের রেকগনাইজ করার চেষ্টা করেছেন। এর ফলে এই রাজ্যে যারা ডাক্তার আছে রাজ্য সরকার তাদের ভীষণ একটা সংঘর্ষের মধ্যে নিয়ে যাচ্ছেন। এই যে হাতুড়ে ডাক্তার বের করা হচ্ছে তাতে সারা ভারতবর্ষে পশ্চিমবঙ্গের বদনাম হয়ে যাবে। আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে এটাকে প্রেজটিস ইস্যু হিসাবে না নিতে। এই কনডেন্স এম. বি. বি. এস. কোর্স করলে রাজ্যের ক্ষতি হবে, রাজ্যের ডাক্তারদের ক্ষতি হবে। এর ফলে সরকার এবং ডাক্তারদের মধ্যে একটা সংঘর্ষ দেখা দেবে, মামলা হবে। কাজেই এটাকে প্রেজটিস ইস্যু না করে, এটা থেকে বিরত হোন এবং ডাক্তারদের সঙ্গে আলোচনায় বসুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে, আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ক্যান্টনমেন্ট এরিয়া অর্থাৎ দমদম দক্ষিণ পৌরসভার এক থেকে ৬ নম্বর ওয়ার্ডে সমাজবিরোধীদের দৌরাত্ম্য দিনের পর দিন বেড়ে চলেছে। গত বৃহস্পতিবার য়্যায়ারলেসের মাঠে কৃষ্ণা মন্ডল নামে একজন রিক্সা চালককে মৃত অবস্থায় পাওয়া গেছে। ক্যান্টনমেন্ট ষ্টেশান অঞ্চলে হেরোইন, চোলাই মদের ব্যবসা চলছে। ষ্টেশান চত্বরে সাধারণ মানুষকে হেনস্থা হতে হচ্ছে। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে এই কৃষ্ণা মন্ডল নামে যে রিক্সা চালক নিহত হয়েছে সেই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক এবং দোষীকে সনাক্ত করে তার শাস্তি ব্যবস্থা করা হোক। ঐ অঞ্চলে দুর্বৃত্তদের অসামাজিক কাজকর্ম ক্রমেই বেড়ে চলেছে। তাই আপনার মাধ্যমে স্বরাষ্টমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

[12.00–12.10 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দক্ষিণ ২৪ পরগনায় প্রাথমিক স্কুলে শিক্ষক নিয়োগ চলছে। এই নিয়োগের ক্ষেত্রে প্রার্থীদের কাছ থেকে ৫০ থেকে ৬০ হাজার টাকা দাবী করা হচ্ছে। যে সমস্ত ক্যানডিডেট সেই দাবীর টাকা দিতে রাজি হচ্ছেন, শুধুমাত্র তাদের নাম চাকরীর জন্য সুপারিশ করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে ৬০ লক্ষ শিক্ষিত এবং অর্ধশিক্ষিত বেকার যুবক-যুবতী রয়েছেন।

*এরা সবাই নিম্নবিত্ত এবং মধ্যবিত্ত পরিবারের। অত্যন্ত কায়ক্লেশে দিন যাপন করছেন তারা। এরা দিনের পর দিন বেকার হয়ে পড়ে রয়েছেন। আজকে স্কুলবোর্ডগুলির* মাথায় শুধুমাত্র রাজনৈতিক দলের লোকদের বসিয়ে রাখা হয়েছে। দক্ষিণ ২৪-পরগণা স্কুলবোর্ডের মাথায় যিনি বসে রয়েছেন, আমি নাম করতে চাই না, সেই মিঃ ভট্টাচার্য্য এখানকার জনৈক বিধায়কের শ্বশুরমশাই। তিনি ৫০ থেকে ৬০ হাজার টাকা নিয়ে প্রাথমিক স্কুলের নিয়োগপত্র তুলে দিচ্ছেন। যারা গরীব মানুষ, টাকা দিতে পারছেন না, সমস্ত যোগ্যতা থাকা সত্ত্বেও তাদের দাবীপত্র নামঞ্জুর হয়ে যাচ্ছে। যারা কালো টাকা যোগান দিতে পারছেন তাদের নাম স্কুলবোর্ডে পাঠিয়ে দেওয়া হচ্ছে। এরকম ৪৯ জন শিক্ষকের চাকরী হয়েছে যারা টাকা দিয়ে চাকরী নিয়েছেন। শিক্ষা জগতে এই যে অরাজকতা, আজকে ৬০ হাজার টাকা দিয়ে যদি চাকরী নিতে হয় তাহলে শিক্ষা-ব্যবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে? দিনের পর দিন এটা চলছে। আমি এ সম্পর্কে অভিযোগপত্র, প্রমানপত্র শিক্ষামন্ত্রীর কাছে দাখিল করেছি, কিন্তু কোনরকম ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আবারও বলছি, এইভাবে যদি কালো টাকার বিনিময়ে চাকরী বিক্রি করা হয়, ঘুষ দিয়ে যদি সরকারী চাকরী কিনতে হয় তাহলে তার চেয়ে দুর্ভাগ্যর কথা আর কি হতে পারে?

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রের বর্তমান দুই মন্ত্রী নিজেদের হাতে আইন তুলে নিয়েছেন এবং তারা আমাদের রাজ্যে অরাজকতা তৈরী করবার জন্য উষ্কানী দিচ্ছেন। গতকাল দক্ষিণদাড়িতে এই রাজ্য থেকে নির্বাচিত কেন্দ্রীয় প্রতিমন্ত্রী দাঁড়িয়ে বলেছেন, 'খোলা বঁটি রাখুন, আক্রমন হলে মুন্ড নামিয়ে দিন। পাল্টা আঘাত প্রয়োজন। কেন্দ্রীয়মন্ত্রী হিসাবে তার দায়িত্ব নেবো আমি।' সেই মন্ত্রী গত ২৭ তারিখে মেদিনীপুরে বলেছেন, 'যখনই বি. জে. পি কর্মীরা আক্রান্ত হচ্ছেন তখনই তারা পাল্টা আক্রমন করছেন, আক্রমনকারীদের খুন করছেন, কারণ আত্মরক্ষায় খুন কোন অপরাধ নয়।' আর একজন মন্ত্রী যা বলেছেন তাতে আরো হত্যাকান্ড ঘটবে। কিন্তু যারা মন্ত্রী হিসাবে শপথ নিয়েছেন তাদের আইন মেনে চলবার কথা। আমাদের রাজ্যে হত্যার নীতি তারা চালাচ্ছেন। গত ২৩ শে জানুয়ারী কসবায় তৃণমূল-বি. জে. পি আমাদের গুরুপদ বাগচীকে হত্যা করেছে। গত কয়েকদিন আগে ধুপগুড়িতে আমাদের পার্টির সুনীল দত্তকে তারা খুন করেছেন। আজকে তারা বাইরে থেকে অস্ত্র নিয়ে আসছেন, মারনাস্ত্র আনাচ্ছেন। তাই আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলবো, এই ধরণের মন্ত্রীদের সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করুন।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে অত্যন্ত জরুরী একটি ঘটনার প্রতি আমি এখানে দৃষ্টি আকর্ষন করতে চাই। আজকে আমি আমার অশোকনগর কনষ্টিটিউয়েন্স থেকে এসেছি। সেখানে দেখতে পাচ্ছি, সেখানে ৫৫ বছর বয়সের এক মহিলাকে ধর্ষণ করা হয়েছে। তাকে গণ-ধর্ষণ করা হয়েছে। আরো দুঃখের কথা, জ্যোতিবাবুকে বার বার বলা হয়েছে যে অশোকনগরে অবিলম্বে একটা থানার ব্যবস্থা করা হোক। কিন্তু আজ পর্যন্ত তা করা হয় নি। সেখানে একটা লোককেও গ্রেপ্তার করা

*হয়নি। তার গত তিন দিন বাদে ১৪ বছরের একজন মহিলাকে রেপ করা হয়েছে এবং তাকে খুন করা হয়েছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য্য হবেন, সেখানে তাদের পি. সি.* দেওয়া হয়নি জে. সি. দেওয়া হয়েছে। আজকে আমি আপনার মাধ্যমে আমাদের উপমুখ্যমন্ত্রীকে এবং এই সভায় বলতে চাই যে কোন ভাবে হোক আইনের সাহায্যে—সে যে কোন দলের লোকই হোক না কেন—তাদের উপযুক্ত শাস্তি বিধানের ব্যবস্থা করা হোক। আর আমার আবেদন অবিলম্বে অশোকনগরে একটা থানার ব্যবস্থা করা হোক।

**শ্রী বিদ্যুৎ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপনন দপ্তরের মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আমার নির্বাচনী কেন্দ্র হুগলী জেলার সিঙ্গুরের ৪টি গ্রাম এলাকার বিস্তীর্ণ অঞ্চলের কৃষকদের কৃষি পণ্য বাজারে নিয়ে যাওয়ার রাস্তা হচ্ছে দিয়াড়া থেকে বড়া রোড। দীর্ঘ দিন এই রাস্তা সংস্কারের অভাবে যান চলাচল এবং যাতায়াতের অযোগ্য হয়ে গিয়েছে। কৃষি বিপনন মন্ত্রীকে ধন্যবাদ, গত আর্থিক বছরে এই রাস্তাকে মারকেটিং লিঙ্ক রোড হিসাবে স্বীকৃতি দিয়ে ৫৬ লক্ষ টাকার একটা প্রকল্প অনুমোদন করেন। তার প্রথম কিস্তির ৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং সেই টাকার কাজ শেষও হয়ে গিয়েছে এবং তার ইউটালাইজেশান সার্টিফিকেট জমা পড়ে গিয়েছে। পরবর্তীকালে দ্বিতীয় কিস্তির প্রস্তাব পাঠানো হয়েছে, এখনও পর্যন্ত কোন টাকা মঞ্জুর করা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে, এই যে কাজ শুরু হয়েছে এই কাজ যাতে অব্যাহত থাকে তার টাকা মঞ্জুরের জন্য কৃষি বিপননমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দিলীপ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভায় একটা সর্ব্বদলীয় ধন্যবাদ প্রস্তাব আনার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। কারণ স্বাধীনতার ৫৩ বছর পরে এই রকম একজন মহিলা রেলমন্ত্রী হয়েছে, যিনি পশ্চিমবাংলার জন্য অনেক রেল প্রকল্প নিয়েছেন। শুধু তাই নয় সেই সঙ্গে আমি এই সভায় দাঁড়িয়ে এই কথা বলছি যে এমন কোন রেলমন্ত্রী দেখিনি যিনি রেলের ভাড়া বাড়ায় নি। তিনি রেলমন্ত্রী হয়ে রেলের ভাড়া বাড়ায় নি এবং সেই সঙ্গে ১৫ টাকা ভাড়ায় মাস্থলি করেছেন যাতে সাধারণ মানুষ ট্রেনে করে আসতে পারে। তাই আমি আপনার মাধ্যমে এই সভার কাছে অনুরোধ রাখতে চাই যে তার জন্য একটা সর্ব্বদলীয় ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হোক। এই বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে অংশ নিয়ে কমলবাবু তাঁর সমালোচনা করেছেন। জ্যোতিবাবু মমতা ব্যানার্জীর প্রশংসা করেছেন পশ্চিমবাংলার জন্য নতুন রেল প্রকল্প নেওয়ার জন্য। সারা ভারতবর্ষে মোট ১৬ জোড়া নূতন ট্রেন চালু হয়েছে তার মধ্যে পশ্চিমবাংলার জন্য ৫ জোড়া চালু করা হয়েছে। জ্যোতিবাবু বলেছেন ভাল হয়েছে এই রকম রেল প্রকল্প দিয়েছেন। সুভাষবাবু তো প্রতিনিয়ত প্রশংসা করছেন মমতা ব্যানার্জীর। কমলবাবু তো এগ্রিকালচারাল মিনিষ্টার ছিলেন, তিনি কি করেছেন উত্তরবাংলার জন্য, রেলমন্ত্রী তো উত্তরবাংলার জন্য প্রকল্প হাতে নিয়েছেন। তাই আমি আবেদন রাখতে চাই রেলমন্ত্রী মমতা ব্যানার্জীকে এই সভা

থেকে ধন্যবাদ দেওয়া উচিত।

(গোলমাল)

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[12.10–12.20 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যে পাটের পরে আলু হচ্ছে অর্থকরী ফসল। এই বছর বর্ধমান এবং হুগলীতে প্রচুর পরিমাণে আলু উৎপাদন হয়েছে। ৬৬-৭০ লক্ষ মেট্রিক টন আলু উৎপাদন হয়েছে। চাষীরা তাদের উৎপাদিত ধান এবং আলুর দাম পাচ্ছে না। এবারের কেন্দ্রীয় বাজেটে কৃষকের সারের ওপরে ভর্তুকি উঠে গেছে। আবার এখানে কৃষক তার উৎপাদিত আলু ও ধান বিক্রি করতে পারছে না। তাই আমি মাননীয় কৃষি ও কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কৃষকরা তাদের উৎপাদিত ফসল ন্যায্য দামে বিক্রি করতে পারে তার সুবন্দোবস্ত করুন।

**শ্রী রবীন মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে এই হাউসে রাজ্যের অর্থমন্ত্রী বলেছিলেন, বন্ধ কারখানার শ্রমিকদের মাসে পাঁচশো টাকা করে ভাতা দেওয়া হবে। কিন্তু দুঃখের বিষয়, গত বছরের সেপ্টেম্বর থেকে আজ পর্যন্ত সেই ভাতা তারা পাচ্ছে না। এই ব্যাপারে শ্রমমন্ত্রীর সঙ্গে কথা বললে তিনি বলেন যে অর্থ দপ্তর অর্থ বরাদ্দ করছে না বলে আমি টাকা দিতে পারছি না। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, উনি বিধানসভায় বন্ধ কারখানার শ্রমিকদের পাঁচশো টাকা করে দেবেন বলে যা বলেছিলেন তা শ্রমিকরা গত সেপ্টেম্বর থেকে পাচ্ছে না, যেহেতু শ্রম দপ্তরকে অর্থ বরাদ্দ করছেন না। সেজন্য আমি অর্থমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, বন্ধ কারখানার শ্রমিকরা, যারা রেজিস্ট্রীভুক্ত, তারা যাতে ভাতা পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার কলেজ সমূহ কল্যাণী ইউনিভার্সিটির অন্তর্ভুক্ত হয়েছে। কল্যাণী ইউনিভার্সিটির ন্যূনতম পরিকাঠামো গড়ে না ওঠার ফলে এবং অফিসগুলো ওখানে থাকার ফলে নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার কলেজ সমূহ দারুণ অসুবিধার মধ্যে পড়েছে—তাদের দৈনন্দিন কাজকর্ম তারা মেটাতে পারছে না। আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, কল্যাণী ইউনিভার্সিটিতে কাজ চলার মত অফিস দ্রুত খোলা হোক। কারণ প্রতিটি কলেজ তার দৈনন্দিন কাজকর্ম মেটাবার ক্ষেত্রে প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। এক সময়ে যখন কলকাতা ইউনিভার্সিটি থেকে সরিয়ে নদীয়া এবং মুর্শীদাবাদ জেলার কলেজগুলোকে কল্যাণী ইউনিভার্সিটির মধ্যে আনা হয় তখন নদীয়া এবং মুর্শিদাবাদের মানুষের মধ্যে দারুণ ক্ষোভের সঞ্চার হয়। এর বিরুদ্ধে প্রতিবাদও হয়েছে। এই স্থানান্তরের সঙ্গে সঙ্গে যে কাজগুলো করা উচিত ছিল তা কোথাও গড়ে ওঠেনি। অফিস, কোর্ট

থাকবে এবং তার মধ্যে দিয়ে কাজকর্ম চলবে, অথচ সেসব ওখানে নেই। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী যাতে বিষয়টির প্রতি দ্রুত দৃষ্টি দেন সেজন্য তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমবায় দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি সৌভাগ্যবান, মাননীয় সমবায় মন্ত্রী এখানে উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কথা বলতে চাই যে, সারা রাজ্যে সমবায় আন্দোলন আজকে মুখ থুবড়ে পড়েছে। ১৯৮৩ সালে এই সমবায় আইন তৈরী হয়েছিল। দীর্ঘদিন পরে আজকে এই আইন সমবায় আন্দোলনে বাধা শুধু নয়, প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। এই হাউসে দাঁড়িয়ে বারংবার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে এই আইন এবং ধারার পরিবর্তন আনবেন। কিন্তু আজকে যখন এই রাজ্যের লক্ষ লক্ষ মানুষ সমবায় আন্দোলনের মধ্যে দিয়ে আর্থিক উন্নতির চেষ্টা চালিয়ে যাচ্ছেন সেখানে আপনি তাদেরকে কোনভাবে সহযোগিতা করছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমি জানাতে চাই যে, এখানে মন্ত্রী উপস্থিত আছেন, তিনি আজকে বলুন। ১৯৮৩ সালের সৃষ্ট আইনের পরিবর্তনের কথা ঘোষণা করুন যাতে করে সমবায় আন্দোলনের মাধ্যমে সমবায়ীরা উপকার পায়। সমবায় আন্দোলনকে জোরদার করতে সমবায় আন্দোলনের মাধ্যমে আর্থিক বিকাশের ক্ষেত্রে আপনার সাহায্য এবং সহযোগিতা দরকার। মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তিনি এই ব্যাপারে বলুন।

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেন্ট্রাল নির্দেশ দিয়েছিল যে, ৩ তারিখে আসবেন মন্ত্রী কিন্তু তারপরে তিনি আসতে পারেন নি। এটা স্টেটের সাবজেক্ট হলেও সেন্ট্রালের তত্ত্বাবধানে আছে। তবে আশা করছি এই সেসানে হয়ে যাবে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনাকে ধন্যবাদ যে আমাকে বলতে সময় দিয়েছেন। একটি গুরুত্বপূর্ণ বিষয় এটা সকলের পক্ষে উপকার হবে সেই কারণে আমি আপনার মাধ্যমে সবাইকে অভিহিত করতে চাই। দীর্ঘদিন ধরেই আমাদের দাবী ছিল যা অন্যান্য বিধানসভাতে চালু আছে ম্যানুয়াল রেলওয়ে টিকিট কাউন্টার, কিন্তু আমাদের এখানে ছিল না। মাননীয় স্পীকার মহাশয় এই ব্যাপারে রেলমন্ত্রকের কাছে চিঠি লিখেও ছিলেন। গত পরশুদিন মাননীয়া রেলমন্ত্রী যখন প্রেস ক্লাবে কম্পিউটারাইজড্ কাউন্টার উদ্বোধন করলেন তখন আমি নিজে স্পীকারের অনুরোধের কথা উল্লেখ করে বললাম যে এখানে কম্পিউটারাইজড্ কাউন্টার খোলার ব্যবস্থা করুন। তাতে তিনি ঘোষণা করলেন যে, এই মাসের মধ্যেই অর্থাৎ ২০, ৩০ তারিখের মধ্যেই যেদিন স্পীকার সাহেব সময় দেবেন সেদিন তিনি কম্পিউটারাইজড্ রেলওয়ে টিকিট কাউন্টার খোলার ব্যবস্থা করবেন। এই কম্পিউটারাইজড্ রেলওয়ে কাউন্টার হলে পরে এম এল এদের এবং এখানকার স্টাফেদের সুবিধা হবে। ট্রেনে প্রায় ৪০০-৫০০ লোক যাতায়াত করেন, তাদেরও সুবিধা হবে। তারজন্য একটা কাউন্টার এখানে করে দেবেন। স্বভাবতঃই এটা আমাদের কাছে সুখবর। আমি অনুরোধ করবো আপনি অবিলম্বে স্পীকারের সঙ্গে কথা বলে জায়গাটা ঠিক করে দিন। ডি. আর. এম. কে

*ডেকে উনি নির্দেশ দিয়ে দিয়েছেন। যাতে অবিলম্বে কম্পিউটারাইজড় রিজার্ভেশান কাউন্টার এই মাসের মধ্যে হতে পারে তার ব্যবস্থা করে দিন। রেলমন্ত্রী নিজে এই ব্যাপারে উদ্যোগ নিয়েছেন, স্পীকার সাহেবও নিজে উদ্যেগ নিয়েছেন।* স্বভাবতঃই অনেক দিনের সমস্যার সমাধান হতে চলেছে, এটা আনন্দের ব্যাপার। এটা কোন রাজনৈতিক দলের ব্যাপার নয়, এটা অবিলম্বে যাতে হয় তার জন্য কাজ শুরু করে দিন।

[12.20–12.30 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সুব্রত মুখার্জী যে সংবাদটা দিলেন, আমি হাউসকে জানাচ্ছি, গত ২০শে ডিসেম্বর আমরা সর্ব্বদলীয় প্রতিনিধি দল রেলমন্ত্রীর কাছে মিট করেছিলাম, সেখানে আমরা সর্ব্বদলীয় প্রতিনিধি দলের তরফ থেকে কম্পিউটারাইজড্ বুকিং কাউন্টার সম্বন্ধে কথা বলেছিলাম, তখন সেখানে তিনি বলেছিলেন দ্রুততার সঙ্গে হবে। আমরা দেখলাম তিনি প্রেস ক্লাবের সাংবাদিকদের সন্তুষ্ট করার জন্য সেখানে আগে করলেন, তারপরে সুব্রত মুখার্জী বলছেন স্পীকারের রিকোয়েষ্ট নিয়ে—কিভাবে করেছে, আমি জানিনা। বিধানসভার সর্ব্বদলীয় প্রতিনিধি দল গঠিত হয়েছিল এবং ২০শে ডিসেম্বর রেলমন্ত্রীর সঙ্গে দেখা করে এই দাবী উত্থাপন করি, তখন তিনি ঘোষণা করেছিলেন দ্রুততার সঙ্গে হবে। কিন্তু আমরা আজকে ৬ই মার্চ পর্য্যন্ত দেখছি, বিধানসভা ভবনে কম্পিউটারাইজড্ বুকিং কাউন্টার হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাউসকে এইভাবে বিভ্রান্ত না করে একটি ঘটনাকে অন্যদিকে ডাইভার্ট না করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** এখানে যে সর্ব্বদলীয় ডেপুটেশান এর কথা রবীন বাবু উল্লেখ করেছেন, সেই ডেপুটেশানে আমিও ছিলাম। লোকসভায় আমাদের সঙ্গে রেলমন্ত্রীর দেখা হয়, সেখানে আমরা দাবী তুলেছিলাম, তিনি বলেছিলেন, আপনাদের দাবী মেনে নিচ্ছি বিধানসভায় কমপিউটারাইজড্ টিকিট কাউন্টার হবে। তিনি তার সঙ্গে এটাও বলেছিলেন আপনাদের স্পীকার যদি একটা চিঠি দেন, যাতে আমরা চালু করতে পারি। সেইমত আমরা ফিরে এসে স্পীকারকে জানাই, স্পীকার এর চিঠি ছিল না বলে উনি ফর্মালি এ্যানাউন্স করতে পারেন নি। আমরা ফিরে আসার পরে স্পীকার চিঠি দিয়েছেন, তখন উনি স্যাংশান করেছেন। আগে চিঠি ছিল না বলে উনি এ্যানাউনস করতে পারেননি। আমরা ফিরে আসার পরে উনি চিঠি দিয়েছেন, তার পরে উনি এ্যানাউন্স করেছেন। এইজন্য রেলমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

## Zero Hours

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনি জানেন যে মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন অঞ্চলের মানুষ আর্সেনিক দূষিত জল খেয়ে অসুস্থ হয়ে পড়ছে। এখন পর্য্যন্ত সেখানে এমন কোন ব্যবস্থা করা যায়নি যাতে আইডেন্টিফাই করা যায় কারা এই আর্সেনিক দূষিত জল খেয়েছেন। মানুষ যে আর্সেনিক দূষিত জল খাচ্ছেন এটাও বোঝাবার

*কোন ব্যবস্থা সরকারিভাবে করা হয়নি। ওখানে যে আর্সেনিক মুক্ত জল আছে সেটাও পরীক্ষা করে প্রমাণিত হয়েছে।* আমি আবেদন করছি, যাতে *জলঙ্গী থেকে লালগোলা,* রাণীনগর, ইত্যাদি অঞ্চলের মানুষের আর্সেনিক দূষিত জল খাওয়া বন্ধ হয় তার জন্য উদ্যোগ নেওয়া দরকার। পাশাপাশি যেটা বলা দরকার, আর্সেনিক দূষিত জল খেয়ে মানুষ যারা অসুস্থ হয়েছেন বা আর্সেনিকে আক্রান্ত হচ্ছেন তাদের মহকুমা হাসপাতালে বা জেলা হাসপাতালে চিকিৎসার কোন ব্যবস্থা নেই। ফলে মানুষকে আসতে হচ্ছে পি. জি. হাসপাতালে, গরীব মানুষের পক্ষে এটা খুব কঠিন ব্যাপার। প্রতিটি মহকুমা হাসপাতালে বা জেলা হাসপাতালে আর্সেনিক রোগীদের যাতে চিকিৎসার ব্যবস্থা হয়, সেটা ত্বরান্বিত করার জন্য দাবী জানাচ্ছি। যদি কলকাতায় আসতে হয় তাহলে যেন বহরমপুর হাসপাতাল থেকে ফরোয়ার্ড করা হয়। আর্সেনিকের ব্যাপারে সরকারী নীতি গ্রহণ করা হয় এবং আর্সেনিক রোগে আক্রান্ত লোকেদের চিকিৎসার ব্যবস্থা ঠিক মত করা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি। সবচেয়ে দুঃখের ব্যাপার হচ্ছে এই বিষয়ে সরকারী উদ্যোগ যা হওয়া উচিত ছিল এবং স্বাস্থ্য দপ্তর থেকে যে উদ্যোগ গ্রহণ করা উচিত ছিল তা হয়নি। আর্সেনিক দূষিত জল থেকে আর্সেনিক রোগগ্রস্ত মানুষদের সুচিকিৎসা করার জন্য সরকারীভাবে শীঘ্রই উদ্যোগ নেওয়া হবে বলে আমি আশা করি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য দিলীপ দাস কমল বাবু সম্বন্ধে যে কথা বললেন তা অসত্য। উনি নতুন এসেছেন তাই উনি জানেন না, স্বাধীনতার পর থেকে উত্তরবঙ্গের জন্য কমলবাবু অনেক কাজ করেছেন। কমলবাবু ঐ এলাকার একজন লড়াকু নেতা সেটা পশ্চিমবাংলার সমস্ত মানুষ জানেন এবং কোচবিহারের সমস্ত মানুষ জানেন এবং বামফ্রন্ট আমলে কোচবিহারের জন্য যদি কোন কাজ হয়ে থাকে তাহলে কমলবাবুর জন্য হয়েছে। উনি কমলবাবুর নখের যোগ্য নন। কমলবাবু কোচবিহারের জন্য কি করেছেন উনি জানেন না, তাই উনি এই কথা বলছেন।

(নয়েজ)

উনি জানেন না বলেই এই কথা বলতে পারলেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সভা উত্তপ্ত হওয়ার যথেষ্ট কারণ আছে। [****]

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এটা রেকর্ড হবে না। আপনি যে বিষয়ে বলবেন বলেছিলেন সেই বিষয়ে বলুন, অন্য বিষয়ে বললে রেকর্ড হবে না। আপনি মেডিকেল কোর্সের উপরে বলুন।

(নয়েজ)

---

* Not recorded as order by the chair.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** আমি আমার টপিকসেই বলছি, কিন্তু সভা যে উত্তপ্ত হয়ে আছে সেটাই আমি বলছিলাম, আমি আমার সাবজেক্ট যেটা জমা দিয়েছি সেই ব্যাপারেই বলব।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** Mr. Banerjee, you make your submission on introduction of condensed medical degree course will cause deterioration in medical services, that is your topic.

[12.30–12.40 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রী গোটা পশ্চিমবাংলায় মেডিক্যাল কোর্স চালু করতে চায়। সেখানে ৩২৭ জন ছাত্র ভর্তি হতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা নিয়ম আছে ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের, তাদের কারিকুলাম অনুযায়ী একটা মিনিমাম ইনফ্রাস্ট্রাকচার থাকবে, একটা শিক্ষাক্রম তারা বেঁধে দিয়েছে, শিক্ষকদের যোগ্যতা বেঁধে দিয়েছে। আজকে ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের সমস্ত ডাইরেকশন উপেক্ষা করে রাজ্য সরকার একটা ব্যবস্থা চালু করেছে, নাম দিয়েছে 'কনডেন্সড ডিপ্লোমা ইন মেডিক্যাল ডিগ্রি কোর্স'। একই সাথে ডিপ্লোমা আর ডিগ্রি আমরা জীবনে কোনদিন শুনিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনিও পড়াশোনা করেছেন, কোনদিন শুনেছেন কি? 'কনডেন্সড ডিপ্লোমা ইন মেডিক্যাল ডিগ্রি কোর্স'—এমন একটা ব্যবস্থা চালু করছেন যে, এই ব্যবস্থার মাধ্যমে কিছু মানুষের বিনা চিকিৎসায় মরবার ব্যবস্থা করছেন। আজকে যাদের নিয়মমাফিক মেডিক্যাল শিক্ষা দেওয়া হ'ল না, তাদের হাসপাতালে পাঠিয়ে দেওয়া হবে। আর গরীব মানুষেরা যাবে এইসব হাতুড়ে ডাক্তারের কাছে, যাদের সরকারী শীলমোহর দিয়ে গ্রামে গ্রামে পাঠিয়ে দেওয়া হবে, আগামী দিনে যখন এখানকার ডাক্তাররা ইংলন্ড, আমেরিকায় যাবে, তাদের সেখানে ঢুকতে দেবে না। সমস্ত জিনিসটাই আপনারা নষ্ট করছেন। রাজ্য সরকার গোটা মেডিক্যাল শিক্ষা ব্যবস্থাটাকেই পর্য্যুদস্ত করে দিচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জয়েন্ট কাউন্সিলের পরিক্ষার মাধ্যমে আসতে হয় তাদের, তারা একটা নীতি নির্ধারণ করে, একটা মার্কসের ভিত্তিতে ভর্তি করা হয়। আর আজকে দেখছি সিলেকটেড ৩২৭ জনকে নিয়ে এটা চালু করা হচ্ছে। এটা খুবই খারাপ ব্যাপার। এটা কোন দলের ব্যাপার নয়। গোটা রাজ্যের শিক্ষা ব্যবস্থা, গোটা রাজ্যের মেডিক্যাল শিক্ষা ব্যবস্থাকে নষ্ট করা হচ্ছে। শুধু তাই নয়, কালকে তারা দিল্লী, বম্বেতে গিয়ে বা ভারতবর্ষের বাইরে গিয়ে চিকিৎসা করতে পারবে না। মেডিক্যাল স্টুডেন্টদের নষ্ট করা হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই, ৩৪৬ রুল অনুযায়ী মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিবৃতি পেশ করেছেন, সার্বিক মেডিক্যাল এডুকেশনের ব্যবস্থা করেছেন, সরকার এটা নিয়ে নতুন করে চিন্তা-ভাবনা করুক, ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের সঙ্গে আলোচনা করুক, তাদের প্রেসক্রিপশন অনুযায়ী ইনফ্রাস্ট্রাকচার ঠিক

করুক, কোর্স ঠিক করুক, শিক্ষক ঠিক করুক, তা না হলে খুব অন্ধকার ভবিষ্যতের দিকে আমরা চলে যাব।

**শ্রী প্রত্যুষ মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গত ২৯শে ফেব্রুয়ারী আমাদের দেশের কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছে, সেখানে অন্যান্য ক্ষেত্রের মত কৃষিক্ষেত্রেও ব্যয়বরাদ্দ কমিয়ে দিয়েছে। আমি বিশেষ করে কৃষিক্ষেত্রের কথা বলব। আমরা জানি যে, গত বছর কৃষিক্ষেত্রে যে ব্যয়বরাদ্দ হয়েছিল তা অনেকটাই কমিয়ে দিয়েছে। তার আগের বছর থেকে প্রায় ৬/৭ পার্সেন্ট কমিয়ে দেওয়া হয়েছিল। আমরা আরও আশঙ্কিত হচ্ছি যে, প্রায় ৪ হাজার কোটি টাকার মত সারে ভর্তুকি ছাঁটাই করা হয়েছে। শুধু তাই নয়, বিদেশ থেকে বহু সার আনার ছাড়পত্রও দেওয়া হয়েছে। আমাদের দেশে যেখানে খাদ্য উৎপাদনে একটা গতি ছিল, সেটা গত কয়েক বছরে ৩.৭ শতাংশ কমে যায়। গত বছর ১.৭ শতাংশ হারে বৃদ্ধি কমে যেতে থাকে এবং আজকে দেখতে পাওয়া যাচ্ছে যে প্রায় .৮ শতাংশ হারে আমাদের দেশে খাদ্য উৎপাদনের হার বেড়েছে। যেখানে আমার পশ্চিমবঙ্গ হচ্ছে ব্যতিক্রম। সারা দেশে যেখানে কৃষি উৎপাদনের গড় হার হচ্ছে ৫.৯ শতাংশ, সেখানে আমাদের হচ্ছে ৬.২ শতাংশ। আমি আশঙ্কিত এই কারণে যে, বাজেটারী অ্যালোকেশান দেশের খাদ্য উৎপাদন এবং কৃষির সঙ্গে সঙ্গতি রেখেই করা উচিত ছিল, কিন্তু তা হয় নি এবং যার ফলে আমার পশ্চিমবঙ্গ সহ সমস্ত রাজ্যগুলিতে ক্ষতি হওয়ার আশঙ্কা দেখা দিয়েছে এবং আমরা দেখছি যে আজকে শুধু সারের ক্ষেত্রে ব্যয়বরাদ্দ কমিয়ে দেওয়া নয়, ভুর্তকি যেটুকু করার সেটা নয়, যে সমস্ত ন্যাশানাল ফার্টিলাইজার কর্পোরেশান, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশান, যে সমস্ত ফার্টিলাইজার ফ্যাক্টরী ছিল, সেগুলি বেশ কয়েক বছর ধরে বন্ধ করে দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এইভাবে আমাদের দেশের একটা চরম খাদ্য সংকট তৈরী করা হচ্ছে কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গির দ্বারা এবং আজকে এর দ্বারা আমার পশ্চিমবঙ্গও আক্রান্ত হতে পারে এবং আমি সেই কারণেই কেন্দ্রীয় সরকারের দৃষ্টি ভঙ্গির বিরোধিতা করছি এবং কৃষিক্ষেত্র সহ অন্যান্য অ্যালায়েড সেক্টারগুলিতে সাপ্লিমেন্টারী বাজেট করে যাতে বৃদ্ধি করা যায় তারজন্য দাবি করছি এবং আশা করব যে এখানে সমস্ত দলের সদস্যরা যারা উপস্থিত আছেন তারাও যেন এটার বিরোধিতা করেন এবং প্রতিবাদ করেন এবং পশ্চিমবঙ্গের যাতে ক্ষতি না হয়, তারা সম্মিলিতভাবে আগামী দিনে আন্দোলনে সংগ্রামে অবতীর্ণ হতে হবে, এই কথাগুলি বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রের বি জে পি সরকার ক্ষমতাসীন হওয়ার পর এই রাজ্যের সীমান্তবর্তী এলাকায় রাষ্ট্রীয় সেবক সংঘ ক্রমবর্ধমান। রাজ্যের সীমান্তবর্তী এলাকাতে আগে থেকেই কার্যকর ছিল এবং উদ্বেগজনক ভাবে তারা কার্যকলাপ বাড়াচ্ছে এবং সীমান্তবর্তী জেলাগুলির শান্তি এবং নিরাপত্তা ব্যাহত করছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাব যে অবিলম্বে সীমান্তবর্তী জেলাগুলিতে আর এস এসের যে কাজকর্ম তা যদি নিষেধ না করা যায়, তাহলে সীমান্তবর্তী এলাকায় গৃহযুদ্ধের সূচনা হবে। স্যার, আমি আরও একটা কথা

বলতে চাইছি—কেন্দ্রীয় মন্ত্রী তপন সিকদার যেভাবে আস্ফালন শুরু করেছেন, তাতে এই রাজ্যের মানুষকে প্ররোচিত করা হচ্ছে। সেই কারণেই বলছি—রাজ্য সরকার দৃঢ়তার সঙ্গে এটার মোকাবিলা করুন।

**শ্রী মিহির গোস্বামী :** স্যার, আমি একটা কথা বলছি আজকে আপনি একটা সুন্দর পোশাক পরে এসেছেন। এটা জাতীয় পোশাক। আপনি রুলিং দিন সবাই যেন এই পোশাক পরে আসেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** This is not a Mention Case.

[12.40–1.40 p.m. including abjournment]

**শ্রী রবীন মুখার্জ্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হুগলী জেলার পুড়শুরা খানাকুল, গোঘাট, বাঁশবেড়িয়া হুগলী জেলার বিস্তীর্ণ গ্রাম এলাকায় আলু চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। আপনারা জানেন যে এক বিঘা জমিতে চাষীদের মজুরী দিয়ে, ওষুধ দিয়ে এর দাম দিয়ে, সারের দাম দিয়ে এক বিঘা জমিতে আলু উৎপাদন করতে খরচ পড়ে ৫ হাজার টাকা। সে জায়গায় আলু উৎপাদন হয় ৬০ প্যাকেট অর্থাৎ চাষী পাচ্ছে তিন হাজার দুশো পঞ্চাশ। খরচ পড়ছে পাঁচ হাজার টাকা। বিভিন্ন জেলার চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। আমি রাজ্যের মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী কৃষি বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে যারা আলু চাষ করছে তারা আলুর দাম পাচ্ছে না। আপনার মাধ্যমে তাদের কাছে বলতে চাই যে আলু চাষীরা যাতে উপযুক্ত মূল্য পায় সরকার থেকে আলু কেনার ব্যবস্থা করা হোক। আলু চাষীদের সাবসিডি দেওয়া হোক।

**শ্রী হাফিজ আলম স্বৈরাণী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর দিনাজপুরের ডি. এম. গত ২৩.২.২০০০ তারিখে চিঠি নম্বর ১০৪। জে. এমের মাধ্যমে সীমান্ত এলাকায় ১৪৪ ধারা জারি করে বলেছেন ৩ কিলোমিটারের মধ্যে পশ্চিমবাংলার কোন লোক সেখানে গরু বাছুর নিয়ে চলাচল করতে পারবে না, কোন খাদ্যদ্রব্য নিয়ে যেতে পারবে না। এমন কি যে সমস্ত লোকেরা বিড়ি বাঁধে, বিড়ি শ্রমিক তারাও ওই এলাকায় বিড়ির পাতা বা বিভিন্ন মশলা নিয়ে যেতে পারবে না। স্যার এই রকম একটা দুর্বিষহ অবস্থার মধ্যে সেখানে মানুষ পড়েছে। যারা সেখানে বসবাস করছে তাদের প্রয়োজনীয় জিনিসপত্র যদি বহন করে না নিয়ে যেতে পারে, তাহলে সাধারণ মানুষ কৃষক একটা বিপর্যয়ের মধ্যে পড়বে। সেজন্য আমি দাবি জানাচ্ছি যে উত্তরদিনাজপুর ডি. এম যে আদেশনামা দিয়েছেন সেই আদেশনামাকে তুলে নেওয়ার জন্য সরকার নির্দেশ দিন, ব্যবস্থা গ্রহণ করুন এই আবেদন আমি সরকার বাহাদুরের কাছে রাখছি।

(At this stage the House was abjourned till 1.30 p.m.)

[1.30–1.40 p.m.]

(After Recess)

**Discussion on Governor's Address**

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি বলতে ওঠার আগে আপনাকে জিজ্ঞাসা করতে চাই আমি কাকে বলবো? এখানে একজন পূর্ণ মন্ত্রী এবং একজন আধা মন্ত্রী বসে আছেন, জ্যোতি বসু শনিবার এলেন না, স্যার আপনি এই নিয়ে কিছু বলুন। স্পীকার সাহেব বার বার বলেছেন মন্ত্রীদের থাকার জন্য।

(হই-চই)

(এই সময় একাধিক মাননীয় কংগ্রেস সদস্যরা মন্ত্রীদের হাউজে আসার জন্য বলতে থাকেন এবং মাননীয় ডেপুটি স্পীকারকে কিছুক্ষণের জন্য হাউজ এ্যাডর্জন করার জন্য অনুরোধ করেন।)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনারা বসুন, আমার কথা শুনুন, আমি প্রবোধবাবুকে অনুরোধ করছি আপনি মন্ত্রীদের খবর দিন যাতে তাঁরা অবিলম্বে আসেন, ইতিমধ্যে সৌগতবাবু আপনি বলতে শুরু করুন।

**শ্রী অতীশ চন্দ্র সিন্‌হা ঃ** স্যার, মন্ত্রীরা কতক্ষণে আসবেন ঠিক নেই, আপনি কিছুক্ষণের জন্য হাউজ এ্যাডর্জন করে দিন।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্পীকার মহাশয়ের ঘরে অল পার্টি মিটিং-এ সিদ্ধান্ত হয়েছিল মেনশন আওয়ার পর্যন্ত ৬ জন মন্ত্রী যেন থাকেন, তার পর যে ডিসকাশান হবে তখন সংশ্লিষ্ট মন্ত্রী এবং আরও দু-এক জন মন্ত্রী থাকলেই চলবে। সুতরাং ৬ জন মন্ত্রী থাকবে বলে যে সিদ্ধান্ত হয়েছিল সেটা এখানে এনফোর্সেবেল নয়। আমি অনুরোধ করছি ডিসকাশান শুরু হোক।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এটা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা। আপনি একটু বুঝুন। মাননীয় সদস্যরা বক্তব্য রাখবেন। সুতরাং অন্তত ২।৩ জন গুরুত্বপূর্ণ মন্ত্রী যদি না থাকেন তাহলে এই হাউসের গুরুত্ব কমে যায়। সুতরাং, এটা দেখা দরকার। যাইহোক, সৌগতবাবু আপনি শুরু করুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় রাজ্যপালের ভাষণের সময় মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিত থাকার কথা। কিন্তু তিনি শনিবার উপস্থিত ছিলেন বা আজও উপস্থিত হয়নি। অন্যান্য গুরুত্বপূর্ণ মন্ত্রীরাও নেই। এর কারণ কি? আমরা যেটা যৌথ সভায় সিদ্ধান্ত নিয়েছি সেটা এই ভাবে ভায়োলেট হবে? স্যার, যতক্ষণ পর্যন্ত না মাননীয় মন্ত্রীরা আসছেন ততক্ষণ হাউজ এ্যডর্জন থাকুক।

**শ্রী তাপস রায় ঃ** স্যার, পয়েন্ট অফ অর্ডার স্যার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,

দীর্ঘদিন ধরে আমরা লক্ষ্য করছি যে, সংসদীয় গণতন্ত্রকে শাসক দল বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর প্রয়োজনে এবং এ্যাভেলেবিলিটির উপরে হাউজের সিটিং নির্ভর করছে। এবং সেই সূত্র ধরে শনিবার শিবরাত্রির দিন হাউস করা হ'ল মাননীয় মুখ্যমন্ত্রীর সুবিধার জন্য। মাননীয় সংসদীয় মন্ত্রী জানবেন বিষয়গুলো। অলপার্টির বিজনেসে ডিসাইডেড হয়েছিল। কিন্তু আমাদের ডেপুটি লিডার মাননীয় রাজ্যপালের ভাষণের উপর দ্বিতীয় দিন যখন বলতে উঠলেন তখন দেখা গেল মাত্র দু'জন ৫ সিকি মন্ত্রী উপস্থিত রয়েছেন। যতক্ষণ পর্যন্ত না এখানে ৬ জন মন্ত্রী উপস্থিত হচ্ছেন ততক্ষণ আমাদের ডেপুটি লিডার বলবেন না। স্যার, আজকে রাজ্যপালের প্রতি, হাউসের প্রতি মন্ত্রীরা যে অপমান করছেন, বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছেন তার উপরে আপনি একটা রুলিং দিন। এই ভাবে আমরা হাউস চলতে দেব না।

**শ্রী রবীন মন্ডল ঃ** এটা খুবই দুর্ভাগ্যজনক। সৌগতবাবু ছিলেন এবং সম্ভবতঃ মাননীয় অতীশচন্দ্র সিন্হা মহাশয়ও ছিলেন অলপার্টি মিটিঙে। সেখানে যেটা বলা হয়েছিল তা হচ্ছে আপ-টু কলিং এটেনশন মন্ত্রীরা থাকবেন, যাদের প্রশ্ন থাকবে তারা থাকবেন। ..... (নয়েজ) ..........। কিন্তু তার পর রাজ্যপালের ভাষণের সময় ৬ জন মন্ত্রীকে থাকতে হবে এই রকম কোন হার্ড এ্যান্ড ফাষ্ট রুল নেই।

(নয়েজ)

আমি আগেই বলেছি, ঘটনাটা খুবই দুর্ভাগ্যজনক। এবং হেস্পফোর্থ না হওয়া উচিৎ। মহঃ আমিন, কমলেন্দু সান্যাল ও প্রবোধ সিন্হা মহাশয় এখানে উপস্থিত আছেন। বাকি আরো কয়েকজন মন্ত্রী এসে পড়বেন। মাননীয় কলিমুদ্দিন সামস মহাশয় এসে ঢুকলেন। বাকিরাও এসে যাবেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** পয়েন্ট অফ অর্ডার স্যার। স্যার, সরকারী দলের মাননীয় চিফ হুইপ যা বললেন—আমার, তোমার, আমাদের তোমাদের — ব্যাপারটা তা নয়। ব্যাপারটা হচ্ছে পবিত্র বিধানসভার। আমরা বিধানসভায় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর অংশগ্রহণ করছি। আমরা বিরোধী পক্ষ। আপনারা জানেন, হাউজ হচ্ছে ওপজিশনদের জন্য। কিন্তু আমাদের পক্ষ থেকে কি বলা হচ্ছে, না হচ্ছে তা নজর করার মত রাজ্যের কোন মন্ত্রী এখানে উপস্থিত নেই। মাননীয় মুখ্যমন্ত্রীর এই ৪ দিনই থাকা উচিৎ। তিনি লিডার অফ দি হাউজ। তিনি নেই, উপমুখ্যমন্ত্রীও নেই। কোন দায়িত্বশীল মন্ত্রী নেই। এমন কি প্রবোধবাবুকেও ডেকে আনা হল। এই অবস্থায় হাউস চালিয়ে লাভ নেই। এই অবস্থায় হাউস অর্থবহ কাজ করবে না। হাউস মুলতুবী করুন। মন্ত্রীরা আসুন, তারপর আমরা আমাদের বক্তব্য রাখব।

[1.40–1.50 p.m.]

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি আপনাদের বক্তব্য শুনেছি। এটা খুবই দুঃখজনক ব্যাপার। মাননীয় রবীনবাবুও বলেছেন। এরকম ঘটনা হওয়া উচিত নয়। কারণ এই

হাঁউসকে গুরুত্ব দেওয়া উচিত। মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে বলার সময় যদিও এটা রুল্‌সে নেই তবুও ৬ জন মন্ত্রী না থাকলেও অন্তত ২-৩ জন মন্ত্রী থাকা উচিত। তবে এখন ২-৩ জন মন্ত্রী এসে গেছেন। সৌগতবাবু আপনি বলুন।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি এটাকে প্রেস্টিজ ইস্যু করবেন না। আপাকে অনুরোধ করছি যে, আপনি প্রিসিডেন্ট করুন এবং ১৫ মিনিটের জন্য হাউস এ্যডজর্ন করুন। যাতে ওদের শিক্ষা হয় যে ওঁরা না থাকলে হাউস এ্যাডজর্ন হবে। ৬ জন মন্ত্রী এলে আমরা বক্তৃতা শুরু করব। এটাকে আপনি প্রেসটিজ্ ইস্যু করে দেখবেন না। আপনি ১৫ মিনিটের জন্য হাউস এ্যাডজর্ন করুন যাতে ওঁদের শিক্ষা হয়।

**শ্রী সৌগত রায় ঃ** এটা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক। এর জবাব দেবেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়। এর আগের দিন মাননীয় মুখ্যমন্ত্রী দুর্গাপুর গিয়েছিলেন, তিনি আসতে পারেন নি। শনিবার শিবরাত্রির দিন আমরা হাউস করেছিলাম। আমরা বলেছিলাম ৪ দিন সেশন্ করতে এবং তাহলে ৯ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীর জবাব দেওয়ার কথা। কিন্তু ৯ তারিখে উনি আসতে পারবেন না, কারণ ৯ তারিখে পলিটব্যুরোর মিটিং আছে। সেজন্য ৮ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীর রিপ্লাই দেওয়ার কথা। এখানে এখন মাননীয় মুখ্যমন্ত্রী নেই, মাননীয় উপমুখ্যমন্ত্রীও নেই। কাকে আমরা বক্তব্য শোনাবো? হাউস তো একটা ফাঁকা মাঠ নয় যে যা বলব তা কেউ শুনবে না? আমরা যা বলব সে ব্যাপারে মন্ত্রীসভা থেকে কিছু রেস্পন্স হওয়া দরকার। আপনি বললেন ৩ জন মন্ত্রী আছেন। কিন্তু এই তিন জনের মধ্যে আড়াই জন মন্ত্রী আছে। এঁদের মধ্যে ২ জন মন্ত্রী এবং একজন রাষ্ট্রমন্ত্রী আছেন। আমরা সকাল থেকে বসে আছি বলব বলে। কিন্তু কাকে বলব? আমরা সকাল ১১টা থেকে বসে আছি। আমাদের কাছেও লোকজন দেখা করতে আসেন। কিন্তু এমন ইমপ্রেশন করা হচ্ছে যেন তাঁদের কাছেই লোকজন আসেন, আমাদের কাছে আসেন না। পার্টির কাজেই তাঁরাই যেন ব্যস্ত থাকেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি প্রিসিডেন্ট করুন, ৫ মিনিটের জন্য হাউস এ্যাডজর্ন করুন এবং তারপর রি-এসেম্বল হলে আমরা আবার বলব। আপনি প্রিসিডেন্ট ক্রিয়েট করুন। আমাদের লিভার অফ দি অপোজিশন আপনাকে রিকোয়েষ্ট করেছেন—২ মিনিটের জন্য হলেও আপনি হাউস এ্যাডজর্ন করুন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মাননীয় রবীনবাবু বলেছেন, সরকার পক্ষের বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বলেছেন যে এটা উচিত নয়। হাউসের গুরুত্ব কমে যাচ্ছে, মন্ত্রী মন্ডলী এ ব্যাপারে গুরুত্ব দিচ্ছেন না। এটা খুবই দুঃখজনক ব্যাপার। এখানে মাননীয় বিধায়করা আছেন, মাননীয় ৩ জন মন্ত্রী মহাশয় আছেন। সৌগতবাবু আপনি স্টার্ট করুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি যা বলেছেন, আমাদের মাননীয় মন্ত্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা যা বলেছেন, চীফ্ হুইপ শ্রী রবীন মন্ডল যা বলেছেন এবং অন্যান্যরা যা বলেছেন তা সবই ঠিক। আমি শুধু হাউসকে অবগত করছি যে, প্রখ্যাত সাংসদ গীতা মুখার্জীর মরদেহ নিয়ে একটা শোক মিছিল আজকে একটার সময়

যাত্রা শুরু করেছে এবং সেখানে অনেক মন্ত্রীও রয়েছেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমাদের সমস্ত অ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমি আপনার কাছে আমার বক্তব্য রাখছি। স্যার, যদিও আমরা প্রথম দিনই অ্যামেন্ডমেন্ট জমা দিয়েছি, কিন্তু এখনো বিধানসভা থেকে সেগুলো সার্কুলেট করা হয় নি। কেন হয় নি আমি জানিনা! আপনি ব্যাপারটা দেখবেন। স্যার, আমি প্রথমেই সাবমিট করতে চাই যে, রাজ্যপালের ভাষণ একটা রিগ্মারোল। এটা একটা বৃটিশ ঔপনিবেশিক ঐতিহ্য। এটাকে আমাদের বাদ দেওয়া উচিত। ১৭৬ (১) ধারা অনুযায়ী রাজ্যপাল বছরের প্রথম অধিবেশনের প্রথম দিন বক্তৃতা দেন এবং ইনফর্ম দি লেজিস্‌লেচার অব দি কজ অফ হিজ সামন্স—এটাই হচ্ছে সংবিধানের ভাষ্য। কিন্তু এখানে এই রাজ্যপালের বক্তৃতার কী কথা আছে? উনি কেন আমাদের ডেকেছেন, সেটা বলেন নি। সেটা বলা নেই। এটা রিগ্মারোল। একটা প্রোসেশন করে উনি আসেন। আমার মনে হয় এটা বাদ দেওয়াই উচিত। ইংল্যান্ডে এটা হয়, কুইন সেজে বক্তৃতা দিতে যান, বক্তৃতা দেন। আমাদের দেশে যা বলার আছে তা মুখ্যমন্ত্রীর বলে দিলেই ভাল হয়। তার কারণ রাজ্যপালের ভাষণে পলিটিক্যাল অ্যানোমালি সৃষ্টি হচ্ছে। আমাদের রাজ্যপাল বি জে পি-র লোক। এখন নয়, আগে ছিলেন বি জে পি-র সাংসদ, এখন পড়ছেন সি পি এম-এর ভাষণ। তার ফলে উনি না নিজের কথা বলতে পারছেন, না সরকারের কথা বলতে পারছেন। স্যার, আমি আপনাকে দেখাবো রাজ্যপাল যে কথা বলেছেন তার মধ্যে কি কি নেই। যেটা বলা উচিত ছিল সেটা উনি বাদ দিয়েছেন। রাজ্যপালের বলা উচিত ছিল আজকে কেন্দ্রে বি. জে. পি সরকার হওয়ার ফলে দেশের বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক সংস্থা আর.এস.এস.-কে কাজ করতে দেয়া হচ্ছে। গুজরাট সরকার বলেছে, 'আর.এস.এস.-রা সরকারী কর্মচারী হতে পারবে। রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল, সাম্প্রদায়িক সংস্থা রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘ দেশের পক্ষে বিপদের।' রাজ্যপালের ভাষণে সেটা বলা নেই। তার কারণ ওঁর একটা ব্যাকগ্রাউন্ড আছে। রাজ্যপালের এটা বলা উচিত ছিল, সুমিত সরকার এবং কে. এম. পানিতকারের ইতিহাসের বই ইন্ডিয়ান কাউন্সিল ফর হিস্টোরিক্যাল রিসার্চ তুলে দিল। সারা দেশ এর জন্য চিন্তিত। কেন্দ্রীয় সরকার শিক্ষাবিদ, ঐতিহাসিকদের স্বাধীনতায় কোনভাবে হস্তক্ষেপ করলে বিপদ হবে। অথচ রাজ্যপাল সে কথা বলেন নি। অথচ এত বড় রাজ্যপালের ভাষণ ইতিপূর্বে খুবই কম হয়েছে। আপনারা কী মেপে দেখেছেন? গতবারে ভাষণ ছিল ২৪ পাতার। এবারে ভাষণ হয়েছে ৩৪ পাতার। ১০ পাতা বেশী হয়েছে। টোটাল ১০৩টা প্যারাগ্রাফ্ রাজ্যপালের ভাষণে। নিয়ম হচ্ছে বছরের প্রথম দিন রাজ্যপাল ভাষণ পাঠ করেন। তার আগে সরকারের বিভিন্ন দপ্তরকে নোটিশ পাঠান, 'এক বছরে তুমি কি কি করেছো তার একটা লিষ্ট পাঠাও।'

[1.50–2.00 p.m.]

সেগুলির লিষ্ট পাঠায়। তারপ একজন সেক্রেটারি লিষ্ট করে ছাপিয়ে দেন।

তার ফলে মাননীয় রাজ্যপালের ভাষণে যদি আমরা জানতে চাই যে বাংলার কি চিত্র, বাংলার কি সমস্যা, বাংলায় কি হচ্ছে—এই ভাষণে কোথাও তা পাওয়া যাবে না। সরকারী কাজের কিছু তালিকা বা ফিরিস্তি এতে আছে। কিন্তু এতে রাজ্যের প্রকৃত সমস্যা নিয়ে কোথাও বলা নেই এবং তারমধ্যে আবার অনেক অসত্য কথা বলা আছে যেগুলির প্রতি স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষন করবো। মাননীয় রাজ্যপাল বলেছেন যে জেনারেল....election to the 13 Lok Sabha in the State was free, fair and peaceful.

স্যার, কোন দলের না হয়ে একটা জিনিস আপনাকে জিজ্ঞাসা করতে চাই। আমি দেখছিলাম গত লোকসভার যে নির্বাচন হয়েছে তার কোন কোন আসনের কি ফলাফল হয়েছে। আমি দেখলাম হাওড়া কেন্দ্রে উত্তর হাওড়া বলে একটি কেন্দ্র আছে এবং সেই উত্তর হাওড়া কেন্দ্রে সি. পি. এমের যিনি প্রার্থী ছিলেন তিনি ৭৪ হাজার ৪০ ভোটে লিড করেছেন। ৭৪ হাজার ৪০ ভোট পড়ে না। স্যার, আপনি কি বলবেন, এটা কি ফ্রি এ্যান্ড ফেয়ার ইলেকশান? ৭৪ হাজার ভোটে একটা কনস্টিটিউয়েন্সীতে লিড করলো কি করে? তারপর আর একটা কনস্টিটিউয়েন্সীর কথা বলছি। গার্ডেনরিচ। ডায়মন্ডহারবার কেন্দ্রের শুধু এক গার্ডেনরিচ কেন্দ্র থেকে—মহম্মদ আমিনের কেন্দ্র—৬২ হাজার ভোটে লিড করেছে। আপনাদের প্রার্থী তিনটি জায়গায় হেরেছে আর এক গার্ডেনরিচ কেন্দ্র থেকে কি করে ৬২ হাজার ভোটে লিড করা যায়? তারপর ব্যারাকপুর কেন্দ্র। ব্যারাকপুরের বীজপুরে ৪০ হাজার ভোটে লিড করেছে। হাওড়া কেন্দ্রের বালি থেকে ৪০ হাজার ভোটে লিড করেছে। আবার ঠিক তেমনি ভাবে আসানসোলের রানীগঞ্জ থেকে ৩৪ হাজার ভোটে লিড করেছে। স্যার, এবারে যে নির্বাচনটা হয়েছে তা খুব প্ল্যান্ড, সায়েন্টিফিক নির্বাচন হয়েছে। বেছে বেছে এক একটা লোকসভা কেন্দ্রের কয়েকটি বিধানসভা এলাকায় তারা বিরাট মার্জিন তৈরি করেছে। মানুষ দিলে ৭৪ হাজার ভোটে লিড হয় না। এটা ভুতে দিয়েছে, না হয় গুন্ডারা দিয়েছে, না হয় বুথ দখল করে হয়েছে—এটা সকলেই জানেন অথচ মাননীয় রাজ্যপাল ভোট-টোট কিচ্ছু না দেখে বলে দিলেন ফ্রি, ফেয়ার এ্যান্ড পিসফুল। স্যার, রাজ্যপালের ভাষণ যারা লেখেন তারা প্রতি বছর একই বক্তৃতা রিপিট করেন। দেখুন গতবার ছিল, দি....... overall law & order situation remained statisfactory. একই কথা এবারেও আছে—In view of the crime situation in the country as a whole, the overall law and order situation remained satisfactory. দুবারই রাজ্যপাল বলেছেন যে খুব সন্তোষজনক আইন-শৃঙ্খলার পরিস্থিতি। কি রকম সন্তোষজনক স্যার? এতো সন্তোষজনক যে শুধুমাত্র ৪টি থানা এলাকাতে গড়বেতা, কেশপুর, পিংলা এবং খানাকুলে গত দু মাসে পলিটিক্যাল ক্লাসে অন্ততঃ ১০ হাজার বাড়ী পুড়েছে, অন্ততঃ ৩০ জন মানুষ মারা গিয়েছেন, সমস্ত ধরণের অস্ত্রসস্ত্র ব্যবহার করা হয়েছে। রাজ্যপাল এসব কথার উল্লেখ করেন নি। উনি বলেছেন, in few areas there are some violent nature party classes.

যে অগ্নিগর্ভ পরিস্থিতি পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের কোন কোন জায়গায় রয়েছে সে ব্যাপারে রাজ্যপালের বক্তৃতায় কিছু নেই। এই যে পলিটিক্যাল ক্লাস হচ্ছে তাতে

অগ্নিগর্ভ পরিস্থিতি হচ্ছে না। অগ্নিগর্ভ এই কারণে হচ্ছে, যেটা রাজ্যপাল উল্লেখ করেন নি সেটা হচ্ছে আজকে আইন-শৃঙ্খলার অবনতির জন্য শাসকদল মূলতঃ দায়ী। রাজ্যপালের ভাষণে কসবার ঘটনার উল্লেখ নেই। কসবাতে স্যার, আপনি জানেন, ২৩শে জানুয়ারী সি. পি. এমের একজন নেতা নিহত হবার পর সি. পি. এমের লোকরা একটা বাজারের কয়েক কোটি টাকার সম্পত্তি জ্বালিয়ে দিল। সি.পি.এমের লোকরা থানায় গিয়ে পুলিশকে তারা বন্ধ করে রেখে থানা ভাঙচুর করলো। এই যে এখানে বিধায়ক আছেন সি. পি. এমের, তিনি বিবৃতি দিয়ে বললেন যে ডি. জি ও সি. পি. কে পাল্টাতে হবে। পরের দিন বালিগঞ্জ বিধানসভা কেন্দ্রে বন্ধ হল। তার ফলে পুরো গড়িয়াহাট রোড বন্ধ। সেই এলাকার লোকদের অফিস যেতে হল কিন্তু কেউ বাস বা গাড়ীতে যেতে পারলো না। তাহলে কে আইন-শৃঙ্খলার অবনতি ঘটাচ্ছে? কারা আইন হাতে তুলে নিয়েছে? সি. পি. এম। কোন সমাজবিরোধী তাদের নেতাকে মেরেছে পুলিশকে একশোবার বলুন পুলিশ তাকে এ্যারেষ্ট করুক। এতদিন ওখানে সমাজ বিরোধীরা ছিল কি করে? এর কোন জবাব সি. পি. এমের কাছে নেই। তাই আইন-শৃঙ্খলার অবনতির জন্য মূলতঃ দায়ী শাসক দল—সি. পি. এম.। একথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। স্যার, রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই যে, একজন রাষ্ট্রমন্ত্রী তার বিরুদ্ধে অভিযোগ যে তিনি তার গাড়িতে করে আর্মস সাপ্লাই করেন, অস্ত্র সরবরাহ করেন। তার ভাইয়ের গাড়ি অস্ত্র সমেত আটকানো হয়েছিল, মন্ত্রী নিজে গিয়ে ছাড়িয়েছেন। এই মন্ত্রীকে তো রাজ্যপাল বলতে পারতেন যে আমি তোমাকে বরখাস্ত করছি। কোন মন্ত্রী আইন-শৃঙ্খলার অবনতি ঘটালে আমি সমর্থন করবো না। কিন্তু রাজ্যপালের ভাষণে এটা নেই। রাজ্যপালের ভাষণে তিনি একথা উল্লেখ করেন নি। পশ্চিমবঙ্গে আজকে জঙ্গলের রাজত্ব চলছে। বাঘের খোলে ১০ জন লোককে তার মধ্যে ২ জন মহিলা তাদের পিটিয়ে মেরে দিল, তারা কুখ্যাত সমাজ বিরোধী শেখ বিনোদের এ্যাসোসিয়েট ছিল। শিখ বিনোদ কিন্তু পালিয়ে গেল। সভ্য সমাজ থেকে ৫ কিলোমিটারের মধ্যে কলকাতা কর্পোরেশানের পাশের এলাকায় ১০টা লোককে পিটিয়ে মারলো প্রকাশ্য দিবালোকে, ৫ ঘন্টার মধ্যে পুলিশ সেখানে গেল না। আর রাজ্যপাল বলছেন যে ওভার অল ল এ্যান্ড অর্ডার স্যাটিসফ্যাক্টোরী। একথা কি আমাদের মেনে নিতে হবে? একি জিনিস ঘটলো বাদুড়িয়ায়। সেখানে ৫টি লোককে মারা হল, গণ-পিটুনি করে হত্যা করে ফেলে দিল। ক্রাইমকে ধরুন, কিন্তু তার জন্য পুলিশ আছে, তার জন্য দেশে আইন আছে। কোন সভ্য সমাজে এটা আছে? সিভিল সোসাইটি কি ব্রেক ডাউন করেছে যে মানুষকে গণ-পিটুনি দিয়ে হত্যা করতে হবে? রাজ্যপাল রাজভবনে থাকেন, হয়ত তার এগুলি দৃষ্টি গোচর হয়নি। পশ্চিমবঙ্গের মানুষ জ্বলছে। মথুরাপুরের স্বরুপ নগরে থানা থেকে সি.পি.এম-এর আসামী সি. পি. এম. এর লোকেরা ছিনতাই করে নিয়ে গেল। একই ঘটনা ঘটলো মন্দীর বাজারে। সেখানেও সি. পি. এম. এর আসামী সি পি. এম.-এর লোকেরা ছিনতাই করে নিয়ে গেল। কি করে আইন-শৃঙ্খলা থাকবে? বুদ্ধদেববাবু, এখনও আসেন নি, তার নিজের পার্টির লোকেরা অপরাধীদের ছিনতাই করে নিয়ে যাচ্ছে। স্বভাবতঃই আইন-শৃঙ্খলা থাকছে না।

রাজ্যপালের ভাষণে এর কোন রকম উল্লেখ নেই। তাই, আপনার কাছে একথা বলতে চাই যে, রাজ্যের এই যে অবস্থা, একে যদি নিয়ন্ত্রণ না করা যায় তাহলে গৃহযুদ্ধের দিকে এই রাজ্যে চলে যাচ্ছে। এখনও সরকারের ঘুম ভাঙেনি। আমরা অনেক আগে বলেছিলাম যে একটা সর্ব্বদলীয় কমিটি ডাকুন। ওরা বলছেন আগে জেলায় ডাকবো, তারপরে আস্তে আস্তে ডাকবো। এই ভাবে হবে না। দিনের পর দিন অবস্থা খারাপ হচ্ছে এই বিষয়ে কোন সন্দেহ নেই। স্যার, সেদিন যখন রাজ্যপালের ভাষণের উপরে বক্তৃতা হচ্ছিল তখন মান্নান সাহেব উল্লেখ করেছিলেন পশ্চিমবঙ্গে শোচনীয় অর্থনৈতিক অবস্থার কথা। আপনি কি জানেন যে, পশ্চিমবাংলায় আমরা একটা ডেট ট্রাফের মধ্যে, একটা ঋণের জালের মধ্যে পড়ে গেছি। আপনি কি জানেন যে, প্রতি বছর যা রাজস্ব খাতে আয় হয় তার চেয়ে বেশী ব্যয় হয়। আপনি কি জানেন যে, বামফ্রন্ট সরকারের প্রথম ২১ বছরে ১১ হাজার ৪০২ কোটি টাকা রাজস্ব খাতে ঘাটতি হয়েছে, রেভিনিউ ডেফিসিট হয়েছে এবং এই বছর বাজেটে আরো ৭ হাজার ৬ শত কোটি টাকা অর্থাৎ ২০ হাজার কোটি টাকা রেভিনিউ ডেফিসিট। এটা কোথা থেকে মেটানো হচ্ছে এটা মোটানো হচ্ছে ধার নিয়ে। পাবলিক ডেট নিয়ে, প্রভিডেন্ট ফান্ড থেকে টাকা নিয়ে সেটা খরচ করে ফেলা হচ্ছে। এই ঋণের জালে আমাদের পশ্চিমবঙ্গ সরকার পড়েছেন, পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী পড়েছেন। স্যার, আপনি জানেন যে শুধু ১৯৯৭-৯৮ সালে যে ঋণ নেওয়া হয়েছে তার ইন্টারেষ্ট ৮ হাজার ৪৬২ কোটি টাকা দেওয়া হয়েছে। তার মানে যা ট্যাক্স থেকে আয় হচ্ছে তার ৪০ পারসেন্ট চলে যাচ্ছে ঐ ঋণের এক্সপেন্ডিচারে। তার মানে, ঋণং কৃত্বা ঘৃতম পীবত। আপনি ঋণ করছেন, ঋণের ইন্টারেষ্ট দিচ্ছেন। আবার ঋণ নিচ্ছেন, আবার ইন্টারেষ্ট দিচ্ছেন। এর ফলে আপনি একটা ভিসিয়াস সার্কেলের মধ্যে পড়ে যাচ্ছেন। ঋণ বাড়ছে, ইন্টারেষ্ট বাড়ছে। এই ঋণের জালের মধ্যে আমরা পড়ে গেছি। স্যার, সেদিন সি. পি. এম-এর একজন পন্ডিত বিধায়ক ইন্ডিয়া টু-ডে থেকে পড়ছিলেন যে, ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে আমাদের অবস্থা খারাপ নয়। অন্য রাজ্যের ফিনান্সিয়াল প্রবলেম আছে। স্যার, আমি রিসেন্টলী এ্যাসেম্বলীর একটা কমিটি নিয়ে মহারাষ্ট্রে গিয়েছিলাম। আমরা কোথায় দাঁড়িয়ে আছি? অন্যান্য রাজ্যের তুলনায় আমরা কোথায় আছি সেটা একটু বলি। আপনি এটা শুনলে অবাক হয়ে যাবেন। পরিকল্পনার প্লানের সাইজ কত তার উপরে একটা রাজ্যের উন্নয়ন নির্ভর করে। আপনি জানেন যে, ১৯৯৮-৯৯ সালে মহারাষ্ট্রে পরিকল্পনা ছিল ১১ হাজার ৬৩৮ কোটি টাকা। আর পশ্চিমবাংলায় কত ছিল? পশ্চিমবাংলায় ছিল ৪ হাজার ৫৯৪ কোটি টাকা। তার মানে অর্ধেকেরও কম।

[2.00–2.10 p.m.]

১৯৯৯-২০০০ সালে মহারাষ্ট্রে প্ল্যানে ছিল ১২,১৬১ কোটি টাকা, সেই জায়গায় পশ্চিমবঙ্গে ছিল ৫,৭৫৩ কোটি টাকা। তার মানে, মহারাষ্ট্রের বার্ষিক পরিকল্পনার থেকে পশ্চিমবঙ্গের বার্ষিক পরিকল্পনা অর্ধেকেরও কম। একদিক থেকে ক্রমবর্ধমান ঋণজালে জড়িয়ে পড়া, অন্যদিকে পরিকল্পনার সাইজ কম হওয়া, যার ফলে পশ্চিমবঙ্গে উন্নয়ণ

কম হচ্ছে। হয়তো বলবেন, মহারাষ্ট্রে কেন্দ্র থেকে বেশী টাকা আসছে। না, তা নয়; নিজেদের সোর্স থেকে ট্যাক্স আদায় করছেন তারা। একটা হিসেব দিচ্ছি। মহারাষ্ট্রে সেলস ট্যাক্স বাজেট ৫৮ হাজার কোটি টাকা, সেক্ষেত্রে পশ্চিমবঙ্গে ২৩ হাজার কোটি টাকা। অর্থাৎ এক্ষেত্রে মহারাষ্ট্রের বাজেট পশ্চিমবঙ্গের চার গুণেও বেশী। সেলস ট্যাক্সে মহারাষ্ট্রে ইনকাম হচ্ছে ৯,৭০০ কোটি টাকা, সেখানে পশ্চিমবঙ্গে সেলস ট্যাক্স থেকে ইনকাম ৩,৬০০ কোটি টাকা, অর্থাৎ আড়াই ভাগের এক ভাগ। অন্য রাজ্যের সঙ্গে তুলনা করছেন! মহারাষ্ট্র একটা ইন্ডাষ্ট্রিয়াল ষ্টেট, ২৩ বছরে আপনারা মহারাষ্ট্রের কাছাকাছি আসতে পারেননি। মহারাষ্ট্রে ট্যাক্স কালেকশন হচ্ছে ১৬,৫৪০ কোটি টাকা, আমাদের এখানে ৫,৬৫৭ কোটি টাকা। তাহলে আমাদের পন্ডিত অর্থমন্ত্রী কি করলেন? মহারাষ্ট্রে ট্যাক্স কলেকশন যা হচ্ছে তার তুলনায় আমাদের কলেকশন হচ্ছে মাত্র এক-তৃতীয়াংশ। আমরা তাহলে কোথায় দাঁড়িয়ে রয়েছি? রাজ্যপাল বলেছেন, আমাদের গভর্ণেন্স ইমপ্রুভ করছে ইনফর্মেশন টেকনোলজি এ্যাপ্লোয়েন্সেস ইউজ করে।' কিন্তু পলিসি নিতে নিতেই যদি তিন বছর কেটে যায়, কাজটা কখন হবে? কর্নাটকে একজন ব্যক্তি চিফ মিনিষ্টারের সঙ্গে ই. মেলে যোগাযোগ করতে পারেন এবং সেক্ষেত্রে সঙ্গে সঙ্গে জবাব দেবেন তিনি। আপনার যদি কোন অভিযোগ থাকে, সরকারী দপ্তরে লিখতে হবে না, বাড়ীতে বসে সেটা ই. মেলে পাঠাবেন এবং সঙ্গে সঙ্গে তার জবাব পাবেন। আজকে অন্ধ্রপ্রদেশে প্রতিটি জেলা হেড-কোয়ার্টারের সঙ্গে কম্প্যুটার লিঙ্কড্। মাননীয় রাজ্যপাল এটা বললে ভাল করতেন। ইলেকট্রনিক গভর্ণেন্সের কথা বলছেন? অন্ধ্রের মুখ্যমন্ত্রী দপ্তরে বসে সমস্ত জেলার সঙ্গে কনফারেন্স করতে পারেন থ্রু ভিডিও কনফারেন্স ফেসিলিটি। সেখানে কোন ফাইল জেলা থেকে আনাবার দরকার নেই, ফাইল কম্প্যুটারে চাপিয়ে দিলে সেটার বিষয়বস্তু চলে আসবে এবং তার ভিত্তিতে অর্ডার দেবেন। এক্ষেত্রে টেকনোলজি দ্রুত এগিয়ে চলেছে, কিন্তু পশ্চিমবঙ্গ এখনো সেই মান্ধাতার আমলেই রয়ে গেছে। এখনো রাজ্যে কোন ইলেকট্রনিক গভর্নেন্স সিস্টেম গড়ে ওঠেনি ইনফর্মেশন টেকনোলজি প্রগ্রাম এ্যাপ্লাই করে। সরকারী স্তরে এ সম্পর্কে কোন প্রগ্রামও দেখছি না, কারণ মাইক্রো সফটে সেখানে শুধুমাত্র ভিডিও গেম খেলা হয়; তার যথার্থ ব্যবহার হচ্ছে না। অথচ ভারতবর্ষেরই দুটি রাজ্য, তারা এক্ষেত্রে অনেক এগিয়ে গেছে। ইন্ডাষ্ট্রির কথা বলেছেন। বলেছেন, ইন্ডাষ্ট্রিতে ইনভেষ্টমেন্ট দরকার, ইনফ্রাষ্ট্রাকচার দরকার। কিন্তু মাননীয় রাজ্যপালের বলা উচিত ছিল যে, বর্তমানে সারা পৃথিবীতে ইন্ডাষ্ট্রি শুধু ম্যাটেরিয়াল ইনভেষ্টমেন্ট নিয়ে নয়; আগে বলা হ'ত এতে ল্যান্ড, লেবার এবং ক্যাপিটাল লাগে, কিন্তু এখন নতুন যেসব ইন্ডাষ্ট্রি হচ্ছে সেগুলো লবই নলেজ-বেসড্ ইন্ডাষ্ট্রি এবং তাতে বুদ্ধি ছাড়া কিছু লাগে না। এই যে নলেজ-বেসড্ ইন্ডাষ্ট্রি এক্ষেত্রে এক একটি কোম্পানী ফেব্রুয়ারী থেকে অক্টোবর, ১৯৯৯ এই সময়ে কোন জায়গায় পৌঁচেছে? ভারতবর্ষের একটি কোম্পানী উইপরো, মোট এ্যালোকেশন ২ লক্ষ ২ হাজার কোটি টাকা; ইনফ্যাসিস, এ্যালোকেশন হচ্ছে ৬৬ হাজার কোটি টাকা; জী টেলিপ্রিন্ট — ছবি তৈরী করে —এ্যালোকেশন হচ্ছে ৫৯ হাজার কোটি টাকা; হিন্দুস্থান কম্প্যুটার লিমিটেড, এ্যালোকেশন ৩৮ হাজার কোটি টাকা; সত্যম কম্পুটার, এ্যালোকেশন ১১ হাজার কোটি

টাকা। এই যে পাঁচটি কোম্পানী তার মধ্যে উইপরো ব্যাঙ্গালোরে, ইনফেসিস ব্যাঙ্গালোরে, জী টেলিপ্রিন্ট ব্যাঙ্গালোর এবং দিল্লীতে, হিন্দুস্থান কম্প্যুটার লিমিটেড মুম্বাইয়ে, সত্যম কম্প্যুটার হায়দারবাদে। আজকে কমপিট করছে হায়দারাবাদ এবং ব্যাঙ্গালোর। আর এখন এঁরা পলিসি নিচ্ছেন! মুখ্যমন্ত্রী একদিন পরে একটা নতুন অফিস বিল্ডিং উদ্বোধন করছেন—ইনফিনিটি ইনটেলিজেন্স সিটি। আর এখন পর্যন্ত সব কথা লিখেছেন রাজ্যপালের বক্তৃতায় যে গ্লোবাল প্লেয়ার্স। কে গ্লোবাল প্লেয়ার্স? এখন তো ইন্ডিয়ান কোম্পানীগুলিই গ্লোবাল প্লেয়ার্স। একটা বড় ইন্ডিয়ান আই. টি কোম্পানী আনতে পারলেন না। অথচ এই রাজ্যে মেধা ছিল, এই রাজ্যে বুদ্ধি ছিল। কমপিউটারের জন্য খুব বেশী দরকার হয় না, ভাল টেলিকমিউনিকেশান ফেসিলিটি, একটু ভাল অফিসের ফেসিলিটি, আর বুদ্ধিমান লোকেদের নিয়ে উদ্যোগ। আমরা আনতে পারিনি, ব্যাঙ্গালোর এগিয়ে গেল, হায়দ্রাবাদ এগিয়ে গেল, দিল্লী, বোম্বাই আগেই এগিয়ে ছিল। রাজ্যপাল একজন শিল্পপতি, তাঁর ভাষণে এটা উল্লেখ হলো না যে এই রাজ্যে এই জায়গাটা পেল না। হবে কি করে? আজকে নলেজ বেসড ইন্ডাষ্ট্রির জন্য কি দরকার? নলেজ বেসড ইনডাষ্ট্রির জন্য দরকার ট্রেন্ড টেকনিক্যাল পারসন, প্রশিক্ষিত প্রযুক্তিবিদ। কোথায় পশ্চিমবাংলায় হবে? আপনি একটা হিসাব দেখুন স্যার, ইঞ্জিনিয়ারিং কলেজ কোথায় কত আছে, আপনি দেখলে বুঝতে পারবেন কেন পশ্চিমবাংলা এগোতে পারেনি। তার একটা কারণ হলো ডিগ্রী লেভেল ইঞ্জিনিয়ারিং কলেজ এবং টেকনিক্যাল কলেজ। মহারাষ্ট্রে কত আছে জানেন? ১৫৭টি। কর্নাটকে কত আছে জানেন? ৯৩টি। তামিলনাড়ুতে কত আছে জানেন? ৭৬টি। অন্ধ্রে কত আছে জানেন? ৩২টি। আর পশ্চিমবাংলায় কত আছে জানেন? ১৭টি। তাহলে মহারাষ্ট্রে যখন ১৫৭টি সেখানে পশ্চিমবাংলায় ইঞ্জিনিয়ারিং কলেজ ১৭টি। রাজ্যপাল বললেন শুধু নূতন কিছু প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ করছি। এতো দিন পরে! আর ১৭টা হয়েছে এখানে, যখন মহারাষ্ট্র ১৫৭টায় পৌঁছে গেছে। তাও আবার প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজগুলির ক্লাস হচ্ছে স্কুল বিল্ডিং-এ, টিচার নেই, তাদের ৪ হাজার টাকা করে মাইনে এবং ফ্যাকালটি নেই। ট্রেন্ড ম্যান পাওয়ার এই রাজ্যে হলো না। বুদ্ধি ছিল, সরকারের অপদার্থতার জন্য ইঞ্জিনিয়ারিং কলেজ ঠিক সময় মতো না খোলার জন্য নলেজ বেসড ইনডাষ্ট্রিটা চলে গেল সাউথ ইন্ডিয়ায়, আমরা কলিকাতায় কিছু করতে পারলাম না। আমাদের সমস্যা যেটা ছিল তা হলো যে আমাদের ইনডাষ্ট্রিগুলো পুরানো। আমি মানি যে এই গুলোর অনেকটা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। হেভী ইনডাষ্ট্রিগুলি এক সময় ইন্দিরা গান্ধী জাতীয়করণ করেছিলেন রাষ্ট্রীয়করণ করেছিলেন। স্যার, আমি সেই জন্য আপনাকে বলছিলাম যে এই রাজ্য সরকার শিক্ষায় টেকনিক্যাল এডুকেশান এখানে আনতে পারেনি। তার ফলে ওরা আই. টি.-তে পৌঁছে গেল। স্যার, আমরা অনেকদিন ধরে হলদিয়ার কথা বলছি। হলদিয়া আজকে হতে চলেছে, আজ না হয় কাল উৎপাদন শুরু হবে। আমার মনে আছে ১৯৯০ সালে হলদিয়ায় ডাউন স্ট্রীম করবে কারা তার জন্য ইনডাষ্ট্রিয়ালিষ্টরা লাইন দিয়ে দাঁড়িয়ে ছিল। আজকে হলদিয়ায় যখন উৎপাদন শুরু হচ্ছে, আমি জিজ্ঞাসা করতে চাই একটা ডাউন স্ট্রীম হয়েছে হলদিয়ায়? একটাও হয়

নি। হলদিয়ায় তৈরী করবেন পেট্রোকেমিক্যাল। সেটা ব্যবহার করবে কে? হলদিয়া ধুধু, মাল বিক্রি করতে হবে বাইরে, মাল বিক্রি করতে হবে অন্য জায়গায়। আজকে প্রোডাক্ট তৈরী করলে তার মারকেট দরকার। সেই মারকেট তৈরী করেন নি। আমরা ডাউন স্ট্রীম তৈরী করি নি। করবে কি করে? এই রাজ্যে যেগুলি সময় মতো করা দরকার সেইগুলি কোনটাও হয়নি। ৩ বছর ধরে রাজ্য পালের ভাষণে থাকছে গ্রেট ইস্টার্ন মর্ডানাইজেশান হবে। আজও পর্যন্ত সিদ্ধান্ত হয় নি। গত রাজ্যপালের বক্তৃতায় ছিল দ্বিতীয় বিবেকানন্দ সেতু তৈরী হবে, এবারের বক্তৃতায় সেটা নেই। স্যার, রাজ্যপালের বক্তৃতায় গতবারে ছিল পুরুলিয়ায় পাম্প স্টেশান তৈরী হবে, এবারের বক্তৃতায় সেটা নেই। তার ফলে আমরা কিছু করতে পারিনি। স্যার, আপনি বাঁকুড়ার লোক, আজকে ফসলের অনেক ফলন বেড়েছে। আজকে যদি বাংলাদেশে স্মাগল্ড হয়ে চাল না যেত তাহলে বর্ধমান বীরভূম হুগলী জেলায় চালের দাম কমে যেত। আলুর জায়গায় আজকে আলুর কি অবস্থা? ৬০ কে.জি. আলুর বস্তার দাম আজকে ৫০ টাকা। বর্ধমানের এক আলু চাষী ধার কলে আলু চাষ করেছিল, এখন সে আত্মহত্যা করেছে। পশ্চিমবাংলার সরকার কিছু করতে পারলো না। একটা ফুড প্রসেসিং ইনডাস্ট্রি হলো না, বড় বড় চিপ্স কোম্পানী ভারতবর্ষের অন্য রাজ্যে হলো।

আমরা কৃষকদের আলু ফলাতে বললাম। বললাম আলু ষ্টোর করার জায়গা আছে। আজকে ৬৫ লক্ষ টন আলু উৎপাদন হচ্ছে, সেখানে স্টোরেজ ক্যাপাসিটি আছে ৩০ লক্ষ টনের। এখানে পটাটো বেসড্ ইন্ডাষ্ট্রি তৈরী হল না। ভেজিটেবল্ এখানে তৈরী হচ্ছে, কিন্তু কোন ফুড প্রসেসিং ইন্ডাষ্ট্রি আছে? পাইনাপল্ বলুন, টমাটো বলুন, যেগুলো তৈরী হচ্ছে, সেগুলোকে প্রসেস করার জন্য কোন ইন্ডাষ্ট্রি এখানে তৈরী হল না। এই রাজ্যে আমরা নলেজ বেসড্ ইন্ডাষ্ট্রি করতে পারলাম না, এবং পুরনো যে ইন্ডাষ্ট্রিগুলো আছে, সেগুলো মার খাচ্ছে কেন্দ্রীয় সরকার, বি জে পি সরকারের ভুল নীতির ফলে সেগুলো বন্ধ হতে চলেছে। নতুন যে এরিয়া ছিল সেখানে আমরা ইন্ডাষ্ট্রি তৈরী করছি না। আমরা কি করছি—না, আমরা টাস্ক ফোর্স তৈরী করেছি। ছ'জনকে নিয়ে চীফ সেক্রেটারী একটা টাস্ক ফোর্স তৈরী করেছেন। তার রিপোর্ট স্টাডি করছেন। আমরা আই. টি. পলিসি করেছি। অন্যান্য রাজ্য যেখানে সুপার সনিক স্পীডে চলছে, ইলেকট্রনিক মেইল স্পীড তৈরী করেছে, সেখানে আমরা কিছুই করতে পারিনি। স্যার, আমি রাজ্যপালের ভাষণটা পুরো পড়েছি। আসলে যে সমস্যা এই রাজ্যে প্রকট, বেকারদের সমস্যা, তার উল্লেখ করেছেন কিনা — দেখলাম, রাজ্যপালের বক্তৃতার কোন জায়গায় এর উল্লেখ নেই। এই রাজ্যে ৫৬ লক্ষ বেকার। তাদের মধ্যে একটা বিরাট সংখ্যায় শিক্ষিত বেকার রয়েছে। সেটা রাজ্যপালের ভাষণে কোথাও লেখেন নি। বেকারদের কি রাস্তা, রাজ্যপালের বক্তৃতায় তা দেখতে পেলাম না। এই রাজ্য অরাজকতায় পূর্ণ। ন্যূনতম পরিকাঠামো তৈরীর ব্যাপারে, দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে শিবপুর থেকে ডানকুনি পর্যন্ত আজকে তিন বছর ধরে পড়ে আছে। পানাগড় এক বছর হচ্ছে। আমি বোম্বেতে দেখেছি, সেখানে দশটি ফ্লাই ওভার হয়েছে, আর এখানে পাঁচ বছরে অনেক খবরের পর গড়িয়াহাটে একটি ফ্লাই ওভার শুরু হতে চলেছে। সেখানে হায়দ্রাবাদে

এরমধ্যে ৮টি ফ্লাই ওভার হয়েছে। এই রাজ্যে একদিকে চাষীরা তাদের ফসলের দাম না পেয়ে আত্মহত্যা করছে, অন্যদিকে বেকারদের আত্মহত্যা করা ছাড়া কোন উপায় নেই। রাজ্যপালের ভাষণে একটি তথ্যও তুলে ধরা হয়নি। তাই আমি একে বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2.10–2.20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের ওপরে ধন্যবাদসূচক যে প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমি যে সংশোধনীগুলো দিয়েছি তার সমর্থনে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমত রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি, যেটা সম্পর্কে সন্তোষ প্রকাশ করা হয়েছে, আমি বলবো যে, আইন-শৃঙ্খলা পরিস্থিতি পশ্চিমবাংলায় যে ভাবে ভেঙে পড়েছে, প্রতিদিন খুন, ডাকাতি, নারীধর্ষণ এই সমস্ত ঘটনা সংবাদপত্রে যেভাবে বেরোচ্ছে, তাতে এই কথা বলার অবকাশ রাখে না। যারজন্য মুখ্যমন্ত্রীকে সর্ব্বদলীয় বৈঠক করার কথা বলতে হয়েছিল, এর যৌক্তিকতা অস্বীকার করতে পারেন নি। আইন-শৃঙ্খলা এখানে এমন যে, সমাজ বিরোধীদের সঙ্গে পুলিশের একাংশ, রাজনৈতিক দলের একাংশের যে ভাবে আঁতাত গড়ে উঠেছে, তাতে সমাজ বিরোধীদের দৌরাত্ম্য বন্ধ করা দূরে থাক — আমি আশ্চর্য হয়ে যাচ্ছি, সমাজ বিরোধীদের অত্যাচারে মানুষ যখন গণ আন্দোলন গড়ে তোলে, সেই গণ আন্দোলনকে পুলিশ নির্বিচারে দমন করে। সেই দোষী পুলিশদের শাস্তির দাবীতে রাজ্য সরকার বিচার বিভাগীয় তদন্ত কমিশন গঠন করে। সেই দোষী পুলিশকে আড়াল করবার জন্য তদন্ত কমিশন কাজ বন্ধ করে দেয়। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায় ১৯৯২ সালে ওখানে সমাজ বিরোধীদের ভীষণ দৌরাত্ম্য বন্ধের দাবীতে হরিহরপাড়ার নাগরিকরা গণ আন্দোলন গড়ে তুলেছিলেন। ১৯৯২ সালের ২রা নভেম্বর শান্তিপূর্ণভাবে যখন মিছিল করে বিডিও'র কাছে অভিযোগ জানাতে অভিযান করছিলেন তখন পুলিশ নির্বিচারে তাদের ওপরে গুলি চালায়। তিনজন চিরজীবনের মত পঙ্গু হয়ে যায়। তখন গোটা পশ্চিমবঙ্গ এর বিরুদ্ধে বিক্ষোভে ফেটে পড়ে। তখন রাজ্য সরকার জনসাধারণের দাবী মেনে নিয়ে হরিদাস দাস, একজন অবসরপ্রাপ্ত বিচারপতিকে নিয়ে তদন্ত কমিশন গঠন করেন। সকলের মিলিত চেষ্টায় ওই তদন্ত কমিশন ৭ বছর তার তদন্তের কাজ করে এবং সেখানে ৮৯ জনকে যুক্ত করে ৬,৭৭০টি কেস নথিভুক্ত করা হয়েছিল। ওই তদন্ত কমিশনের রিপোর্ট যখন গত ৩১শে ডিসেম্বর, ১৯৯৯ সালে বিচারপতি পেশ করতে যাচ্ছেন তখন ওই কমিশনের রিপোর্ট পেশ করবার ঠিক পূর্ব মুহূর্তে হোম সেক্রেটারির বিজ্ঞপ্তির মাধ্যমে তা পেশ করা বন্ধ করে দেওয়া হল। পশ্চিমবঙ্গের জনসাধারণের কাছে কেন রাজ্য সরকার ওই তদন্ত কমিশনের রিপোর্ট তুলে ধরতে দিলেন না? তাহলে কি এই বুঝতে হবে যে, তদন্ত কমিশনের সিদ্ধান্ত রাজ্য সরকারের বিরুদ্ধে যাচ্ছিল? যে সিদ্ধান্তের রিপোর্ট রাজ্য সরকারের পক্ষে যাবে সেই তদন্ত কমিশন কাজ করতে পারবে আর যে তদন্ত কমিশনের রিপোর্ট বিপক্ষে যাবে তাদের কাজ করতে দেওয়া হবে না। এর নাম কি গণতন্ত্র? এক্ষেত্রে স্মরণ করতে হচ্ছে

মহারাষ্ট্রে বি জে পি এবং শিবসেনা জোটের সরকার যে শ্রী কৃষ্ণ তদন্ত কমিশনের রায় আটকে দিয়েছিলেন। সেক্ষেত্রে ওই তদন্ত কমিশনের রিপোর্ট সরকারের বিরুদ্ধে যাওয়াতে বন্ধ করে দিয়েছিলেন। তাহলে এই সরকারও কি যে তদন্ত কমিশন তাদের রায় সরকারী এ্যাটিচিউটের বিরুদ্ধে রায় দেবে তাদেরকে বন্ধ করে দেবেন? আমি জন সাধারণের স্বার্থে দাবী করছি যে, ওই তদন্ত কমিশনের কাজ যে বন্ধ করার নির্দেশ দিয়েছিলেন তা প্রত্যাহার করুন এবং ওই তদন্ত কমিশনকে পুনরোজ্জীবিত করে তাকে রিপোর্ট পেশ করতে দেওয়ার সুযোগ দিন। এবং জনসাধারণে ওই কমিশনের রিপোর্ট জানবার সুযোগ দিন। প্রকৃত দোষী যে তাকে শাস্তি দিন এবং অপরাধীদের আড়াল করে না রেখে তাদের প্রকাশ্যে নিয়ে আসুন। আজকে আইন শৃঙ্খলার যে পরিস্থিতি তাতে আপনাদের দলের ছত্রছায়ায় থেকে সমাজ বিরোধীরা দৌরাত্ম্য করে বেড়াচ্ছে। এবার আমার দ্বিতীয় বিষয় হচ্ছে যে, আপনারা বারে বারে ভারতবর্ষের তুলনা ধরে রাজ্যের অগ্রগতির কথা বলে থাকেন। রাজ্যের অগ্রগতি সম্পর্কে বলতে গিয়ে আমি আগেই বলেছি আবার বলছি যে, ন্যাশানাল কাউন্সিল অফ এ্যাপলায়েড ইকোনমিক রিসার্চ তারা ৯০ এর মাঝামাঝি দশকে ভারতবর্ষের গ্রামীণ মূল্যায়ন করেছিলেন। সেই মূল্যায়নে দেখা যাচ্ছে যে, পশ্চিমবঙ্গের স্থান অনেক নীচে। সেখানে মানুষের গড় আয় বিহারের থেকেও কম। এখানে ১৬টি বড় রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ একটি বড় রাজ্য, যার স্থান ১৫তে রয়েছে। ৯০ এর দশকের মাঝামাঝি ভারতবর্ষে গ্রামীন মূল্যায়নের গড় আয় ছিল ৪,৪৮৫ টাকা, সেখানে পশ্চিমবঙ্গের গড় আয় ছিল ৩,১৫৭ টাকা। পরিবার পিছু গড় আয় এর ক্ষেত্রে ভারতবর্ষের পরিমাণ ছিল ২৫,৬৫০ আর পশ্চিমবঙ্গের পরিবার পিছু গড় আয়ের পরিমাণ ছিল ১৮,১১৩ টাকা। গ্রামীন দারিদ্র্য সীমার নীচে অবস্থানের ক্ষেত্রে ভারতবর্ষের অবস্থা ৩৯ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গে ৫১ শতাংশ। গ্রামীন দারিদ্র্য সীমার নীচে বসবাসকারীদের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ নাকি এগিয়ে চলেছে। সেখানে আয়ের ভিত্তিতে ৫টি শ্রেণী করা হয়েছে। সেখানে সর্বনিম্ন আয়ের যারা, তার পারসেনটেজ ৭১.২ শতাংশ। সেখানে সর্ব ভারতে ৫৭.৬ পার্সেন্ট। সুতরাং এই যে চিত্র তাতে সারা ভারতবর্ষের তুলনায় পশ্চিমবঙ্গ অনেক পিছিয়ে। আজকে গ্রামের আর্থিক অবস্থা একটা শোচনীয় জায়গায় দাঁড়িয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বারবার এখানে খাদ্য উৎপাদনে রেকর্ড করা হয়েছে বলে দাবী করা হয়েছে। অথচ বাস্তব অবস্থা কি কেন্দ্রীয় সরকার যে আর্থিক সমীক্ষা পেশ করেছে তাতে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার স্থান দ্বাদশ। বার্ষিক খাদ্যশস্য বৃদ্ধির হার সেই রিপোর্ট থেকে দেখা যাচ্ছে ৯৮-৯৯ সালে পশ্চিমবাংলায় খাদ্যশস্য উৎপাদন হয়েছে ১ কোটি ৪৩ লক্ষ ৬৭ হাজার টন, আর ৯৭-৯৮ সালে ১ কোটি ৪৩ লক্ষ ৫৩ হাজার ২ শত টন অর্থাৎ প্রায় ১৪ হাজার টন উৎপাদন বেড়েছে এক বছরে। কিন্তু ঐ এক বছরে অন্যান্য রাজ্যে বেড়েছে অন্ধ্রপ্রদেশে ৩৫ লক্ষ ৭৩ হাজার, মহারাষ্ট্রে ৩০ লক্ষ ৮৮ হাজার, মধ্যপ্রদেশে ২৪ লক্ষ ৩৭ হাজার টন। মণিপুরে ২৮ হাজার টন, নাগাল্যান্ডে ৪৪ হাজার টন, সর্বত্র খাদ্যশস্য উৎপাদন বেড়েছে, সেখানে পশ্চিমবাংলায় ১৪ হাজার টন। আজকে আমরা এত কথা বলছি, ভূমিসংস্কারের কথা বলছি, বর্গাদারের কথা বলছি, অন্যান্য উন্নয়ণের কথা বলছি, অথচ পশ্চিমবাংলার খাদ্যশস্য

উৎপাদন বৃদ্ধি এই রকম একটা সঙ্কটজনক অবস্থায় এসে হাজির হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা ক্ষেত্রে দেখছি, সরকার একদিকে বলছেন তারা উদারনীতি, সংস্কার নীতি বেসরকারীকরণের নীতির বিরোধী। আজকে শিক্ষার অবস্থাটা বেসরকারীকরণের দিকে বাণিজ্যিকিকরণের দিকে ঘুরিয়ে দিয়েছেন, উত্তরোত্তর শিক্ষায় ব্যয়ভার কমিয়ে দিয়েছেন, নূতন স্কুল কলেজ এর জন্য উন্নয়ণের জন্য টাকা দেবেন না। তারা ফিজ্ বাড়াচ্ছেন, ডোনেশান বাড়াচ্ছেন, উচ্চ-মাধ্যমিক, মাধ্যমিক পরীক্ষার ফিজ্ বাড়াচ্ছেন। বেসরকারীকরণের ছাড় দিচ্ছেন। ১১টি ইঞ্জিনিয়ারিং কলেজ-এ ৭৫ হাজার টাকা দিয়ে ভর্ত্তি হতে হবে, ৪ হাজার টাকা মাসিক মাহিনা দিতে হবে, আইনের জন্য নূতন বিশ্ববিদ্যালয় সল্ট লেকে করছেন, সেখানে ২ হাজার টাকা মাহিনা দিতে হবে। এই রকম ভাবে উত্তরোত্তর শিক্ষাকে বেসরকারীকরণের ও বাণিজ্যিকিকরণের দিকে নিয়ে যাচ্ছেন। আজকে শিক্ষা এই রকম অবস্থার দিকে যাচ্ছে। আজকে দেখুন, আর্সেনিকে এই রকম একটা মারাত্মক অবস্থা মুর্শিদাবাদ জেলা সহ ৯টি জেলায় ছড়িয়ে গিয়েছে, ২০ লক্ষ মানুষ বিষাক্ত আর্সেনিক জল পান করছেন। এই ব্যাপারে সরকারের কোন বিকল্প ব্যবস্থা নেই। বিশুদ্ধ পানীয় জল দেওয়ার কোন ব্যবস্থা নেই। এই ব্যাপারে আমি প্রশ্ন করেছিলাম, আর্সেনিকে আক্রান্ত হয়েছেন যারা, তাদের মধ্যে মৃত্যুর সংখ্যা কত? মাননীয় স্বাস্থ্যমন্ত্রী পার্থ দে তিনি বলেছেন, আর্সেনিকে মৃত্যুর সংখ্যা ২০ জন। আজকে বাংলার জনগণকে আর্সেনিক এর ব্যাপারে যে সচেতন করতে হবে, সেই ব্যাপারে কোন ব্যবস্থা নেই, শুধু তাজ বেঙ্গলের হোটেলের ঘরে বসে লক্ষ লক্ষ টাকা খরচ করে সেমিনার করলেই এই সমস্যার সমাধান হবে না, এই ব্যাপারে প্রকৃত ব্যবস্থা নিতে হবে।

(এই সময় বক্তার মাইক অফ হয়ে যায়)

[2.20–2.30 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ মহামান্য রাজ্যপাল এই অধিবেশন কক্ষে যে ভাষণ উপস্থিত করেছেন, তার প্রতি ধন্যবাদ জানিয়ে মাননীয় সদস্য ডঃ গৌরিপদ দত্ত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উপস্থাপন করেছেন এবং মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা যে প্রস্তাব সমর্থন করেছেন, সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন জানিয়ে সাথে সাথে বিরোধীদের যে অযৌক্তিক প্রস্তাব উদ্দেশ্যপ্রণোদিত সংশোধনী আনা হয়েছে তার আমি তীব্র বিরোধিতা করছি। স্যার, ২১শে ফেব্রুয়ারী আমার ভাই-এর রক্তে রাঙা আন্তর্জাতিক মাতৃভাষা দিবস। সেই মাতৃভাষায় আমরা কথা বলি, এখানে ইংরাজী এবং বাংলা ২টি ভাষাতেই রাজ্যপালের ভাষণ বিলি করা হয়েছে। রাজ্যপালের ভাষণ বাংলা এবং ইংরাজী দুটো ভাষাতেই রেখেছেন, কিন্তু মাননীয় সদস্য সৌগতবাবু এখানে ইংরাজী ভাষণ থেকেই উদ্ধৃত করলেন বাংলা ভাষণের কথা বললেন না। রাজ্যপালের ভাষণের শুরুতেই স্বাভাবিকভাবে যারা প্রয়াত হয়েছেন তাদের কথা উল্লেখ করা হয়েছে এবং কারগিল যুদ্ধে যারা প্রাণ দিয়েছেন তাদের কথা এই ভাষণের মধ্যে উল্লিখিত হয়েছে, কিন্তু নামগুলি উল্লিখিত হয়নি। আমি নামগুলি উল্লেখ করছি,

লিংচু প্রধান, মানবাহাদুর রাই, অরুন রাই, সুরেশ ছেত্রী, বীরেন্দ্র থাপা, প্রেমানন্দ চাঁদ, গণেশ ঘোষ, কণাদ ভট্টাচার্য্য, শংকর নাথ ঘোষ, আমিনুল হক, সইদুর রহমান, থুবরা তামাঙ, দিবাকর তামাঙ, নায়েক সুবেদার সফিউর সরদার। এই ১৪ জন কারগিল যুদ্ধে প্রাণ দিয়েছেন। কিন্তু কার পাপে এরা প্রাণ দিল। সৌগতবাবু তার বক্তব্য রাখার সময়ে বললেন রাজ্যপালের এই ভাষণ দেওয়ার কোন দরকার নেই। যারা শহীদ হয়েছে তাদের প্রতি রাজ্যপাল কি শ্রদ্ধা জানাবেন না। এখন বি. জে. পি, তৃণমূল এবং তার শরিকদের মুখে একটাই রা সংবিধান পাল্টাতে হবে। এই গণতান্ত্রিক পদ্ধতিটা ওদের সহ্য হচ্ছে না, এটাকে ওদের বদলাতে হবে। রাষ্ট্রপতি ধাঁচের সরকারই তাদের উদ্দেশ্য। সৌগতবাবু কিন্তু সেই ব্যাপারে কোন কথা বললেন না, যদিও তিনি এখনও আই. এন. সি-তেই আছেন, বাইরে তিনি যাই থাকুক না কেন। তবে তাদের নেত্রী কিন্তু এই ব্যাপারে যে কমিশান গঠিত হয়েছে তার বিরোধিতা করেছেন। যারা মাননীয় রাজ্যপালকে তার বক্তৃতা উপস্থাপিত করতে দেননি এবং তার প্রতি অশালীন আচরণ করেছেন তাদের সঙ্গেই আজকে সৌগতবাবু গলা মেলাচ্ছেন এবং বলছেন রাজ্যপালের বক্তৃতার কোন প্রয়োজনীয়তা নেই। আপনারা বলছেন এখানে যা উল্লিখিত হওয়ার দরকার ছিল তা এখানে উল্লিখিত হয়নি। হ্যাঁ, আমরাও বলছি, আরও কিছু বিষয় এখানে উল্লিখিত হলে ভালো হত। নতুন সহস্রাব্দের মুখে দাঁড়িয়ে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে উপস্থিত করেছেন বাস্তবিকই তাতে সারা দেশের সমস্ত কিছু উল্লিখিত হয়েছে। রাজ্যপালের ভাষণের প্রতিটি ক্ষেত্রে আমাদের দেশের যা অবস্থা তার মধ্যে দাঁড়িয়ে বর্তমান পরিস্থিতিতে সমস্ত ক্ষেত্রে এই রাজ্য গোটা দেশের সামনে আদর্শ। কি অর্থনীতির ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে, চর্চার ক্ষেত্রে, গণতন্ত্রের ক্ষেত্রে, বিকেন্দ্রীকরণের ক্ষেত্রে সমস্ত ক্ষেত্রেই আমাদের রাজ্য যে আদর্শ সেটা তিনি উল্লেখ করেছেন। লোকসভার নির্বাচন এখানে শান্তিপূর্ণ হয়েছে এবং এই লোকসভা নির্বাচন-এর ফলাফল তাদের পছন্দ নয়। আপনার নিশ্চয় জানা আছে, এবারে ত্রয়োদশ লোকসভা নির্বাচনে যে সমস্ত রাজ্যে যাদের সমর্থন নিয়ে তৃণমূল, বি. জে. পি-র সহযোগিতা নিয়ে নির্বাচিত হয়েছেন সেই সমস্ত রাজ্যের পার্সেন্টেজ অফ পোলিং কত। অন্ধ্রপ্রদেশে ৬৮ পার্সেন্ট, ৪৫ পার্সেন্ট, দুটো সিটে বি. জে. পি. জিতেছে, গুজরাটে ৬৭ পার্সেন্ট, হরিয়ানায় ৬৩ পার্সেন্ট, হিমাচল প্রদেশে ৫৭ পার্সেন্ট, জম্মু কাশ্মীরে ৩২ পার্সেন্ট, পাঞ্জাবে ৫৬ পার্সেন্ট, রাজস্থানে ৫৩ পার্সেন্ট, দিল্লীতে ৪৩ পার্সেন্ট। আর পশ্চিমবাংলায় পার্সেন্টেজ অফ পোলিং হচ্ছে ৭৫.০০ পার্সেন্ট, কেরালাতেও তাই, ত্রিপুরাতেও তাই। ঐ সমস্ত রাজ্যগুলোতে ভোটারদের ভোট দানের সুযোগ দেওয়া হচ্ছে না। যেখানে ৪৭ শতাংশ, ৫৩ শতাংশ ভোট হয়, সেখান থেকে প্রধানমন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী নির্বাচিত হয়। আর এই রাজ্যে দেখুন কত শান্তিপূর্ণ ভাবে নির্বাচন হয়েছে। সৌগতবাবু হয়ত এটা জানেন না, তাই আমাদের এই রাজ্যের নির্বাচন ........

(নয়েজ। এই সময় মাননীয় সদস্য শ্রী তাপস রায় চিৎকার করে
কিছু বলতে থাকেন।)

[2.30–2.40 p.m.]

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** তাপসবাবু আপনি কান খুলে শুনুন, ওদের বক্তব্যের সময় বাধা দিলে, সংসদীয় রীতি-নীতি ভঙ্গ করলে ওরাও তা করতে পারে। আপনি তো হাইকোর্টের উকিল, আইন-টাইন জানেন, সংসদীয় রীতি-নীতিগুলো শিখুন। এই হাউসে এত দিন আসছেন, সংসদীয় রীতি-নীতির কিছুই শেখেন নি। এই সংসদীয় রীতি-নীতি আপনার বোঝা উচিত। আপনি বসুন। মিঃ রবীন দেব, বলুন।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলছিলাম যে, রাজ্যপালের ভাষণে যে বাস্তব কথাগুলো উল্লিখিত হয়েছে, তাতে ওদের গা জ্বালা হচ্ছে। বিরোধীদের, বিশেষ করে সৌগতবাবুকে বলছি—উড়িষ্যা তাদেরই একটা রাজ্য, যেখানে তারা সরকারে ছিলেন, সেখানে ৫ বছরে ৩ জন মুখ্যমন্ত্রীকে বদলাতে হয়েছিল। তাতেও ওখানে টিকতে পারেন নি। ওখানে জানকি বল্লভ পট্টনায়ককে একটা কেলেঙ্কারিতে জড়িয়ে চলে যেতে হয়েছিল। তারপর উড়িষ্যায় যে ঘূর্ণিঝড় হ'ল, তখন চলে যেতে হ'ল গিরিধার গোমাংকে। তারপর সেখানে আর একজনকে বসানো হয়েছিল। তিনজন মুখ্যমন্ত্রী পরিবর্তন করেও সেখানে টিকে থাকতে পারেন নি। আর আমাদের রাজ্যের অর্থনীতি দেখুন, এটা তো কেন্দ্রীয় সরকারের গৃহীত নীতিরই ফলশ্রুতি। দেখুন এখানে উড়িষ্যার ঘূর্ণিঝড়ে সাহায্যের জন্য মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলে ১ কোটি ২৫ লক্ষ টাকার বেশি সংগৃহীত হয়েছিল। অন্যান্য বিভিন্ন সংগঠন, বিভিন্ন রাজনৈতিক দল কোটি কোটি টাকা উড়িষ্যার জন্য, ওখানের ঘূর্ণিঝড়ে এর জন্য পাঠিয়েছে। কিন্তু আপনাদের দল এতই দেউলিয়া অবস্থায় দাঁড়িয়ে আছে যে, সেই টাকা ব্যবহার করতে পারেন নি এবং সেইজন্য ওখানে সমস্ত কিছু ধুয়ে মুছে যাচ্ছে। আজকে ওখানে বি জে পির আঁচল ধরে ওখানে আপনাদের সরকার চালাতে হচ্ছে। আজকে আপনি সৌগতবাবু এই রাজ্য থেকে পিছিয়ে মহারাষ্ট্রে গিয়েছিলেন। মহারাষ্ট্রের কথা আপনি নিজেই পড়েছেন। ওখানে মৌ সই করে মাইনে দিতে হয়। পাঞ্জাবে মৌ সই করে মাইনে দিতে হয়। অন্ধ্রপ্রদেশকে আপনি মডেল করতে চাইছেন। আপনার একটু জেনে রাখা দরকার যে, আপনি তখন ছিলেন, আমাদের রাজ্যে ইলেকট্রনিক্স কারখানা তখন কেন হয়নি, এত দেরীতে হল কেন সেটা আপনি নিশ্চয় জানেন। আমাদের সল্ট লেকের ইলেকট্রনিক্স কমপ্লেক্সে জটুবাবু, অশোক দেব, অম্বিকাবাবু সহ সর্বদলীয় প্রতিনিধি দল সেখানে গিয়ে দেখে এসেছিলেন স্ট্যান্ডিং কমিটির সদস্য হিসাবে যে, সল্ট লেকের ইলেকট্রনিক্স কমপ্লেক্স বিভাগে উন্নতির জায়গায় এসেছে। এটা আমাদের কলকাতাতেই হয়েছে। আর আপনারা মহারাষ্ট্রে দেখছেন, অন্ধ্রপ্রদেশে দেখেছেন? আপনাদের ওই বাংলার অগ্রগতি চোখে পড়ে না? এটা আরও আগে হত। এটার জন্য দায়ী কে? ইনফরমেশান টেকনোলজির পলিসি ঘোষিত হয়েছে ১লা জানুয়ারী। ৩০ ডিসেম্বর তাজ হোটেলে আমাদের মুখ্যমন্ত্রী সেটা উদ্যোগ শিবিরে প্রকাশ করলেন। আমাদের এখানে শিল্পের সমৃদ্ধি হয়েছে। গ্রামীণ অর্থনীতির উন্নতি হয়েছে। ভূমিসংস্কার হয়েছে। আমাদের এখানকার রাজ্যপালের ভাষণে লেখা আছে যে, ইতিমধ্যে ৩০০-এর বেশী প্রকল্প ধার্য করা হয়েছে। মাননীয় সৌগতবাবু হলদিয়ার

সাফল্য, পেট্রোকেমিক্যালসের সাফল্য আটকে রেখেছিলেন। আপনাদের নেত্রীই ইলেকট্রনিক্স কমপ্লেক্স করতে বাধা দিয়েছিলেন। তিনি বলেছিলেন ওটা নাকি সীমান্তবর্তী এলাকা। আর পাঞ্জাব বোধ হয় দূরে ছিল? তাই বলছি আপনাদের এই অপরাধবোধ থাকা উচিত। অনেক বাধা অতিক্রম করে এই হলদিয়া পেট্রোকেমিক্যালস হয়েছে। আপনি বললেন ডাউন স্ট্রিম কোথায়? জটুবাবু নিজে দেখে এসেছেন। আপনি দেখে নিন ইতিমধ্যে ৫৯ ডাউন স্ট্রিম হয়েছে। গত ১৪ই জানুয়ারী মাননীয় সদস্য সত্য বাপুলীর নেতৃত্বে আমরা বিধানসভার পি এ কমিটির সদস্যরা গিয়েছিলাম এবং দেখে এসেছি।

[2.40–2.50 p.m.]

সেখানে গিয়ে দেখে আসলেন। আপনি ডেপুটি লীডার আপনার দলের সদস্যদের সাথে তো একটু আলোচনা করবেন। আরও কারখানা তৈরী করার কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে। শুধু হলদিয়া নয়। আসলে আপনারা এই রাজ্যের কোন সাফল্যকে দেখতে পাচ্ছেন না। শিল্পের অগ্রগতি গ্রামীণ অর্থনীতির অগ্রগতির সাথে তাল মিলিয়ে আসছে গোটা রাজ্যে। এটাও আপনাদের কাছে যন্ত্রণার আপনাদেরই একজন সঙ্গী, তিনি বিধানসভায় আসেন না, বড়বাজার থেকে নির্বাচিত তিনি দিল্লী গিয়ে জানিয়েছিলেন, ভি. পি. সিং-এর সময়ে এই রাজ্যের জন্য যেন আর বরাদ্দ না করা হয়। শিল্পের জন্য যেন টাকা না দেওয়া হয়। সেই বিধায়ক আপনাদের দলেই রয়েছে। ভুলে যাবেন না। এই কাজ কর্মের যিনি নায়ক তিনি আপনাদের দলেই রয়েছেন। তাই বলি অনেক সমস্যা আছে। বেকারত্বর কথা মান্নান সাহেব বলেছেন। আমরা তো জানি ৫৬ লক্ষ রেজিষ্ট্রীকৃত বেকার রয়েছে। গোটা ভারতবর্ষ জুড়েই তো বেকার রয়েছে কিন্তু কোন রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে, বেকারের সংখ্য নথিভূক্ত হয়? এটা কি আপনাদের জানা নেই? আপনি অন্ধ্রপ্রদেশের মডেলের কথা তুলেছেন। বলেছেন সেখানে কি করে অগ্রগতি ঘটছে? অন্ধ্রপ্রদেশের চন্দ্রবাবু নাইডু কি করে উন্নতি ঘটাচ্ছেন। গত ২৪শে ফেব্রুয়ারী, কেন্দ্রের পেট্রোলিয়াম মন্ত্রী মাননীয় রাম নায়েক রান্নার গ্যাস, কেরোসিন এর দাম বাড়ানোর সিদ্ধান্ত করলেন তখন চন্দ্রবাবু নাইডু ছুটে গিয়ে বলেছিলেন, আমার সর্বনাশ করবেন না এই মুহূর্তে রান্নার গ্যাসের দাম বাড়াবেন না। আমি যে করে খাচ্ছিলাম। ৩৩টা আসন দিয়ে সরকার গড়ার সুযোগ করে দিয়েছি, আমাকে ডোবালেন না আপনারা ডুববেন না। আজকে অন্ধ্রপ্রদেশের হিসাব সৌগতবাবু আপনার কাছে আছে। গত তিন বছরে কতবার বিদেশের কাছে হাত পাততে হয়েছে। সরাসরি টাকা নিয়ে ঋণ জালে জড়িয়ে পড়তে হয়েছে এটাও দেখুন। অন্ধ্রপ্রদেশে কত কৃষককে প্রাণ হারাতে হয়েছে এটাও একটু খতিয়ে দেখুন। এই তথ্যগুলোও জেনে নিন। আপনারা মহারাষ্ট্রের উদাহরণ দিচ্ছেন। ব্যাঙ্গালোরের উদাহরণ দিচ্ছেন। কিন্তু আপনি একটা কথা উল্লেখ করেন নি আমাদের দেশে তিনটি রেলওয়ে কোচের কারখানা আছে। তামিলনাড়ু ব্যাঙ্গালোর পাঞ্জাবে। তিনটে কোচ তৈরীর কারখানা থাকা সত্ত্বেও কেন ২৪ তারিখে আমাদের ক্যালকাটা পোর্টের ২৪ টা কোচ জার্মানী থেকে আনতে হল কেন? কেন পাঞ্জাবকে, তামিলনাড়ুকে, ব্যাঙ্গালোরকে, ড্রাই করে দেওয়া হচ্ছে। আর এখানে এসে বলছেন যে

আমাদের শিয়ালদহ ষ্টেশন উন্নতি হয়ে যাবে। কেন আমাদের দেশের তিনটে কারখানাকে শুকিয়ে ফেলা হচ্ছে। কেন ইঞ্জিন তৈরীর কারখানাগুলোকে বরাত না দিয়ে শুকিয়ে ফেলা হচ্ছে। কেন বরাত না পেয়ে জেশপ শুকিয়ে যাবে? কেন ব্রেথওয়েট শুকিয়ে যাবে, এই চিন্তা এই পরিকল্পনা কাদের, কারা বহন করছে, কাদের ফল আমরা ভোগ করছি? এখানে সৌগতবাবু বললেন বেকারত্ব সম্বন্ধে রাজ্যপালের ভাষণে কিছু উল্লেখ নেই। আপনি ট্রেড-ইউনিয়ন আন্দোলন করেন, ট্রেড ইউনিয়ন আন্দোলনের নেতৃত্ব দেন, রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে, আপনাদের নজরে আসে নি। ১৮৮টি কারখানার ২৭ হাজার ৩৫৫ কর্মীকে ৫০০ টাকা করে ভাতা দেওয়া হয়েছে ১৯৯৮-৯৯ সালে। আবার ২০০০ সালের মার্চ মাস এই এক বছর পর্যন্ত যাদের লক-আউট তাদের সম্বন্ধে বইতে ১৮.২ নং প্যারাতে উল্লেখ আছে। কেন্দ্রীয় সরকার নতুন করে কারখানা বন্ধ করছেন, রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে জওহরলাল নেহেরু মন্ত্রী হিসাবে করেছিলেন, আজকে সেগুলি ভেঙে চুড়মার করে দিচ্ছেন, বিদেশীদের হাতে তুলে দিচ্ছেন। শেষ পর্যন্ত সজনে ডাঁটা, উচ্ছে, নিম পাতা সব বিদেশীদের হাতে, সজনে ডাঁটা উৎপাদন করা আমাদের হাতে নয়, এটা বিশ্ব বাণিজ্য সংস্থা ঠিক করে দেবেন।

(এই সময় মাননীয় সদস্য শ্রী পরেশ পাল, শ্রী শশাঙ্ক শেখর বিশ্বাস, শ্রী সুধীর ভট্টাচার্য্য প্রভৃতি সদস্যারা গায়ে পোষ্টার লাগিয়ে শ্লোগান দিতে দিতে হাউজে প্রবেশ করেন এবং খানিকক্ষণ শ্লোগান দেওয়ার পর আবার বাইরে চলে যান।)

স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের দিন ওঁরা কি করেছিলেন এবং তার পর তিন দিন ধরে এই সব করছেন। এঁরাই আবার আইন-শৃঙ্খলার কথা বলেন। গুন্ডামী, অসভ্যতামী, হাঙ্গামা, বাঁদরামী এই সব মিলে তৃণমূল এবং তার দোসর বি. জে. পি. এবং তার সাথে পা বাড়িয়েই রেখেছে কংগ্রেস।

[2.50–3.00 p.m.]

তাই স্যার, আমি বলছি আমাদের রাজ্যে ৪৭,৩৫৮ কোটি টাকার ২,০১৭-টা প্রকল্প ১৯৯৮-৯৯ সালে অনুমোদন নিয়েছে। ইতিমধ্যে ৩৩৮-টা প্রকল্প কার্যকরী হয়েছে যার মোট বিনিময়ের পরিমাণ ৮,৬৬৮ কোটি ২১ লক্ষ টাকা। ৭৪-টা প্রকল্প রূপায়ণের পথে। এই রকম শিল্পে যখন অগ্রগতি হচ্ছে রাজ্যে তখন আপনারা বাধা দিচ্ছেন। যখন আমরা রাজ্যকে উন্নয়ণের গতিতে এগিয়ে নিয়ে যাচ্ছি তখন আমাদের বিরোধীদের এজেন্ডা হচ্ছে হিংসা, সন্ত্রাস, বিশৃঙ্খলা, ভাড়ামি এবং কে কখন দলে থাকবে তার অনিশ্চয়তা। ওঁরা যখন মানুষকে এইভাবে বিভ্রান্ত করছেন তখন আমাদের নির্দিষ্ট লক্ষ্য ধ্বংসের বিরুদ্ধে সৃষ্টি, মৃত্যুর বিরুদ্ধে নব-জীবন, প্রতিক্রিয়ার বিরুদ্ধে, সাম্রাজ্যবাদী চক্রান্তের বিরুদ্ধে প্রগতির শক্তিকে উদ্বুদ্ধ করে দেশাত্ববোধ, যারা আমাদের স্বয়ংভরতাকে রক্ষা করবে, যারা আমাদের রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রগুলো বাঁচাবে, যারা বিদেশের হাত থেকে দেশকে বাঁচাবে সেই শক্তিকে উদ্দীপিত করা। মাননীয় রাজ্যপালের ভাষণের প্রতিটি ছত্রে ছত্রে তাই উল্লিখিত হয়েছে।

প্রথমেই উল্লেখ করতে হয় বাংলা ভাষা নিয়ে আপনাদের মায়াকান্নার কথা। এটা নীতিহীনতার পর্যায়ে চলে গেছে। আমরা গত জুন মাসে প্রস্তাব নিই আমাদের মহানগরীর নাম হবে কলকাতা আর রাজ্যের নাম হবে বাংলা। আমরা সবাই মিলে এই প্রস্তাব এখানে গ্রহণ করলাম। কিন্তু আমরা অবাক বিস্ময়ে দেখলাম আপনারা এই পবিত্র বিধানসভায় রবীন্দ্রনাথের ভাষায় 'মায়ের ডাকে মিলিলেও' আগস্ট হাউসের বাইরে গিয়ে মাতৃভাষা, মাতৃদুগ্ধ ভুলে গেলেন, মাতৃভাষায় আমাদের রাজ্যের নাম, মহানগরীর নাম হবে সেটা ভুলে গেলেন এবং জানি না কার অঙ্গুলী হেলনে অন্যদের সঙ্গে বে-সুরো গাইতে শুরু করলেন। যদিও মাননীয় অতীশবাবু ও সৌগতবাবু কলকাতা বিশ্ববিদ্যালয়ের একটা অনুষ্ঠানে এ ব্যাপারে আমাদের সঙ্গে সহমত পোষণ করেছেন। তার জন্য তাদের ধন্যবাদ। কিন্তু তাদের মধ্যে অনেকে অন্য সুরে গাইছেন। তাই প্রশ্ন উঠছে কার ডাকে ওদের টনক নড়ছে? কার ডাকে ওরা চলে গেলেন? আজকে ওদের নির্দেশ দিচ্ছেন সাম্রাজ্যবাদী ক্লিনটন, ডব্লু. টি. ও., আই. এম. এফ., বিশ্বব্যাঙ্ক। তারা আজকে বলছে, মাতৃভাষার কথা বলবেন না। আজকে যে ক্লিনটনের ষড়যন্ত্রে কারগিলে আমাদের দেশের এতগুলো প্রাণ চলে গেল তাকে অভ্যর্থনা জানানোর জন্য দিল্লীতে সাজ সাজ রব পড়ে গেছে। এখন আবার শোনা যাচ্ছে, ক্লিনটন ২১ তারিখে আসবেন কিন্তু পাকিস্তান হয়ে যাবেন।

(গোলমাল)

নওয়াজ শরিফের ছেলে বলেছে, 'আমার বাবা যা যা করেছেন সেসব অটলজীর সাথে পরামর্শ করে করেছেন।' নওয়াজ শরিফের ছেলে স্টেটমেন্ট দিয়েছে। অস্বীকার করতে পারেন? আপনি এখানে বলছেন আইন-শৃঙ্খলা কেন বিপন্ন। আপনি কস্‌বার উদাহরণ দিচ্ছেন, আপনি কেশপুরের কথা বললেন, আপনি বলছেন গড়বেতার কথা, আপনি বলছেন পিংলার কথা। আপনি বলেন নি জয়নগরের কথা? কারা করেছে? কেন করল? একটু আগে তো আপনারা দেখলেন আমি উল্লেখপর্বে উল্লেখ করেছি, আবার উল্লেখ করছি আপনার জন্য, যেহেতু সৌগতবাবু উল্লেখ করলেন, এই কথা—একজন মন্ত্রী বলছেন—বঁটি নিয়ে মুন্ডু কেটে দিই। কালকে দক্ষিণদাঁড়িতে গিয়ে একজন কেন্দ্রের মন্ত্রী, বি. জে. পি. দলের নেতা বলেছেন, 'মুন্ডু কেটে নিন, বঁটি নিয়ে এগিয়ে যান আমি দায়িত্ব নেব'। কেন্দ্রীয় মন্ত্রী হিসেবে একজন মন্ত্রী একথা বলেছেন। গত ২৭ তারিখে মাননীয় দীপকবাবু ও মাননীয় পুলকবাবুর নেত্রী বলেছেন, 'কেশপুর শেষপুর হয়ে যাবে।' মন্ত্রী বলছেন, 'শেষপুর করার জন্য অস্ত্র ধর'। মন্ত্রী বলছেন অস্ত্র ধরতে, অস্ত্র ধরা কোন অন্যায় নয়। কে বলছেন? কেন্দ্রের একজন হাফ্ মন্ত্রী ও কেন্দ্রের একজন পূর্ণমন্ত্রী এগুলো বলছেন। তাহলে বড় বড় ওই নেতা-নেত্রীরা যাঁরা মন্ত্রগুপ্তির শপথ নিয়ে দিল্লীতে আমাদের দেশ চালাচ্ছেন তাঁরা এভাবে হিংসাকে উস্‌কে দিচ্ছেন। আর পাড়ায় যারা সমাজবিরোধী—হাত কাটা, কানকাটা, নাককাটা, চোখ কাটা, যারা আজকে আপনার দলে ভিড়েছে। সৌগতবাবু আপনার তো মনে আছে ১৯৯৮ সালে হাজরার মোড়ে কি ঘটেছিল। ১৯৯৮ সালের লোকসভার নির্বাচনের আগে কি ঘটেছিল

মনে নেই আপনার? ১৯৯৬ সালের আগে কি ঘটেছিল? ১৯৯৬ সালে কি ঘটেছিল? আপনি তখন ঐ নেত্রীর সঙ্গেই ছিলেন। কয়েকজনকে প্রার্থী করলেন কাদের বিরুদ্ধে? সমাজবিরোধী, তাদের্ প্রার্থী করার জন্য উনি গলায় কালো কাপড় দিয়ে ফাঁসিকাষ্ঠে ঝুলতে গিয়েছিলেন। সেই মৃণাল সিংহ রায় এখন কোথায়? তিনি এখন যোগ দিয়েছেন তৃণমূলে। সমাজবিরোধী লোপ পেয়ে গেছে। সেই সমাজবিরোধী মৃণাল সিংহ রায় যেই মুহূর্তে তৃণমূলে যোগ দিয়েছেন তখন তিনি সমাজসেবী হয়ে গেলেন। যখন তিনি কংগ্রেসে সোমেন মিত্রের সঙ্গে, তাপস রায়ের সঙ্গে ছিলেন তখন তিনি সমাজবিরোধী হয়ে গেলেন। আর এখন যেমন তৃণমূলে শাড়ির আঁচলে ঢুকে গেছেন, এখন হয়ে গেছেন সমাজসেবী। একটু তাকিয়ে দেখুন কোথায় প্রশ্রয় পায়? পশ্চিমবাংলায় আমাদের এজেন্ডা হচ্ছে উন্নয়ণ, আমাদের এ্যাজেন্ডা হচ্ছে বিদ্যুৎ উৎপাদন, আমাদের এ্যাজেন্ডা হচ্ছে কৃষিতে উৎপাদন। দেখছেন না এত খরা, বন্যা সত্ত্বেও আমাদের রাজ্যে আমরা ১ কোটি ৪৩ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করেছিলাম। ৭২১ কোটি টাকা বন্যায় ক্ষতিগ্রস্থ হয়েছে। ২৯ কোটি টাকার বেশী সাহায্য আমরা পাই নি। আমাদের ঠেলে দিয়ে, উত্তরপ্রদেশের দরকার নেই সেখানে প্রধানমন্ত্রী ঢেলে দিয়েছেন, অন্ধ্রপ্রদেশের সাহায্য দরকার নেই কিন্তু সেখানেও কেন্দ্র সাহায্য ঢেলে দিয়েছেন। কেন্দ্রের এই বঞ্চনাকে উপেক্ষা করেই আমরা একটার পর একটা সাফল্য অর্জন করছি আর সেটাই আপনাদের হচ্ছে চক্ষুশূল। আপনারা শিক্ষার ব্যাপারে বলছেন। সৌগতবাবু আপনি শিক্ষক, আপনি তো এই বাজেটে লক্ষ্য করেছেন।

[3.00–3.10 p.m.]

এ বছর ১৩৮ কোটি টাকা বরাদ্দ কমিয়ে দেওয়া হয়েছে। এ তথ্য সৌগতবাবু জানেন, কিন্তু উল্লেখ করলেন না। সৌগতবাবু, আপনি মহারাষ্ট্রের ১৫৭-টা ইঞ্জিনিয়ারিং কলেজের হিসাব দিলেন। কিন্তু এ কথা বললেন না যে, ঐ কলেজগুলোয় ক্যাপিটেশন ফি দিয়ে ভর্তি করা হয়। আমাদের রাজ্যেও বর্তমানে দু'একটা বেসরকারী ইঞ্জিনিয়ারিং কলেজ সরকারের সঙ্গে যৌথভাবে চালু করা হয়েছে। এটা একটা ট্রেণ্ড। কিন্তু আমাদের মেজর ইউনিভার্সিটির সবগুলোই সরকারী খরচে পরিচালিত। মেজর ইঞ্জিনিয়ারিং কলেজ সরকারী। মেডিকেল কলেজগুলো সবই সরকারী। বেশীরভাগ কলেজই সরকারী, স্কুল সরকারী। এ সব জেনেও আপনি মহারাষ্ট্রে ব্যাঙ্গালোরে উদাহরণ টানছেন! অন্ধ্রপ্রদেশের কথা বলছেন! ওরা তো শিক্ষাকে বিক্রি করছে। আপনি নিশ্চয়ই জানেন আজকেও আমাদের রাজ্যে মাধ্যমিক পরীক্ষা চলছে। ৫,৬৭,৩৩৭ জন পরীক্ষার্থী পরীক্ষা দিচ্ছে। আমাদের রাজ্যে মোট জনসংখ্যা হচ্ছে ৭ কোটি। ভারতবর্ষের আর কোন্ রাজ্য আছে যেখানে জনসংখ্যার আনুপাতিক হারের হিসাবে এত পারসেন্ট মাধ্যমিক পরীক্ষার্থী? কোন্ রাজ্যে আনুপাতিক হারে এত বেশী সংখ্যক পরীক্ষার্থী আছে? সৌগতবাবু, আপনাকে আমি চ্যালেঞ্জ জানাচ্ছি, আপনি বলুন। এটা কি আমাদের রাজ্যের শিক্ষা ক্ষেত্রে অগ্রগতি নয়? আগে আমরা কি দেখেছি? বছরে ১০,০০০; ২০,০০০; কি ২৫,০০০ ছাত্রছাত্রী মাধ্যমিক স্তরের পরীক্ষা দিত। ওঁদের শাসনকালে ওঁদের পেশাই

ছিল শিক্ষাকে [**] করে রাখা। ওদের সময়ে আমরা কি দেখেছি, শুধু গণ-টোকাটুকিই নয়—পরীক্ষার্থীরা হলে বসে থাকবে, বাইরে খাতা লেখা হবে। বাইরে থেকে লিখে খাতা সাপ্লাই দেওয়া হ'ত, পরীক্ষার্থীরা হলে বসে থাকতো। আমরা গত ২৩ বছরে এই কাজ করতে দিই নি। এখন পশ্চিমবঙ্গে জালিয়াতি করে আমরা কাউকে পরীক্ষা দিতে দিই না। রাজ্যপালের বক্তৃতার ছত্রে ছত্রে এই সব কথাই লেখা আছে। শিক্ষাক্ষেত্রে আমাদের সাফল্যের কথা লেখা আছে। তাই বলে আমাদের আত্মতুষ্টি নেই। স্যার, আপনি জানেন এখানে মিথ্যাচারিতা হচ্ছে, অসত্য প্রচার হচ্ছে। স্যার, এটা বিখ্যাত সাহিত্যিক 'বনফুলের' জন্ম শতবর্ষ। ওঁরা যতই অসত্য প্রচার করুন না কেন, আমি 'বনফুল'-এর কবিতার একটা লাইন ওঁদের স্মরণ করতে বলি—

"তিলকে তাল করিতে ব্যস্ত নিখিল—
তাল তালই থাকবে—
তিল থাকবে তিল।"

আপনারা অনেক চেষ্টা করেছেন, কিছুই করতে পারেন নি। স্যার, আমি আমার বক্তব্য শেষ করার আগে এ কথা বলি যে, যখনই মানুষ চায় বস্ত্র ও খাদ্য, সীমান্তে বেজে ওঠে যুদ্ধের বাদ্য। যখন প্রশ্ন ওঠে ধ্বংস কী সৃষ্টি—আমাদের চোখে জ্বলে আগুনের দৃষ্টি। আমরা জবাব দিই—সৃষ্টি সৃষ্টি সৃষ্টি। আমরা ধ্বংসের বিরুদ্ধে, সৃষ্টির পক্ষে। রাজ্যপালের এই ভাষণও সৃষ্টির পক্ষে। অথচ আপনারা সৃষ্টির বিপক্ষে, বিরোধীরা সৃষ্টির বিপক্ষে, ধ্বংসের পক্ষে। তাই আমি রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে, বিরোধীদের আনা সংশোধনীর বিরোধিতা করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, উনি বললেন, [শিক্ষাকে খাসি] করেছেন। It is very obscene. It refers to a [castrated language] ঐ ধরণের রুচিহীন কথা উনি ব্যবহার করলেন। এটা কী উনি ব্যবহার করতে পারেন?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি রেকর্ড দেখে প্রয়োজনে বাদ দেবো।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২ তারিখে এই পশ্চিমবঙ্গ বিধানসভায় পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল শ্রীযুক্ত বীরেন জে শা একটা লিখিত বিবৃতি নিয়ে এসেছিলেন পড়বার জন্য। সেই বিবৃতিটা পড়ার জন্য তিনি কিন্তু মানসিক দিক থেকে প্রস্তুত ছিলেন না। মাননীয় রাজ্যপালের হাতে যে ভাষণটি রাজ্যসরকার তুলে দিয়েছিলেন গত ৫ মাস এ রাজ্যে অবস্থানকালে তার যে অভিজ্ঞতা হয়েছে তাতে তিনি সম্পূর্ণভাবে ওয়াকিবহাল ছিলেন যে তার হাতের ভাষণের সাথে পশ্চিমবঙ্গের রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক জীবনের কোন মিল নেই তাই তিনি সেটা সম্পর্ণ পড়েন নি। স্যার, একটা বিশাল পুস্তিকা নিয়ে তিনি এসেছিলেন এবং আমরা দেখছি এই পুস্তিকার ভ্যলিয়ুমটি ক্রমাগত বাড়িয়ে যাওয়া হচ্ছে। স্যার, জে. ভি. রঘুনাথ রেড্ডি '৯৮ সালে যে ভাষণ দিয়েছিলেন তাতে ছিল ৪০টি প্যারাগ্রাফ। তারপর ডঃ এ. আর কিদোয়াই

* Expunged by order from the chair.

'৯৯ সালে যে ভাষণটা নিয়ে এসেছিলেন তাতে ছিল ৪২টি প্যারাগ্রাফ আর এবারে শ্রীযুক্ত বীরেন জে শার হাতে যে ভাষণটি তুলে দেওয়া হয়েছিল তাতে আছে ৪৫টি প্যারাগ্রাফ। স্যার, এই ভাষণের প্রতিটি ছত্রে ছত্রে যে ভাষা, যে চিত্র, যে সংখ্যা, যে পরিসংখ্যান তুলে ধরা হয়েছে পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থার সঙ্গে কোথাও তার মিল নেই। স্যার, আপনার যদি সময় হয় তাহলে দেখবেন তিনটি বাক্য মাননীয় রাজ্যপাল যা উল্লেখ করেছেন হুবহু একই কথা একই কায়দায় বারবার তা বলার চেষ্টা করা হয়েছে। যা সত্যের থেকে অনেক দূরে। '৯৮ সালে মাননীয় রাজ্যপাল শ্রীযুক্ত রঘুনাথ রেড্ডি তার ভাষণের ৫ নং অনুচ্ছেদে বলেছিলেন যে 'রাজ্যের আইনশৃঙ্খলার পরিস্থিতি সন্তোষজনক ছিল।' '৯৯ সালে মাননীয় রাজ্যপাল ডঃ এ. আর. কিদোয়াই যে ভাষণ দিয়েছিলেন তার ৪ নং অনুচ্ছেদে ছিল 'রাজ্যের সার্বিক আইনশৃঙ্খলার পরিস্থিতি সন্তোষজনক ছিল।' এবারে এই দু'হাজার সালে মাননীয় রাজ্যপাল বীরেন জে শা মহাশয়ের হাতে রাজ্যসরকারের পক্ষ থেকে যে ভাষণ তুলে দেওয়া হয়েছিল তার ৩.২ নং অনুচ্ছেদে সেই একই কথা বলা আছে যে 'রাজ্যের সার্বিক আইনশৃঙ্খলার পরিস্থিতি সন্তোষজনক ছিল।' যদিও তারপর তিনি বলতে বাধ্য হয়েছেন যে, 'অবশ্য কয়েকটি জেলায় কিছু কিছু অঞ্চলে সম্প্রতি রাজনৈতিক সংঘর্ষের ঘটনা কিছুটা বেড়েছে।' স্যার, এটা রাজনৈতিক সংঘর্ষ নয়। যদিও বলার চেষ্টা করা হয়েছে যে সি. পি. এম বনাম সি. পি. এম বিরোধী দলের লড়াই আসলে কিন্তু তা নয় স্যার। শুধু মেদিনীপুর জেলায় যদি হিসাব নেন তাহলে দেখবেন '৯৮ সালে মেদিনীপুর লোকসভা কেন্দ্র থেকে সি. পি. আই-এর প্রার্থী শ্রী ইন্দ্রজিৎ গুপ্ত জিতেছিলেন ২ লক্ষ ৮০ হাজার ভোটের ব্যবধানে, '৯৯ সালে সেই মেদিনীপুর লোকসভা কেন্দ্র থেকেই ইন্দ্রজিৎবাবু জিতেছেন মাত্র ২২ হাজার ভোটে। ২ লক্ষ ৮০ হাজার ভোটের ব্যবধান কমে এসে দাঁড়িয়েছে ২২ হাজার ভোটে। ওরা শঙ্কিত, ওদের পায়ের তলা থেকে মাটি সরে যাচ্ছে, মানুষ ওদের বিরুদ্ধে বিক্ষোভ দেখাচ্ছে, গণ অভ্যুত্থানের ঘটনা ঘটছে। স্যার, মেদিনীপুরের পাশের কেন্দ্র বাঁকুড়া কেন্দ্র। আমাদের দুর্ভাগ্য সেই পাঁশকুড়া কেন্দ্রের নির্বাচিত সাংসদ, সি. পি. আই-এর সদস্যা শ্রীমতী গীতা মুখার্জীর গত পরশুদিন অকাল প্রয়াণ ঘটেছে। তার আত্মার প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করছি। '৯৮ সালে এই পাঁশকুড়া কেন্দ্র থেকে শ্রীমতী গীতা মুখার্জী জিতেছিলেন ৮৮ হাজার ভোটের ব্যবধানে আর এবারে তিনি জিতেছিলেন মাত্র ৩৯ হাজার ভোটের ব্যবধানে। তারপর কাঁথী কেন্দ্রে গতবারের সি. পি. এমের প্রার্থী জিতেছিলেন ৬৮ হাজার ভোটের ব্যবধানে, এবারে সি. পি. এমের সেই প্রার্থী সেখানে পরাজিত হয়েছেন ১৬ হাজার ভোটের ব্যবধানে। মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র, তিনি যে বিধানসভা কেন্দ্র থেকে '৯৬ সালে ৫৬ হাজার ভোটের ব্যবধানে জিতেছিলেন এবারের লোকসভার ভোটের সময় দেখা গেল তিনি তার বিধানসভা ক্ষেত্রে হেরে গিয়েছেন ৬ হাজার ভোটের ব্যবধানে। মেদিনীপুরের গড়বেতা বিধানসভা কেন্দ্র থেকে যে মন্ত্রী জিতে আজকে গুন্ডামি করছেন, যিনি আজকে রাইফেল চালাচালি করছেন সেই মন্ত্রী—সুশান্ত ঘোষ—তিনি '৯৬ সালে তার বিধানসভা কেন্দ্র থেকে জিতেছিলেন ৪৫ হাজার ভোটের ব্যবধানে, এবারে লোকসভার ভোটের সময় দেখা গেল তিনি তার কেন্দ্রে

হেরেছেন ১৬ হাজার ভোটের ব্যবধানে। স্যার, গোটা মেদিনীপুর জেলাতে আজকে সি. পি. এম বিরোধী সাধারণ মানুষদের গণ অভ্যুত্থান ঘটেছে। আর সেই গণ অভ্যুত্থানকে পায়ের তলায় মাড়িয়ে দেবার জন্য পুলিশ, প্রশাসনের কোলে চেপে এরা পুলিশী জুলুমের মাধ্যমে সেই গণ অভ্যুত্থানকে চেপে দেবার চেষ্টা করছে। স্যার, রাজ্যপাল বলেছেন যে কয়েকটি জেলার কিছু কিছু অঞ্চলে সম্প্রতি রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটেছে। আসলে কিন্তু তা নয়। রাজনৈতিক সংঘর্ষের ঘটনা ঘটে নি, যেটা ঘটেছে সেটা হচ্ছে গণ অভ্যুত্থানের ঘটনা ঘটেছে।

[3.10–3.20 p.m.]

গোটা মেদিনীপুরের মানুষ আজকে বিক্ষুব্ধ হয়ে উঠেছে, আজকে অশান্ত হয়ে উঠেছে পশ্চিমবাংলার মানুষ। আজকে সেখানকার এই অশান্ত মানুষকে, বিক্ষুব্ধ মানুষকে দলে রাখতে না পারায় পুলিশকে দিয়ে কি ভাবে অত্যাচার করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২১ শে জানুয়ারী মেদিনীপুরে একজন এস. পি. যোগদান করলেন। বেলা একটার সময়ে গৌরব দত্ত, দেশের মানবাধিকার কমিশন যার বিরুদ্ধে ট্রিকচার দিয়েছে, যাকে বলেছে রাজ্য সরকার তিন বছর তাকে কোন জেলায় কোন দায়িত্বে রাখতে পারবে না। সেই মানবাধিকার কর্তৃক ট্রিকচার প্রাপ্ত কুখ্যাত গৌরব দত্তকে নিলেন এবং ২১ তারিখ বেলা একটায় গৌরব দত্ত দায়িত্ব বুঝে নিলেন। বেলা ৪টায় কেশপুরে ৫৬টি বিরোধী দলের বাড়ী পুড়ে গেল, ১২৬টি বাড়ী লুঠ হয়ে গেল, ৯ জন বিরোধী দলের সদস্য খুন হয়ে গেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেলা একটায় একজন এস. পি. একটা জেলার, আর সেই জেলায় ৩ ঘন্টার ভিতরে দিকে দিকে আগুন জ্বললো, মানুষের বাড়ী লুঠ হয়ে গেল, মানুষের বাড়ী জ্বালিয়ে দেওয়া হল, মানুষকে খুন করা হল। আর সি. পি. এম-এর ক্যাডাররা বললো যে, আমাদের এস. পি. এসে গেছে, আমাদের জমানা পেয়ে গেছি, প্রশাসন আমাদের হাতে, লুঠ কর, আগুন জ্বালাও, খুন কর। প্রশাসনকে আজকে আমরা এমন জায়গায় নিয়ে গেছি যে খুনীকে গ্রেপ্তার করা হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১২ই জানুয়ারী ১৯০ জন মানুষ গ্রেপ্তার হল। এই ১৯০ জন মানুষের মধ্যে ১৮৮ জন মানুষ বিরোধী পক্ষের। আর দুই জন মানুষ সি. পি. এম দলের এবং তাও সি. পি. এম দলের বলে গ্রেপ্তার করা হয়নি। পুলিশ যখন তাড়া করেছে সেই সময় জনতার ভিতর থেকে যাদের ধরা হয়েছে তাতে অতর্কিতে ২ জন সি. পি. এম ধরা পড়েছে, আর ১৯৬ জন বিরোধী দলের রাজনৈতিক কর্মী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৭ সালে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভাল। ১৯৯৮ সালেও বলেছেন যে আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভাল। ১৯৯৯ সালেও বলেছেন যে ভাল এবং ২০০০ সালেও বলেছেন যে ভাল। আমরা দেখছি যে সকাল বেলা একজন শিল্পপতি খোদ কলকাতা শহরে প্রাতঃ ভ্রমনে বেরিয়েছিলেন, তাকে তার খুঁজে পাওয়া গেল না। দিন যায়, সপ্তাহ যায়, আমাদের স্বরাষ্ট্র মন্ত্রী বলেছিলেন যে ভাববার কোন ব্যাপার নেই, জানা গেছে কোথায় আছে, কয়েক ঘন্টার মধ্যে চলে আসবেন। কিন্তু এল না। তার পরে দেখা গেল যে ২ কোটি টাকা জমানত দিয়ে, ২ কোটি টাকা

মুক্তিপণ দিয়ে সেই শিল্পপতি কলকাতায় ফিরে আসতে বাধ্য হলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখলাম যে, কলকাতার উপর থেকে জয়গুপ্ত নামে একজন ইন্ডাষ্ট্রিয়ালিষ্টকে তুলে নিয়ে যাওয়া হল। পুলিশ সেখানে দেখলো কারা টাকা নিচ্ছে। পুলিশের খাম-খেয়ালী, পুলিশের অপদার্থতার জন্য জয় গুপ্ত নৃশংস ভাবে খুন হলেন। আর নির্লজ্জ স্বরাষ্ট্রমন্ত্রী বলছেন যে পশ্চিমবঙ্গ মরুদ্যান এবং সেই মরুদ্যানে উনি আমাদের রেখেছেন যে মরুদ্যানে সকাল বেলা প্রকাশ্য দিবালোকে মানুষ খুন হচ্ছে, যে মরুদ্যানে আমাদের কলকাতা শহরের গায়ে সোনারপুর থানায় ১০টি মানুষকে খুন করা হল। সকাল ৮টা থেকে বিকাল ৬টা পর্যন্ত পুলিশের কোন টিকি পাওয়া গেল না, সেখানে পুলিশ গেল না। মানুষের বাড়ীতে বাড়ীতে গিয়ে টেনে টেনে বার করে খুন করা হল এবং তার মধ্যে দুইজন মহিলা খুন হয়ে গেলেন। বলেছিলেন যে আমরা শেখ বিনোদকে ধরতে গিয়েছিলাম, কিন্তু শেখ বিনোদকে ধরা যায় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেখ বিনোদ ষ্টেটসম্যান কাগজের রিপোর্টারদের বলেছে, আমি হয়ে গেলাম সি. পি. এম বিরোধী। আমি ওখানকার একটা বিস্কুট কম্পানী থেকে মাসে মাসে ৫০ হাজার করে টাকা নেই এবং ২৫ হাজার টাকা সি. পি. এম-এর লোকাল মাতব্বরকে দেই। শেখ বিনোদ ষ্টেটসম্যান পত্রিকার রিপোর্টারকে বলেছিলেন যে, ওখানে একটা ইঞ্জিনিয়ারিং কারখানা আছে! প্রতি মাসে আমি ইঞ্জিনিয়ারিং কারখানা থেকে ৫০ হাজার টাকা নেই এবং সি. পি. এম-এর পার্টি অফিসে ২৫ হাজার করে টাকা দেই। ওরা ৪০ হাজার টাকা ডিম্যান্ড করেছিল। আমি তো দিতে চাইনি। তাই, যে আমি প্রত্যেকটি নির্বাচনে কংগ্রেসের সমর্থকদের ভোট দিতে দেইনি, সেই সি. পি. এম আমাকে সমাজ বিরোধী বলছে। তার কারণ হচ্ছে রফার লড়াই, পার্সেন্টেজের লড়াই, বিলি-বন্টনের লড়াই। আজকে সেই শেখ বিনোদ গ্রেপ্তার হল না। এখনও শেষ বিনোদ বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। এখনও শেষ বিনোদরা বলছে, মন্ত্রীসভায় যদি এম. আই. সি কান্তি গাঙ্গুলী হতে পারে, আমি শেখ বিনোদ, আমিও একদিন মন্ত্রী সভায় যাবো। যদি কান্তি গাঙ্গুলী পুলিশকে খুন করে কর্পোরেশানের নমিনেশান পায়, যদি কান্তি গাঙ্গুলী পুলিশ খুনী হয়েও এম. আই. সি. ক্যালকাটা কর্পোরেশান হয়, তাহলে আমি শেখ বিনোদ, আমিও একদিন মন্ত্রীসভায় যাব। কারা এই প্রবণতা সৃষ্টি করেছে? কারা পশ্চিমবাংলায় এই ম্যাসেজ ছড়িয়ে দিয়েছে—এই সি. পি. এম সরকার। এই সি. পি. এম সরকার পশ্চিমবাংলায় দুবৃর্ত্তদের দুবৃত্তায়নের বাসস্থান হিসাবে পরিণত করেছেন। আজকে রাজ্যপালের ভাষণে কোথাও সে কথার উল্লেখ নেই। আজকে পশ্চিমবাংলায় নৈহাটিতে প্রকাশ্য দিবালোকে সি. পি. এম-এর কর্মী সি. পি. এমকে বোমা নিয়ে আক্রমণ করছে, সে কথা রাজ্যপালের ভাষণে নেই। আজকে রাজ্যপালের ভাষণে সেকথা লেখা উচিত ছিল। রাজ্যপালের ভাষণে লেখা উচিত ছিল যে, বেনী ইঞ্জিনিয়ারিংয়ের মালিক, আর সিটুর জেনারেল সেক্রেটারী কলকাতার একটা বারে একটা মদের দোকানে এক লক্ষ টাকা হেরাফেরি করার সময়ে লক্ষ্মীকান্ত চট্টোপাধ্যায়কে এই পুলিশ গ্রেপ্তার করতে বাধ্য হয়েছে। লক্ষ্মীকান্ত চ্যাটার্জী, বেনী ইঞ্জিনিয়ারিং-এর 'সিটু'-র জেনারেল সেক্রেটারী, তাকে গ্রেপ্তার করতে হয়েছে— এটা ছাপা হয়নি। 'সিটু'-র নেতারা যে এক লক্ষ টাকা বেনী ইঞ্জিনিয়ারিং-এর মালিকের

কাছ থেকে নিয়ে গেছেন সেটাও রাজ্যপাল বলেননি।

আমি এখানে আইন-শৃঙ্খলার কথা বলতে গিয়ে ঘন্টার পর ঘন্টা বলতে পারি। পশ্চিমবঙ্গে যে অরাজকতা চলছে সেটা সি. পি. এম-এর সাধারণ সম্পাদক শ্রী অনিল বিশ্বাস নিজেই বলেছেন এবং দক্ষিণ ২৪-পরগণায় গিয়ে তারজন্য মাপ চেয়ে এসেছেন। সেখানে ২৪টি বাড়িতে পর পর ডাকাতি হয়েছে, পুলিশ সেখানে সময়মত ব্যবস্থা নেয়নি। সেখানে পুলিশ তাদেরই গ্রেপ্তার করেছে যাদের বাড়ি ডাকাতরা লন্ডভন্ড করেছে। এই হচ্ছে আজকে পুলিশের চরিত্র। এরপরও যদি আমরা বলি পশ্চিমবঙ্গ মরুদ্যান নয়, মরুভূমি করে ছেড়েছেন, তাহলে স্বরাষ্ট্রমন্ত্রী বিরূপ কটাক্ষ করবেন। কিন্তু আমাদের বলতেই হবে যে, পশ্চিমবঙ্গে মানুষের সম্পত্তি এবং জীবনের কোন গ্যারান্টি নেই। আজকে সকাল-দুপুর-বিকাল-মধ্যরাতে শুধু খুন, ডাকাতি, নারীর উপর অত্যাচার, ধর্ষণ, এসব চলছে। রাজ্যপালের ভাষণে এসব কথা বলা উচিত ছিল। এখানে শিল্পের কথা বলবার চেষ্টা করা হয়েছে। বলা হয়েছে যে, বিরাট বিরাট কারখানা খুলে ফেলেছেন তারা। হলদিয়া নিয়ে অনেক দিন কাটিয়েছেন, কিন্তু শুধুমাত্র হলদিয়া দেখালে হবে না। এক্ষেত্রে রাজ্যপালের ভাষণে যে কথা বলবার চেষ্টা করা হয়েছে তার প্রেক্ষিতে আমার প্রশ্ন, পশ্চিমবঙ্গে শিল্পায়ন হ'ল না কেন? রাজ্যপালকে এখানে অফিসারদের তৈরী করা এবং মন্ত্রীসভায় অনুমোদিত যে ভাষণ সেটা পড়তেই হবে। আজকে পশ্চিমবঙ্গে ১১৯টি ছোট-বড় কারখানা বন্ধ হয়ে গেছে। সেগুলোর একটাও সরকার অধিগৃহীত কারখানা নয়, কেন্দ্রীয় সরকারেরও নয়। তারই মধ্যে একটা হচ্ছে ডানলপ। এটা খোলেনি কেন? কারণ সেখানে 'সিটু'-র কর্মীরা বিক্রি হয়ে গেছেন। আজকে সেখানকার প্রতিটি ইউনিয়ন বলছে দরজা খুলে দাও, কিন্তু মুখ্যমন্ত্রী বললেন—যেহেতু 'সিটু' এগ্রিমেন্ট সই করেনি তারজন্য ওতে আমরা নেই। এবং তারই জন্য নির্ধারিত দিনে সেটা খুললো না। ১৯৯৮ সালে দিনের পর দিন আমরা চিৎকার করে বলেছি, মনু ছাবারিয়া ডানলপ কোম্পানী বন্ধ করে দিয়ে পালিয়ে যাবে, কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী নজর দিন। সেদিন তিনি বলেছিলেন—'আপনারা অনেক বুঝে গেছেন, কাজেই আপনারা এদিকে এসে বসুন না কেন। কিন্তু একশ' বছরেও এদিকে বসতে পারবেন না।' তারপর আমরা দেখলাম, হুগলীর সাহাগঞ্জে, সাসপেনশন অর্ডার দেওয়া হ'ল হেড-অফিস থেকে। এভাবে পশ্চিমবঙ্গে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, ১৮৭ জন শ্রমিক না খেতে পেয়ে হয় গলায় দড়ি দিয়েছেন, না হয় ফলিডল খেয়ে আত্মহত্যা করেছেন, না হয় রেল-লাইনে গলা দিয়েছেন। মেটাল বক্সের ক্ষেত্রে সুপ্রিম কোর্ট রায় দেবার পরও সেটা খুলেছে? তারই জন্য আমি রাজ্যপালের এই ভাষণের বিরোধিতা করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা ৪৩ হাজার কোটি টাকার লেটার অফ ইনডেন্ট পেয়েছি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ছাড়পত্র পেয়েছি ৪৩ হাজার কোটি।

[3.20–3.30 p.m.]

অর্থাৎ সার্বিক শিল্পের ক্ষেত্রে আমাদের রাজ্যের উন্নয়ণের কোন রকম অগ্রগতি হচ্ছে না। স্বাস্থ্যের ক্ষেত্রে পশ্চিমবাংলার কি অবস্থা? আগে দিল্লীর মানুষের মাথা ব্যথা

হলে কোথায় আসতো? কলিকাতায় আসতো। ভারতবর্ষের মানুষের হৃদয়ে কোন ব্যাথা হলে কোথায় আসতো? তারা কলিকাতায় আসতো। ভারতবর্ষের মানুষের যদি বাতের ব্যাথা হতো তাহলে তারা কোথায় আসতো? তারা কলিকাতায় আসতো। পশ্চিমবাংলার মন্ত্রীর চোখের অসুখ হলো, মন্ত্রী চলে গেলেন বিদেশে। আমাদের এখানকার মানুষের বুকে ব্যাথা হলো, তাদের কোথায় যেতে হয়? অন্ধ্রপ্রদেশে। পশ্চিমবাংলার লোক যদি পঙ্গু হয়ে যায় তাহলে তাদের যেতে হবে অল ইন্ডিয়া ইন্সটিটিউট অফ মেডিক্যাল সায়েন্স, দিল্লীতে। গোটা ভারতবর্ষের মানুষ যখন অসুস্থ হতো তখন তারা চলে আসতো কলিকাতায়। আর আমাদের এই সরকারের ২২ বছর রাজত্বে এমন হয়েছে যে কলিকাতার মানুষকে চিকিৎসার জন্য কলিকাতার বাইরে যেতে হচ্ছে। মন্ত্রীরা হাসপাতালে যাচ্ছে না, গ্রামীণ হাসপাতালে কেউ যাচ্ছে না। চোখের জন্য স্বরাষ্ট্রমন্ত্রীকে বিদেশে চলে যেতে হলো। এখানে স্বাস্থ্য পরিকাঠামো ভেঙে পড়েছে। তাই আজকে পশ্চিমবাংলার মানুষ চিকিৎসা পাচ্ছে না। আজকে মানুষ হাসপাতালে যাচ্ছে হেঁটে আর বেরিয়ে আসছে চারপা যুক্ত খাটে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের কথা বলি। আজকে মহারাষ্ট্রে ১০০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গিয়েছে, অন্ধ্রপ্রদেশে ১০০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে, উড়িষ্যায় শতকরা ৯৫ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে গেছে। সেখানে আমাদের পশ্চিমবাংলায় বিদ্যুৎ পৌঁছেছে ৭৫.৬০ ভাগ গ্রামে। ২২ বছর ক্ষমতায় থেকে এই সরকার পশ্চিমবাংলাকে কোথায় নিয়ে গেছে দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৮ সালের মহারাষ্ট্র গভর্ণমেন্ট ৮ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ দেওয়ার টারগেট করলো, সেখানে বিদ্যুৎ দিল ১০ পাম্প সেটে। ওই বছর অন্ধ্রপ্রদেশ সরকার টারগেট করলো ৯ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ পৌঁছে দেবে। সেখানে বিদ্যুৎ পৌঁছে দিল ৮ লক্ষ ৯৮ হাজার ৯৯৮টি পাম্প সেট-এ। সেই ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার টারগেট করলো ৫ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ পৌঁছে দেবে, কিন্তু একচুয়ালী পৌঁছে দিল ৯৮ হাজার পাম্প সেটে। আপনার পশ্চিমবাংলা কি রকম এগিয়ে যাচ্ছে দেখুন। যেখানে মহারাষ্ট্র সরকার ৮ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ পৌঁছে দেওয়ার টারগেট করলো, দিল ১০ হাজার সেখানে পশ্চিমবঙ্গ সরকার টারগেট করলো ৫ লক্ষ পাম্প সেটে বিদ্যুৎ পৌঁছে দেবে সেখানে দিল ৯৮ হাজার। আজকে গ্রামীণ অর্থনীতির মেরুদন্ড ভেঙে চুরমার করে দিয়েছে এই সরকার। গোটা পশ্চিমবাংলার অর্থনীতির মেরুদন্ড শেষ করে দিয়েছে এই সরকার। আজকে শিক্ষা ব্যবস্থার কি অবস্থা দেখুন। আজকে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য শিক্ষা জগতের মানুষ হয় না। অনিলবাবুর কাছে দিনের পর দিন ঘোরাঘুরি করলে তিনি হবেন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য। শুভঙ্কর চক্রবর্ত্তী মহাশয় বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য হয়েছে, কে ঠিক করলেন? অনিল বিশ্বাস ঠিক করে দিয়েছেন। আজকে বিশ্ববিদ্যালয়গুলি হয়েছে পার্টি ক্যাডারদের আখড়া। পশ্চিমবাংলার অর্থনৈতিক মেরুদন্ড সম্পূর্ণ ভেঙে পড়েছে, স্বাস্থ্যকেন্দ্রগুলি ভেঙে পড়ছে, আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে, পশ্চিমবাংলার উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে। বছরের পর বছর রাজ্যপাল মিথ্যা ভাষণ পড়তে বাধ্য হচ্ছেন। সরকারী দলের তরফ থেকে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার আমি বিরোধিতা করছি। রাজ্যপাল নিজে এই ভাষণ পড়তে চান নি, এই ভাষণ

মিথ্যা তিনি জানেন। সমস্ত ভাষণ না পড়ে সামান্য একটু ভাষণ পড়ে চলে গেলেন। মন্ত্রীরা এখানে মারামারি করছেন দেখে মিথ্যা ভাষণ না পড়ে তিনি তাঁর দায়িত্ব পালন করে চলে গেলেন, তিনি সুযোগ পেলেন মিথ্যা ভাষণ না পড়ার। তাই আমি এই ভাষণের বিরোধিতা করছি। বিরোধি দলের পক্ষ থেকে আনা সমস্ত এ্যামেন্ডমেন্টকে সমর্থন করে আমি আমার বক্তব্য পেশ করছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করছি। আমি বিরোধি পক্ষের বক্তব্য শুনলাম। বিরোধি পক্ষের ভাষণ শুনে মনে হলো, গোটা ভারতবর্ষের অর্থনৈতিক প্রেক্ষাপটে দাঁড়িয়ে কংগ্রেস (আই) সদস্যরা যদি আলোচনাটা সরকারের বিরুদ্ধে না করে তাহলে তারা একটা আলাদা জায়গায় চলে যাবে এবং যারা পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি., সেই বি. জে. পি-কে ডেকে নিয়ে এসে শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত করছে তাদের পাল্লা ভারি হয়ে যাবে। আমি বুঝতেই পারলাম না কারা কি? সেইজন্য আমার মনে হলো, সত্য সেলুকাস, কি বিচিত্র..., ভেতরে তৃণমূল, ওপরে কংগ্রেস। এই অবস্থায় ওঁরা ঠিকই বলেছেন যে, রাজ্যপাল নতুন এসেছেন, পুরুলিয়া থেকে কোচবিহার, গোটা পশ্চিমবাংলার সার্বিক চিত্র ভাল করে তুলে ধরতে পারেন নি। পশ্চিমবাংলায় যে সব উন্নয়ণের দিক সেগুলো তুলে ধরেছেন, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার দিক উনি সঠিক ভাবে তুলে ধরতে পারেন নি। আইন-শৃঙ্খলার প্রশ্নে ৩.২ পরিচ্ছদে উনি বলেছেন—'সারা দেশের অপরাধজনিত পরিস্থিতির পরিপ্রেক্ষিতে রাজ্যের সার্বিক আইন-শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক ছিল।' ভারতবর্ষ স্বাধীনতার পরে কংগ্রেস'এর নেতৃত্বে ভ্রষ্টাচার, স্বজনপোষণ, দুনীর্তিতে ভরে গেছে এবং দেশে যে আইন-শৃঙ্খলা, এটাকে কেন্দ্রীয় সরকার যে অবস্থায় নিয়ে গেছে এবং পরবর্তীকালে বিজেপি এসে ধর্মের নামে যেভাবে সন্ত্রাস সৃষ্টি করেছে, সেই অবস্থায় পশ্চিমবাংলায় সীমিত ক্ষমতার মধ্যে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার ছবি ভাল। এই ছবিটা এখানে দেওয়া উচিত ছিল। সেটা তিনি দেন নি। এখানে উন্নয়ণের প্রশ্নে বিভিন্ন প্রশ্ন করেছেন। কৃষির ক্ষেত্রে কি অবস্থা? পশ্চিমবাংলার ভাল জিনিসকে আমরা স্বীকার করবো না? পশ্চিমবাংলার সবই খারাপ? বিরোধি পক্ষ এখানে নিশ্চয়ই বলবেন। হাজার হাজার মানুষ এখানে আপনাদের নির্বাচিত করে পাঠিয়েছেন, ভাল জিনিসকে স্বীকার করুন। সরকার পরিচালনার ক্ষেত্রে বিরোধি পক্ষের দায়িত্ব আমাদের শুধরে দেওয়া, দোষ ত্রুটি দেখিয়ে দেওয়া, যাতে পরবর্তীকালে আমরা সঠিকভাবে চলতে পারি। চালের ক্ষেত্রে সর্বভারতীয় ভাবে আমরা প্রথম। আলুর ক্ষেত্রে আমরা দ্বিতীয়। কৃষির এই উন্নতি সম্ভব হয়েছে সেচ, ভূমিসংস্কার, পঞ্চায়েতী ব্যবস্থার মাধ্যমে সারের ব্যবস্থা করার জন্য। এই জন্য সীমিত ক্ষমতার মধ্যে এই উন্নতি হয়েছে। মৎস্যে উন্নতি হয়েছে, এটাকে কি আপনারা অস্বীকার করবেন? আপনারা গ্রামে গ্রামে ঘুরুন তাহলে পরিবর্তনটা দেখতে পাবেন। ১৯৭৮ সালের আগে মানুষের চাহিদা কি ছিল — গম দাও, জি. আর. দাও আর আমাদের বাঁচতে দাও, আমরা শহরে যাব। আমরা ক্ষমতায় আসার পর ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে, রাইটার্স বিল্ডিংস থেকে নিয়ন্ত্রণ না রেখে গ্রাম সংসদ,

মিউনিসিপ্যালিটির নির্বাচন ইত্যাদির মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে সমস্ত ক্ষমতা নির্বাচিত জনপ্রতিনিধিদের হাতে তুলে দিয়েছি। পঙ্কজবাবুদের ইস্তাহারে কি আছে, না নির্বাচিত প্রতিনিধিদের হাতে সব দেওয়া যাবে না। ষ্টেট গভর্ণমেন্টকে টাকা দেওয়া যাবে না। মুখ্যমন্ত্রীকে টাকা দেওয়া যাবে না। জেলা পরিষদের নির্বাচিত প্রতিনিধির হাতে টাকা দেওয়া যাবে না, মিউনিসিপ্যালিটির নির্বাচিত চেয়ারম্যানের হাতে টাকা দেওয়া যাবে না। অনেক জায়গায় এরা ক্ষমতা পরিচালনা করছেন। তাদের হাতে টাকা দেওয়া যাবে না। টাকা কি ভাবে দেওয়া হবে তাহলে, পি. এম. টু ডি. এম. -প্রাইম মিনিষ্টার টাকা ডাইরেক্ট এ্যালট করবেন আই. এ. এস. অফিসারদের। তাদেরকে টাকা দিতে হবে। তৃণমূলের ইস্তাহারে পরিষ্কার ভাবে এই কথা লেখা আছে। পঙ্কজবাবু যদিও জয়েন করেন নি, না, ভুল হয়ে যায় — কখন যে উনি জয়েন করেন আর কখন করেন না তা বুঝতে পারি না। '৭৮ সালের আগে গ্রামগঞ্জের গরীব মানুষ দাঁড়িয়ে থাকতো কাজের জন্য। গ্রামের জোতদার জমিদাররা যাদের স্বাস্থ্য ভাল তাদেরকে নিয়ে যেত। তারা রাত্রি দশটার আগে বাড়ি ফিরতে পারতো না। এখন গ্রামে লেবার পাওয়া যায় না। পাওয়া গেলেও গ্রামের গরীব মানুষ আজকে বলছে, কত টাকা দেবে, খাবার দেবে, তবে যাব।

[3.30–3.40 p.m.]

অভাবের তাড়নায় মানুষ তখন জ্বলত। অগ্রহায়ণ মাসে যখন ফসল উঠত তখন ডোল এসব দিতে হত, এখন আর এইসব সিসটেম নেই। এখন গ্রামের লোকেদের দাবী গ্রামে স্কুল চাই, জুনিয়ার হাইস্কুল, কলেজ এসব চাই। তারপরে জনসাধারণের মেডিকেল ফেসিলিটি চাই। এখন গ্রামের ছেলে-মেয়েদের পড়ার আগ্রহ বেড়েছে। আজকে সত্যি সত্যি গ্রামে শিক্ষার উন্নতি ঘটেছে, সেখানে গ্রামের সব পরিবারের লোকেরাই তাদের ছেলেমেয়েকে স্কুলে কলেজে পাঠাচ্ছে। এখন গ্রামের লোকেরা এম এল এদের কাছে দাবী জানাচ্ছে যে গ্রামে আর কাঁচা রাস্তা চলবে না, ব্ল্যাক টপ লাগাতে হবে। আমাদের ইলেকট্রিক কই এই দাবী করছে। আজকে বিজ্ঞানের প্রযুক্তি এগিয়ে যাচ্ছে, ফলে গ্রামের মানুষের রাজনৈতিক সচেতনতা এবং আর্থিক সচেতনায় স্বনির্ভর হয়ে এই দাবীগুলো চাইছে। আপনারা কি উন্নতির কোন লক্ষ্মণই দেখছেন না? আপনারা শুধু নেগেটিভ দিকটাই দেখছেন। আপনারা কোন মুখে গ্রামের উন্নতি হয় নি বলেন জানি না। পশ্চিমবঙ্গকে স্বাধীনতার পরবর্তীকালেও আজ পর্যন্ত বঞ্চনা করে যাচ্ছে। পাঞ্জাবের স্বাধীনতার ক্ষেত্রে একটা স্যাকরিফাইস আছে ঠিকই কিন্তু পশ্চিমবঙ্গেরও বিশেষ ভূমিকা ছিল। আপনারা যেমন পাঞ্জাবকে দ্বি-খন্ডিত করেছেন বাংলাকেও তাই করতে চাইছেন। এইভাবে কেন্দ্র সমস্ত রাজ্যকে শোষণ করতে চাইছে। দীর্ঘদিন ধরে শিখ পাঞ্জাবীদের প্রতি বিমাতৃসুলভ আচরণ করেছে কেন্দ্রীয় সরকার। তাদের ইরিগেশানে ক্ষেত্রে কি অবস্থা—আমরা সাবজেক্ট কমিটির পক্ষ থেকে হরিয়ানা এবং পাঞ্জাবে ঘুরেছি, কি অবস্থা সেখানে, এমন কিছু উন্নতি হয় নি। গোটা ভারতবর্ষের মধ্যে কয়েকটি স্টেটকে সমস্ত দিক থেকে স্বয়ং সম্পূর্ণ করা হয়েছে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা দাবী

করছি যে আমরা অগ্রগতি করেছি। আমরা এই সীমিত ক্ষমতার মধ্যে থেকে যা পেরেছি করেছি। আরো বেশী আমাদের প্রয়োজন এবং আরো বেশী করা দরকার কিন্তু তারই মধ্যে দাবী করি যে আমরা যথেষ্ট উন্নতি করতে সক্ষম হয়েছি। গোটা বিহারে ৩ দিন ধরে রেল বন্ধ হয়ে রইল। গোটা ভারতবর্ষে খুন, দুর্নীতি থাকবে, ধর্ষণ চলবে আর আইন-শৃঙ্খলা পশ্চিমবঙ্গে ভাল থাকবে? বিহারে একজন মাফিয়া জিতে গেল আর আমাদের রাজ্য সেই তুলনায় অনেক উন্নত। সারা দেশে আগুন জ্বলবে আর আমরা তার থেকে বেঁচে যাব এটা কি করে হয়? আগুন নেভানোর যে দমকল দরকার তার কি ব্যবস্থা আছে? গোটা ভারতবর্ষের যে অবস্থা তাতে পশ্চিমবঙ্গ অনেকটা এগিয়ে আছে। আপনারা কংগ্রেসীরা তো বহুদিন কেন্দ্রে ছিলেন কি করেছিলেন—বিলো পভার্টি লাইনের লোকেদের জন্য আপনারা কি করেছিলেন? তারপরে এখন যে কেন্দ্রীয় সরকার এসেছেন তারা বিলো পভার্টি লাইনে চাল গম বিলি বন্টন করবার জায়গায় রেশন সিসটেমটাকেই উঠিয়ে দিতে চাইছেন। আখের উৎপাদন যেখানে বেশী করে করা দরকার চিনির উৎপাদন বাড়ে। তা না করে চিনি বিদেশ থেকে আনবার পরিকল্পনা করছেন। বিদেশী পুঁজিপতিদের কাছে দৌড়নোর ব্যবস্থা করেছেন। যেখানে গান্ধীজী এবং জওহরলাল নেহেরু দেশে শিল্প স্থাপন করার চেষ্টা করেছিলেন, আর এই সরকার সেখানে চাইছে যে সব বন্ধ করে দিয়ে বিদেশ থেকে সব চলে আসবে তার ব্যবস্থা করছেন। গোটা ভারতবর্ষকে বিকিয়ে দেবার ব্যবস্থা করেছেন। স্বাধীনতার আগে ইষ্ট ইন্ডিয়া কোম্পানী ছিল তাদের জমানা শেষ হয়ে গেছে। আজকে স্বাধীনতার এতো বছর পরে আবার জি এইট যে সব দেশগুলো আছে তারা গোটা ভারতবর্ষকে আবার পরাধীন করে দিতে চলেছে। এবং তার একটা চক্রান্ত শুরু হয়েছে। এই পরিস্থিতির মধ্যে আমাদের সত্যি সত্যি যেসব জিনিস করার দরকার তা আমরা ঠিকই করতে পারছি না, কিন্তু সেটা করতে পারার ক্ষমতা আমাদের কোথায়। আমাদের রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে কতটা কি করতে পারি সেটাই আমাদের দেখা দরকার। হ্যাঁ, আমাদের ইলেকট্রিফিকেশানের উৎপাদনের ক্ষেত্রে, পশ্চিমবাংলার উন্নয়ণের ক্ষেত্রে আমরা যে উদ্যোগ নিয়েছি তাতে আমরা সফল হয়েছি। ডিষ্ট্রিবিউশানের ক্ষেত্রে আমরা সমস্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিতে পারিনি, ডিষ্ট্রিবিউশান সিস্টেমকে ঠিক রাখতে গেলে ট্রান্সফরমার লাগবে। গরীব মানুষকে বিদ্যুৎ দিতে হবে, রেভিনিউ কম, বিলিং দরকার, মেইনটেনান্স দরকার, অথচ একটা অর্থনৈতিক সংকট কেন্দ্রীয় সরকার সৃষ্টি করেছে, ফলে সেই দিক থেকে আমরা নূতন করে উদ্যোগ নিচ্ছি। গ্রামীন বিদ্যুৎ এর ক্ষেত্রেও সেচের জন্য বিদ্যুৎ দরকার, শতকরা ৭৫ ভাগ চাষীকে সেচের আওতায় না আনতে পারলে গ্রামীন চাষীর উন্নতি হবে না। ক্ষুদ্রশিল্পের মধ্যে কুটির শিল্পর ক্ষেত্রেও একই অবস্থা, ক্ষুদ্রশিল্পর ক্ষেত্রে আমাদের যে টার্গেট ছিল সেই টার্গেটে আমরা পৌঁছাতে পারিনি। আমাদের রাণীগঞ্জ এলাকায় যে কয়লাখনি আছে সেখানে সব জায়গা থেকে আমরা কয়লা উত্তোলন করতে পারব না। কারণ এইগুলি কেন্দ্রীয় সরকারের ফরেষ্ট ডিপার্টমেন্টের আওতাধীন এলাকা। যেহেতু ফরেস্ট কেন্দ্রীয় সরকারের আইন দ্বারা নিয়ন্ত্রিত হয় সেইজন্য ফরেস্ট এর অনুমোদন ছাড়া আমরা কয়লা উত্তোলন করতে পারব না। এখানে পঞ্চায়েতি

ব্যবস্থা সম্পর্কে বলতে গেলে বলতে হয়, এই অবস্থায় আমাদের সরকার ষ্টিয়ারিং কমিটি করেছে, প্রতি বছর গ্রাম সংসদকে আমরা সবচেয়ে বেশী গুরুত্ব দিচ্ছি। গ্রাম সংসদকে গুরুত্ব দেওয়ার জন্য সরকার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার চেষ্টা করছে। সমস্ত রাজনৈতিক দল, সমস্ত নির্বাচিত প্রতিনিধিদের নিয়ে যৌথভাবে যেমন স্বাস্থ্যের ব্যাপারে সচেতন করা দরকার, গ্রামের উন্নতির ক্ষেত্রে সচেতন করা দরকার, শিক্ষার ক্ষেত্রে সচেতন করা দরকার, তেমনি গ্রাম সংসদ এলাকার উন্নতির স্বার্থে সচেতন করে যৌথভাবে উদ্যোগ নিতে হবে। আমাদের পশ্চিমবাংলাকে আগামী দিনে এগিয়ে নিয়ে যাওয়ার স্বার্থে। এই দিকে যদি বিরোধিরা দৃষ্টি দেন তাহলে ভাল হয়। আমি বলব, পশ্চিমবাংলা নিয়ে যতই তারা বিরোধিতা করুন না কেন, মানুষ কিন্তু সত্যিকারের বাস্তব অবস্থাটা বিশ্লেষণ করে নেবেন। কিছু কিছু প্রচার হচ্ছে জেলাগুলিতে। বামফ্রন্ট সরকার আর ২০০১ সালে নির্বাচনে থাকতে পারবে না। কে মন্ত্রী হবে, কে কোন সিটে বসবে তারা তা ঠিক করছে। আমরা হাসছি, আর কিছু লোক বলতে শুরু করেছে ঐসব বাদ দিন। এ হয় নাকি। রাজনৈতিকভাবে একটি দল কংগ্রেস, সেই দল দুইভাগে ভাগ হয়ে গেল। আর বি. জে. পি. এখানে আইন-শৃঙ্খলাকে নষ্ট করতে শুরু করল। '৭৮ সালের পরে এই ঘোরতর অবস্থা হয়নি। আমরা যদি এই অবস্থা করতাম তাহলে আপনারা কি '৪১ থেকে ৮২ হতে পারতেন। আপনারা কি মিউনিসিপালিটির চেয়ারম্যান, পঞ্চায়েত সমিতির সভাপতি, গ্রাম সংসদ-এ নির্বাচিত হতে পারতেন? যেদিন থেকে কংগ্রেসের ভাঙন শুরু হয়েছে, তৃণমূলের উত্তোরণ হয়েছে, সেইদিন থেকে বি. জে. পি. কে নিয়ে অশুভ আতাঁত সৃষ্টি করতে চাইছেন সেইদিন থেকে পরিসংখ্যানে দেখা যাচ্ছে, গোটা পশ্চিমবাংলার শান্তি শৃঙ্খলার অবস্থা কি রকম খারাপ হয়েছে। আমাদের পশ্চিমবাংলার যে সম্মান গোটা ভারতবর্ষে এবং বিশ্বের কাছে রয়েছে তাদের কাছে এরা আমাদের মাথা নত করে দিচ্ছে। তাই বলব, যারা বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িক শক্তি তাদের বিরুদ্ধে সোচ্চার হন, পশ্চিমবাংলাকে বাঁচানোর স্বার্থে বামফ্রন্ট সরকার যে কর্মসূচী নিয়েছেন সেই কর্মসূচীকে যৌথভাবে আমরা এগিয়ে নিয়ে যাই, এই বিশ্বাস ও ভরসা রেখে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে, সংশোধনীর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3.40–3.50 p.m.]

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তার উপর বিতর্ক চলছে। মাননীয় রবীন দেব ও সৃজনবাবুর বক্তব্য আমি যতটা সম্ভব মন দিয়ে শোনার চেষ্টা করছি। রবীন বাবু বললেন পশ্চিমবাংলা একটা আদর্শ রাজ্য। তার সেই সংজ্ঞায়ীত আদর্শ রাজ্যের কয়েকটি বিষয় উল্লেখ করতে চাই এখানে। মানুষ কি এখানে মরেও শান্তি পায়? যে মানুষটার পবিত্র কবরে যাবার কথা ছিল, তাকে হয়ত কাঠে পোড়ানো হ'ল। কার ডেড বডি কে পাচ্ছে ঠিক নেই—এই আদর্শ রাজ্যেই সেটা সম্ভব। মা তার প্রকৃত সন্তানকে পাচ্ছে কি পাচ্ছে না এই প্রশ্ন এই আদর্শ রাজ্যেই সম্ভব। জয়নগরে তাজা ৯ জন সি. পি. এম-এর

যুবক খুন হয়ে গেল, সুজনবাবু আপনি গিয়েছিলেন সেখানে, মন্ত্রীও গিয়েছিলেন। মন্ত্রী বলেছেন সেখানে, 'এই হত্যাকান্ড জালিওয়ানবাগের হত্যাকান্ডকেও হার মানিয়ে দেয়'। আর আপনারা এখানে বলছেন এটা আদর্শ রাজ্য। এটা হচ্ছে শান্তির মরুদ্যান। এই দ্বিচারিতার জন্যই আপনাদের এই অবস্থা।

রবীন বাবুকে অনুরোধ করব, নবম যোজনার যে রিপোর্ট বেরিয়েছে, সেটা দেখবেন, তাহলে বুঝতে পারবেন আমাদের রাজ্যের আর্থিক অবস্থা বিহারের চেয়েও খারাপ। পশ্চিমবাংলায় রাজস্ব সংগ্রহ ১১,৪৬৬ কোটি টাকা আর রাজস্ব খরচ ১৮,৯৭৬ কোটি টাকা, ঘাটতি থাকছে ৭,৫১০ কোটি টাকা। বিহারে সংগ্রহ ১৩,২৩৫ কোটি টাকা আর খরচ ১৫,৭৬৪ কোটি টাকা, ঘাটতি থাকছে ২,৫২৯ কোটি টাকা। বিহারের চেয়েও আর্থিক অবস্থা আমাদের রাজ্যের খারাপ। মাননীয় অমর্ত্য সেন একটি রিপোর্ট করেছেন— ইন্টেন্সিটি অফ পভার্টি, সেলফ ইনডেক্স বলা হয়েছে। এতে দেখা যাবে আমাদের দেশের ১৬টি রাজ্যের মধ্যে আমাদের রাজ্যের স্থান একাদশ। রবীনবাবু, সুজনবাবু এই রাজ্যকে আদর্শ রাজ্য বলেছেন, কিন্তু দেখুন ১৯৯৮-৯৯ সালে এই রাজ্যে পঞ্চায়েত ৩৯৫ কোটি টাকা যথা সময়েই ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে পারেনি বলে নিতে পারেনি। কর্মসংস্থান সুনিশ্চিত প্রকল্প - ১৯৯৯-২০০০ সালের প্রথম আট মাসে নভেম্বর পর্যন্ত ৩৩ শতাংশ টাকা খরচ করতে পেরেছে। স্বর্ণজয়ন্তি প্রকল্পে ১.৪.৯৯ থেকে যেটা চালু হয়েছে, কুচবিহার, দক্ষিণ দিনাজপুর, শিলিগুড়ি মহকুমা পরিষদ ছাড়া প্রথম কিস্তির টাকা জানুয়ারী মাস পর্যন্ত কেউ নিতে পারে নি। ইন্দিরা আবাসন যোজনায় ১৬১ কোটি টাকা, যার মধ্যে কেন্দ্রীয় সরকারের ৭৫ ভাগ, রাজ্য সরকারের ২৫ ভাগ, প্রথম ৬ মাসে ১০৫ কোটি টাকার মধ্যে ৪৩ কোটি টাকা খরচ হয়েছে। এই তো আপনাদের আদর্শ রাজ্যের নমুনা। সি. পি. এম. পরিচালিত হাওড়া জেলা পরিষদে গত অক্টোবরে জেনারেল মিটিঙে সভাধিপতি ও অন্যান্য সদস্যদের উপস্থিতিতে দেখা গেছে বিনা টেন্ডারে, ভারবাল অর্ডারে ২ কোটি ৬৩ লক্ষ টাকা ১৯৯৭-৯৮ সালে খরচ করেছে। রবীন বাবুর ভাষায় আদর্শ তো বটেই। এই আদর্শ নিয়ে যদি সারা ভারতবর্ষ চলে, তাহলে দেশ আর বেশী দিন চলবে না। আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি— আপনারা যদি স্টেটসম্যান খুলে দেখেন, তাহলে দেখবেন যে, সেখানে বলছে যে, হাওড়া মিউনিসিপালিটি কর্পোরেশান মাইনে নিয়েছে ড্রয়িং ফান্ডে ৫ হাজার ৫৫৭ এমপ্লয়িজ। অ্যাকচুয়াল এমপ্লয়িজ ৪৫৪৬। ১ হাজার এমপ্লয়ি না কাজ করেই মাইনে নিয়ে চলে যাচ্ছে। আমি খুশি যে, মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্ট এই ব্যাপারটার খোঁজখবর নিচ্ছে। মাননীয় রবীন বাবু আমাদের রাজ্যের এডুকেশানের কথা বলছিলেন। আমি একটা কথা বলছি মাননীয় অধ্যাপক কাশেম সাহেব আছেন। তিনি হায়ার এডুকেশানের উপর একটা কথা বলছিলেন—দেয়ার মে বি little about that a good college education can make difference to abilities and achievements আমাদের হায়ার এডুকেশানের অবস্থা সঙ্গীন। বেশীদূর যেতে হবে না, প্রেসিডেন্সী কলেজের অবস্থা দেখুন। সেখানে ১৬৯টা স্যাংশন্ড পোস্ট এর মধ্যে ৪৭টা ভ্যাকান্ট রয়েছে। মৌলানা আজাদ কলেজেও এই অবস্থা। টোটাল স্যাংশন্ড পোষ্ট ৯২। আছে ৬৪টা। গোয়েঙ্কা

কলেজ অফ কমার্স —৮০টা স্যাংশন্ড পোষ্টের মধ্যে ৮০টাই ভেকেন্ট পড়ে আছে। এই হচ্ছে অবস্থা। রাজ্য সরকার সরকারী কলেজে শেষ পর্যন্ত কনট্রাক্ট সিস্টেম চালু করবেন। সরকারী কলেজ অধ্যক্ষ কনট্রাক্ট সিস্টেমে নিয়োগ হচ্ছে। পার্থ বাবু কনট্রাক্ট সিস্টেমে ডাক্তার দিচ্ছেন। সত্য সাধন বাবু কনট্রাক্ট সিস্টেম প্রিন্সিপ্যাল প্রফেসর নিয়োগ করছেন। অবস্থা কোথায় দাঁড়িয়েছে? আপনি সংস্কৃত কলেজের ব্যাপারে একটা অ্যাডভার্টাইজমেন্ট বেরিয়েছিল ১৯৯৯ এর ২৫শে আগষ্ট - দ্য ক্যানডিডেট মাস্ট কোয়ালিফাই নেট। আমি দায়িত্ব নিয়ে বলছি দুজনকে টোটাল নেওয়া হয়েছে। অ্যাডভার্টাইজমেন্টে যা ছিল, তার সাথে দুজনের একজনও নেট কোয়ালিফাই নয়। সংস্কৃত কলেজের এই অবস্থা চলছে। যখন কলেজ টিচারদের হায়ার স্কেল চালু হল, তখন আমাদের সেন্ট্রাল গভর্ণমেন্ট এর এডুকেশান ডিপার্টমেন্ট যে টাকা দিল, সেই টাকাটা কোথায় আছে, সেটার উত্তর আপনারা দেবেন। এই টাকাটা কি অবস্থায় পড়ে আছে, সেটা বলবেন। কেননা একজন টিচারও সেই এরিয়ার পান নি।

[3.50–4.00 p.m.]

এই হল আমাদের হায়ার এডুকেশন ডিপার্টমেন্ট। মাধ্যমিকের কান্তি বাবু - ৯৫ সালে কোন রাজ্যসরকারে প্রাইমারী শিক্ষকদের অবস্থা কি তার জন্য একটা সমীক্ষা করতে দিয়েছিল ইন্ডিয়ান ইনষ্টিটিউট অব ম্যানেজমেন্ট। টাকা দিয়েছিল ইউনিসেফ। কি বলবেন ভবেশ মৈত্র? সাহস থাকে যে রিপোর্ট দিয়েছে সেই রিপোর্ট বিধানসভায় প্লেস করুন, প্লেস করা উচিত। ৮ হাজার ৪শো গ্রামে প্রাইমারী স্কুল নেই। এটা আমার কথা নয়। সরকার কর্তৃক নিয়োজিত যে কমিটি সেই কমিটির রিপোর্ট। দয়া করে এই রিপোর্ট পড়ে নেবেন। রবীন বাবু এই মাত্র বলছিলেন খাদ্যশস্য উৎপাদন বেড়ে গেছে। এটা বিতর্কের বিষয় আমি কৃষিতে সুযোগ পেলে। আপনার অবগতির জন্য উল্লেখ করি ৯১-৯২ সাল থেকে ৯৮-৯৯ সাল পর্যন্ত খাদ্য উৎপাদন বৃদ্ধি হিসাবে পশ্চিমবাংলায় উৎপাদন বেড়ে গেছে ১৫ লক্ষ ১১ হাজার দুশো টন, হরিয়ানায় ৩১ লক্ষ, পাঞ্জাবে ৩২ লক্ষ ৭১ হাজার ৯শো টন বেড়েছে, তামিলনাড়ুতে ১৮ লক্ষ আর আমাদের পশ্চিমবঙ্গে ৩৫ লক্ষ। আপনারা কিছু পড়াশোনা করেন না। একটু পড়াশোনা করুন। অর্থমন্ত্রী লিখে দিয়েছেন, আর আপনারা পড়ে যাচ্ছেন। বর্তমান কেন্দ্রীয় সরকার পাব্লিক ডিষ্ট্রিবিউশন সিস্টেমের সর্বনাশ করে দিচ্ছেন। আমি এ ব্যাপারে একেবারে একমত। কিন্তু হোয়াট ইজ দি অ্যাকচুয়াল পোজিশন ইন আওয়ার ষ্টেট। আমি শুধু উল্লেখ করি, আমাদের রাজ্যের কথা। কেন্দ্রীয় সরকার বললেন যে চিনি দেব না। তখন রাজ্য সরকার বলল যে আমরা রাজ্য সরকার চিনি দেব। আমাদের দপ্তরের একজন মন্ত্রী আছেন। আমি দায়িত্ব নিয়ে বলছি যে বনহুগলীতে একটা গোডাউনে গেলে দেখতে পাবেন ২৩০টা চিনি পড়ে আছে সেই ডিসেম্বর মাস থেকে। অথচ এখানে রেশনে চিনি বিলি হল না। পাবলিক ডিষ্ট্রিবিউশন সম্বন্ধে যারা বিরোধিতা করেন আমিও তার বিরোধিতা করি কিন্তু এই রাজ্যের অবস্থাটা কি? ওয়ার্ক কালচার কি। ডিসেম্বর মাস থেকে ২৩০টা চিনি পড়ে আছে। এই হচ্ছে রাজ্যের অবস্থা। স্যার, এই রাজ্যের সাবসিডি-প্রোকিওরমেন্ট অব

রাইস এর জন্য কেন্দ্রীয় সরকার ৫০ কোটি টাকা দিয়েছিলেন। আমি বুদ্ধদেব বাবুকে জিজ্ঞাসা করব সেই ৫০ কোটি টাকা কোথায় গেল, কোথায় পড়ে আছে? কোন জেলাকে দেওয়া হয়েছে। ন্যাশনাল ব্যাংক ইনভাইট করেছিল যে এই টাকা আমাদের কাছে রাখা হোক কিন্তু রাখা হয় নি। আজকে কলকাতার মানুষ হিসাব রাখেন না। আমাদের রাজ্যের খাদ্যমন্ত্রী অন্যায়ভাবে, কোন আলোচনা ছাড়াই সাউথ ২৪ পরগণায় কেরোসিন বাড়িয়ে দিয়েছেন, কলকাতা, হুগলী এবং মেদিনীপুরের কোটা কেটে। কোন আলোচনা ছাড়াই। এই হল পশ্চিমবঙ্গের অবস্থা। আমাদের বিশ্বের বৃহত্তম গণতান্ত্রিক রাজ্যে কখনো ভোট দিলে আঙুলে ছাপ তোলা যায় না। এখানে তদারকি সরকার যখন হল তখন সেই সরকার ডিজেলের দাম বাড়িয়ে দিল। ডিজেলের দাম বাড়লে জিনিষের দাম বাড়ে এতো সহজ কথা। পরিবহনের খরচ বাড়বে কিন্তু একটা জিনিস বোধগম্য হল না যখন এক পয়সা ট্রামের ভাড়া বাড়ার জন্য মার্কসবাদী কম্যুনিষ্ট পারটির ক্যাডাররা ট্রাম পুড়িয়েছিল। কিন্তু আমি মাননীয় উপ মুখ্যমন্ত্রী আপনাকে বলতে চাই কেন্দ্রীয় সরকার যখন অন্যায়ভাবে ডিজেলের দাম বাড়াল আমাদের পরিবহণ মন্ত্রী গোপনে মালিকদের সঙ্গে বসে বললেন তোমরা সব দাম বাড়িয়ে নাও। এই আলোচনার পরিপ্রেক্ষিতে এক টাকা, দুই টাকা, তিন টাকা পর্যন্ত বাসের ভাড়া বেড়ে গেল। মিনি বাস ৫০ পার্সেন্ট বাড়াল। তারপর বলল তোমরা ধর্মঘট কর, তারপর সব স্বাভাবিক।

ডিজেলের দাম নিয়ে আপনাদের আন্দোলন দেখেছি। মালিক এবং সরকার এদের আঁতাতের ফলেই এই জিনিস হয়েছে। রাজ্যপালের ভাষনে এই পশ্চিমবঙ্গের প্রকৃত অবস্থা প্রতিফলিত হয় নি বলেই আমি এর বিরোধীতা করছি এবং আমাদের দলের সংশোধনীগুলির সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র নাথ চ্যাটার্জী ঃ** স্যার, ২রা মার্চ এই বিধানসভায় মাননীয় রাজ্যপাল যে ভাষন দিয়েছেন এবং ৪ঠা মার্চ মাননীয় সদস্য শ্রী গৌরীপদ দত্ত যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি তাঁর সাথে এক মত হতে পারছি না। পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা ভালো আছে বলে রাজ্যপালের ভাষনে যা বলা হয়ছে প্রকৃতপক্ষে তার উল্টো চিত্রই দেখছি পশ্চিমবঙ্গে। মেদিনীপুরের বর্তমানে যিনি এস. পি., আমি জানি বর্ধমান জেলায় তিনি বহু অপকর্ম করার পর মানবাধিকার কমিশন তাঁর বিরুদ্ধে স্ট্রীক্চার দিয়ে পরিষ্কার করে বলে দিয়েছিল যে পরবর্তী ৩ বছর এই রকম একজন অফিসারকে কোন অবস্থাতেই এস. পির কাজ করতে দেওয়া উচিত নয়। সেই সূত্র ধরে স্বরাষ্ট্র দপ্তর তাঁকে এস. আর. পি. হাওড়ায় বদলী করেন। পরবর্তী সময়ে আমরা লক্ষ্য করলাম পশ্চিমবাংলায় আর কোন আই. পি. এস. অফিসার খুঁজে পাওয়া গেল না, স্বরাষ্ট্র দপ্তর থেকে মানবাধিকার কমিশনের কাছে এই মর্মে আবেদন করা হলো যে ওই এস. আর. পিকে এস. পি. হিসাবে কাজ করতে দেওয়া হোক। তার পর স্বরাষ্ট্র দপ্তর থেকে মেদিনীপুরের এস. পি. হিসাবে তাঁকে নিয়োগ করা হলো। পশ্চিমবঙ্গের মধ্যে মেদিনীপুর জেলাতেই আইন-শৃঙ্খলার সব চেয়ে বেশী অবনতি ঘটেছে। এই রকম একটা অবস্থায় এই রকম একজনকে কি ভাবে এস. পি. করা হলো? কি ভাবে আইন-শৃঙ্খলার অবনতি ঘটছে এবং আইন

শৃঙ্খলার ক্ষেত্রে রাজ্য সরকারের হস্তক্ষেপ নেই এই কথাটা কি ভাবে প্রমান করবেন? আজকে কি পরিস্থিতি হয়েছে? সকাল বেলায় কাটোয়া থেকে একটা লোকাল ট্রেন ছাড়ে, বেদের হাট স্টেশনের কাছে ডাকাতরা ডাকাতি করে যাওয়ার সময় গ্রামবাসীরা তাদের পিছু নেয়, পিছু ধাওয়া করার সময় সশস্ত্র ডাকাতরা গুলি ছোড়ে কিন্তু তা সত্ত্বেও গ্রামবাসীরা তাদের পিছু ধাওয়া করে তাদের তিনজনকে মেরে ফেলে। আমরা দেখলাম পুলিশ অপরাধীদের না ধরে সাধারণ নিরীহ মানুষদের গ্রেপ্তার করলো। যারা ডেলি-প্যাসেঞ্জারী করতো যাদের টাকা-পয়সা লুঠ হয়েছে তাদের ট্রেন থামিয়ে হুমকী দেওয়া হচ্ছে যে ওই তিনজনের পরিবারকে যদি ১২ লক্ষ টাকা ক্ষতিপূরণ না দেওয়া হয় তাহলে তাদের মেরে ফেলা হবে। এই অবস্থা চলছে, এই পরিস্থিতিতে মাননীয় উপমুখ্যমন্ত্রী যদি পশ্চিমবঙ্গকে মরুদ্যান বলেন তাহলে তাঁর সঙ্গে বিতর্ক করা সম্ভব নয়। শিক্ষাব্যবস্থা সম্পর্কে বলা হয়েছে যে শিক্ষা ব্যবস্থায় নাকি দারুন উন্নতি হয়েছে। আজকে একটি লিখিত প্রশ্নের উত্তরে মাননীয় শিক্ষামন্ত্রী বলেছেন ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ সালে আমাদের জেলায় নতুন করে কতগুলি মাধ্যমিক বিদ্যালয় স্থাপন হয়েছে এই প্রশ্নের উত্তরে তিনি বলেছেন মাধ্যমিক বিদ্যালয় পশ্চিমবঙ্গে স্থাপন হয় নি, নিম্ন-মাধ্যমিক বিদ্যালয়কে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়। বর্তমানে নিম্ন-মাধ্যমিক বিদ্যালয় নতুন করে যখন স্থাপন হয়নি তখন শিক্ষায় উন্নতির প্রশ্ন আসছে কোথা থেকে। এই রকম উত্তরের মাধ্যমে তিনি প্রমান করে দিয়েছেন যে উন্নতি কোথায় হচ্ছে। কাটোয়া বি. এইড. কলেজ যদি একজন শিক্ষককে দিয়ে যদি একটা ডিপার্টমেন্ট চালানো যায় তাহলে উচ্চ-শিক্ষার এখন কি পরিণতি হবে সেটা ভেবে দেখুন। আমরা দেখেছি অমর্ত্য সেন নোবেল প্রাইজ পাওয়ার পর অর্থমন্ত্রী ঘোষনা করেছিলেন ২০০০ সালের মধ্যে পশ্চিমবঙ্গের সকলের জন্য শিক্ষা এবং স্বাস্থ্যের ব্যবস্থা করবেন। গত বছর একটা সার্ভে করা হলো বাড়ী বাড়ী গিয়ে এবং গ্রীন কার্ড বিলি করা হলো। আমরা দেখলাম তাদের ক্ষেত্রে কোন ব্যবস্থা করা হলো না, এই বছর আবার নতুন করে গ্রীন কার্ড বিলি করা শুরু হয়েছে।

[4.00–4.10 p.m.]

কিন্তু আপনারা গতবার গ্রীণ কার্ড বিলি করলেও শিক্ষা ব্যবস্থার সঙ্গে যুক্ত নয় এমন শিশুদের জন্য কোন শিক্ষায়তন খুলতে পারলেন না বা সেই সব শিশুদের শিক্ষায়তনে নিয়ে যাওয়া গেল না। এক বছর পর পুনরায় আবার সেই সমীক্ষা শুরু হয়েছে এবং আমরা আশা করছি ২০০১ সালেও এই সমীক্ষা চলতে থাকবে। কিন্তু এর ফলে প্রাথমিক শিক্ষা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা একটু চিন্তা করা দরকার। বেশ কিছু দিন হ'ল পশ্চিমবাংলায় নতুন কোন প্রাথমিক বিদ্যালয় হয়নি। তবে এখন প্রাথমিক বিদ্যালয় তৈরীর ক্ষেত্রে প্রাথমিক শিক্ষা সংসদ একটা শর্ত জুড়ে দিচ্ছেন। তা হচ্ছে, সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েত বা পৌরসভাকে বলা হচ্ছে তোমার এলাকায় বিদ্যালয় তৈরী হবে অসুবিধা নেই, তোমাকে জায়গা এবং বাড়ীর ব্যবস্থা করতে হবে। কিন্তু ব্যাপারটা হচ্ছে পৌরসভাগুলোর সেটা করার সামর্থ কোন জায়গাতে নেই। তাহলে এটা কি শিক্ষার

বিকাশ হচ্ছে। সুতরাং, পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়নি।

স্বাস্থ্যের ব্যাপারে আমাদের বিরোধী বামপন্থী বন্ধুরা অনেক কথা বলে থাকেন। '২০০১ সালের মধ্যে স্বাস্থ্য পরিষেবা পশ্চিমবাংলার সর্বত্র পৌঁছে যাবে' বলা হয়। আবার বলা হয়, বিদেশীদের শিক্ষা এবং স্বাস্থ্য ব্যবস্থায় প্রবেশের অধিকার করে দিয়েছেন এখনকার বি. জে. পি. সরকার এবং আগের কংগ্রেস সরকার। কিন্তু আমরা এখানে কি দেখতে পাচ্ছি? দেখতে পাচ্ছি, বিশ্বব্যাঙ্কের কয়েকশো কোটি টাকা আজকে মহাকুমা এবং জেলা হাসপাতালের উন্নতির জন্য আনা হ'ল। সেটা কি কাজে লাগানো হচ্ছে? আমরা দেখছি, কাটোয়া হাসপাতালের উন্নতির জন্য ২ কোটি ১৪ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু তার পরও সেখানে নতুন বেড করার কোন পরিকল্পনা নেই। এই যে ২ কোটি ১৪ লক্ষ টাকার প্রজেক্ট তাতে কন্ট্রাক্টররাই সর্বেসর্বা, অন্য কারো কিছু বলার ক্ষমতা নেই। হাসপাতাল এ্যাডভাইসরি কমিটির মিটিঙে গিয়ে জানতে পারলাম সুপারিনটেনডেন্ট, মহাকুমা শাসক, কেউ জানেন না কি কাজ হবে। পি. ডবলু. ডি.-র একজিকিউটিভ ইঞ্জিনিয়রকে এব্যাপারে জিজ্ঞাসা করলে তিনি বললেন, আমি নোডাল ইঞ্জিনিয়র, আমি শুধু দেখব কি ভাবে কাজ হচ্ছে। কিন্তু কি কাজ হবে তিনিও জানেন না। কলকাতা থেকে একটা স্কেচ তৈরী করে দেওয়া হয়েছে এবং সেই স্কেচে দেখানো হয়েছে পুকুরের ওখানে একটা বাসস্থান হবে। সুপারিনটেন্ডেন্টকে জিজ্ঞাসা করলে তিনি বললেন, এটা অবাস্তব। কিন্তু যারা করেছেন তারা হয়তো জানেন না অফিস সম্বন্ধে। তাহলে দেখুন বিশ্বব্যাঙ্কের টাকা নিয়ে এসে কিভাবে নয়-ছয় হচ্ছে। প্রজেক্ট-টা সম্বন্ধে এসিসট্যান্ট ইঞ্জিনিয়ার, পি. ডবলু, ডি., সুপারিনটেন্ডেন্ট, হাসপাতাল কর্তৃপক্ষ কেউ কিছু জানবে না? জানবে শুধু মাত্র কন্ট্রাক্টর? রাজ্যস্তরের একটা প্রজেক্ট অফিসারও জানবে না কি হচ্ছে না হচ্ছে? তার কোন ব্যাখ্যা এখানে দেওয়া হয়নি। এই ভাবে স্বাস্থ্য ব্যবস্থার উন্নতি হচ্ছে বলে ওরা দাবী করছেন। কিন্তু স্বাস্থ্য পরিষেবা দিন দিন ভেঙ্গে পড়ছে। স্বাস্থ্য কেন্দ্রগুলোতে ডাক্তার, ষ্টাফের অভাবে স্বাস্থ্য পরিষেবা আগামীদিনে বাঁচিয়ে রাখা যাবে কিনা সন্দেহ।

গ্রাম-বাংলায় বিদ্যুতের অভাবে চাষের খরচ বেড়ে যাচ্ছে। প্রডাকশন কষ্ট বেড়ে যাচ্ছে। পশ্চিমবাংলায় নাকি প্রচুর শস্য উৎপাদন হচ্ছে। আমাদের জেলা বর্ধমানে প্রচুর ধান উৎপাদন হয়। কিন্তু বিহার এবং অন্যান্য রাজ্য থেকে বর্ধমানের ধানকলগুলোতে ধান আসতে দেখা যাচ্ছে। এখানে উৎপাদন কষ্ট বেশী, বিক্রি করতে পারছে না।

আলুর সংরক্ষণ করার কোন ব্যবস্থা নেই এখানে। তাই চাষীরা দারুণভাবে বিপদগ্রস্ত হয়ে পড়েছে। তাই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধীতা করে এবং আমাদের দলের আনা কাট-মোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় যে

ভাষণ এখানে রেখেছেন সেটা গতানুগতিক, বিগত কয়েক বছর ধরে শুধু ভাষার কিছু পরিবর্তন ঘটিয়ে একই জিনিস বার বার এই সভায় যেটা একটা দল থেকে করে দেওয়া হয় এবং এবারে মাননীয় রাজ্যপাল মহাশয় নিজেও মন্ত্রীদের আচরণে লজ্জিত হয়ে ভাষণ পাঠ না করেই চলে গিয়েছেন। তবু সেই ভাষণের উপর আলোচনা। যিনি নিজে তাঁর ভাষণে বলেছেন, লোকসভা নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে। সারা পশ্চিমবাংলার ক্ষেত্রে এই সি. পি. এম. পার্টি বাংলার যে ক্ষতি ভয়ংকর ভাবে আস্তে আস্তে করে চলেছে এবং এরা যদি আর কয়েক বছর ক্ষমতায় থাকে তা হলে বাংলার সর্বনাশ এবং ধ্বংস আর বেশী দেরি নেই। জন সমর্থন যত কমছে ততই অত্যন্ত সুপরিকল্পিতভাবে শুধু ক্ষমতায় থাকার জন্য সি. পি. এম. পার্টি নির্বাচনে যে নতুন প্রক্রিয়া শুরু করেছে তা সারা দেশের পক্ষে বিশেষ করে বাংলার যে সংস্কৃতি, বাংলার যে শিক্ষা, বাংলার মহাপুরুষদের যে ভাবাদর্শ নিয়ে আমরা চলি তাকে ধ্বংস করার পথে এগিয়ে নিয়ে যাচ্ছে। এরা নির্বাচন গুলোকে গুন্ডা, মাস্তানদের হাতে তুলে দিচ্ছে। ১৯৯৮ সালের লোকসভার নির্বাচনে হাওড়ার যিনি সংসদ, যিনি জিতেছিলেন ৬ হাজার ভোটে। কি এমন ঘটনা একটা বছর বাদ দিয়ে হল যাতে ১৯৯৯ সালে নির্বাচনে সেই সিটে যিনি হাওড়ার মেয়র ছিলেন, ১৯৯৮ সালের নির্বাচনে পরাজিত হয়েছিলেন যিনি, তিনি এক বছরের ব্যবধানে ১ লক্ষ ৬ হাজার ভোটে জিতলেন কোন কায়দায়? আজকে বলা হচ্ছে আইন-শৃঙ্খলার অবস্থা ভাল, আবার মাননীয় রাজ্যপাল মহাশয় বলছেন কিছু কিছু সংঘর্ষ চলছে। উনি জানেন যে সি. পি. এম. পার্টি আজকে গুন্ডাদের পার্টি হয়ে গেছে। আজকে যখন বিহারের দিকে গুন্ডা, মস্তানরা, ডাকাতরা ভোটে নির্বাচিত হচ্ছে, তাদের যখন আমরা ঘৃণার চোখে দেখি, তাদের যখন আমরা ডাকাত বলে চিহ্নিত করি, তখন এবারে যিনি সি. পি. এম. পার্টি থেকে হাওড়ার সাংসদ হয়েছেন আজকে যদি বাংলার মানুষ তাকে ডাকাত বলে চিহ্নিত না করে, তাকে ডাকাতের মত ঘৃণা না করে তা হলে বাংলার ভবিষ্যৎ ভয়ংকর জায়গায় চলে যাবে। ভুলে যাবেন না আপনারা, আজকে গুন্ডাদের দিয়ে, মাস্তানদের দিয়ে যে ভাবে মানুষের গণতান্ত্রিক অধিকার, ভোটের অধিকার কেড়ে নিয়ে জোর করে ভোট দিয়ে জয় লাভ করছেন এর কুফল ভয়ংকর। আজকে তাই শেখ্ বিনোদ, কান্তিবাবুর দিকে তাকিয়ে বলছেন 'ও যদি কর্পোরেশনের মেয়র ইন কাউন্সিলের সদস্য হতে পারে আমিও কালে-দিনে কেন মন্ত্রী হতে পারব না? আমি অনেক জায়গায় সি. পি. এম পার্টির হয়ে গুন্ডামি করেছি, ছাপ্পা ভোট দিয়েছি, মানুষকে মেরে-ধরে ভোট কেন্দ্র থেকে তাড়িয়ে দিয়েছি'। আগামীদিনে দেখা যাবে আপনারা অসহায়ের মত হয়ে পড়েছেন। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সদস্য যাঁরা অনেক আন্দোলন করেছেন, মানুষের গণতান্ত্রিক অধিকার রক্ষা করার জন্য লড়াই করেছেন তাঁরা ক্রমশ এদের কাছ থেকে পিছনে সরে যাবেন। আজকে গুন্ডারা আপনাদের ঘাড়ের উপর চেপে বসবে সেদিন বেশী দেরি নেই।

[4.10–4.20 p.m.]

বিহারকে আমরা ঘৃণা করি, গুন্ডা-ডাকাতের রাজ্য বলি। অথচ আজকে আমাদের

হাওড়ার যিনি সাংসদ, তিনি কিভাবে নির্বাচিত হয়েছেন? এইভাবে চললে গণতান্ত্রিক পদ্ধতির সর্বনাশ হয়ে যাবে এবং আপনারা সেদিকেই তাকে নিয়ে যাচ্ছেন। একটা সময়ে আপনারা বলতেন, 'বাংলার মাটিতে বিদেশী পুঁজিপতিদের শিল্প স্থাপন করতে দেব না।' দেরি হলেও আপনাদের সে ভুল আজ আপনারা বুঝতে পেরেছেন। কিন্তু এত দেরি করে ফেলেছেন যে, আজকে হাজার চেষ্টা করলেও আর আপনারা এখানে শিল্প স্থাপন করতে পারবেন না। সোমনাথবাবু সারা পৃথিবী ঘুরেও রাজ্যে নতুন শিল্প আনতে পারছেন না। এখন শুধু হলদিয়ার কথাই বলবেন। আবার নতুনভাবে দুর্গাপুরকে দেখাচ্ছেন। যত চেষ্টা করুন শিল্প স্থাপন হবে না। শিল্প স্থাপনের পরিকাঠামো কোথায়? আমি হাওড়ার মানুষ। মাননীয় সদস্যাও হাওড়ার মানুষ। আমরা হাওড়ায় কি দেখছি? ইন্ডিয়া মেশিনারি বন্ধ হয়ে গেল। গেস্টকিন্ উইলিয়াম, অত বড় শিল্প, ১৯৭৬ সালে সেখানে ১৪,০০০ শ্রমিক কাজ করতো। আজকে সেই গেস্টকিন্ উইলিয়ামের কি অবস্থা হয়েছে? এই কয়েক মাসে আগে স্টীল বিভাগ বন্ধ হয়ে গেল। ১৪০০০ শ্রমিক থেকে শ্রমিক সংখ্যা কমে এখন তা ৯০০ এসে দাঁড়িয়েছে। যে কোন মুহূর্তে জি. কে. ডাব্লু বন্ধ হয়ে যাবে। আজকে জি. কে. ডাবলু-র কোন স্থিরতা নেই। রেমিংটন বন্ধ হয়ে গেছে। ইন্ডিয়া মেশিনারি বন্ধ। এই বড় শিল্পগুলির যে সহায়ক ছোট ছোট শিল্পগুলি ছিল সেগুলি সব বন্ধ হয়ে গেছে। এই হচ্ছে রাজ্যের শিল্প পরিস্থিতি। এক সময় আপনারা শিল্পপতিদের ভয় দেখিয়েছেন। বলেছেন, 'এখানে শিল্প করতে দেব না।' আপনারা আমাদের শিক্ষিত শ্রমিকদের পর্যন্ত বিভ্রান্ত করেছেন। তাদের কাজের দিক থেকে সরিয়ে রেখেছিলেন। তার কুফল আজকে পশ্চিমবাংলা ভোগ করছে। এখনো প্রতিটি ক্ষেত্রেই এই ভাবে আপনারা বাংলার ক্ষতি করে চলেছেন। এখানে আপনারা দাবি করছেন—স্বাস্থ্যক্ষেত্রে নাকি আপনারা ভীষণ উন্নতি ঘটিয়েছেন। একটু আগেই পঙ্কজবাবু বলে গেলেন—আগে বাংলার বাইরে থেকে মানুষ চিকিৎসার জন্য কলকাতায় আসত, পি. জি. হাসপাতালে আসত, মেডিকেল কলেজ হাসপাতালে আসত। ছোটবেলায় আমরা পি. জি. হাসপাতালের কথা বিশেষ জানতাম না, এস. এস. কে. এম.-এর কথা জানতাম না। কিন্তু মেডিকেল কলেজের কথা জানতাম। জানতাম ওটা আমাদের দেশের একটা শ্রেষ্ঠ হাসপাতাল। আর আজকে মেডিকেল কলেজের কথা মানুষ মুখে আনে না। আপনারা ২২/২৩ বছর ক্ষমতায় রয়েছেন, একটাও কী নতুন বড় হাসপাতাল কলকাতার বুকে করতে পেরেছেন? একটাও কি বর্তমান বিজ্ঞান ভিত্তিক নতুন চিকিৎসা কেন্দ্র গড়তে পেরেছেন? হাওড়া ডিষ্ট্রিক হাসপাতালে ক'টা নতুন চিকিৎসা বিভাগ চালু করেছেন? হৃদরোগ থেকে আরম্ভ করে কোন গুরুতর বিষয়ের কোন চিকিৎসা ব্যবস্থা সেখানে নেই। মেডিকেল কলেজের মত হাসপাতালে সি. টি. স্কানের ব্যবস্থা নেই। আজকে কোন রুগীর সি. টি. স্কানের প্রয়োজন হলে সে মেডিকেল কলেজ হাসপাতালে, নীলরতন সরকার মেডিকেল কলেজ হাসপাতালে, হাওড়া জেলা হাসপাতালে সেই সুযোগ পাবেন না। একমাত্র হাসপাতাল, পি. জি. বা এস. এস. কে. এম. হাসপাতালে তাঁকে যেতে হবে। তবে তাঁর সি. টি. স্ক্যান হবে। অথচ মাননীয় স্বাস্থ্য মন্ত্রী নতুন নতুন চিন্তার কথা বলছেন। খালি পা ডাক্তারের কথা বলছেন, নানা

নতুন নতুন পদ্ধতির কথা বলছেন। অথচ কলকাতার হাসপাতালগুলি এবং গোটা বাংলার চিকিৎসা ব্যবস্থা একদিন বাংলার মানুষের গর্বের বিষয় ছিল। বাংলার মানুষ এটা নিয়ে অহংকার করত। আর আজকে বাংলার সেই মানুষদের চিকিৎসার জন্য কাউকে যেতে হচ্ছে তামিলনাড়ুতে, কাউকে যেতে হচ্ছে বোম্বাইতে, কাউকে যেতে হচ্ছে দিল্লীতে। আর একটা অদ্ভুত জিনিস আমরা কি দেখছি? রাজ্যের যেখানে সেখানে নার্সিং হোম গজিয়ে উঠছে। সরকারী হাসপাতালে চিকিৎসার সুযোগ না পেয়ে গরীব মানুষরা নার্সিং হোমে যেতে বাধ্য হচ্ছে এবং নার্সিং হোমগুলির রমরমা হচ্ছে। বুদ্ধদেববাবু বললেন, '১লা বৈশাখ থেকে সরকারী কাজে বাংলা ভাষা চালু হবে'। মাতৃভাষা মাতৃদুগ্ধ ইত্যাদি বলে আপনারা ইংরাজী তুলে দিলেন আর সারা বাংলার সদর মহকুমা থেকে শুরু করে প্রতিটি শহরে ব্যাং-এর ছাতার মতন ইংরাজী মাধ্যমের স্কুল গড়ে উঠলো। এমন মাতৃভাষা, মাতৃরূপ প্রচার করলেন যে সেই সব ইংরাজী মাধ্যম স্কুলগুলি বাংলা নাম পর্য্যন্ত দেয় না—এ্যান্ডড্রুজ, ফ্যানড্রুজ এইসব নাম দিয়ে ইংরাজী মাধ্যম স্কুল ব্যাং-এর ছাতার মতন পশ্চিমবঙ্গে গড়ে উঠলো। আপনারা একটা করে সিসটেম আনছেন আর তার মাশুল বাংলার মানুষকে দিতে হচ্ছে। শুধু দলীয় শাসন ব্যবস্থা যাতে কায়েম থাকে এবং আপনারা যাতে ক্ষমতায় থাকতে পারেন সেই নিয়েই আপনাদের শুধু চিন্তা, বাংলার উন্নয়ণের কোন চিন্তা আপনাদের নেই। আপনারা গুন্ডামি করে এইভাবে বাংলার ক্ষতি করে চলেছেন। যেহেতু মাননীয় রাজ্যপালের ভাষণে বাংলার উন্নয়ণের কথা নেই সেইহেতু আমি এই ভাষণের বিরোধিতা করছি এবং ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর যে সব সংশোধনী আনা হয়েছে তাকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, গত ২রা মার্চ বিধানসভায় মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, সেদিন মাননীয় রাজ্যপাল মহাশয় যখন এই কক্ষে ভাষণ দিতে আসছিলেন তখন তাকে বাধা দিতে গিয়ে যে অসংসদীয়, বর্বরোচিত কাজ কংগ্রেস, তৃণমূলী কংগ্রেস, এবং তৃণমূল কংগ্রেস—কংগ্রেসের মধ্যে আবার ভাগ হয়ে গিয়েছে, কিছু তৃণমূলী কংগ্রেস হয়েছেন—করেছেন প্রথমেই তাদের সেই বর্বরোচিত কাজকে আমি ধিক্কার জানাচ্ছি। স্যার, রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা দিতে গিয়ে বিরোধীপক্ষের সদস্যরা যে সব কথা বলছেন তাতে তারা রাজ্যপালের ভাষণের উপর বলছেন, না, বাজেটের উপর বলছেন বোঝা যাচ্ছে না। রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়েই যদি তারা এইসব কথা বলেন তাহলে বাজেটের সময় কি বলবেন জানি না। স্যার, আমাদের পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য এবং সীমিত ক্ষমতার মধ্যে একটা কনসন্ট্রেটের মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে, রাজ্য পরিচালনা করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের যে আর্থিক, বাণিজ্যিক, শিল্প কৃষিনীতি সেইসব নীতির মধ্যে থেকেই আমাদের কাজ করতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের এই নীতিগুলি জনস্বার্থ বিরোধী তা সকলেই জানেন এবং এই জনস্বার্থ বিরোধী নীতির বিরুদ্ধে দাঁড়িয়েই আমাদের কাজ করতে হচ্ছে। এর ফলে সাধারণ মানুষের স্বার্থে কাজ করতে গিয়ে আমাদের যে অসুবিধাগুলি হচ্ছে সেগুলি আমি মনে করি এই ভাষণে থাকা উচিত ছিল। জানি না বাজেটে থাকবে কিনা। এ দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষন করছি। কেন্দ্রীয় সরকার যে

জনস্বার্থ বিরোধী নীতিগুলি নিয়ে চলেছেন সে কথায় আমি আসছি। তারা বলছেন, পি. ডি. এস. তুলে দাও। সারের উপর থেকে ভরতুকি তুলে দাও। দেশে উৎপাদিত পন্যের উপর শুল্ক চাপিয়ে বিদেশ থেকে আমদানী করা জিনিসের উপর থেকে শুল্ক কমিয়ে দাও। রাষ্ট্রায়ত্ব শিল্প কারখানা বন্ধ করে দাও বা তা ব্যক্তি মালিকানার হাতে তুলে দাও। এই ব্যক্তি মালিকানা কারা? এই ব্যক্তি মালিকানা হচ্ছে তারা যারা শিল্প পরিচালনার নামে ব্যাঙ্ক থেকে কোটি কোটি টাকা ঋণ নিয়ে শিল্প পরিচালনা না করে সেই টাকা নয়ছয় করেছে। তার ফলে শিল্প দুর্বল হয়েছে। কেন্দ্রীয় সরকার বলছেন তাদের হাতেই শিল্প তুলে দাও। বিকেন্দ্রীকরণের নাম করে ব্যক্তি মালিকানার হাতে তুলে দেওয়ার কথা যা বলা হচ্ছে এই হচ্ছে সেই ব্যক্তি মালিকানা। এরা ব্যাঙ্কগুলি থেকে ৬০ হাজার কোটি টাকা ঋণ নিয়ে তা পরিশোধ করেন নি যার জন্য ব্যাঙ্কগুলি দুর্বল হয়ে যাচ্ছে।এখন আবার ব্যাঙ্কগুলি যা জাতীয়করণ হয়েছে, বলা হচ্ছে সেগুলি ব্যক্তি মালিকানার হাতে ছেড়ে দেওয়া হবে, বিদেশী মালিকদের হাতে ছেড়ে দেওয়া হবে।

[4.20–4.30 p.m.]

এক কথায় আমাকে এই কথা বলতে হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার গ্রহস্তকে বলছে যে, চোরের হাতে চাবী দিয়ে দাও, আর তুমি ঘর ছেড়ে চলে যাও। আজকে সেই রকম একটা অবস্থা এসে দাঁড়িয়েছে। আজকে এই যে প্রতিফলন, এই অর্থনৈতিক প্রতিফলনের দায়-দায়িত্ব আমাদের উপরে এসে পড়ে। সুতরাং এই অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ সরকারকে কাজ করতে হচ্ছে এবং পশ্চিমবঙ্গ সরকারের প্রতিটি নীতি এর বিরোধী। আজকে পশ্চিমবাংলার বিকল্প নীতি বলতে আমরা এটা বুঝি যে পি. ডি. এস চালু রাখতে হবে, ভরতুকী ব্যবস্থা রাখতে হবে, গরীব মানুষকে ভরতুকি দেবার দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতে হবে। সুতরাং সেই দায়িত্ব যদি কেন্দ্রীয় সরকার না নেয় তাহলে পশ্চিমবঙ্গ সরকারকে সেই দায়িত্ব পালন করতে হচ্ছে বলে যতটুকু অর্থ আমরা সীমিত ক্ষমতার মধ্যে পাই সেই অর্থ দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে এবং তার ফলে কিছু কিছু ঘাটতি থেকে যাচ্ছে। এই যে অবস্থা, এই অবস্থাটা বুঝতে হবে। তা না হলে আমরা এটা সঠিক ভাবে পরিমাপ করতে পারবো না। রাজ্যপালের ভাষণের উপরে আমাদের বন্ধুরা শিল্প নীতির কথা বলেছেন। এই যে কনষ্ট্রেন, এই যে অসুবিধা, এই অসুবিধার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। আমি তাদের রাজ্যপালের ভাষণের ১৭ নম্বর প্যারাটা পড়তে বলবো। ১৭ নম্বর প্যারায় ৯টি অনুচ্ছেদে শিল্পের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার কি কি কাজ করার চেষ্টা করছেন সেটা সংক্ষেপে বলার চেষ্টা করেছেন। আপনারা দেখবেন যে, ৬টি টাস্ক ফোর্স গঠন করা হয়েছে। এই ৬টি টাস্ক ফোর্সের মধ্যে সড়ক সেক্টরের উপর বিশেষ গুরুত্ব সমেত বিভিন্ন যে পরিষেবা, পরিবেশ, এই বিষয়গুলিরও উন্নয়ণ করার চেষ্টা করা হচ্ছে। সুতরাং আমরা যদি দেখি তাহলে দেখবো যে তার সুপারিশগুলিকে কার্যকরী করার চেষ্টা করা হচ্ছে, সেই প্রতিশ্রুতি এখানে আছে। আমি আগেই বলেছি যে, শিল্প গড়তে গিয়ে ল্যান্ড, লেবার, ক্যাপিটাল এবং অর্গানাইজেশানকে কেউ অস্বীকার করতে পারে না। তবুও আধুনিক প্রযুক্তিতে আমাদের সেই লেবার ফোর্সকে কমিয়ে দিয়ে আধুনিক প্রযুক্তির উপরে নির্ভর করতে হচ্ছে অর্থাৎ

ক্যাপিটাল ইনসেনটিভ হয়ে যাচ্ছে। ক্যাপিটাল ইনসেনটিভ যখন শিল্পে হচ্ছে তখন পুঁজির প্রয়োজন হচ্ছে। কিন্তু সেই পুঁজি আসবে কোথা থেকে? আমরা বলেছিলাম যে ৬০ হাজার কোটি টাকা ব্যাঙ্ক থেকে যারা নিয়েছিল, তাদের কাছ থেকে সেই ৬০ হাজার কোটি টাকা আদায় করার ব্যবস্থা কর। তাহলে বিদেশীদের কাছে যেতে হবে না, বিদেশীদের কাছে হাত পাততে হবে না। আমাদের দেশীয় পুঁজিপতি, দেশীয় পুঁজি যেখানে আছে, ব্যাংকের পুঁজিটাকে যদি আদায় করতে পারি তাহলে আমরা প্রয়োজনে সেই ক্যাপিটাল নিতে পারবো। তার জন্য আমাদের বিদেশের কাছে হাত পাততে হবে না। অন্যদিকে কেন্দ্রীয় সরকার গরীব মানুষের জন্য ভরতুকী কমিয়ে দিয়ে পুঁজিপতিদের ভরতুকী দিচ্ছেন, ঋণ দিচ্ছেন এবং সেটা আদায় করার চেষ্টা না করে, আবার ক্যাপিটালের অজুহাতে তাদেরকে সাদরে আহ্বান করছে। আজকে তাদের আহ্বান করার ফলে মাল্টিন্যাশান্যাল কম্পানীগুলি আমাদের এখানকার শিল্পগুলিকে ধ্বংস করে দিচ্ছে। এই অসম প্রতিযোগিতায় আমাদের শিল্পগুলি টিকে থাকতে পারছে না। সুতরাং দেশীয় শিল্পকে ধ্বংস করে দিয়ে বিদেশী শিল্পপতিদের হাতে তুলে দেবার ফলে এখানে বেকার সৃষ্টি হচ্ছে। আজকে বাণিজ্য নীতি যদি দেখি তাহলে দেখবো যে, বাণিজ্য নীতির মধ্যে আমাদের এখানকার এক্সপোর্ট ওরিয়েনটেড বাণিজ্য. সেখানে আমরা দেশের উৎপাদন করবো, না, সেখানে আমাদের বিদেশী মুদ্রা অর্জন করতে হবে। সুতরাং বিদেশী মুদ্রা অর্জন করার জন্য আমাদের কি চাহিদা সেই দিকে লক্ষ্য না দিয়ে বিদেশী চাহিদার দিকে লক্ষ্য রাখতে হবে। আজকে আমরা চিংড়ি চাষের দিকে অনেক গুরুত্ব দিয়েছি ধান চাষকে নষ্ট করেও। আমি এখানে ১১ নং অনুচ্ছেদ-এর দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে বলা হয়েছে যে, বিশ্বব্যাঙ্কের সহায়তা পুষ্ট বাগদা চিংড়ি চাষ প্রকল্পের অধীনে দিঘা দাদনপাত্রবার, ক্যানিং ও দিঘিরপাড় এই ৪টি নির্বাচিত স্থানের সবকয়টির কাজ সমাপ্ত হয়েছে। এই প্রকল্পের অধীনে ৪৫১.৩৩ হেক্টর নোনাজলের অঞ্চল গড়ে তোলা হয়েছে। এর ফলে ৬৭৭ জন উপকৃত হবে। এই প্রকল্প বাবদ প্রায় ৪৪.৫৩ কোটি টাকা ব্যয় করা হয়েছে। আমার কথা হ'ল, ৪০১.৩৩ হেকটরে মাছের চাষ করে যেখানে মাত্র ৯২৭ জনের কর্মসংস্থান হয়েছে, সেখানে ঐ জমিতে যদি ধানের চাষ হ'ত তাহলে আরো বেশী মানুষের কর্মসংস্থান হতে পারতো। আমরা বিদেশী অর্থের প্রতি আনুগত্য প্রকাশ করছি; নিজেদের স্বার্থের কথা চিন্তা না করে আজকে বিদেশের স্বার্থকে আমরা পূরণ করছি। কেন্দ্রীয় সরকারের নীতির কারণে আমাদের এই অবস্থা দাঁড়িয়েছে। বামফ্রন্ট সরকার এই নীতির বিরুদ্ধে দাঁড়িয়ে সংগ্রাম করবে—এই ধারণাকে আজকে আরো জোরদার করতে হবে। তাদের নীতি যদি বদলানো না যায় তাহলে পশ্চিমবঙ্গের উন্নতি করা সম্ভব হবে না, কারণ আমাদের আর্থিক ক্ষমতা সীমাবদ্ধ। ৭নং অনুচ্ছেদ যদি দেখেন, এত প্রাকৃতিক বিপর্যয় সত্ত্বেও রাজ্যে কৃষি উৎপাদন বেড়েছে এবং তার ফলে রাজ্যে ১৩ লক্ষ টন বেশী খাদ্যশস্য উৎপন্ন হয়েছে। কিন্তু আমরা এই প্রাকৃতিক বিপর্যয়ের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা চেয়েছিলাম তার একটি পয়সাও কেন্দ্রীয় সরকার আমাদের দেননি। আমরা ৭৪৬ কোটি টাকা চেয়েছিলাম তাদের কাছ থেকে। এসব কথাই তো মাননীয় রাজ্যপাল বলবার চেষ্টা করেছেন। গঙ্গা ভাঙ্গনের

ক্ষেত্রে সহযোগিতা করবার কথা তিনি বলেছেন, কারণ ঐ ভাঙ্গনের ফলে আমাদের রাজ্যে অনেক গ্রাম গঙ্গাগর্ভে তলিয়ে যাচ্ছে। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা চাওয়া হয়েছে সেই টাকাও তারা দেননি। তারজন্য, আমি মনে করি, কেন্দ্রীয় সরকারের এই যে নীতি এর বিরুদ্ধে আমাদের আন্দোলনকে আরো তীব্রতর করতে হবে। আমি আশা করবো, আমাদের বিরোধী দলের বন্ধুরা পশ্চিমবঙ্গের স্বার্থে সেই আন্দোলনে আমাদের সঙ্গে সহযোগিতা করবেন। এই বলে রাজ্যপালের ভাষণের প্রেক্ষিতে যে ধন্যবাদসূচক প্রস্তাব তাকে সমর্থন করে বক্তৃতা শেষ করছি।

[4.30–4.40 p.m.]

**শ্রী দীপক ঘোষ ঃ** মিঃ চেয়ারম্যান, গত ২রা মার্চ রাজ্যপাল মহাশয় এখানে যে তথাকথিত ভাষণ দিয়েছেন এবং তার সমর্থনে শাসক দল যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তার পূর্ণ বিরোধিতা করে শুরু করছি। ছেলেবেলায় প্রথম যখন বাংলা ব্যাকরণ পড়েছিলাম তখন জেনেছিলাম যে, ভাষার সংজ্ঞা কি। ভাষা হচ্ছে তথ্য এবং মনের ভাব আদান-প্রদানের মাধ্যম। কিন্তু রাজ্যপাল মহাশয়ের ভাষণ পড়ে মনে হচ্ছে—ভাষা হচ্ছে তথ্য এবং মনের ভাব গোপন করার জন্য বিক্রিত করার জন্য! আমরা জানি রাজ্যপালের ভাষণ সরকার তৈরী করেন, মন্ত্রীসভা সেটা অনুমোদন করেন এবং তারপর রাজ্যপাল সেটা পড়তে বাধ্য হন। রাজ্যপাল এখানে সেটা পড়তে পারেন নি সে যে কোন কারণেই হোক। এটা আলোচনার জন্য গৃহীত হয়েছে, কাজেই আমি বলছি। মন্ত্রীসভায় যখন প্রস্তাব পাশ হয়, মুখ্যমন্ত্রী সেটা অনুমোদন করেন। আমি যে কথাটা দিয়ে শুরু করেছিলাম -- মনের ভাব গোপন করার জন্য বিক্রিত করার জন্য বিভিন্ন সময় বিভিন্ন তথ্য পরিবেশন করে। আমি পুরানো দলিল থেকে একটু পড়ছি। তার আগে আমি একটা বই এখানে দেখছি "যতদূর মনে পড়ে", এটা জ্যোতিবাবুর নিজের লেখা আত্মজীবনী, সুরভী ব্যানার্জী বা অন্য কারোর লেখা নয়, এটা তাঁর নিজের লেখা। "যতদূর মনে পড়ে" নামটা খুব সিগনিফিকেন্ট, এর আড়ালে একটু আত্মরক্ষা করা যায় সব সময়। যখন একটা ভুল ধরিয়ে দেওয়া যাবে তখন বলা যাবে যে আমার বয়স হয়ে গিয়েছে, কাজেই যেটা আমার মনে পড়েছে সেটাই লিখেছি। এই বইটাতে শুধু তথ্য বিক্রিত করা হয়েছে তা নয়, এই বইটাতে ছবি পর্যন্ত - একই ছবি একাধিকবার ছাপা হয়েছে একটু খানি এদিক ওদিক করে। তিনি কতবার জেলে গিয়েছেন? কেন বললাম এটা? ১৯৭৮ সালে ম্যানেকা গান্ধী সূর্য্য পত্রিকার যখন সম্পাদনা করতেন তখন তিনি তাঁকে একটা ইনটারভিউ দিয়েছিলেন। আর ১৯৯২ সালের অক্টোবর মাসে অর্থাৎ ২১ বছর পরে আর একটা ইনটারভিউ দিয়েছিলেন। এই ইনটারভিউ কাকে দিয়েছেন? ঈপ্সীতা জহুরী, জুনিয়ার রিপোর্টার, স্টেটসম্যান পত্রিকা। কে এই ঈপ্সীতা জহুরী? দুর্গাপুরের আই.জি. আর.কে.জহুরীর মেয়ে। এই ইন্সপেক্টর জেনারেল আর. কে. জহুরীকে মেদিনীপুরের কন্ট্রোল রুমের ভার দেওয়া হয়েছিল দীপক ঘোষকে হারানোর জন্য। এই হচ্ছে ফ্রিএ্যান্ড ফেয়ার ইলেকশান। যে কথাটা আমি প্রথমে বলেছিলাম সেটা দিয়ে শুরু করছি। আমি এখানে সবে নির্বাচিত হয়ে এসেছি। সকাল সাড়ে তিনটার সময়

কাউনটিং শেষ হলো, ২৪ ঘন্টা পর, তখন রেজাল্ট সিট তৈরী হয়ে গিয়েছে, এস.ডি.ও পালিয়ে বেড়াচ্ছেন, কেননা তিনি আর. কে. জহুরীর অনুমোদন পাননি। আমাকে বিজয়ী বলে ঘোষণা করতে, সার্টিফিকেট দিতে ৪ ঘন্টা সময় লেগেছে। অবজারভার যিনি মহারাষ্ট্র থেকে এসেছেন তিনি হস্তক্ষেপ করার পর আমাকে বিজয়ী হিসাবে ঘোষণা করে সার্টিফিকেট দেওয়া হয়। এই হচ্ছে ফ্রি এ্যান্ড ফেয়ার ইলেকশান। একজন পুলিশ অফিসার কন্ট্রোল রুমে বসে রিটার্নিং অফিসার যিনি ইলেকশান কমিশনের লোক, তাঁকে কন্ট্রোল করছেন। এই হচ্ছে ফ্রি এ্যান্ড ফেয়ার ইলেকশান। যাই হোক মহামান্য রাজ্যপাল যে লিখিত ভাষণ দিয়েছেন তাতে কারগিলের শহিদদের কথা খুব গর্ব করে বলা হয়েছে, যে কারগিলের শহিদদের ২ লক্ষ করে টাকা দিয়েছেন এবং তার সঙ্গে এটা দেব সেটা দেব ইত্যাদি। আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই অন্যান্য রাজ্য কারগিলের শহিদদের জন্য ১০ লক্ষ টাকা দিয়েছে। এক-একজনকে ১০ লক্ষ করে টাকা, পরিবারের চাকুরী এবং বাসস্থান ইত্যাদি ব্যবস্থা করে দিয়েছে। এখানে এখনও পর্যন্ত একজনকেও তার পরিবারের চাকুরী দেওয়া হয় নি, একজনকেও বাসস্থানের ব্যবস্থা করা হয় নি। যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেটা ভুল। আমরা জানি কারগিলের যুদ্ধের সময় ভারত সরকার যাতে যুদ্ধে মন না দিয়ে অন্য দিকে মন দিতে বাধ্য হয়, বি.জে.পি সরকারের গায়ে যাতে কালি লাগে তার জন্য রাজ্যসভার অধিবেশন ডেকে আলোচনা করার জন্য কারগিলের যুদ্ধের কারণ নিয়ে বি.জে.পি. সরকারকে ব্যাতিব্যাস্ত করা হয়েছিল। ভাগ্যক্রমে সেটা হয় নি। কারণ সরকারকে তখন যুদ্ধে মন না দিয়ে আলোচনাতে মন দিতে হতো। আইন-শৃঙ্খলা নিয়ে বলতে গিয়ে আমি শুধু একটা কথাই বলবো, বহু দিন আগে থেকেই শুরু হয়ে গেছে সুপরিকল্পিত ভাবে, এই রোগের লক্ষণ শুরু হয়ে গেছে অনেক দিন আগেই।

প্রথমে '৬৭ থেকে '৬৯তে, তারপরে '৭৭তে এই রোগটা পাকাপাকি ভাবে পুলিশের মধ্যে ঢুকিয়ে দেওয়া হলো। আইনশৃঙ্খলার ব্যাপারে দুটো বই আছে। একটার নাম সিআর.পি.সি., আর একটি হচ্ছে পুলিশ রেগুলেশন অফ বেঙ্গল। এই দুটি বইতে আমাদের দেশের আইনশৃঙ্খলা কিভাবে বজায় রাখা যাবে, কার কি দায়িত্ব - পুলিশের কি দায়িত্ব, সরকারের কি দায়িত্ব, ম্যাজিস্ট্রেটের কি দায়িত্ব তা বলে দেওয়া হয়েছে। এখনও এই বইয়ের কোন সংশোধন হয়নি। বামফ্রন্ট অনেকবার নির্বাচিত হয়েছে, কিন্তু এরা এর কোন সংশোধন করেন নি। কারণ এর সংশোধন করা খুব দুরুহ। এই বইয়ের আইন অনুযায়ী পুলিশকে যে দায়িত্ব দেওয়া হয়েছে তা ঠিক নয় - আইনশৃঙ্খলা রক্ষার দায়িত্ব পুলিশের নয়। এটা হচ্ছে ম্যাজিস্ট্রেটের, ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের, সাব-ডিভিসন্যাল ম্যাজিস্ট্রেটের দায়িত্ব। আইন অনুযায়ী দায়িত্বটা তাঁদেরই। আইন অনুযায়ী তাঁদের পোষ্টিং হয়। সুপারিনটেনডেন্ট অফ পুলিশের আইন অনুযায়ী পোষ্টিং হয় না। আমি যে কথা বলতে চাইছি, পুলিশকে কেন বেআইনী ভাবে এই ক্ষমতাগুলো দেওয়া হয়েছে? কেননা, পুলিশের মধ্যে যে দুর্নীতিগুলো আছে, তাদেরকে দিয়ে যে দুর্নীতিগুলো আছে তা ঢাকা দেওয়া - এইজন্য তাদের এই ক্ষমতা দেওয়া হয়েছে। সুপারিনটেনডেন্ট অফ পুলিশ নাম কেন হলো, আর অন্যদের কেন ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বলা হতো? ডিষ্ট্রিকটে যেমন

ডিষ্ট্রিক্ট অফিসার, তেমনি সেই হিসাবে ডিষ্ট্রিক্ট পুলিশ অফিসার বলা হোত না। আইন অনুযায়ী থানার দারোগাকে কন্ট্রোল করার ক্ষমতা সুপারিনটেনডেন্ট অফ পুলিশের ওপরে থাকবে না, ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের ওপরে থাকবে। সুপারিনটেনডেন্ট অফ পুলিশ একজন ষ্টাফ অফিসার। অথচ এখানে দেখছি এস.পি.কে, ডিএসপিকে, এসডিপিওকে দায়িত্ব দেওয়া হচ্ছে। এখন তো পুলিশের মধ্যে এ্যাসোশিয়েশন হয়েছে। নিজেদের মধ্যে মারপিট হচ্ছে। ৯ই ফেব্রুয়ারী নিজেদের মধ্যে মারামারি হয়েছে, এমন কি একজনকে হাসপাতালেও পাঠানো হয়েছে। তার বিরুদ্ধে পুলিশ কেস করা হয়নি। (ভয়েস ঃ আপনার বিরুদ্ধে তো ভিজিলেন্স হয়েছিল?) আমার বিরুদ্ধে ভিজিলেন্স যদি ঠিক হোত, তাহলে মুখ্যমন্ত্রী আমার পেনসন আটকে দিতে পারতেন। চেষ্টা করেছিলেন, কিন্তু পারেন নি। শিল্পের উন্নতির যে কথা এখানে বলা হয়েছে, আমরা তো অবনতি দেখছি। আমরা চোখের সামনে দেখতে পাচ্ছি, আমাদের যে বড় বড় শিল্পগুলো ছিল, তারমধ্যে জুট একটি। সেখানে দশ বছরে একলক্ষ লোকের চাকুরী নষ্ট হয়েছে। বাটা ইন্ডাষ্ট্রী, যেখানে পনের হাজার লোক চাকুরী করতো, আজকে সেখানে ছ'হাজার লোক চাকুরী করে। ডানলপ, যেখানে ছ'হাজার লোক চাকুরী করতো, আজকে এখন চার হাজার লোক চাকুরী করে। বেকার কারা করলো? আগে মালিকরা শ্রমিকদের রক্ত গ্লাসে করে খেত। এখন সেখানে একটা নল এসেছে। সেই নলটা হচ্ছে 'সিআইটিইউ'। সেই রক্ত পান করার জন্য মালিকদের সঙ্গে সিআইটিইউ মিলিত হয়েছে। একটা স্ট্র এসেছে, যাতে শ্রমিকদের রক্ত পান করতে পারে। শ্রমিক নেতাদের যাতে বাড় বাড়ন্ত হয় তারজন্য চেষ্টা করছেন। এখানে কৃষির নাকি উন্নতি হয়েছে! কৃষির ব্যাপারে সবচেয়ে বড় এক্সপার্ট ডঃ বয়েস। আর আমাদের যিনি এক্সপার্ট 'স্বামীনাথন', তিনি বলেছেন যে এই তথ্য ভুল। আগে আমাদের কৃষি দপ্তর পরিসংখ্যান প্রকাশ করতো না। তা যদি করতো তাহলে কৃষি দপ্তর নিজেদের সাফল্যকে বড় করে দেখাতো। সেজন্য এটা ছিল ষ্ট্যাটিসটিক্যাল ব্যুরোর আওতায়। তারা এটা পাবলিশ করতো। আজকে কৃষি দপ্তর তাদের সঙ্গে এগ্রি করেনি। (... এই সময়ে লাল আলো জ্বলতে দেখা যায়।) এটা তারা এই জন্য করেছে যাতে ষ্ট্যাটিসটিক্যাল ব্যুরোকে বাদ দিয়ে লিখতে পারে। এই ভাবে তারা নিজেদের কথা লিখেছে।

(এই সময়ে মাইক অফ হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন।)

[4.40–4.50 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার আমি বিরোধিতা করছি। এক সময়ে পড়েছিলাম যতদুর মনে আছে রোম সাম্রাজ্যবাদ যখন পুড়ছে তখন সম্রাট নিরো বীণা বাজাচ্ছেন। আজকে সেই কথা আমার মনে পড়ছে এবং বীণার ৭টি তার - এ বি সি ডি বা সা রে গা মা পা করে কখনো আর. এস. পি, কখনো ফরোয়ার্ড ব্লক আর কখনো সি পি এম বাজিয়ে যাচ্ছেন। অথচ দেখা যাচ্ছে যে পশ্চিমবঙ্গ পুড়ছে। আজকে বেকারত্বের জ্বালায় পশ্চিমবঙ্গের গ্রামে গঞ্জের ছেলেরা আত্মহত্যা করছে। আজকে এই বেকারত্বের

বঞ্চনার কোন প্রতিকার নেই। আজকে যখন দেখছি যোগ্য ছেলে চাকুরী পাওয়ার কথা, সেই চাকুরী পাওয়ার মুহুর্তে আপনাদের স্বজন-পোষণ ভীষণভাবে এখানে বেড়ে যাচ্ছে। আজকে শাসক পার্টির মধ্যেই এই চাকুরী সংক্রান্ত ব্যাপারটা সীমাবদ্ধ থাকছে। অথচ রাজ্যপালের ভাষণে এই যে চরম বেকারত্ব সেটা কিভাবে ঘোচাবেন তার কোন উল্লেখ নেই। আজকে আইনশৃঙ্খলার চরম অবস্থা। সরকার পক্ষ থেকেও কিছুদিনের মধ্যে বেরুবে যে এখানে এত খুন হয়েছে, ওখানে খুন হয়েছে ইত্যাদি। আমার বিধানসভা কেন্দ্র ডায়মন্ডহারবারে যে প্রতিদিন খুন, ডাকাতি, রাহাজানি এবং ধর্ষণ বেড়েই চলেছে সেই বিষয়ে ডেপুটি চীফ মিনিষ্টারকে বারে বারে জানিয়েছি ওখানে বাসে ডাকাতি, ট্রেনে বেড়েই চলেছে - কোন সুরাহা করতে পারেন নি। এরজন্য কোন বলিষ্ঠ, সঠিক পদক্ষেপ সরকার নিতে পারে নি। পশ্চিমবঙ্গের ডায়মন্ডহারবার একটা জায়গা যেখানে প্রতিদিন রাহাজানি, ডাকাতি, ধর্ষণ বেড়েই চলেছে এবং সমাজ বিরোধীদের কার্যকলাপ হয়েই চলেছে, তার কোন প্রতিকার নেই। সুতরাং এর থেকেই বলা যেতে পারে যে, রাজ্যপালের ভাষণ একটা মিথ্যায় পর্যবেশিত হয়েছে। আপনারা বলেন যে, পশ্চিমবঙ্গ অতি সুন্দর রাজ্য, এখানে আইনশৃঙ্খলা রয়েছে, অন্য রাজ্যের থেকে অনেক ভালো আছে। এক্ষেত্রে আমার বক্তব্য যে, যে রাজ্যে মন্ত্রী খুন হয় বা মন্ত্রী হত্যাকান্ডের সঙ্গে জড়িত থাকে তার থেকে হয়ত ভালো হতে পারে। কিন্তু যেখানে পার্টির ক্যাডারদের হাতে সব ক্ষমতা দিয়ে দেওয়া হয় সেখানে কখনো আইনশৃঙ্খলা থাকতে পারে না। আজকে পার্টির ক্যাডারদের হাতে বোমা তৈরী পর্যন্ত করতে দিচ্ছেন। এরফলে আইনশৃঙ্খলা থাকবে কি করে? এরপরেও কি বলতে হবে যে আইনশৃঙ্খলা সুষ্ঠুভাবে পরিচালিত হচ্ছে? রাজ্যপালের ভাষণে আইনশৃঙ্খলার অবনতির কথা কোন উল্লেখ নেই। আজকে পশ্চিমবঙ্গে প্রতিটি জায়গাতে ডাকাতি, রাহাজানি বেড়ে চলেছে। সমাজের নীচের স্তরে এই জিনিসটা ভীষণভাবে বেড়েছে। তাদের কাজ নেই, আজকে দুর্নীতির পথ তারা বেছে নিয়েছে। পুলিশ আজকে অপদার্থ, তার কাজ করতে ব্যর্থ। আজকে আমার কেন্দ্রে জলের অভাব তার কোন ব্যবস্থা নেই। আজকে আমরা দেখছি কি মন্ত্রীরা ম্যালেরিয়াতে ভুগছে, সেখানে সাধারণ মানুষের কি হবে? কেউ বা আর্সেনিক জনিত কারণে ভুগছে এই তো হচ্ছে রাজ্যের অবস্থা। তারপরে আমার কেন্দ্রতে টাইফয়েডে মানুষ মারা যাচ্ছে। আমাদের কংগ্রেস আমলে হেল্‌থ সেন্টার আমরা তৈরী করেছিলাম। আজকে ২৩ বছর হয়ে গেল, সেই একই হেল্‌থ সেন্টার রয়ে গেল, তাতে একটি করে ডাক্তার এবং একটি করে কম্পাউন্ডার দিয়ে কাজ চালানো হচ্ছে।

অথচ আমরা দেখতি পাচ্ছি, সেই রবীন্দ্রনাথের কথাটা একটু স্মরণ করিয়ে দিই — মুখে শুধু রক্তটা এলে আমরা ভাবি, আমাদের শরীরটা খুব ভাল, দারুন শক্তিশালী। এদিকে দেখুন আমাদের পশ্চিমবাংলার হেড কোয়ার্টার, আমাদের রাজধানী কলকাতার চিকিৎসা ব্যবস্থা কি ধরণের, ত্রুটি কি ধরণের, বিচ্যুতি কি ধরণের, তা ঠিক কিনা, সেটা তো আপনারাও জানেন, আপনারা অভিযোগ করেন। এখানে প্রকৃষ্ঠ উদাহরণ তো রয়েছে, জন্মদানের পরে - অনেকেরই সন্তান এখানে জন্মেছে — সেই সন্তান অন্যের কাছে চলে

যাচ্ছে। হিন্দুর সন্তান মুসলমানের ঘরে চলে যাচ্ছে, হয়ত মুসলমানের সন্তান হিন্দুর ঘরে চলে যাচ্ছে। এদের ঠিকানা হচ্ছে আমাদের স্বাস্থ্য পরিষেবার ঠিকানা। পশ্চিমবাংলার স্বাস্থ্য পরিষেবায় এর চেয়ে নৈরাশ্যজনক চিত্র অন্য কোন রাজ্যে আছে কি? আমরা অন্য রাজ্যের কথা বলতে পারব না। আমাদের মন্ত্রীরা অন্য রাজ্যে যান, আমাদের ভেলোরে যাওয়ার পয়সা নেই, আমাদের স্বাস্থ্যমন্ত্রী স্বাস্থ্য পরিষেবার ভেতর দিয়ে পশ্চিমবাংলার মানুষকে সেই ধরণের স্বাস্থ্য পরিষেবা দিতে পারছেন না। স্বাস্থ্য পরিষেবার মধ্যে একটা নৈরাজ্যজনক পরিস্থিতি সৃষ্টি হয়েছে। এই অবস্থার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে পেলাম না। শিল্প সম্বন্ধে রাজ্যপালের ভাষণে যা রয়েছে সে সম্বন্ধে অনেকেই এখানে বলেছেন দিল্লির বিরুদ্ধে আন্দোলন করতে হবে; লড়াই করতে হবে। অনেকে বললেন, '৯৯ সালের এপ্রিল-এ রায়চকে যে ডেস্টিনেশান ওয়েষ্টবেঙ্গল করেছিলেন, বলেছিলেন ঐখানে চলো, ঐখান থেকে আমাদের যাত্রা শুরু হবে; ৬টি টাস্ক ফোর্স কমিটি করা হচ্ছে, কিন্তু তার কোন ফলশ্রুতি রাজ্যপালের ভাষণে নেই। আমাদের রাজ্যে শিল্প সম্ভাবনার ক্ষেত্রে যে পরিবেশ থাকা দরকার তা আমাদের রাজ্যে নেই। যদি থাকত আমাদের যারা শ্রমিক তারা আত্মহত্যা করত না, আমাদের বামফ্রন্ট সরকার, যাদের চাকরি ছিল তাদেরকে মাত্র ৫ শত টাকা করে এক্সগ্রাসিয়া দিয়ে, ভিক্ষা দিয়ে তাদের বাঁচাবার চেষ্টা করে; এই রাজ্যের শ্রমিকদের তারা কি কল্যাণ করেছে? অনেক কমিটি হয়েছে, কিন্তু বাস্তবে কিছুই হয়নি। বিড়লাপুরে যান, সেখানে দেখবেন একটি সিন্থেটিক কারখানা বিড়লাদের রয়েছে, '৮০-র দশকে ৩৭ হাজার লোক সেখানে কাজ করত, আজকে সেখানে ১৭ শত লোক কাজ করছে। সেটাও লক-আউট হয়ে পড়ে আছে। অনেক আলাপ-আলোচনা হয়েছে, কিন্তু কাহুর মাথাব্যাথা নেই সেটা খোলার ব্যাপারে। পশ্চিমবাংলায় শিল্প করার মত পরিবেশ নেই, তাই পশ্চিবাংলার শিল্প এখন আর লাভজনক চ্যাপ্টার নয়। তাই আমি এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করছি। শিক্ষার ক্ষেত্রের কথা একজন মাননীয় সদস্য বলছিলেন, আজকে ৫ লক্ষ ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষা দিচ্ছেন, ভাবছেন বিদ্যালয় শিক্ষার ক্ষেত্রে দারুন উন্নতি হয়েছে। এটা কিন্তু সংখ্যার হিসাবে বিচার হয়না। আমাদের ছেলে-মেয়েরা আই.সি.এস., আই.এ.এস. হতে পারছেন না। সামান্য বি.ডি.ও-র পরীক্ষাতেই কমপিটিশান করতে পারছেন না। কারণটা কি? আপনারা যে সিলেবাস আমাদের ছেলেদের হাতে তুলে দিয়েছেন, সেই সিলেবাসের জন্য আমরা মার খাচ্ছি। আপনাদের সি.পি.এম পার্টির ক্যাডার হয়ে ধুলো ঝাঁট দেবার জন্য জমিদারীসত্ব পেয়েছেন আপনারা। তাই আজকে আমরা পশ্চিমবাংলায় সেই ধরণের কথা বলতে বাধ্য হচ্ছি। যতই শিল্পায়ণ নিয়ে ঢক্কা নিনাদ করুন না কেন, কাজের কাজ কিছুই হচ্ছে না। ডায়মন্ডহারবারের কথা এখানে ওরা বলছিলেন, ঐখানে মাননীয় দমকলমন্ত্রী বসে আছেন, অনেক চিৎকার চেঁচামেচি করার পরে ২টি দমকল এর ফায়ার ষ্টেশান এর অনুমতি দেন। ওখানে কংগ্রেসের বিধায়ক, কিন্তু সি. পি. এম.-এর পরিচালিত মিউনিসিপ্যালিটি তাদের জায়গায় হচ্ছে না, অথচ বলছেন ডায়মন্ডহারবারে হবে, হবে, হবে। এখানে আইনমন্ত্রীও আছেন, উনিও ডায়মন্ডহারবার সম্বন্ধে উল্লেখও করেছেন, ওখানে কোর্ট ক্যাম্পাসে শৌচাগার, বিশ্রামাগার হবে, ভাল ভাল আগার হবে, কিন্তু

কিছুই হল না। সেখানে রেকর্ড রুম, লাইব্রেরী কিছুই নেই, মুন্সেফও থাকতে পারছেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেমের কত কথাই না এখানে বলা হয়েছে, কিন্তু এই গণবন্টন ব্যবস্থার সুযোগ-সুবিধা গ্রামে-গঞ্জে পৌঁছতে পারছে না, কলকাতা শহরে পাচ্ছে। (এই সময় মাইক বন্ধ হয়ে যায়)।

[4.50–5.00 p.m.]

**শ্রী মোজাম্মেল হক** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক যে প্রস্তাবের আলোচনা হচ্ছে তাকে আমি সমর্থন করছি। আমি মনে করি বহু কথা, যা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লিখিত হয়েছে তার যথার্থতা আছে। তবে, মানুষের কাছে বামফ্রন্ট সরকারের যে প্রতিশ্রুতি ছিল, সেসব যথাযথভাবে পূরণ হয়েছে কিনা ভেবে দেখা দরকার। প্রসঙ্গতঃ আমি মাইনরিটি কমিশনের কথা বলতে চাই। মাইনরিটি কমিশন গঠন করা হয়েছিল সংখ্যালঘু সম্প্রদায়ের উন্নতির জন্য। মুসলিম সম্প্রদায়ের লোকেদের ঋণ দেওয়ার কথা আছে, ৩৭ হাজার টাকা করে ২০০৯ জন। ১,২৬৫.২৪ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে। এই পদ্ধতির ক্ষেত্রে বলা হয়েছে—যে ব্যক্তি বা যুবক ঋণের জন্য আবেদন করবে তাকে একজন গ্যারান্টার দিতে হবে যে চাকুরিজীবী। স্যার আপনি জানেন সংখ্যালঘু সম্প্রদায়ের মধ্যে চাকুরিজীবীর সংখ্যা খুবই কম। সেইজন্য দেখছি আমার এলাকায় অনেক ছেলে ঋণের আবেদন করার পর এ্যাপ্রুভালও পেয়েছে, কিন্তু গ্যারান্টার না থাকার জন্য ঋণ পাচ্ছে না। পরিসংখ্যান বলবে টার্গেট ফুলফিল হয়েছে। কিন্তু বাস্তবটা হচ্ছে এই বাড়িতে কেউ চাকরি করে এমন লোক থাকে তাহলে পাচ্ছে। ক্ষেত মজুর বা বেকার যুবক, যারা চাকরি পাচ্ছে না, কিন্তু প্রতিষ্ঠিত হতে চাইছে, তারা গ্যারান্টারের অভাবে ঋণ পাচ্ছে না। এই ব্যাপারে স্বচ্ছ নীতি দরকার। জে. আর. ওয়াই., সেসরু, এসব ক্ষেত্রে গ্যারান্টার লাগে না, অথচ মাইনরিটিদের ক্ষেত্রে গ্যারান্টার না হলে এই স্কিমে ঋণ পাচ্ছে না।

মুসলমান সম্প্রদায়, সংখ্যালঘু সম্প্রদায়ের সেন্টিমেন্টকে মর্যাদা দিতে হবে। গত বিধানসভাতেও আমি বলেছি। গত বার হায়ার সেকেন্ডারী পরীক্ষা ঈদের পরদিন, কুরবানির পরদিন পড়েছিল। আপনি দেখাতে পারবেন না পূজোর পর দিন কোন পরীক্ষা পড়ে। এটা দুবার হয়েছে। এবার পড়বে না, কারণ হায়ার সেকেন্ডারী পরীক্ষার পর হোলি ফেস্টিভ্যাল আছে। আবার দেখবেন, পরবের সময় চিনি পাওয়া যায় না। এবারেও দেখবেন চিনি পায়নি।

অনেক ক্ষেত্রেই সফলতা আছে। স্বাস্থ্যের ক্ষেত্রেও আমাদের পরিকাঠামো খুব ভালো।

**শ্রী বিষ্ণু লেট** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল ২রা মার্চ যে বক্তব্য রেখেছেন, তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করে বিরোধিদের আনা

প্রস্তাবের বিরোধিতা করে দু চারটি কথা বলছি। ২রা মার্চ বিরোধীরা যে আচরণ করেছিলেন তা অত্যন্ত নিন্দনীয় ছিল। আমরা এই ২৩ বছর ধরে আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে যা করেছি, ওরা তার কণাটুকুও করতে পারে নি। মানুষের কাছে ওরা ভুল খবর দিয়ে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছে। ওরা জোর করে পঞ্চায়েত সমিতি দখল করে নিতে বলছে। পুলিশের উপর আক্রমণ করতে বলছে। বিদ্রোহ ঘোষণা করতে বলছে। আর আইনসভায় দাঁড়িয়ে তারাই বলছে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা নেই। আমরা ২৩ বছরের মধ্যে পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের মধ্য দিয়ে বিভিন্ন উন্নয়নে মানুষকে যুক্ত করে আমরা উন্নয়ন করতে পেরেছি। আমরা মানুষের সহযোগিতাও পেয়েছি। স্যার, আমাদের সরকারের যে সীমাবদ্ধতা আছে, সেই জায়গায় দাঁড়িয়ে আমরা সব কিছু করতে না পারলেও আজকে মানুষের যে কাজের অধিকার আছে, তাদের যে দাবি দাওয়া আছে, তাকে আমরা সম্প্রসারিত করতে পেরেছি।

[5.00–5.10 p.m.]

এর মধ্যে ২৩ বছর আমরা বামফ্রন্ট সরকার ক্ষমতায় টিকে আছি। আমরা যখন প্রথম কৃষক সভার স্লোগান দিই তখন আমরা বলি যে ভূমিহীনদের মধ্যে জমি বিলি করতে হবে, বর্গা রেকর্ড করতে হবে এবং এই স্লোগান বামফ্রন্ট সরকার বাস্তবে রূপায়ণ করেছেন। জনসাধারণকে সঙ্গে নিয়ে রূপায়ণ করেছেন। আজকে আপনারা ব্যঙ্গ করলে তো হবে না। আগে গ্রামে গেলে দেখা যেত যে লম্ফ থেকে তেল ঢেলে ভাত মেখে খাচ্ছে। আর আজকে সেই সব মানুষ গ্রামের মানুষ বিদ্যুত চাইছে তাদের কাঁচা স্কুল ঘর আছে। তারা পাকা বাড়ী চাইছে। স্যার, ওরা এটাকে জঙ্গলের রাজত্ব বলছে। বলছে এটা সন্ত্রাসের রাজত্ব, অরাজকতা। আমাদের মুখ্যমন্ত্রী ক্ষমতায় যখন বসেন, শপথ নেওয়ার সঙ্গে সঙ্গে তিনি শিল্পোন্নয়নের কথা বলেছেন। শিল্পোৎপাদনও হয়েছে কিন্তু যদি বাজার না থাকে তাহলে শিল্প বন্ধ হয়ে যাবে। তাই পশ্চিমবঙ্গে নতুন করে শিল্পের সম্ভাবনা যাতে দেখা দেয় সেজন্য বামফ্রন্ট সরকার সচেষ্ট হয়েছেন। আজকে গ্রামে ভূমিসংস্কারের মধ্যে দিয়ে এক ফসলী, দো ফসলী নানারকম ফসল উৎপাদনের চেষ্টা চলছে। নানারকম বাজার সৃষ্টি হয়েছে। ওরা আজকে শিক্ষায় অরাজকতার কথা বলেন। আমরা দেখেছি গ্রামে গঞ্জে প্রাইমারী স্কুলে ৬/৭ জন করে শিক্ষক। ছাত্র মাত্র ১৮ জন। না ছাত্র ছিল না কিন্তু মাষ্টার ছিল। এদের নিয়েই তৃণমূল, বিজেপি আজকে সাফাই গাইছে। এই জায়গায় দাঁড়িয়ে বলতে পারি আমরা ত্রিস্তর পঞ্চায়েতের মধ্যে দিয়ে মানুষের কল্যাণ সাধন করেছি। পঞ্চায়েতের মধ্যে দিয়ে আমরা মানুষকে গরীব মানুষকে নিয়ে এসেছিলাম। নির্বাচনে ওরা উপযুক্ত জবাব দিয়েছে। আজকে গ্রামের পট-পরিবর্তন হয়েছে। গরিব ক্ষেতমজুরদের ছেলেরা সকাল বেলায় বেরিয়ে গোবর কুড়োতে যেত, মায়ের সঙ্গে বাসন মাজতে যেত, আজকে বামফ্রন্টের আমলে সেই ছেলেরা তেল কাজল পরে, ভাল জামাকাপড় পরে প্রাইমারী স্কুলে পড়তে যায়। হাই স্কুলে গেছে, কলেজে যেতে শুরু করেছে। পট পরিবর্তন হয়েছে। আঘাট ঘাট হয়েছে, আপথ পথ হয়েছে। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল মানুষ মানুষের স্বীকৃতি পায় নি। আমরা মানুষকে মানুষের স্বীকৃতি দিয়েছি।

হ্যাঁ, আমরা আপথকে পথ করেছি, আঘাটকে ঘাট করেছি। আজকে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ, ছোটবড় জাত - এই ২৩ বছর রাজত্বের পর - সকলে একসঙ্গে বসে ভাত খায়। আজকে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক দাঙ্গা হয় না এই যে সুষ্ঠু একটা পরিবেশ গড়ে উঠেছে এটা তাঁদের কাছে জঙ্গলের রাজত্ব। আজকে মানুষ বিদ্যুত চায়। আজকে বক্রেশ্বরকে নিয়ে ব্যঙ্গ করা হচ্ছে। বক্রেশ্বর বলে অনেকে অনেক বক্তব্য রেখেছেন। সিউড়ীর উপনির্বাচনে তিনি ক্যান্ডিডেট ছিলেন, তখন তিনি কংগ্রেস ছিলেন, তিনি এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন যদি বক্রেশ্বর হয় তাহলে আমার মাথার চুল হাতের তেলোতে গজাবে। আজকে বক্রেশ্বর হয়েছে। কালকে একজন বলেছেন রক্ত দিয়ে বক্রেশ্বর হয় না। হ্যাঁ, রক্ত দিয়েই বক্রেশ্বর হয়, পশ্চিমবাংলার মানুষ করেছেন। রক্ত দিয়ে বক্রেশ্বর করবে পশ্চিমবাংলার মানুষ এটা বলে আপনারা ব্যঙ্গ করেছিলেন। সেই ব্যঙ্গের উপযুক্ত জবাব দিয়ে আজকে বক্রেশ্বর হয়েছে। সেখানে বিদ্যুত উৎপাদন হয়েছে। গ্রামে এটা অগ্রগতির লক্ষণ কারণ গ্রামের মানুষ আজকে বিদ্যুত চাইছে। এই অগ্রগতিকে ওঁরা বলছেন অরাজকতা, এটা জঙ্গলের রাজত্ব বলছেন। আমরা যদি জঙ্গলের রাজত্ব গড়ে থাকি আঘাটে ঘাট করে এবং আপথে পথ করে, তাহলে আমরা সেই জঙ্গলের রাজত্ব করেছি - হ্যাঁ, তাহলে আমরা সেই জঙ্গলের রাজত্বই করেছি এবং এটা করেছি মানুষকে সঙ্গে নিয়েই। প্রতি ৫ বছর অন্তর নির্বাচন হয়, গ্রামের মানুষ সংসদে বসে পরিকল্পনা করে বেনিফিসিয়ারীদের মধ্যে দিয়ে তার হিসাব দেখে নেয়। টাকা খরচের কথা বলছেন? হ্যাঁ, ১৯৭৮ সালে আমরা ক্ষমতায় ছিলাম, পুরো টাকা খরচ করতে পারি নি, কারণ অভিজ্ঞতা তখন ছিল না। সেই অভিজ্ঞতার মধ্যে দিয়ে আজকে আমরা পঞ্চায়েতের মাধ্যমে - সেখানে আপনাদেরও কিছু কিছু মানুষ আছে - স্বাক্ষরতা আন্দোলনের মধ্যে দিয়ে অনেক মানুষকে পেয়েছি। আজকে কৃষক আন্দোলনের উপর আঘাত নেমে আসছে, সারের দর বেড়েছে, ইউরিয়ার দর বেড়েছে আপনারা সেটা বলছেন না। আপনাদের একটাই শ্লোগান বামফ্রন্টকে হঠাতে হবে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ভালো কাজকে সব সময় ভালো বলেন, রেল বাজেটকে উনি অভিনন্দন জানিয়েছেন, উনি বলেছেন আমরা সব রকমের সাহায্য করবো। আপনারা কোন একটা কিছু দেখাতে পারবেন যে বামফ্রন্ট যে প্রকল্পগুলি নিয়েছে যেমন শিক্ষার ক্ষেত্রে, স্বাস্থ্যের ক্ষেত্রে, স্বাক্ষরতার ক্ষেত্রে - স্বাক্ষরতার আন্দোলনে আমরা কয়েকটি গ্রামে মিছিল করেছি, সমাজবিরোধীদের বিরুদ্ধে সাধারন মানুষকে সংগঠিত করেছি, সভা-সমাবেশ আমরা গড়েছি। বন-সৃজন প্রকল্প, মৎস্য চাষ ব্যাপক ভাবে পশ্চিমবাংলায় হয়েছে। পশ্চিমবাংলা এগিয়েছে এই আশা-ভরষা রেখে মাননীয় রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন তাঁকে পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, আজকে বিষ্ণু লেটই শেষ বক্তা ছিলেন, এর পর বিধানসভা মুলতুবি করে দেবেন। আমরা মুলতুবিটা দেখেছি ইংরাজীতে করা হয়, দীর্ঘ দিন ধরে সেটা হয়ে আসছে। আমি আপনাকে অনুরোধ করবো আপনি বাংলায় মুলতুবি ঘোষণা করুন এবং এটা একটা ট্রাডিশান হয়ে থাকুক। গতকাল আপনি করেছিলেন আমরা জানি, কিন্তু আজকেও করে এটা একটা ট্রাডিশান হয়ে থাকুক।

**মিঃ ডেপুটী স্পীকার ঃ** এই বিধানসভা আগামী মঙ্গলবার ৭ই মার্চ বেলা ১১টা পর্যন্ত মুলতুবি থাকবে।

## Adjournment

The House was then adjourned at 5.10 p.m. till 11.00 a.m. on Tuesday, the 7th March, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 7th March, 2000 at 11.00 a.m.

**Present**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 7 Ministers of State and 154 Members.

[11.00–11.10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before taking up the business of the day I rise to perform a melancholy duty to refer to the sad demise of **Smt. Geeta Mukherjee, sitting Member of Lok Sabha** who breathed her last on the 4th March, 2000 at New Delhi following a massive heart attack. She was 76.

Born on January 8, 1924 at Jessore of undivided Bengal she had her school education at Madhusudan Taraprasanna Higher English School of Jessore. Later she came to Calcutta and graduated with Hons. in Bengali from Ashutosh College. She was a meritorious student. During her college life she associated herself actively in students movement and established herself as a good orator and a militant leader. She became the Secretary of Girls Students Association (Bengal Committee) of A.I.S.F. During 1947-51 she held the post of Secretary of B.P.S.F. She was also the member of the Working Committee of A.I.S.F. for a long time. She was a whole-hearted social and a political worker. She got membership of the undivided Communist Party of India in 1939. In 1946 she became the member of the Bengal Committee of C.P.I. In 1964 after the split of the Party she remained with the C.P.I. In 1978 she became the member of National Council of C.P.I. She had been carrying out the responsibility as a member of the Working Committee of C.P.I. since 1981. In 1998 she became the member of the Central Committee of her party and till her death she headed the international deptt. of the party. She was one of the pioneer of women's movement. She had been the Vice-President of National Indian Women's Association and Paschimbanga Maheela Samiti till her death. Besides, she was one of the Secretaries of Women's International Democratic Federation. She had keen interest in women's employment and empowerment, removal of illiteracy and other social problems of women. She emerged as

the topmost leader of the movement for empowerment of women. As Chairperson of the Joint Select Committee on one third reservation of seats for women in Lok Sabha and Legislatures she did pioneer work. She was deeply involved in peasants and workers' movement too. She was imprisoned several times for her active participation in mass movements during pre and post-independence periods. Apart from politics she had interest in writing also. Some of her writings like 'Bharat Upakatha', 'Chotoder Rabindranath', 'She Atit Katha Kao' were acclaimed highly.

Her unostentations life, amiable personality and passion endeared her to each and every one.

In 1967 she was elected first to the West Bengal Legislative Assembly from Panskura (East) Assembly Constituency as a C.P.I. candidate and retained that seat till 1977. In 1980 she was elected to Lok Sabha from Panskura Constituency as a C.P.I. candidate and continued to represent that constituency uptill her death. She was a good parliamentarian. As worthy leader of Left and Democratic movements Smt. Mukherjee always fought for the demands of the exploited and oppressed masses on the floor of the Parliament.

As a Communist leader and also a parliamentarian she travelled to many foreign countries like U.S.S.R., China, U.K., U.S.A., Germany, Bangladesh, etc.

At the demise of Smt. Mukherjee the country has lost a veteran Communist leader, an outstanding parliamentarian and a true friend of the toiling masses.

Now I would request the Hon'ble members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(After two minutes)

**Mr. Speaker :** Thank you, ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the next of kin of the deceased.

## Starred Questions
## (to which oral answers were given)

### রাজ্যে ডাকাতির সংখ্যা

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪০) শ্রী সুধীর ভট্টাচার্য ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, ১৯৯৮ সালের তুলনায় ১৯৯৯ সালে কলকাতা ব্যতিরেকে রাজ্যের অন্য জেলাগুলিতে চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানির সংখ্যা বৃদ্ধি পেয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত সময়কালে ওই সব অপরাধের সংখ্যা বৃদ্ধির হার কীরূপ?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** সীমান্তবর্তী এলাকায় বিশেষ করে মালদা, মুর্শিদাবাদ জেলায় চুরি, ডাকাতি, ছিনতাই বৃদ্ধি পাচ্ছে। এব্যাপারে সরকারের দৃষ্টিভঙ্গি কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সীমান্তবর্তী এলাকায় খানিকটা এই ধরনের ঘটনা বেড়েছে এতে কোন সন্দেহ নেই। কিন্তু আপনার প্রশ্নটা ছিল রাজ্যে সামগ্রিক ভাবে এই ঘটনাগুলো বেড়েছে কিনা? আমি বলছি যে, রাজ্যে সামগ্রিক ভাবে এই সব ঘটনা বাড়েনি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** সাম্প্রতিক কালে সোনারপুর, কেশপুর ও খানাকুলে যে সমস্ত রাজনৈতিক সংঘর্ষ ঘটেছে তাতে আসামীর সংখ্যা কত?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই প্রশ্নের সঙ্গে এটা আসে না এরজন্য আলাদা প্রশ্ন করবেন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ডায়মন্ডহারবার রোডেব উপর বাস থামিয়ে ডাকাতি, ছিনতাই হচ্ছে। এই সমস্ত ঘটনাগুলো সম্পর্কে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ডায়মন্ডহারবার রোডে বাসে কয়েকটি ডাকাতির ঘটনা ঘটেছে, বেশীর ভাগ ক্ষেত্রে অপরাধীরা ধরা পড়েছে। ডায়মন্ডহারবার রোডের উপর পুলিশ প্রহরা আরও জোরদার করার জন্য আমরা ব্যবস্থা নিয়েছি।

**শ্রী নির্মল দাস ঃ** অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানি ইত্যাদি ব্যাপারে যাতে জনজীবন বিপর্যস্ত না হয় তার জন্য আপনারা ঘোষনা করেছিলেন যে থানায় থানায় জনপ্রতিনিধি ও অন্যান্য বিশিষ্ট ব্যক্তিদের নিয়ে শান্তি কমিটি গঠন করা হবে। এটা কি করা হয়েছে?

দ্বিতীয়ঃ উত্তরবঙ্গের সীমান্ত এলাকায়, অসাধু শক্তি উগ্রপন্থী সংগঠন মানুষকে আক্রমণ করছে এবং তারা চুরি, ডাকাতি, ছিনতাই করছে। সম্প্রতি ধূপগুড়িতে সুনীল দত্ত নামে একজন রাজনৈতিক কর্মীকে তারা নৃশংস ভাবে হত্যা করেছে। এই সব অসাধু শক্তিকে ধ্বংস করার জন্য স্বরাষ্ট্র দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছেন? এ ছাড়া আলিপুরদুয়ার সাবডিভিশন, ভূটান ও আসাম পরিবেষ্টিত এই এলাকায় উত্তেজনা প্রবণতা বেশী। এই বিষয়ে সভাকে যদি অবহিত করেন তাহলে ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** থানা ভিত্তিক কমিটি শুধু একমাত্র কলকাতায় জেলার কাজ শুরু করেছে। তার পারফরমেন্স রিপোর্ট খারাপ নয়। কিন্তু জেলাগুলিতে আমাদের এটা করতে সময় লাগবে। থানা থেকে প্রস্তাব আসবে এস. পি. লেভেলে। এস. পি. লেভেল থেকে এখানে আসবে। আমরা সম্মতি জানালে সেটা হবে। তিনটে জেলা থেকে প্রস্তাব এসেছে। আমরা যতদুর সম্ভব দ্রুত থানা কমিটি করার চেষ্টা করছি। এখন পর্যন্ত কলকাতা ছাড়া আর কোথাও কাজ শুরু হয়নি। কমিটি করার কথা প্রস্তাব স্তরে রয়েছে। আপনি দ্বিতীয় প্রশ্নে যেটা বললেন সেটা সম্পূর্ণ আলাদা ব্যাপার। উত্তরবঙ্গে সন্ত্রাসবাদী কার্যকলাপ হচ্ছে। আলফা, বরো, কিছু আই. এস. আই. পরিচালিত উগ্রপন্থী সংগঠন তাদের কার্যকলাপ চালাচ্ছে। এটা আমাদের কাছে সত্যিকারের একটা বড় সমস্যা। এর জন্য আমরা সাম্প্রতিককালে উত্তরবঙ্গে কিছু নতুন ইনটালিজেন্স্ বাড়িয়েছি। আলিপুরদুয়ার এবং শিলিগুড়িতে ফোর্স বাড়িয়ে তাকে শক্তিশালী করেছি। কয়েকটা থানাকে বাইফারকেট করে আরো একটু শক্তিশালী করার চেষ্টা করছি। এই প্রশ্নটা আমাদের আজকের মূল প্রশ্নের সঙ্গে জড়িত নয়। আপনি আলাদা করে প্রশ্ন দিলে আমি আরো বিস্তারিতভাবে বলতে পারব।

[11.10–11.20 a.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্যে এই যে সমাজ-বিরোধী কার্যকলাপ ক্রমবর্ধমান, এটা যাতে বন্ধ করা যায় এবং রাজ্যে আইন-শৃঙ্খলা পরিস্থিতি যাতে একটু স্বাভাবিক অবস্থায় ফিরিয়ে আনা যায় তার জন্য রাজ্য সরকার কোন সর্বদলীয় বৈঠক ডাকার কথা চিন্তা করছে কী?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথমতঃ আপনার বক্তব্যের মধ্যে একটা ভুল আছে। আমি প্রথমেই বলেছি—এটা ক্রমবর্ধমান নয়, গত বছরের চেয়ে কম। ক্রাইম বাড়ে নি। তারপর আপনি জানতে চাইছেন যে, সর্বদলীয় বৈঠক করার কোন প্রস্তাব আছে কিন। হ্যাঁ, একটা সর্বদলীয় বৈঠক করার প্রস্তাব মুখ্যমন্ত্রী দিয়েছেন। তবে নির্দিষ্ট দিন নিয়ে এখন পর্যন্ত তাঁর সঙ্গে কোন কথা হয় নি। ইচ্ছে আছে এই সেশনেই আমরা একটা সর্বদলীয় বৈঠক করব।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতির সামগ্রিক অবস্থা ভাল হলেও সীমান্তে কিছু খারাপ অবস্থা আছে। আমি স্পেসিফিক ভাবে জানতে চাইছি, মুর্শিদাবাদ, মালদার মত সীমান্তবর্তী জেলায় চুরি, ডাকাতির সংখ্যা সামান্য হলেও বাড়ছে। সুতরাং ঐসব জায়গার প্রোকেটশনের কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে? স্থানীয়ভাবে কিছু কিছু বিশেষ ব্যবস্থা কি নেওয়া যায়?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ ব্যাপারে প্রথমেই উদ্যোগ নিতে হবে বি. এস. এফ.-কে। আমরা বি. এস. এফ.-এর সঙ্গে নিয়মিত প্রতি মাসেই মিটিং করছি। সীমান্ত ধরে যে ঘটনাগুলো ঘটছে সেগুলো দু'তিন রকমের চরিত্রের। একটা হচ্ছে ওপাশে ডাকাতি

করে এ-পাশে পালিয়ে আসছে। আবার এ-পাশে ডাকাতি করে ও-পাশে পালাচ্ছে। তারপর স্মাগলিং আছে। আমাদের রাজ্যের অপরাধীরা আবার বিভিন্ন কারণে নিজেদের প্রতিবেশীদের বা এখানকার অন্য মানুষদের আক্রমণ করছে সীমান্ত এলাকায় থানা অনেক দূরে দূরে অবস্থিত হওয়ার সুযোগ নিয়ে। এই অবস্থায় প্রথম কাজই হচ্ছে বি. এস. এফ.-কে আরো একটু সক্রিয় করা। কিন্তু সেটা রাজ্য সরকার পারে না। সে জন্য বি.এস.এফ-এর উচ্চ অফিসারদের সঙ্গে নিয়মিত মিটিং করছি, তাদের অফিস হতে বলছি। দ্বিতীয়তঃ আমরা যেটা করছি, আমাদের সীমান্তবর্তী এলাকার থানাগুলিকে আরো একটু শক্তিশালী করার চেষ্টা করছি। কেন অতি সম্প্রতি করিমপুরে ভীষণ সমস্যা হয়েছিল, ক্রাইম ফিগার ভীষণ বেড়ে যাচ্ছিল। সেটাকে এখন তিনটে থানায় ভাগ করেছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** সীমান্তবর্তী অশোকনগর, হাবড়া এবং গাইঘাটায় ব্যাপক সন্ত্রাস এবং খুনের ঘটনা ঘটে চলেছে। সেখানে ১৫ বছর থেকে ৫৫ বছরের মহিলাদেরও রেহাই পাচ্ছে না। সরকারের কাছে আমরা বার বার আবেদন করেছি ওখানে একটা থানা ভেঙে তিনটে থানা করার জন্য। এই অবস্থায় প্রস্তাবিত অশোকনগর থানা কবে নাগাদ হতে পারে বলে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার অতিরিক্ত প্রশ্ন—কবে থানা হবে? যদিও এই প্রশ্নটি মূল প্রশ্নের পরিপ্রেক্ষিতে আসে না তবুও বলছি, আপনার সঙ্গে আমার কথা হয়েছে। আপনি ওখানে যে থানার দাবী করেছেন সেটা খুব সঠিক। যত তাড়াতাড়ি সম্ভব—আর্থিক অবস্থা দেখে আমাদের প্রায়রিটিটা ঠিক করতে হয় যে কোন থানা আগে হবে। উত্তরবঙ্গের কয়েকটি কাজ না করে আমি আসতে পারছি না। তবে আপনার এলাকা—হাবড়া, অশোকনগরে থানা বাড়াতেই হবে এটা আমরা মনে করি। চেষ্টা করবো।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** আমার জানি পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার আগে বাংলাদেশের সীমান্ত এলাকায় ব্যাপকভাবে চুরি, ডাকাতি হত। '৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পরও দু/এক বছর চুরি, ডাকাতি হয়েছিল। তারপর আর গরু চুরি হত—এরকম খোঁজখবর আমাদের কাছে ছিল না। কিন্তু হঠাৎ গত লোকসভার ইলেকশানে পর পর দেখছি বিশেষ করে আমাদের চাকুলিয়া, গোয়ালপোথর, করণদীঘি থানা এলাকায় ব্যাপকভাবে গরু চুরি হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এর কারণটা কি? কেন হঠাৎ এটা বেড়ে গেল এবং এর প্রতিকারের জন্য সরকার থেকে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে? মাননীয় মন্ত্রী মহাশয় বি. এস. এফের কথা উল্লেখ করে বললেন যে বি. এস. এফকে সক্রিয় করতে হবে। তিনি বললেন, কাঁটা তারের বেড়া দেওয়া হয়েছে, গেটে বি. এফ. এফ. পাহারায় থাকছে। আমার প্রশ্ন, তথাপি বাংলাদেশে কি করে গরু চুরি হয়ে পাচার হয়ে যাচ্ছে জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি আবার বলছি, সীমান্ত এলাকায় এই গরু পাচার ইত্যাদির ব্যাপারে মূল দায়িত্ব হচ্ছে বি. এস. এফের। এটা ঠিকই যে আমরা বর্ডার রোডস এবং কাঁটা তারের বেড়া এই দুটি করছি। যেভাবে দিল্লী থেকে টাকা আসছে ·

খরচ হচ্ছে, টাকা পড়ে থাকছে না তক্ষুনি আমরা রাস্তা তৈরি করছি এবং কাঁটা তারের বেড়া দিচ্ছি। কিন্তু এটা বন্ধ করার ব্যাপারে যে দৃঢ় মনোভাব সরকার যতক্ষণ পর্যন্ত না বি. এস. এফ. সেটা দেখাতে পারছে ততক্ষণ এটা বন্ধ করা খুব কঠিন।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে ক্রাইম যাতে কমানো যায় তার জন্য বড় বড় থানাগুলি ভেঙে ছোট ছোট থানা করা হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয় জানেন যে মুর্শিদাবাদ জেলাতে বর্ডার এলাকা রয়েছে এবং সেখানে বড় বড় অনেক থানা রয়েছে যেমন—সুতী, রঘুনাথগঞ্জ, সাগরদীঘি থানা। ১৬/১৭টি গ্রামপঞ্চায়েত নিয়ে এক একটি থানা। আমার প্রশ্ন, ক্রাইম কমানোর জন্য বড় বড় এইসব থানাকে ভেঙে ছোট করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এ ব্যাপারে আজকেই আলাদা একটি প্রশ্ন আছে, খেয়াল রাখবেন, তখন যদি দরকার হয় আলোচনার সময় সব বলব।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বি. এস. এফের কথা বলেছেন। বলেছেন বি. এস. এফের সঙ্গে যোগাযোগ করে শান্তিশৃঙ্খলা আনার জন্য ব্যবস্থা করবেন। মাননীয় মন্ত্রীমহাশয়কে বলছি, সীমান্ত এলাকায় এই বি. এস. এফ. প্রতিদিন ডাকাতি, চুরি, রাহাজানি, খুন, দুর্নীতি ইত্যাদি করছে। বি. এস. এফের জন্য সীমান্ত এলাকায় যে অস্থিরতার সৃষ্টি হচ্ছে সে সম্পর্কে তিনি কি ব্যবস্থা নিচ্ছেন জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি ঠিকই বলেছেন। গত ২/৩ মাসে দীনহাটায় একটা ঘটনা ঘটেছে, বেলডাঙ্গাতে আরও মারাত্মক ঘটনা ঘটেছে। বি. এস. এফের যারা সিনিয়ার অফিসার আছেন তারজন্য তাদের সঙ্গে আমাদের হোম সেক্রেটারি কথা বলেছেন। আমরা দিল্লীকেও এই বলে চিঠি দিয়েছি যে বি. এস. এফ যদি এইভাবে বিহেভ করে তাহলে খুব মুশকিল। এরজন্য আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে যা করা সম্ভব তা করা হচ্ছে। দু'জন আই. জি. আছেন। একজন নর্থ বেঙ্গলের আই. জি. বি. এস. এফের, আর একজন সাউথ বেঙ্গলের। তাদের সঙ্গে নিয়মিত মিটিংটা অন্ততঃ হচ্ছে। তবে এটা বলতে পারি, যে অপরাধ তারা করেছিলেন আমরা এন কোয়ারি করার পর বেলডাঙ্গাতে তাদের শাস্তি দেওয়া হয়েছে। কিন্তু এই বি. এস. এফ. বাহিনীর উপর সম্পূর্ণ নিয়ন্ত্রণ আমাদের নেই বলে সবটা আমরা করতে পারছি না এটা ঠিক।

[11.20–11.30 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৯৯৮ সালের তুলনায় ১৯৯৯ সালে চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানির সংখ্যা যে বৃদ্ধি পেয়েছে, এটা ঠিক নয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, ১৯৯৮ সালে এবং ১৯৯৯ সালে কতগুলি চুরি, ডাকাতি, ছিনতাই এবং রাহাজানির ঘটনা ঘটেছে কলকাতা বাদে বাকী রাজ্যে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৮ সালে ডাকাতির ঘটনা ছিল কলকাতা বাদে রাজ্যে

৩৯৩টি। ১৯৯৯ সালে সেটা হয়েছিল ৩৪৪টি। অর্থাৎ ১২.৪৬ পার্সেন্ট কমেছে। রাবারীর সংখ্যা ১৯৯৮ সালে ছিল ৭৫৯টি, সেখানে ১৯৯৯ সালে হয়েছে ৭৫৬টি। অর্থাৎ ৩টি কম। চুরির ঘটনা ছিল ১৯৯৮ সালে ১৪ হাজার ২২০টি, সেটা ১৯৯৯ সালে হয়েছে ১৩ হাজার ৬৬৭টি। অর্থাৎ ৩ পার্সেন্টের মত কমেছে। বাগলারী ছিল ১৯৯৮ সালে ৪৪১টি, সেটা ১৯৯৯ সালে হয়েছে ৪০২টি। ডিষ্ট্রিক্ট ওয়াইজ যে রিপোর্ট আমার কাছে আছে আমি সেই অনুযায়ী এটা বলেছি। আর ছিনতাইয়ের কোন ফিগার এখন আমার কাছে নেই। আপনি যদি চান আমি পরে দিয়ে দিতে পারি।

### শিশু চলচ্চিত্র উৎসব

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *১) **শ্রীআবু আয়েশ মন্ডল** এবং **শ্রীদেবব্রত বন্দ্যোপাধ্যায়ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যের বিভিন্ন স্থানে "শিশু চলচ্চিত্র উৎসব" করার পরিকল্পনা সরকার নিয়েছিলেন;

(খ) সত্যি হলে, (১) কোন্ কোন্ স্থানে উক্ত উৎসব ইতিমধ্যে অনুষ্ঠিত হয়েছে; এবং

(২) কত সংখ্যক ছাত্রছাত্রী এবং শিশু ঐ উৎসবগুলিতে অংশগ্রহণ করেছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

ক) হ্যাঁ।

খ) ১) মার্চ—২০০০ মাসের শেষ সপ্তাহে উৎসবের পরিকল্পনা করা হয়েছে। প্রাথমিকভাবে নির্বাচিত স্থানগুলি হলো ঃ— দার্জিলিং, কালিম্পং, আলিপুরদুয়ার, মাথাভাঙা, ইসলামপুর, কালিয়াগঞ্জ, বালুরঘাট, মালদহ, বহরমপুর।

২) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যে ৯টি মহকুমা শহরের নাম বললেন যেখানে মার্চ মাসের শেষ সপ্তাহে শিশু চলচিত্র অনুষ্ঠিত হবে। আমি জানতে চাচ্ছি যে, বিগত আর্থিক বছরে আমাদের রাজ্যে এই ধরনের উৎসব অনুষ্ঠিত হয়েছিল কিনা, হয়ে থাকলে কতগুলি স্থানে হয়েছিল এবং কত সংখ্যক শিশু, ছাত্র-ছাত্রী এই উৎসব দেখার সুযোগ পেয়েছিল সেটা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৮-৯৯ সালে আমাদের অনেকগুলি মহকুমায় শিশু চলচিত্র উৎসব হয়েছিল। জায়গাগুলি হচ্ছে, মেদিনীপুর, বিষ্ণুপুর, শিলিগুড়ি,

জলপাইগুড়ি কোচবিহার, আসানসোল, বোলপুর, উত্তর-দিনাজপুর, বন-হুগলী ইত্যাদি। ৮১ হাজার ছাত্র-ছাত্রী এই উৎসব দেখেছিল। এক লক্ষ ৪৭ হাজার ৯৩৩ টাকা আদায় হয়েছিল এবং টিকিটের দাম ছিল ২ টাকা।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বর্তমানে টি. ভি.-তে স্যাটেলাইটের মাধ্যমে দূরত্বের ব্যবধান দূর করেছে। হিংসা, উত্তেজনা এবং অশ্লীলতা আজকে ভারতীয় সংস্কৃতির সীমারেখাকে এক করে দিয়েছে। আমি জানতে চাই, এই যে উৎসব যেটা শিশুদের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ এবং অনবদ্য ভূমিকা নিয়েছে এই উৎসবের জন্য যে ছবি প্রদর্শিত হচ্ছে তার নির্মাণের কাজ এবং প্রদর্শন কিভাবে ঘটছে সেটা যদি বলেন ভাল হয়।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** চলচ্চিত্র প্রদর্শনের ক্ষেত্রে আমাদের একটা উৎসব কমিটি রয়েছে। সেই উৎসব কমিটি থেকে মূলতঃ দেশের এবং পশ্চিমবঙ্গে নির্মিত ভাল চিলড্রেন ফিল্মগুলো আমরা দেখাই। যেমন সত্যজিতবাবুর হীরকরাজার দেশের মত ছবিগুলো, সাধারণভাবে জেলায় ছেলেমেয়েরা এই ধরণের ছবি দেখবার সুযোগ পায় না। উৎসব কমিটির সুপারিশের ভিত্তিতে এই ধরণের ছবির একটা প্যাকেজ তৈরী করে সেগুলো আমরা দেখাই। প্রয়োজনে বিদেশের ভাল ছবিও আমরা দেখিয়ে থাকি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** দু'বছর আগে নন্দনে আপনি একটা গুরুত্বপূর্ণ জিনিস চালু করেছিলেন। ওখানে সপ্তাহে ছুটির দিনে চলচ্চিত্র দেখাবার ব্যবস্থা করেছিলেন। আমার প্রশ্ন, এ পর্যন্ত সেখানে কত চলচ্চিত্র দেখান হয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সেটা বলতে পারবো না। তবে যেটা আরম্ভ করেছিলাম সেটা শিশু চলচ্চিত্র পাবার অভাবে বন্ধ করে দিতে হয়েছে। নভেম্বর মাসে এই রাজ্যে আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসব হয়। সেই উৎসবে একটা মঞ্চ—শিশির মঞ্চ শিশুদের জন্য উৎসব করি। কিন্তু সারা বছর ধরে দেখাবার মত ভাল চিলড্রেন ফিল্ম আমরা পাচ্ছি না। এই অসুবিধাটা থেকে গেছে।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় রাজ্যে কোথায় কোথায় শিশু চলচ্চিত্র উৎসব হচ্ছে সেটা জানালেন, কিন্তু তারমধ্যে কলকাতার নাম শুনতে পেলাম না। বর্তমানে টিভির কারণে যে সাংস্কৃতিক অবক্ষয় চলছে তাতে শিশু চলচ্চিত্র বিশেষভাবে প্রয়োজন। আমার প্রশ্ন, শিশু চলচ্চিত্র নির্মাণে উৎসাহিত করবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথম প্রশ্নের উত্তরে বলি কলকাতাকে কেন বাদ দেওয়া হয়েছে। এর কারণ, কলকাতার শিশুরা এক্ষেত্রে অনেক সুযোগ পায়, অবশ্য সবাই পায় না। কিন্তু মফঃস্বল শহরের শিশুরা এক্ষেত্রে কোন সুযোগ পায় না এবং তারই জন্য দূরবর্তী জেলার ক্ষেত্রে জোর দিয়েছি। আর শিশু চলচ্চিত্র নির্মাণে আমরা রাজ্যে সহযোগিতা এবং আর্থিক অনুদান দিয়ে থাকি এবং সেটা রিলিজের ক্ষেত্রে যখন অন্যান্য হলে হয় না, সেটা নন্দনে আমরা রিলিজ করি। এভাবে আমরা শিশু চলচ্চিত্র নির্মাণে উৎসাহ দিয়ে থাকি।

মিঃ স্পীকার স্যার, একটু আগের দেওয়া একটা তথ্য আমি কারেক্ট করে দিচ্ছি। খরচ হয়েছিল ১ লক্ষ ৪৭ হাজার ৯৩৩ টাকা এবং আয় হয়েছিল ১ লক্ষ ৬১ হাজার ৫১১ টাকা।

**শ্রীমতী মিলি হীরা ঃ** শিশু চলচ্চিত্রের সংখ্যা ক্রমশঃ কমছে। তাই জিজ্ঞাস্য, শিশু চলচ্চিত্র নির্মাণে উৎসাহ দেবার ক্ষেত্রে সরকারের ভূমিকা কি এবং নির্মিত শিশু চলচ্চিত্রের সংখ্যার ক্ষেত্রে কোন পরিসংখ্যান আছে কিনা?

[11.30–11.40 a.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** শিশুদের জন্য চলচ্চিত্র রাজ্য সরকার যা করেছে তার পরিসংখ্যান যদি চান তাহলে নির্দ্দিষ্ট ভাবে প্রশ্ন করবেন, আমি তার উত্তর দিতে পারবো। আমরা অনেক ফিল্ম্ করেছি, সত্যজিত রায়ের ছাড়াও আরো প্রায় ৭-৮টি ফিল্ম্ করেছি। আপনি নির্দ্দিষ্ট ভাবে প্রশ্ন করবেন, উত্তর দিয়ে দেব। আর বেসরকারী উদ্যোগে যাঁরা ফিল্ম্ করতে চান তাঁরা কিছু অনুদান চান, তাঁরা আমাদের রূপায়ণ ল্যাবোরেটরীর সুযোগ নিতে চান, বই করার পরে সেই ফিল্ম্ রিলিজ করার জন্য কিছু অনুদান চান। এই ধরণের সমস্যা হলে আমরা নন্দনে রিলিজ করি এবং কিছু সাহায্য বেসরকারী উদ্যোগে যাঁরা করতে চান তাঁদের দিই। শিশু চলচ্চিত্র করা উচিত, এটা একটা ভাল প্রস্তাব। কিন্তু ভাল পরিচালক না এগিয়ে এলে আমরা কি করতে পারি।

**শ্রী নির্মল সিন্‌হা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২000 সালের জন্য যে সমস্ত জায়গায় শিশু চলচিত্র উৎসব করা হয়েছে তার মধ্যে দক্ষিণ ২৪-পরগণার কোন কেন্দ্রের উল্লেখ শুনলাম না। আমার প্রশ্ন হচ্ছে দক্ষিণ ২৪-পরগণায় শিশু চলচ্চিত্র উৎসব করার জন্য কোন পরিকল্পনা আছে কিনা এবং থাকলে কোথায় হবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা ঠিকই, আমি দেখতে পাচ্ছি উত্তর ২৪-পরগণায় হয়েছে কিন্তু এবারে দক্ষিণ ২৪-পরগণার নাম নেই। এই ব্যাপারে আমি কথা বলবো যাতে দক্ষিণ ২৪-পরগণার কোন একটা কেন্দ্রে অন্ততঃ করানো যায়।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে শিশু চলচ্চিত্র উৎসব কলিকাতার বাইরে মফঃস্বলে করা হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, গ্রামাঞ্চলে অনেক প্রেক্ষাগৃহে আছে, সেইগুলিতে শিশু চলচ্চিত্র শো করার জন্য বাধ্যতামূলক কোন ব্যবস্থা করবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সমস্যাটা প্রেক্ষাগৃহ নয়, আমরা তো এমনিতেই সিনেমা হল ভাড়া নিয়ে করি, আমাদের রবীন্দ্রসদন আছে। আমাদের সমস্যা হলো অরগানাইজ করা এবং করতে গিয়ে কিছু খরচ হয়। সেই খরচ কিছুটা তুলে আনতে হবে। সেই জন্য আরো ছড়িয়ে ছিটিয়ে করা যাচ্ছে না। এই বছর ১০টা জায়গায় হয়েছে, আবার আগামী বছর আরো ১০ জায়গায় হবে। অর্থাৎ সরকারের আর্থিক ক্ষমতার উপর নির্ভর করতে হয়

এবং ভাল ফিল্ম্ পাওয়ার উপর নির্ভর করতে হয়। প্রেক্ষাগৃহ সমস্যা নয়।

**শ্রী তমাল মাঝি :** গ্রামবাংলার জনগণ ছাত্রছাত্রীদের জন্য জনপ্রিয় কাহিনীচিত্র দেখার যাতে সুযোগ পায় সেই ব্যাপারে বিশেষ পদক্ষেপ নিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** তথ্য চিত্রের ব্যাপারে আমাদের বিস্তারিত পরিকল্পনা আছে। অতি সম্প্রতি আমরা আমাদের প্রস্তুতির কাজ প্রায় শেষ করেছি ইটালির সঙ্গে জয়েন্ট কোলাবোরেশানে একটা এডুকেশান ফ্লিম সেন্টার তৈরী হয়েছে রুপকলা কেন্দ্রের ঘর-বাড়ি তৈরী হয়ে গেছে, যন্ত্রপাতি সব এসে গিয়েছে। ১২ জন ট্রেনিং নিয়ে এসেছে রোম থেকে। আমি আশা করি খুব তাড়াতাড়ি এডুকেশানাল ফ্লিম সেন্টার তৈরী করবে। ফ্লিম তৈরী হলে পঞ্চায়েত দপ্তর, স্কুল কলেজ লাইব্রেরীর মাধ্যমে এই এডুকেশনাল ফ্লিম দেখাতে পারবো।

**শ্রী আনন্দ গোপাল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই শিশু চলচ্চিত্র উৎসব আগামী দিনে গ্রামবাংলার ছাত্রছাত্রীদের উৎসাহিত করার জন্য ব্লক স্তর পর্যন্ত চলচ্চিত্র উৎসব করা যায় কিনা তার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** সে তো ইচ্ছা আছে কিন্তু উপায় নেই। এখনও পর্যন্ত মহকুমা স্তর পর্যন্ত গেছি, ব্লক স্তর পর্যন্ত যেতে পারিনি। প্রস্তাব ভাল কিন্তু এই মুহূর্তে ব্লক স্তর পর্যন্ত পারবো না। সমস্ত মহকুমাগুলি অন্তত ঘুরে আসি একবার তার পর দেখা যাবে।

### ভূমিহীন ক্ষেতমজুরদের প্রভিডেন্ট ফান্ড এবং জীবনবীমা প্রকল্প

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৭) **শ্রীমোজাম্মেল হক (হরিহরপাড়া)** ও **শ্রীইউনুস সরকার :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ভূমিহীন ক্ষেতমজুরদের জন্য প্রভিডেন্ট ফান্ড এবং জীবনবীমা প্রকল্প সরকার চালু করেছেন; এবং

(খ) সত্যি হলে, এ পর্যন্ত কতজন ক্ষেতমজুরকে উক্ত প্রকল্পের আওতাভুক্ত করা হয়েছে?

**শ্রী নরেন দে :**

ক) কৃষি বিভাগে এরূপ কোন প্রকল্প চালু নাই।

খ) প্রশ্ন ওঠে না।

এই যে প্রশ্নটি এখানে এসেছে এটি কৃষি দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট নয়। কারণ গ্রুপ ইনসিওরেন্স এবং প্রভিডেন্ট ফান্ড, এগুলো কৃষি দপ্তর থেকে চালু করা হয়নি, হয়েছে

পঞ্চায়েত দপ্তর থেকে। অতএব এই সংক্রান্ত প্রশ্ন পঞ্চায়েত দপ্তরের মন্ত্রীকে করলে জানা যাবে।

**মিঃ স্পীকার ঃ** এটা আগে চিঠি পাঠালে ভাল হত। এটাকে আমরা পঞ্চায়েত দপ্তরে পাঠাবো, তারপর উত্তর আসলে হবে।

*১২। (হেল্ড ওভার)

(গোলমাল)

(ভয়েস ঃ হেল্ড ওভার কেন?)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আগামী ১৪ তারিখে যে ডেট আছে, তখন আমি এই প্রশ্নের উত্তর দেব। আজকে আমি পারিনি। আমি সাপ্লিমেন্টারী অনেকগুলো পাইনি। আগামী ১৪ তারিখে আমি এই প্রশ্নের উত্তর দেব।

**রাজ্যে নতুন থানা স্থাপন**

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৪) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিভিন্ন জেলায় কিছু নতুন থানা স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কোথায় কোথায় এরূপ নতুন থানা স্থাপিত হবে (জেলাওয়ারী)?

*১৩, *১৪, *১৫ (নট কল্ড)।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ।

(খ)

| জেলা | বিবেচনাধীন নতুন থানা |
|---|---|
| উত্তর ২৪ পরগণা | অশোকনগর থানা |
| দক্ষিণ ২৪ পরগণা | রবীন্দ্রনগর থানা ও নদিয়াল থানা |
| জলপাইগুড়ি | শামুকতলা থানা |
| দার্জিলিং | প্রধান নগর থানা |

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** আপনি কিছুক্ষণ আগে বললেন যে সীমান্তবর্তী এলাকাগুলিতে যে সমস্যা সৃষ্টি হয়েছে, নদীয়া, মুর্শিদাবাদ এবং মালদহ এই সমস্ত

সীমান্তবর্তী থানাগুলিকে, বড় থানাগুলিকে, ভাঙার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সীমান্তবর্তী থানাগুলির মধ্যে এর পরে যে তালিকা আছে, এর পরে আছে কোচবিহারের তুফানগঞ্জকে ভেঙে বকসিরহাট এবং কোতোয়ালি থানা ভেঙে পুন্ডিবাড়ী - এই দুটো করতে হবে। এই হচ্ছে পরবর্তী, তারপরে অন্য জায়গায় যেতে পারবো।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** এই যে থানাগুলিকে ভাঙা হচ্ছে, আমাদের বাস্তব অভিজ্ঞতা হচ্ছে, থানাগুলিতে যারা কাজ করেন, এস. আই., এ. এস. আই., কনষ্টেবল, যত সংখ্যক ষ্টাফ থাকা দরকার তত নেই। তার ফলে রাত্রিতে রেইড্ করা, আসামী ধরা, রিপোর্ট তৈরী করা, এই সমস্ত ক্ষেত্রে সমস্যা হচ্ছে। যাঁরা আছেন তাঁরা পরিশ্রম করছেন ঠিকই, কিন্তু তাঁদের কাছ থেকে মানুষ যতটুকু কাজ আশা করছেন তা পাচ্ছেন না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ভাঙার সিদ্ধান্ত যখন হয়, থানাটি বাইফারকেট করা হবে, এই সিদ্ধান্ত হয়ে গেলে আমরা নোটিফিকেশন জারী করে কাজ শুরু করে দিই। তার জন্য যে জেলাতে যে ষ্টাফ থাকেন তাদের দিয়েই কাজ শুরু করা হয়। নতুন পোষ্ট ক্রিয়েট করে, ট্রেনিং দিয়ে ষ্টাফ পেতে দু'বছর সময় লাগবে। যেখানে থানা হয়েছে, সেখানে পুরানো লোকদের দিয়ে কাজ চালানো হচ্ছে। নতুন স্যাংশন্ড পোষ্টে যারা আসবেন তাঁরা ট্রেনিং পেয়ে গেলে এই সমস্যা থাকবে না।

[11.40–11.50 a.m.]

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** স্যার, আমি অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি। যদিও প্রশ্নটি নির্দিষ্ট হয়ে যাচ্ছে তবুও লোভ সংবরণ করতে না পেরে করছি যে, মেদিনীপুর জেলার কাঁথি থানাকে বিভাজনের ব্যাপারে আপনার সঙ্গে কথা হয়েছিল এবং তাতে আপনি শীঘ্রই ব্যবস্থা নেবেন বলেছিলেন। এই রাজ্যের সব থেকে বৃহত্তর থানা এই কাঁথি থানা, এর ২৪টি গ্রাম পঞ্চায়েত এবং একটি মহকুমা শহর আছে। পুলিশ প্রশাসনের পক্ষ থেকে নানা ধরণের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে তাতে নতুন থানা সৃষ্টি এবং থানায় বিভাজনের বিষয়টি আছে। এক্ষেত্রে আমার প্রশ্ন যে, কাঁথি থানা বিভাজনের ব্যাপারে আপনারা কোন প্রস্তাব বা পরিকল্পনা গ্রহণ করছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি প্রথমেই যে বলেছি এটি ৩নং প্রস্তাবে আছে। মেদিনীপুরের কাঁথি থানা, দ্বিতীয়টি কোচবিহারের পরই তৃতীয় স্থানে আছে। কাঁথি থানাকে বিভাজন করে মরিচদা থানার প্রস্তাব ৩নং প্রস্তাবে আছে।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলী ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আমার বিধানসভা এলাকা বালি থানা এবং লিলুয়া থানা নিয়ে, এর আগেও আমি উল্লেখ পর্বে এর উল্লেখ করেছি যে এর একটা বিভাজন দরকার। এই দুটি থানাকে নিয়ে যেভাবে ম্যাপ তৈরী হয়েছে তাতে কাজের অসুবিধা হচ্ছে এবং মাঝে রেল লাইন পড়ে যাওয়াতে

কাজে অসুবিধা ক্রমশঃ বাড়ছে। এই ব্যাপারে বারে বারে প্রস্তাব দিয়েছি এবং জেলা প্রশাসনকে লিখিতও দিয়েছে যে, এই ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা। এখন আপনার কাছেও একই প্রশ্ন যে, এই ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা এবং হাওড়া জেলায় থানা বিভাজনের কোন প্রস্তাব আছে কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** বিবেচনাধীন আছে কিন্তু সামনের তালিকায় নেই কারণ অন্যান্য জেলায় এতো সমস্যা বেশী আছে যে হাওড়ার তালিকা অনেক তলায়।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, এই যে থানা নতুন হবে এর মধ্যে দেয়ার আর সাম নর্মস্। এটা কিসের ভিত্তিতে করা হয়—লোকসংখ্যা নাকি ক্রাইটেরিয়ার ভিত্তিতে করছেন জানাবেন কি এবং শ্যামপুর থানার অন্তর্গত ১৮টি গ্রাম পঞ্চায়েত এবং তার মধ্যে চারটি গ্রাম পঞ্চায়েতকে দামোদর নদী ব্যরিকেট করে আছে। ওই চারটি গ্রাম পঞ্চায়েতে কোথাও কোন এ্যাকসিডেন্ট হলে পরে প্রায় ৬০ কি. মি. ঘুরে আসতে হয়। সেই কারণে মাধবপুর থানা করার কোন পরিকল্পনা আছে কিনা। শ্যামপুর থানাকে বিভাজন করে মাধবপুর থানা করার কোন পরিকল্পনা আছে কিনা এবং কি নর্মসের ভিত্তিতে এই নতুন থানাগুলো করছেন জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** নর্মস যেটা আছে সেটা হচ্ছে যে, জনসংখ্যার ভিত্তিতে এবং জেলার গুরুত্বের ভিত্তিতে, শিল্পাঞ্চলের ভিত্তিতে এবং সীমান্ত এলাকা এসব দেখে বিভাজন করা হয়ে থাকে। প্রথম হচ্ছে জনসংখ্যা, দ্বিতীয় শিল্পাঞ্চলের গুরুত্ব, তারপরে জেলার গুরুত্ব এবং সীমান্ত এলাকা কিনা। আপনার শ্যামপুর থানা পপুলেটেড হলেও হুগলীর খানাকুল, মেদিনীপুর এবং সীমান্তবর্তী এলাকায় এতো সমস্যা রয়েছে যে তাতে এর গুরুত্ব অনেক কম।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, পুরুলিয়া এলাকায় ঝালদা বিধানসভা কেন্দ্রে ১৯টি গ্রাম পঞ্চায়েত নিয়ে একটি মিউনিসিপ্যালিটি এবং একটি থানা আছে। সেই থানার অন্তর্গত বোকারো, রাঁচি প্রভৃতি পড়ছে। যে পরিমাণে ঝাড়খন্ডীদের আক্রমণ চলছে তাতে দুটি থানা করার কোন পরিকল্পনা আপনার আছে কিনা জানাবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুরুলিয়া এক নম্বরেই আছে। এখানে কাশিপুর থানাকে ভেঙে কাশিপুর এবং আদ্রা থানা করা হবে।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাইছি, এর আগেও উনি বলেছিলেন, মালদা জেলার মুথাবাড়িতে বর্ডারের কাছে, আপনি এই এলাকাটি ঘুরেওছেন, এখানে গঙ্গা ভাঙছে, বিহারের পোরশানটা আমাদের দিকে চলে আসছে, মুথাবাড়ির এলাকাতে অপরাধ বেড়ে গিয়েছে, এখানে আপনি নূতন থানা করার কোন চিন্তা করেছেন কিনা, দয়া করে জানাবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপাতত ওখানে ঠিক হয়েছে, পুলিশ ক্যাম্প থাকবে। ভেঙে ভেঙে কি জায়গা দাঁড়ায়, ইরিগেশান ডিপার্টমেন্ট কতটা কি রক্ষা করতে পারে সেটা দেখে নিয়ে লঙ টার্ম সিদ্ধান্ত নিতে হবে। আপাতত পুলিশ ক্যাম্প দিয়ে চালাতে হবে ঐ জায়গাটা।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন, আমাদের হুগলী জেলার খানাকুলের নাম সব জায়গায় পরিচিত। একটু আগে মাননীয় সদস্য বলছিলেন, খানাকুলে ২৪টি গ্রাম পঞ্চায়েত আছে, চারিদিকে ৩।৪টি নদী দিয়ে এটি বেষ্টিত। সঞ্জীববাবু বলছিলেন, একটা জায়গায় কোন ঘটনা ঘটলে ৬০।৭০ কি. মি. ঘুরে আরামবাগ ঘুরে, আমার এলাকার ঢুকতে হয়। ওখানে ২৪টি গ্রাম পঞ্চায়েত আছে, এখনি কোন থানা করার প্রস্তাব আছে কিনা দয়া করে বলবেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এই মুহূর্তে নেই। আমরা বেশ কয়েকটি পুলিশ ক্যাম্প চালাচ্ছি। পরিস্থিতিটা জেনেও বলছি, অন্যদিকে চাপ আছে, জেনেও বলছি, এখনি খানাকুলে কোন থানা করার চিন্তাভাবনা করছি না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সীমান্তবর্তী কতকগুলি জেলার কথা বললেন, কিন্তু কলকাতা এবং কলকাতার উপকণ্ঠে দক্ষিণ ২৪ পরগণার ফ্রিঞ্জ এলাকায় যাদবপুর, কসবা, তিলজলা, সোনারপুর এবং বেহালা এই জায়গায় যে থানাগুলি আছে বর্তমানে রাজ্য পুলিশের এলাকায়। যখন থানাগুলি তৈরী করা হয়েছিল, তখন এখানে জনসংখ্যার হিসাবে হয়েছিল, জিও পলিটিক্স সেটা এখন গভীরভাবে পরিবর্তন হয়ে গেছে। ১।১টি থানায় ১০ লক্ষর বেশী লোকসংখ্যা হয়ে গেছে আজকে বেহালা থানা, সোনারপুর থানা, যাদবপুর, কসবা, তিলজলা থানা এলাকায় সমাজবিরোধী কার্যকলাপ বেড়ে গেছে তা সামাল দেওয়া যাচ্ছে না। এই থানাগুলি ভেঙে আপনারা যদি নূতন থানা না করেন তাহলে এই এলাকার জনসাধারণের জীবনজীবিকা সুষ্ঠুভাবে তারা পালন করতে পারবেন না এবং প্রশাসনের কাজের ক্ষেত্রেও গতি রাখতে পারবেন না। এই ৫টি থানার পুর্নবিন্যাস করেছেন কিনা, যদি না করে থাকেন তাহলে আপনি প্রয়োজন ভিত্তিক সমাজবিরোধী কার্যকলাপের বিরুদ্ধে শান্তিশৃঙ্খলা রক্ষার স্বার্থে নিরাপত্তা দেওয়ার ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি জানেন, যে এলাকাগুলি আপনি চিহ্নিত করলেন তার মধ্যে আমাদের যে প্রস্তাব আছে, কড়েয়া থানাকে ভেঙে বন্ডেল গেট থানা হচ্ছে, নিউ আলিপুরকে ভেঙে চেতলা থানা করবো, তিলজলা থানাকে ভেঙে ধাপা থানা করবো, এই হচ্ছে তিনটি প্রস্তাব। যাদবপুরকে ভেঙে পূর্ব যাদবপুর থানা হয়ে গেছে। সোনারপুর বেহালা আলাদা। যাদবপুরটা করেছি, এরপরে বেহালায় যাব।

**শ্রী জ্ঞান সিং সোহন পাল ঃ** স্যার, অনেক প্রশ্নই হয়ে গেছে, আমি বেশী বিরক্ত করব না। Reforms, Sir, the Administrative Reforms Committee has made its recommendations in 1983. It was suggested that a Committee of Secre-

taries with the Chief Secretary as its Head should go into this aspect of bifurcation of police stations and reorganisation of the police stations : My supplementary is whether this committee was constituted under the Chief Secretary; whether they have examined this aspect and what was their recommendations? And what is the latest position in this regard?

[11.50–12.00 Noon]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি হয়ত জানেন পুলিশ কমিশন একটা রিপোর্ট দিয়েছে দু'খন্ডে, শেষ রিপোর্টের অপেক্ষা করছি। এই সম্বন্ধে পুলিশ কমিশন একটা নির্দিষ্ট মাপকাঠি নির্দেশ করে দিয়েছে। সেই ভিত্তিতে একটা কমিটি করে সারা রাজ্যে নতুন থানা করার ভিত্তি ও তার গাইডলাইন তৈরী করতে পারব।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** আমাদের খেজুরিতে একটা পুলিশ ফাঁড়ি আছে বহুকাল আগে থেকে। সেইটিকে থানায় রূপান্তরিত করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মুর্শিদাবাদে প্রস্তাবিত কাঁথি থানার সঙ্গে মরীচদা করার কথা আছে। খেজুরিতে এখনই করার কথা দিতে পারছি না, তবে এটা বিবেচনাধীন থাকল।

**শ্রী হবিবুর রহমান ঃ** মুর্শিদাবাদে রঘুনাথগঞ্জ একটা বর্ডার থানা। প্রায় ৬০ কিলোমিটার বর্ডার। এই থানাকে ভাগ করার প্রপোজাল বহুদিন আগেই হয়েছিল। ডি. এল. আর. এস.-এর কনসেন্টের জন্য গেছে। এই থানাটিকে ভাগ করার কথা বিবেচনা করছেন কিনা জানাবেন।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমার কাছে এরকম ১০০-এরও বেশি প্রস্তাব আছে। কিন্তু যে টাকা আছে, তাতে বছরে ৭।৮টার বেশি করতে পারি না। সেইজন্য কোন্‌টা আগে, কোন্‌টা পরে করা হবে, এই সিদ্ধান্ত নিতেই হয়। জলঙ্গি, লালগোলা এইগুলো খুব দরকার। তারপর অন্যান্য দিকে আসতে পারব। সুতিরও বিস্তীর্ণ অঞ্চল জলে ডুবে আছে, এসবও গুরুত্ব পাবে।

**রাজ্যে ডিমের উৎপাদন**

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪১) **শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** পশুপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট ডিমের (হাঁস ও মুরগীর) উৎপাদন কত; এবং

(খ) রাজ্যের চাহিদা পূরণের জন্য কী পরিমাণ অতিরিক্ত ডিম আমদানী করতে হয়?

**শ্রী আনিসুর রহমান ঃ**

ক) বিগত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) রাজ্যে মোট ডিমের উৎপাদন ২৬৫৩৩

লক্ষ। (মুরগী ১৭৬৮২ লক্ষ এবং হাঁস ৮৮৫১ লক্ষ)

খ) চাহিদা পূরণের জন্য বার্ষিক আমদানির পরিমাণ আনুমানিক ৯৫০০ লক্ষ।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** উন্নত প্রথায় মুরগী ও হাঁস পালনের মাধ্যমে যাতে বেশি উন্নত মানের ডিম উৎপাদন করা যায় বা পাওয়া যায়, তার জন্য রাজ্য সরকারের পশুপালন বিভাগের প্রচেষ্টা কি ছিল?

**শ্রী আনিসুর রহমান :** আমরা আমাদের রাজ্যের উৎপাদন বাড়াবার জন্য অনেকগুলি পরিকল্পনা গ্রহণ করেছি। একটা হচ্ছে অন্যান্য রাজ্যের সঙ্গে যেটা আমাদের মেলে না, অন্যান্য রাজ্যে কিছু ফার্ম আছে। লক্ষ লক্ষ মুরগী থাকে, যেটা আমাদের রাজ্যে নেই। আমাদের রাজ্যের লক্ষ যারা গরীব মানুষ বাস করছে, তাদের প্রত্যেকের বাড়িতে যাতে পৌঁছে দিতে পারি। আমাদের রাজ্যে ২২টা এই রকম ফার্ম আছে উন্নত জাতের। উন্নত জাত যেগুলি আছে, সেগুলি আমরা বাইরে থেকে নিয়ে এসেছি। সেখান থেকে লক্ষ লক্ষ ডিমের বাচ্চা তৈরী হচ্ছে। সেগুলি আমরা প্রত্যেকের বাড়ীতে পৌঁছানোর চেষ্টা করছি এই বছর। উৎপাদনও বাড়ছে। যেমন ডিমের পরিমাণ বাড়ছে, মানুষের আয়ও বাড়ছে। আমরা আরও বাড়াতে চেষ্টা করব।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** ১৯৯৭-৯৮, ৯৮-৯৯ সালে হাঁস এবং মুরগীর ডিম-এর উৎপাদন কতটা পরিমাণে বেড়েছে?

**শ্রী আনিসুর রহমান :** ১৯৯৭-৯৮ সালে আমাদের মোট ডিমের উৎপাদন ছিল ২৬৩ কোটি ৪০ লক্ষ। ১৯৯৮-৯৯ সালে এটা বেড়ে হয়েছে, ২৬৫ কোটি ৩০ লক্ষ।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** আমার মন্ত্রীর কাছে প্রশ্ন—আমাদের চাহিদা পূরণের জন্য আমদানী করতে হয় ৯ হাজার ৫০০। অথচ এই অবস্থার মধ্যে মূলত কোন রাজ্য থেকে বেশি ডিম এই রাজ্যে আমদানী করতে হয়।

**শ্রী আনিসুর রহমান :** আপনি যে হিসাব বললেন সেটা ঠিক নয়. ওটা আরও বেশী। ওটা হচ্ছে ৯৫ কোটি। বছরে আমাদের ৯৫ কোটি ডিম আমদানী করতে হয়। এর বেশীর ভাগই অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু থেকে আসে। ডিমের সমস্যা হচ্ছে খাবারের। আমাদের রাজ্যের মুরগীর জন্য যে খাদ্যের দরকার, সেই খাবারের যে ইনগ্রেডিয়েন্স সেটা অনেক কম পাওয়া যায়। অন্ধ্রপ্রদেশ তামিলনাড়ুতে অনেক কম দামে ফিস মিল পাওয়া যায়। সেই জন্য ওদের কতগুলি সুযোগ আছে, সেটা আমাদের রাজ্যে নেই। এই জন্য আমাদের কিছু সমস্যা হয়।

**শ্রীমতি মিলি হিরা :** আমার প্রশ্ন—আমাদের রাজ্যে ডিম উৎপাদনে কোন জেলায় কত তার সর্বশেষ রিপোর্ট আছে কি?

**শ্রী আনিসুর রহমান :** আলাদা ভাবে ডিম উৎপাদনের হিসাব এখন আমার কাছে নেই। জেলাওয়ারী পরে নোটিশ দিলে জানিয়ে দেব।

**শ্রী সৌগত রায় ঃ** আমি জানতে চাই যে, আমাদের রাজ্য ডিমে সেল্‌ফ সাফিসিয়েন্ট নয়। অন্ধ্র মাদ্রাজ থেকে ডিম আসে, সেগুলি ম্যাড্রাসী ডিম বলি। সরকারের কি কোন পরিকল্পনা আছে যে, কত সালের মধ্যে এই রাজ্যে মুরগীর মাংস এবং ডিমে স্বয়ং সম্পূর্ণ হবে?

**শ্রী আনিসুর রহমান ঃ** একটা হচ্ছে মাংসের ব্যাপারে আমরা অনেকখানি সাবলম্বী। মুরগীর মাংস বাড়তিও হয়ে যাচ্ছে। ছাগল বা অন্যান্য কতগুলি মাংস ঘাটতি আছে। তা পূরণের জন্য অন্য ব্যবস্থা নিয়েছি, তার সাফল্য অনেক খানি। ডিমের ব্যাপারে ঘাটতি অনেকখানি আছে। ঘাটতি পূরণের জন্য আমরা একটা প্রকল্প নিয়েছি। একটা সাফল্য পাব ঠিকই। কিন্তু আমরা এখন সাবলম্বী হওয়ার মত অবস্থায় নেই। এই কারণে এন আই এন যে নর্মস তাতে মাথাপিছু আধখানা করে ডিমের যদি হিসাব করা যায়, তাতে আমাদের রাজ্যে ১ হাজার ২৫০ কোটি ডিম লাগার কথা বছরে।

[12.00–12.10 p.m.]

সেই হিসাব মত এটাই হচ্ছে মিনিমাম রিকোয়ারমেন্ট। আমাদের যে এমনি চাহিদা তার থেকে অনেকখানি কম। এটা পূরণ করার জন্য আমরা বড় উদ্যোগ নিয়েছি। আমাদের প্রথম কাজ হচ্ছে প্রত্যেকটা বাড়ীতে ভাল জাতের হাঁস মুরগী পৌঁছে দেওয়া। এই কাজের উদ্যোগ আমরা নিচ্ছি। আরও বড় বড় কিছু ফার্ম করা যেমন অন্ধ্রপ্রদেশে আছে। আমাদের রাজ্যেও উদ্যোগ নেওয়া হয়েছিল কিন্তু একটা ব্যাপারে আগ্রহের অভাব রয়েছে কারণ আমাদের রাজ্যে খাবারের সমস্যা একটা বড় সমস্যা। এই ব্যাপারে আমরা নিজের পায়ে দাঁড়িয়ে করব। ডিমের সংখ্যাও যেমন বাড়বে মানুষের হাতেও পয়সা আসবে।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে খাকী ক্যাম্পবেল হাঁস প্রচুর পরিমাণে যেহেতু ডিম দেয় সেই কারণে গ্রামাঞ্চলের মানুষ এই হাঁস-এর খোঁজ খবর করেন। আমি আপনার কাছে জানতে চাইছি বর্ধমান জেলায় এই ফার্মে খাকী ক্যাম্পবেল হাঁস পাওয়া যাচ্ছে না, কোন কোন জায়গায় খাকী ক্যাম্পবেল হাঁস পাওয়া যাচ্ছে এবং তার রেটটা কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** আমি তো বললাম আমাদের রাজ্যে হাঁস এবং মুরগী মিলিয়ে ২২টা ফার্ম রয়েছে। এর মধ্যে গোটা পাঁচেক হচ্ছে হাঁস। রায়গঞ্জে একটা বড় ফার্ম রয়েছে। মেদিনীপুরে রয়েছে কিন্তু সব জেলাতে নেই। আমরা চেষ্টা করছি যে সব জেলাতেই ছোট আকারে কিছু করা যায় কিনা। ইতিমধ্যে আমরা প্রত্যেকটা জেলাতে টাকা পাঠিয়েছি। যেখানে যেখানে আছে সেখানে বাড়তি কিছু যোগ করে আরও ভাল করা যায় কিনা। যেখানে একদম নেই সেখানে নূতন করে কিছু করা যায় কিনা এটা দেখা। আমরা আশা করছি আগামী দু'এক বছরের মধ্যে আমরা সব জেলাতেই করতে পারব।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, টালিগঞ্জ পোলট্রি ফার্ম যেটা সেটা এক সময়ে এশিয়ার বৃহত্তম ফার্ম ছিল। দিনে ৮০ হাজার ডিম সেখান থেকে ক্যাটার করা হত। মানুষের কাছে বিক্রি করা হত। এখন আপনাদের ২২ বছরের এই দীর্ঘ সময়ে এই ফার্ম থেকে ৮ হাজার ডিম ক্যাটার করা হয়। বার্ডের সংখ্যা কমে গেছে। বহু জমি অব্যবহৃত পড়ে রয়েছে। জমি গুলোতে কোয়াটার্স কলোনী তৈরী হয়ে যাচ্ছে। সুতরাং এই ফার্মটিকে পুরনো জায়গায় ফিরিয়ে আনতে এবং যে জমিগুলো অব্যবহৃত রয়েছে সেগুলো ইউটিলাইজ করার জন্য কি ভাবনা-চিন্তা আপনাদের রয়েছে। এখানে আপনারা অনেক কিছু করতে পারেন। মাংস প্রসেসিং করতে পারেন। কাউন্টার খুলতে পারেন। কারণ এই জমিগুলো পড়ে থাকতে থাকতে বেদখল হয়ে যাচ্ছে। আপনাদের সে সম্পর্কে ভাবনা চিন্তা কি?

**শ্রী আনিসুর রহমান :** মাননীয় সদস্যকে বলছি শুধুমাত্র সংখ্যা দিয়ে সাফল্য বিচার করা যায় না। টালিগঞ্জ ফার্ম নয় হরিণঘাটা ফার্মকে এশিয়ার বৃহত্তম ফার্ম বলা হয়। সে সময়ের যে দৃষ্টিভঙ্গি ছিল আজ সেই দৃষ্টিভঙ্গির পরিবর্তন ঘটেছে। হরিণঘাটায় দুধ তৈরী করে, সেই দুধ এনে কলকাতার মানুষকে খাওয়ানোর যে পরিকল্পনা ছিল সেটা সেই সময়ে যতটা যুক্তি সঙ্গত ছিল আজকে ততটা নেই। সরকারী পয়সায় এক লিটার দুধ তৈরী করতে সরকারের খরচ পড়ে ৫০ টাকা সেই দুধ কলকাতায় এনে ১০ টাকা দিয়ে বিক্রি করতে হয়। যাই হোক টালিগঞ্জ ফার্মে ধারণা ছিল দুটো কাজ করবে। ভাল জাতের বাচ্চা মানুষকে দেবে আর কমার্শিয়াল প্রোডাকশান করবে। এখন যেহেতু নানা ভাবে কমার্শিয়াল প্রোডাকশান বেড়েছে বাড়ীতে বাড়ীতে এবং কিছু প্রাইভেটও গড়ে উঠেছে। এখন যা প্রয়োজন সেটা হচ্ছে ভালো জাতের বাচ্চা ও ডিম পাওয়া। এটাতে টালিগঞ্জের সাফল্য অনেকখানি। আমি হিসাব দিতে পারি এর সংখ্যা অনেক বেড়েছে। ভালো জাতের বাচ্চা তার সাথে নতুন জিনিস যুক্ত করেছি জাপানের কোয়েল যার মাংস ভালো হয় তার চাহিদাও ভালো, এটা দারুনভাবে বেড়েছে, এটাকে ছড়িয়ে দেওয়ার চেষ্টা করছি। ইতিমধ্যে কয়েকটি জায়গায় আমরা করেছি। আর টালিগঞ্জ পোলট্রি ফার্ম এটা নষ্ট হওয়া দূরে থাক, এটাকে আরও ভালো করার জন্য আমরা পরিকল্পনা নিচ্ছি এবং আমরা আশা করছি এটা আমরা করতে পারবো।

## Starred Questions
## (To which written answers were laid on the Table)

### কোচবিহারে দুগ্ধ উৎপাদন কেন্দ্র

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৪) **শ্রী দিলীপ কুমার দাস :** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোচবিহারে দুগ্ধ উৎপাদন কেন্দ্রের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(খ) উক্ত দুগ্ধ উৎপাদন কেন্দ্রটি চালু হলে প্রতিদিন কী পরিমাণ দুগ্ধ উৎপন্ন হবার সম্ভাবনা আছে?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) খুব শীঘ্রই এই দুগ্ধাগারে পরীক্ষামূলকভাবে (ট্রায়াল রান) দুগ্ধ প্রক্রিয়াকরণের কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

খ) এই দুগ্ধাগারের দৈনিক ১০,০০০ (দশ হাজার) লিটার দুগ্ধ উৎপাদনের ক্ষমতা আছে।

*Question No.12 held over.

**রাজ্যে আর. ই. ডি. সি.-র মাধ্যমে বিদ্যুতায়ন**

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫০০) **শ্রীজাহাঙ্গীর করিম** এবং **শ্রীকৃষ্ণপ্রাসাদ দুলে ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের কোন কোন ব্লকে আর. ই. ডি. সি.-এর মাধ্যমে বিদ্যুতায়ন করার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, সংশ্লিষ্ট ব্লকগুলিতে কাজের অগ্রগতি কীরূপ?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্যি।

(খ) প্রাথমিক পর্যায়ে প্রতি জেলায় দুটি ব্লক গ্রহণ (take over) করার জন্য জেলা পরিষদগুলিকে চিহ্নিত করতে বলা হয়েছে। শিলিগুড়ি মহকুমা পরিষদ সহ মোট ১১টি জেলা পরিষদ ইতিমধ্যেই চিহ্নিতকরণের কাজ সম্পন্ন করেছে।

বর্তমান আর্থিক বৎসরে গ্রামীন বিদ্যুতায়নের কাজে আর. ই. ডি. সি.-কে ৪০.৩৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

ঐ কাজের জন্য ২০০০-২০০১ সালে ১০০ কোটি টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব হয়েছে।

জেলা পরিষদগুলি প্রকল্প তৈরী করে অনুমোদনের জন্য আর. ই. ডি. সি.-কে পাঠাতে শুরু করেছে।

ইতিমধ্যে ৫ (পাঁচটি) জেলা পরিষদ প্রেরিত প্রকল্পগুলি যথাবিধি অনুমোদন পেয়েছে এবং রূপায়নের ব্যবস্থা নিতে শুরু করেছে।

আশা করা যায় মে' ২০০০ এর মধ্যে অন্ততঃ ১০ (দশটি) জেলায় কাজ শুরু হবে।

### হিমঘরে আলু সংরক্ষণের বন্ড

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০) **শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মহামান্য আদালতের রায়ে হিমঘরগুলিতে আলু সংরক্ষণের জন্য বন্ড বিলির উপর রাজ্য সরকারের নিয়ন্ত্রণ রহিত করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, গরীব প্রান্তিক ও ক্ষুদ্র আলু চাষীদের উক্ত বন্ড পাবার বিষয়টি সম্পর্কে সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন?

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ। মহামান্য কলকাতা উচ্চ আদালতের সর্বশেষ রায় অনুযায়ী পশ্চিমবঙ্গ হিমঘর (লাইসেন্সিং এবং রেগুলেশন) আইনের উপযুক্ত সংযোজন বা মহামান্য আদালতের অন্যরূপ রায় না হওয়া পর্যন্ত হিমঘরে স্থান সংরক্ষণের ব্যাপারে সরকারী যে নীতি নির্দেশ দেওয়া হ'ত তা বর্তমানে দেওয়া যাবে না।

গরীব, প্রান্তিক ও ক্ষুদ্র আলু চাষীদের যাতে হিমঘরে বন্ড পেতে কোন অসুবিধা না হয় সেজন্যে পশ্চিমবঙ্গ হিমঘর সংগঠনকে অনুরোধ করা হয়েছে, তারা যেন গত কয়েক বছরের মতই হিমঘরে স্থান সংরক্ষণের ব্যাপারে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জন্য পূর্ব নির্দ্ধারিত জায়গা পাবার সুযোগ দেয়। এ ছাড়া জেলা সমাহর্তা এবং জেলা সভাধিপতিদেরও এই বিষয়টিতে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করা হয়েছে। কয়েকটি জেলায়, যেমন—বর্ধমান, বাঁকুড়া ইত্যাদি জেলা সমাহর্তা ও সভাধিপতিগণ হিমঘর সংগঠনের প্রতিনিধিদের সঙ্গে সভা করেছেন এবং ঐ সভায় হিমঘর প্রতিনিধিরা হিমঘরে স্থান সংরক্ষণের ব্যাপারে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর দাবী মেনে নিয়েছেন এবং আগের মতই যে পরিমাণ জায়গা তাদের জন্য নির্ধারিত ছিল সেই পরিমাণ জায়গা এ বছরও দেবার ব্যাপারে প্রতিশ্রুতি দিয়েছেন।

এ ছাড়া এ বছরে, হিমঘরের ধারণ ক্ষমতা যা আছে তাতে হিমঘরে আলু রাখার ব্যাপারে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীর কোন সমস্যা হবে বলে মনে হয় না।

### পাকচর সন্দেহে গ্রেপ্তার

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪০০) **শ্রীঅশোক কুমার দেব ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পাকচর সন্দেহে রাজ্যে যাদের গ্রেপ্তার করা হয়েছে তাদের বিরুদ্ধে সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছেন।

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

তাদের বিরুদ্ধে মামলা রুজু করা হয়েছে। তদন্ত চলছে।

### সীমান্ত এলাকায় অনুপ্রবেশ

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রীআবু আয়েশ মন্ডল ও শ্রীসুভাষ মন্ডল :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সীমান্ত এলাকায় অনুপ্রবেশ ও উত্তেজনা নিয়ন্ত্রণে নতুন কিছু থানা গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, সংশ্লিষ্ট এলাকায় মোট কতগুলি নতুন থানা গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) এই পরিকল্পনা রূপায়ণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ক) হ্যাঁ।

খ) অতি সম্প্রতি নদীয়া জেলায় তিনটি নতুন থানা গড়া হয়েছে। এছাড়া কোচবিহার জেলার জন্য একটি প্রস্তাব আছে।

গ) প্রস্তাবটি বিবেচনাধীন আছে।

### উগ্রপন্থী সন্দেহে গ্রেপ্তার

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১) **শ্রীসঞ্জীব কুমার দাস :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮ এবং ১৯৯৯ সালে রাজ্যে উগ্রপন্থী সন্দেহে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

১৯৯৮ সালে ১৪ জন এবং

১৯৯৯ সালে ১৯ জনকে।

### ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Shri Pankaj Banerjee, MLA on the subject of spurt in road accident in Calcutta.

A notice of an Adjournment Motion on the similar subject was received from Shri Saugata Roy, MLA by me on yesterday, consent to which was withheld.

The present notice is thus out of order and I disallow it.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :-

| | Subjects | | Name |
|---|---|---|---|
| i) | Spurt in anti-social activities at Bangaon, North 24-Parganas | : | Shri Sudhir Bhattacharjee & Shri Ashoke Kumar Deb |
| ii) | Non-availability of ration commodities in the ration shop | : | Shri Pankaj Banerjee |
| iii) | Alleged attack on the car of an M. P. and an M. L. A. at Arambagh, Hooghly on 18/2/2000 | : | Shri Sadhan Pande, Shri Biplab Roychowdhury, Shri Dipak Kumar Ghosh, Shri Ashok Mukherjee & Shri Ambica Banerjee |
| iv) | Reported kidnapping of two officials of Thakurpukur Panchayat on 4/3/2000 | : | Shri Saugata Roy |

I have selected the notice of Shri Pankaj Banerjee on the subject of non-availability of ration-commodities in the ration shop.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Mrinal Banerjee :** Sir, the statement will be made on 10th of this month.

### Laying of Report

**Shri Mohammad Amin :** Sir, I beg to lay the Report of the West Bengal Minorities Development and Finance Corporation with regard to the disbursement of loans to the beneficiaries till 29th February, 2000.

### The Annual Accounts and Reports of the Eastern Distilleries and Chemicals Ltd. for the years 1992–93 to 1995–96.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the Annual Accounts and Reports of the Eastern Distilleries and Chemicals Ltd. for the years 1992–93 to 1995–96.

### Annual Reports of the West Bengal State Minor Irrigation Corpn. Ltd. for the years 1974–75 to 1991–92.

**Shri Mrinal Banerjee :** Sir, with your permission, I beg to lay the

1st, 2nd, 3rd, 4th, 5th, 6th, 7th, 8th, 9th, 10th, 11th, 12th, 13th, 14th, 15th. 16th, 17th and 18th Annual Reports of the West Bengal State Minor Irrigation Corporation Limited for the years 1974-75, 1975-76, 1976-77, 1977-78, 1978-79, 1979-80, 1980-81, 1981-82, 1982-83, 1983-84, 1984-85, 1985-86, 1986-87, 1987-88, 1988-89, 1989-90, 1990-91 and 1991-92 respectively.

**23rd Annual Report & Accounts of the West Bengal Pharmaceutical & Phytochemical Development Corpn. Ltd. for the year 1996-97.**

**Shri Mrinal Banerjee :** Sir, with your permission, I beg to lay the 23rd Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Ltd. for the year 1996-97.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** Very well, I have received two notices, one is from Shri Saugata Roy and one is from Shri Abu Ayes Mondal relating to incident on the 2nd of this month at the time of Governor's Address.

I have also received a notice of privilege from Shri Pankaj Banerjee on the same subject. But in this matter privilege does not lie, and besides that, it has been delayed by one day. It was not filed on the following day, it was filed on the day after that. As such it is out of order and not allowed.

As regards the other two motions, we have had a lot of discussions on these things several times–on the incident relating to Governor's Address. It has become a custom in this House now that whenever Governors come to address there will be disturbances, there will be chaos; he will read part of the statement and then he will leave. It has become a convention of this House–very unholy convention, most unparliamentary, most unconventional thing, and I am not in a mood to further debate this.

[12.10–12.20 p.m.]

It has been debated many times. Once we had a debate on this for nearly seven days when Mr. Apurba Lal Majumdar was sitting in the Opposition — former Speaker. A threadbare discussion had taken place. I feel if members are not concerned about the prestige of their own House, it does not become my duty beyond that to be further concerned with the dignity of the House. Each and every member is responsible for the dignity and decorum of this House. Now, there are arguments given — what had happened at that time, so, I just allow what has happened this time. That is a very weak argument. That is a very weak argument. That is a very poor argument and this should never be given. If somebody does something

wrong, does it entitle us that we should do wrong. Nowhere in the world that argument stands. It does not stand. It should not stand. It is a bad precedent. Members should become responsible for the dignity of the House. It is each and every member's duty whether he is in the ruling party or whether he is in the Opposition. So, it cannot be encouraged, it cannot be supported. We cannot support it. It has been stressed that the Governor comes here to fulfil a Constitutional requirement. He does not prepare this speech, he can not put up a full-stop or a comma. The Constitution requires him to come and read the Government's statement; which he has come to read. After that a debate takes place and there you have got your rights. You will debate, make your points and attack the Government. There is no problem as regards to that. But, what the Governor has got to do with this thing? He is coming to perform a ceremonial function, a Constitutional obligation, nothing more and nothing less. Can we disturb the Governor in that? I have never understood the logic as I do not understand it now. To argue what had happened one time, many years ago, so it may happen now and as if it is a continuous process. I do not understand that. I am not willing to support that. I do not agree with it. Nevertheless, I do not want to have a further debate on this again. It has been done many times, repeatedly. It has been done every year practically. In the beginning, of every year, in the new House this things happen. It takes place and it is debated. Everything goes on. It has become a convention which should not happen.

I will allow Shri Saugata Roy to say something and Shri Abu Ayes Mondal to say something and we will dispose of the matter after that, and nothing more than that. I do not want a debate.

**Shri Pankaj Banerjee :** আমার-টা কেন ডিস-এলাউ করেছেন সেটা তো বললেন না।

**Mr. Speaker :** Privilege does not lie. না, প্রিভিলেজ আমরা এলাউ করিনা।

(Noise)

Privilege is not allowed. It is not allowed and it is one day late. Privilege does not lie. I am sorry Mr. Banerjee, please go and read the rules. Privilege does not lie. You are going to a debate. No, I will not allow. Please go and read Kaul and Shakdher. You will see that privilege does not lie in this thing. Please, take your seat. No more debate on this.

**Shri Saugata Roy :** Mr. Speaker, Sir, let me read my motion first. I beg to move the Motion :—

Whereas Congress members were protesting against the State Gov-

ernment during the Governor's speech in the Assembly on 2nd March, 2000, and whereas during the protest some Left Front members attacked the Opposition members and as a result pandemonium broke out and whereas four ministers viz. Asok Bhattacharya, Susanta Ghosh, Kiranmoy Nanda and Bidyut Ganguly led the attack as reported in newspapers and whereas Sri Ram Janam Manjhi of the Congress was dragged and severely roughed up in the malee by these Ministers as a result of which Shri Ram Janam Manjhi had to be hospitalised and whereas such unruly behaviour on the part of the Ministers was undesirable, unbecoming and undignified.

This House disapproves of the Conduct of these four Ministers who have brought down the dignity of their high office and severely reprimands them for their unbecoming behaviour.

Sir, I agree with you that there should not be any debate on this very acrimonious matter which has really brought down the prestige of the House. Only, I want to point out one thing, Sir, previously, it was the Opposition members, whoever was in Oppostion whether the Left was in Opposition or the Congress was in Opposition who had been seen protesting at the time of the Governor's Speech but this is the first time in the history of the House and possibly in the history of the country where Cabinet Ministers of the State Government directly participated in the attack on Opposition members, and this is not an allegation by us. Please look at newspapers' report which has nothing to do with us. They have specifically said that these four ministers, they led the attack on the Opposition.

[12.20–12.30 p.m.]

I myself saw that Ram Janam Manjhi was dragged inside the Treasury Benches by some of the Ministers and he was kicked. He was punched. Sir, I went to see Ram Janam Manjhi in the hospital that evening. Atishda — our leader — was also there. He had severe pain in the stomach. He had to be applied a catherter. Sir, I agree with you that even the Opposition should not create a situation where the dignity of the House is lowered. I agree that the Governor is performing his constitutional obligation and I agree that there should not be any physical protest or physical obstruction to the Governor. But if that happens, if there is any wrong on one side, the Ministers who take the Oath of the Constitution, to whom people look up for guidance, if they indulge in physical violance, how can we maintain respect. Sir, I may report that the TV channels took photographs and yesterday again the Khas Khabar was showing and clearly I saw that Bidyut Ganguly was rushing and heating one Member. Is that the way to run the House? Sir, I know that no purpose is being served by debating this further,

as you have correctly mentioned. I myself feel disgusted that in every year we have to discuss the same thing. But I only bring it to the attention of the House, even to the Ruling Party, I know that there are many sober Ministers, if some Ministers directly indulge in violence, if your Ministers engage in man-handling the ordinary Members, then what the ordinary Members will do. Sir, you can understand the excitement of the Opposition Members because outside the Ruling Party Members are thrashing the Opposition, but inside the House if they protest in an unseemly way and if the Ministers go out of their way and indulge in physical violence against the Opposition Members, as it happened on that day, it brings shame to the House, it brings shame to the whole of the State. That is why I have brought the Motion. I submit it to your judgment. There should not be any acrimonious debate inside the House blaming the other. We should find out ways so that functioning of the House improves, we can go outside and show ourselves with dignity because when we go outside, everyone asks — what is going on in the Assembly; you indulge in fighting! Even small children mocking at us. I do not want to be a party of this. With this sense of shame, I have brought this motion. Thank you, Sir.

**Shri Abu Ayes Mondal** : Sir, with your permission, I beg to move my motion : This House is of opinion, -

that Shri Paresh Paul, Shri Dilip Das, Shri Ashok Deb, Shri Ramjanam Manjhi and Shri Tapas Banerjee, all Members of this State Legislature Committed definite acts of obstruction to the Governor from addressing the West Bengal Legislative Assembly as required in the Article 176 (1) of the Constitution of India on the 2nd March, 2000; and

that the acts of obstruction committed by the said Members were not only improper and indecent but were also on affront to the Constitution of India and insult to the Nation.

This House, therefore, resolved that Sarbasree Paresh Paul, Dilip Das, Ashok Deb, Ramjanam Manjhi and Tapas Banerjee be suspended till the end of the Ninth Session of Twelfth Legislative Assembly of West Bengal.

Sir, what happened on the 2nd March was very bad. It is too much derogatory to the High Office and the prestige of the Governor. I have some questions to ask. Do the people of West Bengal want that the Governor would be denegrated in the House, would be restricted, would be physically assaulted and restrained from delivering his speech? I do not think that the people of West Bengal expect this. Sir, what is being done in the name of democracy? We have a very unique position in the Parliamentary Democratic System in India. They are defying the norms, dishonour the

Constitution, the nation, the House, the Governor. Sir, the Governor comes here to read the address. The Constitution has given this sort of right to the Governor to read the addressd. But he was restricted, restrained, assaulted and obstructed. So, I condemn their activities.

স্যার, আমি এরপরে বাংলায় বলতে চাই। স্যার, এই সদস্যরা এই হাউসের মধ্যে কতভাবে এবং কতটা অসভ্য হওয়া যায় তা আমাদের প্রদর্শন করেছেন। মেম্বার পরেশ পাল, তাঁর কাজ হচ্ছে গরু ছাগল নিয়ে থানা আক্রমণ করা। হাঁড়ি কলসি বালতি নিয়ে পৌরসভা লণ্ড-ভণ্ড করে বিক্ষোভ দেখানো। কিন্তু মুশকিল হচ্ছে বিধানসভায় ওঁরা যা দেখিয়েছেন তা আমাদের রাজ্যের মানুষরা এবং রাজ্যের বাইরের মানুষরা পর্যন্ত দেখেছেন। ঐ রকম উচ্ছৃঙ্খল আচরণের মধ্যে দিয়ে ওঁরা এই বিধানসভাকে কোন জায়গায় নিয়ে যাচ্ছেন! এটা খুবই লজ্জাকর বিষয়। তাই আমি আপনার কাছে আবেদন করছি, এই বিধানসভা অধিবেশনের বাকি দিনগুলির জন্য ওঁদের সভা থেকে বহিষ্কার করা হোক। এই আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** We have heard Shri Saugata Roy and Shri Abu Ayes Mandal, the Hon'ble Members on their respective motions. I would only like to point out to Shri Saugata Roy, his motion starts with — Whereas the Congress Members were protesting during the Governor's speech — it is a violation of the parliamentary rules. It cannot be done. You cannot protest. If you remember the Ishaque Sambhari and Prof. Hiren Mukherjee's case in Lok Sabha when the President was reading out his address, they only passed some comments. Seven days debate took place and they were reprimanded.

... (at this stage Shri Saugata Roy rose to speak)...

Mr. Roy, I am praising you. You are a very frank person. You have made a very frank admission that the parliamentary norms have been violated, that the Governor was denegrated. I am not on that. What I want to say is that something wrong has taken place. We are all ashamed of it. I am personally ashamed of it. I tell you very frankly that when the Governor was leaving the House, one Hon'ble Member rushed to him, if I did not restrict him, he would have fallen on the Governor. Serious incident could have taken place. I will also tell the ruling party members that they should not react. This is our responsibility. The House is here. The security staff is here. If the opposition misbehave, we will deal with that. The Ruling Party Members need not deal with that.

... (noise) ...

I would again say that I do not admit these motions. I will not allow any debate on it any further. I only appeal to the good sense of all Members

to maintain decorum and decency in the House. The West Bengal House has a very privilege position in the parliamentary system. Don't destroy it. This matter is disposed of accordingly.

## MENTION CASES

**শ্রী বংশী বদন মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী ও মাননীয় কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনারা জানেন, এ বছর হাওড়া, হুগলী, বর্ধমান, বাঁকুড়া প্রভৃতি জেলাতে ব্যাপক আলু চাষ হয়েছে। এই আলু চাষে বিঘা প্রতি খরচ হচ্ছে প্রায় ৫ হাজার টাকা। বর্তমানে আলু যে দামে বিক্রি হচ্ছে তা হচ্ছে ৬০ কেজি, প্যাকেটের দাম ৬৫ থেকে ৭০ টাকা। সেই হিসাবে দেখা যাচ্ছে বিঘা প্রতি যা খরচ তার অর্ধেক দাম উঠছে। এর ফলে আলু চাষীরা ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন। ভাগচাষীদের অবস্থা আরও খারাপ। ভাগচাষের রাজস্ব দিয়ে তারা আরও বেশী ক্ষতিগ্রস্ত হচ্ছেন। ক্ষতিগ্রস্ত আলু চাষীদের বাঁচানোর জন্য অবিলম্বে তাদের কাছ থেকে আলু কিনে বাইরে সেই আলু পাঠানোর ব্যবস্থা করা দরকার। এ ছাড়া কোল্ডষ্টোরেজগুলিতে আগের আগের বছর আমরা দেখেছি পঞ্চায়েতের মাধ্যমে আলুর বন্ড পাওয়া যেত কিন্তু এ বছর তো পাওয়া যাচ্ছে না। ব্যবসায়ীরা চাষীদের কাছ থেকে সমস্ত আলু কম দামে কিনে নিয়ে কোল্ডষ্টোরেজগুলিতে রেখে দিচ্ছে। সেই হিসাবেও আলু চাষীরা আলুর দাম পাচ্ছেন না। আলু চাষীরা যাতে পরের বছর বীজের জন্য কোল্ডষ্টোরেজগুলিতে আলু সংরক্ষণ করতে পারেন তার ব্যবস্থা অবিলম্বে করা দরকার। ক্ষতিগ্রস্ত আলু চাষীদের বাঁচানোর জন্য অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি মন্ত্রীমহাশয়দের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নাকাশিপাড়া বিধানসভা কেন্দ্রের অধীনে ছড়িগঙ্গার উপর আড়পাড়া ব্রীজটির অবস্থা অত্যন্ত খারাপ। সেটি যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। যে কোন সময় দুর্ঘটনা ঘটতে পারে। প্রতি বছর কয়েক লক্ষ টাকা খরচ করে ব্রীজটির সংস্কার করা হলেও বর্তমানে ব্রীজটির অবস্থা অত্যন্ত খারাপ হওয়ায় তা যান চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। পূর্ত বিভাগ থেকে এই ব্রীজটির সন্নিকটে একটি নতুন ব্রীজ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কিন্তু আজ পর্যন্ত তার কোন অগ্রগতি ঘটে নি। সমস্ত বাধা অতিক্রম করে অনতিবিলম্বে এই ব্রীজটি পুনর্নির্মাণ করে এলাকার সাধারণ মানুষের দীর্ঘদিনের দাবী পূরণের জন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী সুনীল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নবদ্বীপ ব্লকের ২৬ নং বনকড় ধোপাদি মৌজায় ভাগীরথীর চরের খাস জমি প্রায় ১০ বছর পূর্বেই মাঠ-খসড়া হয়ে গিয়েছে কিন্তু আজও তা ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি-বন্টন হয়নি। এরমধ্যে ভূমিহীন কৃষকরা

সেইসব জমি দখল করে আছে। কিন্তু তৃণমুলী দুষ্কৃতিরা প্রতি নিয়ত তাদের উৎখাত করার চেষ্টা করে যাচ্ছে। আপনার মাধ্যমে তাই স্যার, পঞ্চায়েত ও ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীমহাশয়ের কাছে আবেদন, অবিলম্বে ভূমিহীন কৃষকদের মধ্যে সেই সমস্ত জমির পাট্টা বিতরণ করা হোক।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্যের পরিবহণ দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আমার ফলতা বিধানসভা কেন্দ্রে জগন্নাথপুর নতুন রাস্তার মোড় থেকে তারাতলা পর্যন্ত ডি.এস. টু এই নম্বরের বাস চলে। বর্তমানে একটি মাত্র বাস এই রুটে চলে। বাসটি কখন যায়, কখন আসে এলাকার মানুষরা জানেন না। এই রকম একটা অসহনীয় অবস্থার মধ্যে এলাকার মানুষদের বাস করতে হচ্ছে এবং কষ্ট পেতে হচ্ছে। যখন এই রুটটি চালু হয়েছিল তখন ৫ টি বাস চলতো কিন্তু বর্তমানে একটি মাত্র বাস চলে। অবিলম্বে সেখানে সরকারী বাস বাড়িয়ে এলাকার মানুষদের যন্ত্রনা লাঘবের ব্যবস্থা করার জন্য আমি দাবী জানাচ্ছি।

কিন্তু এই অপদার্থ সরকার, অপদার্থ মন্ত্রী, এরা কোন রকম কর্ণপাত করছে না। আমরা বারবার জানিয়েছি যে, এই রুটে বাস বৃদ্ধি করতে হবে, কিন্তু তা সত্ত্বেও ট্রান্সপোর্ট মন্ত্রী কোন রকম ব্যবস্থা নিচ্ছেন না। আমি তাই, আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি যে, ঐ রুটে অবিলম্বে যাতে বেশী বাস চালু করা যায় এবং নির্দিষ্ট সময়ে যাতে বাস চলে সেই ব্যবস্থা করা হোক।

[12.30–12.40 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর নগর উন্নয়ন মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং তার প্রতিকার দাবী করছি। নবদ্বীপ অতি জনবহুল শহর। এখানে বহু ব্যবসা কেন্দ্র আছে। এখানে প্রায়ই আগুন লাগার ঘটনা ঘটছে। নবদ্বীপ পৌর অগ্নি নির্বাপন কেন্দ্র গড়ার জন্য জমি দেওয়া হয়েছে। কিন্তু এখনও পর্যন্ত কোন কাজ শুরু হয়নি। আমি আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি যে, অবিলম্বে যাতে এই কাজ শুরু করা হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি বিপনন মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে হাওড়া জেলার উলুবেড়িয়ায় একটি গরুর হাট আছে। এই হাটটি ২০০ বছরের পুরানো হাট। নেতাজী সুভাষ চন্দ্র বসু ১৯৪০ সালে এই হাটে আপোষহীন সংগ্রামের ডাক দিয়েছিলেন। এখন শুধু গরু নয়, এখানে ছাগল, মুরগী ইত্যাদি নানা রকম ব্যবসা হয়। ব্রিটিশ আমল থেকে এই হাটটি আছে। এই হাটটি এখন কোর্টের রিসিভারের আন্ডারে গেছে। উলুবেড়িয়ার মহকুমা শাসক ঐ মার্কেটের যে কমিটি আছে তার চেয়ারম্যান। তিনি নুতন জায়গায় ঐ হাটটি নিয়ে যাবার পরিকল্পনা করেছিলেন। তিনি নিজে প্রোমোটারকে নিয়ে মাইকের মাধ্যমে প্রচার করেছিলেন যে ঐ গরুর হাট উঠে যাচ্ছে। হাজার হাজার

গরু-বাছুর সেখানে কেনা-বেচা হয় এবং স্যারা পশ্চিমবঙ্গের অধিকাংশ মানুষ এর সঙ্গে যুক্ত আছে। স্যার, আমার কাছে ডকুমেন্ট আছে। স্যার, মার্কেট কমিটির সঙ্গে আলোচনা না করে হঠাৎ ৪ ঠা মার্চ ঐ হাটটিকে বে-আইনী ভাবে তুলে দেবার চক্রান্ত করা হয়েছিল। সমস্ত ব্যবসায়ীরা এর প্রতিবাদে ক্ষোভ প্রকাশ করেছিল যে হাটটিকে ওখান থেকে তোলা যাবে না। আমি এই ব্যাপারে প্রতিবাদ করছি।

**শ্রী রাম পদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে একটি দাবী রাখছি। মেদিনীপুর জেলার ৬ নম্বর জাতীয় সড়কের রাতুলিয়া থেকে পিংলা থানার মালিগ্রাম পর্যন্ত একটা রাস্তা ৫০।৬০ বছর ধরে বাস রাস্তা করার জন্য জনগণ আন্দোলন করছে। এই রাস্তা তিনটি অংশে বিভক্ত। প্রথম অংশ রাতুলিয়া থেকে হাউর ষ্টেশান। দ্বিতীয় অংশ হাউর থেকে গোবর্ধনপুর এবং তৃতীয় অংশ গোবর্ধনপুর থেকে মালিগ্রাম। প্রথম এবং দ্বিতীয় অংশের কাজ যেটা অনুমোদন হয়েছিল সেটা দ্রুত করার জন্য আবেদন জানাচ্ছি। তৃতীয় অংশের জন্য ৪ কোটি ৬৫ লক্ষ ২৪ হাজার টাকার একটা রাফ প্লান এষ্টিমেট ১৪.৮.৯৬ তারিখে পূর্ত দপ্তরের এস.ই পরিকল্পনা বিভাগ জমা দিয়েছে। এটা যাতে অনুমোদন হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে আমি বলেছিলাম, উনি যে ভাষণ দিয়েছেন তার সঙ্গে পশ্চিমবাংলার অর্থনৈতিক সামাজিক যে ব্যবস্থা, সেই ব্যবস্থার কোন প্রতিফলন ঘটেনি। আপনি দেখবেন ১৭.৩ প্যারায় উনি বলেছেন যে, পশ্চিমবঙ্গে ৪৭ হাজার ৩৯৩.৯৩ কোটি টাকার নুতন প্রকল্প তৈরী হয়েছে। ৩৩৮টি প্রকল্পে নুতন উৎপাদনের দিকে এগিয়ে যাচ্ছে। যখন রাজ্যপাল এই ভাষণ দিচ্ছেন তখন গোটা দক্ষিণ কলকাতায় যতগুলি কলকারখানা ছিল সবগুলি বন্ধ হয়ে গেছে। বেঙ্গল ল্যাম্প বন্ধ হয়ে গেছে, সুলেখা ওয়ার্কস বন্ধ হয়ে গেছে, চোপড়া বন্ধ হয়ে গেছে, চালিয়া রোলিং মিল বন্ধ হয়ে গেছে, কৃষ্ণা গ্লাস বন্ধ হয়ে গেছে, মায়া ইঞ্জিনিয়ারিং বন্ধ হয়ে গেছে, অন্নপূর্ণা বন্ধ হয়ে গেছে, জয়া ইঞ্জিনিয়ারিং আংশিক বন্ধ হয়ে গেছে। এই ভাবে পশ্চিমবঙ্গে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে গেছে। কাজেই সরকার যদি এই বন্ধ কারখানা চালু করার ব্যবস্থা না করেন তাহলে আগামী দিনে একটা ভয়ঙ্কর অবস্থা দেখা দেবে।

**শ্রী মৃণাল কান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর, বিশেষতঃ উত্তর রামনগরে হামিদপুর, চন্দনপুর এবং নিজমৈতানা গ্রামে যে তিনটি হসপিটাল রয়েছে সেই হসপিটালগুলিতে একটু বৃষ্টি হলেই বিদ্যুত লাইনে ফল্ট হয়ে যায় এবং সেটা পাঁচ-দশদিন ধরে চলে। ঐ হাসপাতালগুলিতে যাতে নিয়মিত বিদ্যুত সরবরাহ থাকে এবং তার আশপাশ অঞ্চলেও যাতে বিদ্যুত সরবরাহ ঠিক থাকে সেটা দেখা দরকার। লাইনগুলো ঠিকভাবে রক্ষণাবেক্ষণও করা হচ্ছে না। শঙ্করপুর এবং দীঘায় বিদ্যুৎ থাকলেও ঐ অঞ্চলে বিদ্যুতের বি[illegible]ছে, লো ভোল্টেজ হচ্ছে। কাজেই এক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার।

**শ্রী হিমাংশু দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পূর্বস্থলীতে ১৫টি গ্রাম পঞ্চায়েত রয়েছে। তার মধ্যে অগ্রদীপ, ঝাউডাঙা, পাটুলী, পিলা, মাজিয়া, মেরতলা, এই গ্রাম পঞ্চায়েতগুলিতে গঙ্গার ব্যাপক ভাঙ্গনে প্রতি বছর হাজার হাজার বিঘা জমি গঙ্গাগর্ভে বিলীন হয়ে যাচ্ছে। গঙ্গার ঐ ভাঙ্গন প্রতিরোধের ব্যবস্থা না নিলে ঐ গ্রাম পঞ্চায়েতগুলো অচিরে গঙ্গাগর্ভে বিলিন হয়ে যাবে। তাই ঐ ব্যাপারে দ্রুত ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় উপ-মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ, খানাকুল, গোঘাটে আমাদের উপর আক্রমন হচ্ছে। খানাকুলে আমাদের ইন্দ্রজিৎ মান্নাকে খুন করা হয়েছে। আমরা ওখানে বিধানসভার কয়েকজন প্রতিনিধি গিয়েছিলাম, কিন্তু শাসক দলের পক্ষ থেকে আরামবাগে আমাদের সভা করতে দেওয়া হয়নি। সেখানে শাসকদল এবং পুলিশ আমাদের উপর আক্রমন করে, আমাদের এম.পি. আকবর আলি খোন্দেকার সেখানে আক্রান্ত হন। খানাকুল, গোঘাট, পুরশুরায় শাসক দলের লোক এবং পুলিশদলের লোকেরা সেখানে বাড়ীঘরে আগুন লাগিয়ে দিয়ে গরু-বাছুর পুড়িয়ে দিয়েছে। যাতে অবিলম্বে আরামবাগে শান্তি ফিরিয়ে আনা হয় তারজন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রী সুভাষ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এরুয়ার গ্রামে ১৪ শয্যাবিশিষ্ট একটি স্বাস্থ্যকেন্দ্র রয়েছে। ঐ স্বাস্থ্যকেন্দ্র থেকে আশপাশের ২৫-৩০ টি গ্রামের মানুষ চিকিৎসার পরিষেবা পেয়ে থাকেন। কিন্তু দীর্ঘদিন ধরে ঐ স্বাস্থ্যকেন্দ্রে কোন ইনডোর নেই। কেন্দ্রটির স্বাস্থ্য পরিষেবা খুবই ভাল। রাজ্য সরকার দুই পর্যায়ে ১২ লক্ষ টাকা খরচ করে স্বাস্থ্যকেন্দ্রটির উন্নতি ঘটিয়েছেন। কিন্তু ইনডোরের ব্যাপারে সি.এম.ও.এইচ.-এর সঙ্গে দেখা করেও কোন ব্যবস্থা হয়নি। ওখানকার মানুষ এ ব্যাপারে সি.এম.ও.এইচ.এর কাছে গণ-ডেপুটেশন দিয়েছেন।

আজ পর্যন্ত ইনডোর বিভাগ চালু হলো না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলবো, তিনি যেন গুরুত্ব দিয়ে দেখে অনতিবিলম্বে যাতে ইনডোর বিভাগ চালু হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

[12.40–12.50 p.m.]

**শ্রী সরেশ আঁঙ্কুড়ে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কাঁকসা বিধানসভা কেন্দ্রের উত্তরে অজয় নদী এবং দক্ষিণে দামোদর নদ। প্রতি বছর বন্যায় গ্রামের ব্যাপক মানুষের ক্ষতি হচ্ছে এবং ঘরবাড়ি পড়ে যাচ্ছে। আমি এর আগে বলেছি অজয় নদীর উপর এবং দামোদর নদের উপর বাঁধ নির্মাণ করা দরকার। দামোদর নদের জল প্রতি বছর গ্রামগুলিতে প্রবেশ করছে, আগামী দিনে ভয়ঙ্কর বিপজ্জনক পরিস্থিতির সৃষ্টি হবে। অজয় নদী এবং দামোদর নদের উপর যাতে বাঁধ নির্মাণের ব্যবস্থা করা হয় তার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পার্কসার্কাস এলাকায় একটি জলাধার প্রকল্প তৈরী হচ্ছে। কেন্দ্রীয় বাজেটের টাকায় মেগাসিটি প্রকল্পে এই কাজ সম্পূর্ণ হওয়ার কথা। বর্তমান কেন্দ্রীয় সরকার ক্ষমতায় আসার পর এই টাকা বন্ধ করে দেন। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং নিন্দা করছি। পরবর্তীকালে এই প্রকল্প রাজ্য সরকারের সহায়তায় শুরু হয়। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করছি অতি সত্বর এই গ্রীষ্মের আগে যাতে এই প্রকল্পের কাজ শেষ হয় তার ব্যবস্থা উনি যেন করেন। এই প্রকল্প শেষ হলে ২ লক্ষ ৮৫ হাজার মানুষ উপকৃত হবেন এবং তার ৪৫ ভাগ হলো বস্তিবাসী।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে বিশেষ একটা আবেদন রাখতে চাই। আমরা যারা শাসক দল এবং বিরোধী দলের বিধায়ক এই বিধানসভায় আছি তাঁদের এলাকার উন্নয়নমূলক কাজের জন্য এই আবেদন। বিহার, মহারাষ্ট্র, চেন্নাই, সব জায়গায় আছে এবং আমাদের এখানেও আমরা চাই যে তাঁদের এলাকার উন্নয়নের জন্য প্রতি বছর অন্তত ৬০ লক্ষ টাকা করে ধার্য করা হোক। এই টাকা ডি.এম কিংবা বি.ডি.ও-র মাধ্যমে সমস্ত বিধায়ককে দেওয়া হোক যাতে তারা নিজের এলাকার উন্নয়নের জন্য কাজ করতে পারে, পঞ্চায়েতের সদস্য, পঞ্চায়েতের প্রধান, মিউনিসিপ্যালিটির সদস্য তার এলাকার জন্য কিছু কাজ করতে পারে। কিন্তু একজন বিধায়ক তার এলাকার উন্নয়নের জন্য কোন কাজ করতে পারে না। তাই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে কোন ভাবে হোক- অর্থমন্ত্রীকে এই রকম একটা চিঠি দিয়েছি, আজকে সভার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি — এই বছর থেকে অন্তত ৬০ লক্ষ টাকা প্রতি বিধায়কের জন্য ধার্য করা হোক তাঁর এলাকার উন্নয়নের জন্য।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাচ্ছি যে দীর্ঘ দিন আন্দোলনের পর আমাদের এলাকায় লিলুয়া বেলুড়-এ ওভার ব্রীজের কাজ আরম্ভ হয়েছিল। বর্তমানে সেই কাজ অর্ধ পথে বন্ধ হয়ে রয়েছে। সম্পূর্ণ ভাবে রেল দপ্তরের অসহযোগিতার কারণে এই কাজ বন্ধ হয়ে গিয়েছে। আমরা যখন দেখতে পাচ্ছি রেল বাজেটে পশ্চিমবাংলার মানুষের জন্য নাকি প্রচুর জিনিস দেওয়া হচ্ছে সেই সময় আমাদের এলাকার মানুষকে একটা বিপদজনক দুর্ঘটনার দিকে ঠেলে দিয়েছে। আমাদের পূর্ত দপ্তরের মাধ্যমে কাজটা শুরু করেছিল, রেল দপ্তরের অসহযোগিতায় এই কাজ বন্ধ হয়ে রয়েছে। আমি পূর্ত দপ্তব এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, তাঁরা যেন এই ব্রীজের কাজ সম্পূর্ণ করবার উদ্যোগ গ্রহণ করেন।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বুদ্ধদেববাবু এখানে উপস্থিত আছেন। আমি তাঁকে অনুরোধ করবো, সন্দেশখালি থানার ও.সি. এবং পুলিশের একাংশ সেখানকার জলকর, নোনা ফিশারীর মালিকের স্বার্থ রক্ষার জন্য তাদের সাথে যুক্ত যে সমাজবিরোধীরা আছে, তাদের সঙ্গে যোগসাজস করছে। গত অক্টোবর মাসে সহকারী বিডিওর একটি গাড়ি থেকে ছিনতাই

হয়। ও.সি. ছিনতাইকারীদের কাছ থেকে জিনিসপত্র পেয়েছে, কিন্তু তাদের এ্যারেষ্ট করতে পারছে না। এরফলে সাধারণ মানুষের মনে প্রশ্ন উঠেছে। আমাদের কর্মীরা এর বিরুদ্ধে প্রতিবাদ করতে গেলে তাদের বিরুদ্ধে মিথ্যা মামলা করার ভয় দেখাচ্ছে। এমনকি বয়ারমারী-২'এর যিনি প্রধান, তাঁকেও শাসাচ্ছে যে, তাঁর বিরুদ্ধে মিথ্যা মামলা দিয়ে তাঁকে হেনস্থা করবে। আমি অনুরোধ করবো, সন্দেশখালি থানার ও.সি. এবং পুলিশের একাংশ যে ভাবে কাজ করছে তাতে সাধারণ মানুষের মধ্যে ক্ষোভ সৃষ্টি হচ্ছে, মাননীয় পুলিশমন্ত্রী যেন বিষয়টি দেখেন।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী এবং মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার লালবাগ শহর একটি ঐতিহাসিক শহর। সেখানকার ড্রেনেজ সিস্টেম খুবই খারাপ। গত বছরে যখন ওয়াটার লগিং হয়েছিল, সেই সময়ে দু'মাস ধরে ওখানে জল জমে ছিল। সেই সময়ে এরফলে বহু রোগের প্রার্দুভাব ঘটেছিল। ঐ সময়ে দু'মাস ধরে হাসপাতালও বন্ধ ছিল। কোন পেসেন্ট ভর্তি হতে পারেনি। আউটডোর এবং ইনডোর বন্ধ হয়ে গিয়েছিল। আমি আবেদন করছি, অতি দ্রুত পরিকল্পনা গ্রহণ করে ওখানকার ড্রেনেজ সিষ্টেমকে উন্নত করার ব্যবস্থা করুন। ধন্যবাদ।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের বাজেটের বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছি। কেন্দ্রীয় সরকারের এই বাজেট বাংলার যে ক্ষতি করছে, তার প্রতি আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯শে মার্চ কেন্দ্রীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব রেখেছেন তাতে ইউরিয়ার দাম ১৫ শতাংশ বাড়ানো হয়েছে, ডাই অ্যামোনিয়াম ফসফেটের দাম ৭ শতাংশ বাড়ানো হয়েছে। এর ফলে ভারতবর্ষ তথা বাংলার কৃষকরা ক্ষতিগ্রস্ত হবে। সাবসিডি তুলে দেবার নাম করে রেশনে চাল এবং গমের দাম বাড়ানো হয়েছে। শুধু তাই নয়, এপিএল শুধু নয়, যারা বিলো পভার্টি লাইনের, তাদেরও গমের দাম বৃদ্ধি করা হয়েছে। এই বাজেটে বড়লোকদের ব্যবহৃত সেলুলার ফোন, কম্পিউটার, টিভি ইকুইপমেন্টস'-এর দাম কমানো হয়েছে। গরীব মানুষের কাছে যে দুটি জিনিস প্রধান চাল ও গম, এই দুটিরও দাম বাড়ানো হয়েছে। তা সত্ত্বেও বাজেটে বিপুল পরিমাণে ঘাটতি থাকছে। ঘাটতির পরিমাণ ১ লক্ষ ১১ হাজার কোটি টাকা। শেষ পর্যন্ত মুদ্রাস্ফীতির ওপরে প্রভাব ফেলবে এই বাজেট। এই বাজেটে ব্যাংকে সরকারের শেয়ার বিক্রি করে ৩৩ শতাংশে কমিয়ে আনার কথা আছে। কয়েকটি রাষ্ট্রায়ত্ব শিল্প বন্ধ হওয়ারও কথা এতে আছে, যাতে বাংলার কয়েকটি শিল্পও বন্ধ হয়ে যাবে। আমরা যখন এর বিরুদ্ধে প্রতিবাদ করছি, সারা দেশের মানুষও প্রতিবাদ করছে। আমরা দেখছি, শাসক দলের শরিক তেলেগু দেশম, অকালি দল তারাও প্রতিবাদ করছে। আমি চাই, এই হাউসে তৃণমূল কংগ্রেস এবং বিজেপির যাঁরা আছেন, তাঁরাও এর বিরুদ্ধে প্রতিবাদ করুন। তাঁরা দেখান তাঁরা মানুষের সঙ্গে আছেন, না প্রতিক্রিয়াশীল বিজেপির সঙ্গে আছেন। জনস্বার্থে সর্বস্তরে এর বিরুদ্ধে আন্দোলন গড়ে তোলা উচিত, এই দাবী আমি আপনার কাছে করছি।

[12.50–1.00 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই রেশনে সব বরাদ্দ কমিয়ে দিয়েছেন। তারা বলেছেন রেশনে আর চিনি দেবে না। কিন্তু তবুও রাজ্য সরকার রাজ্যবাসীরা যাতে চিনি পায় তার ব্যবস্থা করছেন। সামনেই ইদোজ্জোহা, মানুষের কাছে চিনি যাতে পৌঁছে দেওয়া যায় তার জন্য সরকারকে একটু যত্নবান হওয়া দরকার। গত ঈদের সময়ে মুর্শিদাবাদের মানুষেরা এই চিনি পায় নি। যদিও রাজ্য সরকার ঘোষণা করেছিলেন এবং তার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এইবারকার উৎসবের মরশুমে যাতে সমস্ত জেলাগুলিতে চিনির সরবরাহ ঠিকমত হয় তার ব্যবস্থা গ্রহণ করবার জন্যে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় বোরো ধানের চাষ হচ্ছে। ওখানে অনেক অগভীর নলকূপ আছে যেগুলো ডিজেলের মাধ্যমে চলে। কিন্তু ডিজেলের দাম বাড়িয়ে দেওয়াতে অনেকেই বিদ্যুতে কাজ চালাতে চাইছে। কিন্তু আমরা লক্ষ্য করছি যে, বিদ্যুৎ ভীষণভাবে চুরি হচ্ছে এবং হুকিং ট্যাপিং ভীষণভাবে বেড়ে গেছে। ফলে বিদ্যুতের খুব খারাপ অবস্থা হয়ে গেছে। যে সব চাষীরা টাকা পয়সা দিয়ে বিদ্যুৎ আনতে চাইছে এবং সেচের কাজ করতে চাইছে তারা বিদ্যুৎ পাচ্ছে না। অথচ বিদ্যুৎ ভীষণ চুরি হচ্ছে। হুকিং ট্যাপিং তো লেগেই আছে। তারপরে এখন মাধ্যমিক পরীক্ষা, ভীষণ ভলটেজ কম এর ব্যবস্থা নেওয়া দরকার। এতে বিদ্যুৎ দপ্তরের একটা অংশের কর্মীরা জড়িত আছে। এখানে মন্ত্রী আছেন, উনি যদি বিধানসভাতে জানান কি ব্যবস্থা গ্রহণ করছেন ভালো হয় এবং এতে একটা জেলার উপকার হবে। সেই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী উপস্থিত আছেন, তাঁকে জানাতে চাই একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। অষ্টাদশ শতাব্দীতে খেঁজুড়িতে একটি পোস্ট অফিস গড়ে উঠেছিল। আজকে তা ভগ্ন অবস্থায় পড়ে আছে। ওখানেই প্রথম টেলিগ্রাম অফিস এবং থানা তৈরী হয়েছিল। বৃটিশ সরকার যখন ছিল তারা ওটা গড়েছিল। কিন্তু আজকে ওই থানার ভগ্ন অবস্থা। সেই কারণে আমি মন্ত্রীর কাছে আবেদন করছি যে, আর্কিওলজিক্যাল ডিপার্টমেন্ট থেকে ওই পোস্ট অফিসটি গড়ে তোলার ব্যবস্থা করা হোক। এখানে মন্ত্রী আছেন তিনি যদি এই বিষয়ে কিছু বলেন ভালো হয়।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবার বিধানসভা কেন্দ্রের মধ্যে ফলতা অবাধ বাণিজ্য জোন যেটা করা হয়েছে সেটা ৩টি গ্রাম পঞ্চায়েতকে নিয়ে করা হয়েছে। ওই ৩টি গ্রাম পঞ্চায়েতের সমস্ত মানুষ উদ্বাস্তু হয়ে গেছে এবং অন্যান্য এলাকার

মানুষেরাও উদ্বাস্তু হয়েছে। বর্তমানে এই এলাকার মানুষেরা ভীষণভাবে জলকষ্টে ভুগছে। শ্রমিকরা জল পাচ্ছে না। গ্রামের মানুষরা জল পাচ্ছে না। ওখানে যাতে করে জলাভাব দূর করা যায় এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা যায় তারজন্য আমি আপনার মাধ্যমে শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রত্যুষ মুখার্জী ঃ** (অনুপস্থিত)

## ZERO HOUR

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উপ-মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর নজরে আনতে চাইছি। আমরা লক্ষ্য করছি যে, কেন্দ্রীয় যোগাযোগের প্রতিমন্ত্রী আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় তাঁর দপ্তরের অধীনে টেলিফোন এক্সচেঞ্জ উদ্বোধন করছেন। সম্প্রতি বালিগঞ্জে টেলিফোন এক্সচেঞ্জ করলেন। কিন্তু দেখা যাচ্ছে, তাঁর সেই পদাধিকারের অধীন ডাক বিভাগ চরম ব্যর্থতার পরিচয় দিচ্ছে। আমাদের বিধানসভা থেকে যে চিঠি পাঠান হচ্ছে বিভিন্ন কমিটির মিটিংয়ের সেইগুলিও পৌঁছাচ্ছে ১৫ দিন পরে। পাশাপাশি স্বল্প সঞ্চয়ের জন্য ডাক বিভাগে যে অর্থ জমা পড়ছে সেখানেও আমরা দেখছি বিভিন্ন পোস্ট অফিসে গন্ডগোল হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় উপমুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে তাঁর দৃষ্টি আকষর্ণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। বিষয়টি হচ্ছে, ৯২ সালে হরিহরপাড়ায় পুলিশ ও ই.এফ.আর. নির্বিচারে গুলি চালায়, তাতে ৭ জঁন নিহত হয়েছিলেন এবং তিনজন পঙ্গু হয়ে গিয়েছিলেন। আপনিও সেখানে গিয়েছিলেন। এটা তদন্ত করে দেখার জন্য জুডিশিয়াল এনকোয়ারী কমিশন বসানো হয়েছিল; এবং অবসরপ্রাপ্ত বিচারক হরিদাস দাসকে দিয়ে তদন্ত করানো হয়েছিল। সেই এনকোয়ারী কমিশন ৭ বছর কাজ করার পর যখন তাদের রায়দান দেওয়ার সময় হয়েছে, তখন দেখা গেল, গত ৩১ শে ডিসেম্বর হোম সেক্রেটারীর নোটিশে এই কমিশনের কাজ বন্ধ করে দিয়েছেন। আজকে কি এনকোয়ারী কমিশনের রিপোর্ট সরকারের বিরুদ্ধে যাচ্ছে বলে বন্ধ করে দেওয়া হল? মহারাষ্ট্রে শিবসেনার বিরুদ্ধে যখন রায় যাচ্ছিল তখন কমিশন বন্ধ করে দিয়েছিল। সরকারের বিরুদ্ধে রিপোর্ট যাওয়াকে কেন্দ্র করে যে দৃষ্টিভঙ্গির পরিচয় তারা দিয়েছিলেন সেই একই দৃষ্টিভঙ্গির পরিচয় কি এখানেও প্রকাশ পাচ্ছে? কারণ যা এনকোয়ারী হয়েছে তাতে সমস্ত ব্যাপারটা বেআইনী ভাবে হয়েছে, বেআইনীভাবে গুলি চালান হয়েছে, কোন নির্দেশ দেওয়া হয়নি, ম্যাজিস্ট্রেট-এর বিনা অর্ডারে সেখানে গুলি চালান হয়েছে। সমস্ত ব্যাপারটাই সরকারের বিরুদ্ধে যাচ্ছে বলেই কি এই জিনিস করা হচ্ছে, আমি বলছি এই জনবিরোধী সিদ্ধান্ত পুর্নবিবেচনা করুন।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উপস্থিত করছি। আমাদের তৃণমূল নেতৃর অনেক গিমিক আমরা দেখেছি। ৪ শত টাকার মধ্যে যাদের আয় তাদেরকে ১৫ টাকার মাস্থলি ইস্যু করার কথা বলছেন। আমি

যখন গত ২০শে ডিসেম্বর অল পার্টি ডেলিগেশানে গিয়েছিলাম তখন সেখানে বলেছিলাম, পশ্চিমবাংলায় ৪ শত টাকা আয় করেন এই রকম লোক খুবই কম আছে। যদি দিতে হয় তাহলে বি. পি. এল. তালিকায় অর্ন্তভুক্ত আছেন যারা যাদের মাসিক আয় ধার্য হয়েছে সাড়ে ১২ শত টাকা করে, তারাই ১৫ টাকার মাস্থলি পাওয়ার উপযুক্ত। কিন্তু আমরা দেখলাম তৃণমূলের একজন এম. পি. বর্তমানে রিপোর্ট হয়েছে, ১৫ হাজার সার্টিফিকেট তিনি ইস্যু করেছেন। কেউ বলছেন এদের মধ্যে অনেকে টাইপরা এ্যাটাচি হাতে লোকও আছে। অথচ প্রকৃত আয় এর যারা বি. পি. এল. এর অন্তর্ভুক্ত তারা অর্ধমূল্যে রেশন পাওয়ার অধিকারী তাদের এই মাস্থলি দিন। আমি বলব, এই গিমিক সৃষ্টি না করে, যদি গরীবের জন্য কিছু করতে হয় তাহলে সাড়ে ১২ শত টাকা পর্যন্ত মাসিক আয় যাদের তাদের দিতে হবে। আর একটি কথা বলছেন, ৪টে বিষয় নিয়ে, এক হচ্ছে কন্সট্রাকশান ওয়ার্কার, সবজি বিক্রেতা, ক্ষেতমজুর এবং বাড়ী বাড়ী কাজ করে। এছাড়া যারা টি বয় আছেন চা এর দোকানে কাজ করে, তাদের জন্য সত্যিকারের কোন ব্যবস্থা এখানে নেই। বিভিন্ন ষ্টেশান থেকে সার্টিফিকেট ফেরত দিয়ে দিচ্ছে, আর বলছেন প্রতি মাসে আমাদের সার্টিফিকেট দিতে হবে। আমি দুই শত থেকে আড়াই শত সার্টিফিকেট দিয়েছি। একবার দিলে কেন সেই সার্টিফিকেট মাস্থলি রিনিউ হবে না? সুতরাং গিমিক চলবে না। গিমিক সৃষ্টি না করে, যদি সত্যিই উপকার করতে চান সাধারণ মানুষের, তাহলে যাদের আয় মাসে সাড়ে ১২শো টাকার মধ্যে তাদের এর অন্তর্ভূক্ত করা হোক।

[1.00–2.00 p.m. including adjournment]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আকাশবাণী ও দূরদর্শন কোনটাতেই ৪ তারিখ শনিবারের বিধানসভার কার্যবিবরণী প্রচারিত হয়নি। আপনি একবার বিধানসভায় এই বিষয়টি নিয়ে আলোচনাও করেছিলেন। দূরদর্শনের এই গাফিলতির জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য আপনাকে অনুরোধ করছি।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় ১৯৯২ সালে প্রায় ৩২ লক্ষ টাকা খরচ করে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হয়েছিল এবং প্রায় ৮ হাজার টাকা দিয়ে পাঁচিলও হয়েছিল, ডাক্তারও কন্ট্রাক্টে নেওয়া হয়েছিল। গ্রামটি একেবারে প্রত্যন্ত অঞ্চলে, কৃষিপ্রধান এলাকা। এখনও বিদ্যুৎ পৌঁছায়নি সেই স্বাস্থ্যকেন্দ্রটিতে। বিদ্যুৎ মন্ত্রীকে এই কথা বললে তিনি বলেছিলেন এটা পি. ডব্লু. ডি. ডিপার্টমেন্টের ব্যাপার। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে সেই স্বাস্থ্যকেন্দ্রটিতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয় এবং এলাকার হাজার হাজার গরীব মানুষের চিকিৎসার সুব্যবস্থা হয়।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ তথ্য এই হাউসের সামনে তুলে ধরছি। 'এমতা' নামে একটি জয়েন্ট সেক্টর কোম্পানী আছে, যাতে পশ্চিমবঙ্গ সরকারের একটি অংশ আছে। তার ম্যানেজিং ডিরেক্টর উজ্জ্বল উপাধ্যায়। তার কাজ হচ্ছে রাজ্য বিদ্যুৎ দপ্তরকে কেন্দ্রীয় সরকার যে

কয়লাখনিগুলো দিয়েছে, সেইগুলো চালানো। এই ব্যাপারে রাজ্য সরকার তাকে সর্বময় কর্তৃত্ব দিয়েছে। এই রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলেও তার সঙ্গে যুক্ত। অনেকেই বলে, উজ্জ্বল উপাধ্যায় মুখ্যমন্ত্রীর পরিবারের ঘনিষ্ঠ বলেই এই কাজ পেয়েছে। এই কয়লাখনিতে, যাতে রাজ্য সরকারের অংশ আছে, সেখানে আয়কর বিভাগ থেকে হানা দেওয়া হয়েছিল। এটা রাজ্য সরকারের কলঙ্ক। এই এমতা কোম্পানী, যার সঙ্গে মুখ্যমন্ত্রীর ছেলে যুক্ত আছে এবং উজ্জ্বল উপাধ্যায়, তার লাইসেন্স ক্যানসেল করা হোক তাহলে এই সরকারের মুখও কিছুটা উজ্জ্বল হবে।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ প্রস্তাব রাখছি—যখন এখানে আলোচনা চলছে ঝড়, বৃষ্টি, বন্যা সত্ত্বেও কৃষিতে আমরা এক নম্বরে। ডায়মন্ডহারবার, ফলতা এবং বিভিন্ন জায়গায় ঝলসা রোগে ধানগাছ আক্রান্ত হচ্ছে, চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। যাতে এই রোগের হাত থেকে গাছগুলো বাঁচে, চাষীরাও রক্ষা পায় তার ব্যবস্থা করতে হবে। কৃষি প্রক্রিয়াকরণ মন্ত্রী আছেন, তিনি এই ব্যাপারে একটু আলোকপাত করলে ভালো হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আছেন—ভারতবর্ষ মরুভূমি এবং তার মরুদ্যান হচ্ছে পশ্চিমবঙ্গ। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী আজকেও প্রশ্নোত্তরে বলেছেন যে, পশ্চিমবঙ্গে নাকি অপরাধের ঘটনা ক্রমাগত নীচের দিকে চলে যাচ্ছে। অথচ এখানে ব্যাপকভাবে নতুন উপদ্রব শুরু হয়েছে। সেটা হচ্ছে মানুষ সকালবেলায় বেড়াতে বেরোচ্ছে, তাকে অপহরণ করে নিয়ে যাচ্ছে। তারপর ২ কোটি টাকা জমা দিয়ে তাকে ফিরে আসতে হচ্ছে। এই হচ্ছে এখানকার অবস্থা।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে সংস্কৃতি এবং স্বাধীনতার একটা বিষয়ে উল্লেখ করছি। এর আগে ছাত্র পরিষদের ছেলেরা হে রাম ছবির সময় বিক্ষোভ দেখিয়েছিল। পরবর্তীকালে জানতে পেরেছিলাম ছবিতে গান্ধী বিরোধী কিছু বক্তব্য থাকলেও গান্ধীজির আদর্শ বক্তব্যের মধ্যে তুলে ধরেছে। আমরা ছাত্র পরিষদের ছেলেদের বলেছিলাম যে, তারা আন্দোলন যেন না করে। পরিবহণমন্ত্রী সুভাষ চক্রবর্তী ছাত্র পরিষদের ছেলেদের সম্পর্কে নানা রকম কথা বলে উস্কে দিচ্ছেন। আজকে যেটা তার কাজ নয়—উনি নেতাজী ইন্ডোর স্টেডিয়ামে কমল হাসানকে সংবর্ধনা দিচ্ছেন। আমার বক্তব্য যদি ফিল্মে ডাইরেকটদের সংবর্ধনা দিতেই হয়, তাহলে সংস্কৃতি দপ্তরের পক্ষ থেকে দেওয়া উচিত। আসলে বুদ্ধবাবু দীপা মেহেতার ছবির ক্লিয়ারেন্স দিতে ব্যস্ত। আর সুভাষবাবু এই করে লোক ধরবার চেষ্টা করছেন। হে রাম ছবির ব্যাপারে ছাত্র পরিষদ সম্পর্কে অন্যায় মন্তব্য করছেন এবং নিজের দপ্তরের কাজ না করে সাংস্কৃতিক ব্যাপারে তিনি মাথা গলাচ্ছেন। একে আমি নিন্দা করছি।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[After adjournment]

[2.00–2.10 p.m.]

**শ্রী রবীন দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বক্তব্য রাখছি। গতকাল এই হাউস পরিচালনার জন্য আপনি অনেক সময় ছিলেন। আপনি দেখেছেন। কিন্তু আমরা দূরদর্শনে যে বিধানসভা পর্যালোচনা দেখলাম— এমনিতেই দূরদর্শনে বিধানসভা পর্যালোচনা কমিয়ে এনেছে কিন্তু বিধানসভা পর্যালোচনার নাম করে জনৈক সাংবাদিক সংবাদ বিকৃত করলেন। যে সদস্যের নাম করে বললেন তিনি কালকে হাউসে হাজির ছিলেন না। যিনি কালকে হাউসে হাজির ছিলেন না তার নাম উল্লেখ করলেন। তাছাড়া মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ষ্টেটমেন্ট তাকে বলা হল উল্লেখ পর্বে। আরও কিছু কথা সেদিন উল্লেখ করা হয়েছে। এই স্ক্রীপটটা এনে আপনি দেখুন তাহলে বুঝবেন বিধাসভায় যে আলোচনা হয়েছে সেই আলোচনা নিয়ে এইভাবে একজন সাংবাদিক গণমাধ্যমে অপব্যবহার করে আমাদের বিধানসভাকে হেয় করার অধিকার তাদের আছে কিনা আপনার কাছে আমি দাবি জানাচ্ছি। গতকালের স্ক্রীপ্ট এনে দেখুন। এ সম্পর্কে বিধানসভার যে মর্যাদা আছে তাকে রক্ষা করুন। দূরদর্শন কর্তৃপক্ষ বিধানসভাকে নিয়ে যেভাবে ছিনিমিনি খেলছে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** রবীনবাবু, এর পদ্ধতি আছে। যদি কোন সাংবাদিক, সংবাদ মাধ্যম বা কোন মিডিয়া, ইলেকট্রনিক মিডিয়া হাউসের মধ্যে যে প্রসিডিংস হয়েছে তাকে ডিসটরট করে সেই ক্ষেত্রে আপনারা মেম্বাররা অধিকার ভঙ্গের প্রস্তাব দিতে পারেন। যে বক্তব্য এখানে আলোচিত হয়েছে তার কনটেন্ট নিয়ে মিডিয়া যা ছেপেছে তার পার্থক্য দেখেন তাহলে বিধানসভার অধিকার ভঙ্গের যে নিয়ম আছে সেই নিয়মে নোটিশ দিতে পারেন সেটা আলোচিত হবে। তারপর হাউস যা বিবেচনা করবে সেই ব্যবস্থা গ্রহণ করা হবে।

## Discussion on Governor's Address

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত দোসরা মার্চ মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলো এসেছে তাকে গ্রহণ করার জন্য দাবি করছি। কেন বিরোধিতা করছি? গভর্ণরের বক্তৃতার মাধ্যমে গোটা রাজ্যের অ্যাকচুয়াল অবস্থা কি এটা থাকা স্বাভাবিক কিন্তু আমরা কি দেখছি। এই ভাষণের সঙ্গে বাস্তবের কোন মিল নেই। কাল্পনিক কিছু কথা তাঁর ভাষণে রয়েছে। সেজন্য আমি এই ভাষণের বিরোধিতা করছি। স্যার, গোটা রাজ্যে আইনশৃঙ্খলার কথা একতরফাভাবে বলা হয়েছে। গোটা পশ্চিমবাংলায় আইনের শাসন নেই। এখানে জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। যারা বলেন আইনের শাসন প্রতিষ্ঠার কথা সেখানে আইনের শাসনের কোন প্রশ্ন নেই। এক প্রান্ত থেকে আরেক প্রান্ত পর্যন্ত একটা জঙ্গলরাজ

কায়েম হয়েছে। স্যার, আপনি জানেন মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায় যে ৬ জন যুবক প্রাণ হারিয়ে ছিল পুলিশের গুলিতে, বহু ঝামেলা করার পর এই সরকার একটা বিচার-বিভাগীয় তদন্ত কমিশন গঠন করেছিলেন। এতে বহু টাকা খরচ হলো, কিন্তু আমরা দেখছি সেই তদন্ত কমিশন বাতিল হয়ে যাচ্ছে। তাহলে এই এত টাকা খরচ করে এই তদন্ত কমিশন বসানোর প্রয়োজন কি ছিল? বহু টাকা খরচ করে মুর্শিদাবাদ জেলায় কাটরা মসজিদের একটা ব্যাপার নিয়ে একটা তদন্ত কমিশন বসানো হয়েছিল, কিন্তু তার রিপোর্ট বেরলো না। আজকে আমাদের এই ধারণা হতে পারে যে ওয়াকফ কেলেঙ্কারী নিয়ে যে তদন্ত কমিশন বসানো হয়েছে সেটাও বছরের পর বছর চলার পর দেখা যাবে এই বামফ্রন্ট সরকার বলবে যে এই তদন্ত কমিশনের আর দরকার নেই। আমরা তাহলে এই সরকারের টাকায় জনগণের টাকা খরচ করে এই ধরণের তদন্ত কমিশন করার কোন অর্থ খুঁজে পাই না। আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে এই সবের কোন উল্লেখ নেই। তাই আমরা এর বিরোধিতা করছি। স্যার, আপনি জানেন মুর্শিদাবাদ এবং মালদা জেলায় ১৯৯৮-৯৯ সালে ভয়াবহ বন্যা এবং ভাঙন হয়েছিল, এই সরকার কেবলই বলছে আমরা চেষ্টা করছি। আজকে মুর্শিদাবাদ জেলায় পদ্মার ভাঙনে কয়েক শত কি. মি. রাস্তা পদ্মা গর্ভে চলে গেছে। আজকে বামফ্রন্ট সরকারের উচিত সেখানে কি করে এই ভাঙন রোধ করা যায় তার ব্যবস্থা করা। সেখানে যে সমস্ত মানুষ উদ্বাস্তু হয়েছে তাদের পুনবার্সনের কোন ব্যবস্থা নেই। এক দিকে কাঁথিতে ময়ূরাক্ষীর বন্যা আরেক দিকে পদ্মার বন্যা এবং অপর দিকে গুমানী, পাগলার বন্যার ফলে প্রতি বছর ওই এলাকায় মানুষ ক্ষতিগ্রস্ত হচ্ছে। আজকে এ ব্যাপারে একটা মাষ্টার প্ল্যান করে এই বন্যার একটা পার্মানেন্ট সলিউশান তৈরী করার ব্যাপারে কোন চিন্তাভাবনা এই সরকারের নেই এবং মাননীয় রাজ্যপালের ভাষণেও এই সম্বন্ধে কোন উল্লেখ নেই। সামান্য উল্লেখ আছে, তবে আমরা বলেছিলাম মুর্শিদাবাদ জেলার ব্যাপারে একটা বন্যা নিয়ন্ত্রণ উন্নয়ন পর্ষদ তৈরী করা হোক। তিন দিক থেকে বন্যা আসছে বছরের পর বছর ধরে। তাতে ১৯৯৮-৯৯ সালে যাদের বাড়ী ঘর নষ্ট হয়েছে ভেঙে গেছে তাদের বাড়ী নির্মাণ করার জন্য কোন টাকা দেওয়া হয় নি। ১৯৯৮ সালে ৮০ পারসেন্ট টাকা দেওয়া হয়েছে, আর পার্শিয়ালী ড্যামেজ যাদের হয়েছে তাদের এক পয়সাও দেওয়া হয় নি। ১৯৯৯ সালে যারা ক্ষতিগ্রস্ত হলো তাদের কিছুই দেওয়া হয়নি। এই অবস্থার সত্যিকারের পিক্‌চার যদি রাজ্যপালের ভাষণে না থাকে এবং তার পরেও যদি এর জন্য ধন্যবাদসূচক প্রস্তাব আসে তাহলে আমরা কি করে এর সমর্থন করি, তাই এই প্রস্তাবের আমরা বিরোধিতা করছি। এই সরকার বলছে জনদরদী সরকার। কলকাতা কিম্বা কলকাতার আশেপাশে যখন কোন একটা মিল বন্ধ হয়ে যায় এবং সেখানে কর্মরত ২, ৪ হাজার শ্রমিকের জন্য নিশ্চয়ই সকলকে চেষ্টা করতে হবে। তেমনি আমার এলাকায় জঙ্গীপুর মহকুমায় সাড়ে ৫ লক্ষ মানুষ যারা বিড়ি শিল্পের সঙ্গে জড়িত ডায়রেক্ট এবং ইনডায়রেক্ট ভাবে এবং সরকারের নির্ধারিত মিনিমাম ওয়েজ তারা সেখানে পায় না। তাদের পি. এফ. খোলার ব্যবস্থা আছে, আজকে কেন্দ্রের বিড়ি এ্যান্ড সিগার এ্যাক্ট সেটা ইমপ্লিমেন্ট হচ্ছে না। এই খেতে না পাওয়া, আধ-পেটা খাওয়া বিড়ি শ্রমিকদের জন্য কোন বক্তব্য

রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এই সব শ্রমিকরা যক্ষ্মা রোগে ভুগছে তাদের চিকিৎসার কোন ব্যবস্থা নেই। কেন্দ্রীয় সরকার একটা চেষ্টা করছেন ধুলিয়ানে। কিন্তু অদ্যাবধি সেটা হ'লনা। একটা চেষ্ট ক্লিনিক আছে কিন্তু সেখানে না আছে ডাক্তার, না আছে ওষুধ। এঁরা আবার নিজেদের বলে থাকেন শ্রমিক দরদী সরকার। মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয় উল্লেখ নেই। তাই আমি এর বিরোধিতা করছি।

[2.10–2.20 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরে আমি বলব কম্পালসারি প্রাইমারি এডুকেশন সম্বন্ধে। শিক্ষা ক্ষেত্রে ওঁদের কি অবস্থা একটু দেখুন। ওঁরা বলছেন, শিক্ষাকে আমরা খুব বেশী গুরুত্ব দিচ্ছি। মাননীয় রাজ্যপালের ভাষণে নানা বিষয়ে বলবার পর শেষের দিকে শিক্ষা সম্বন্ধে বলা হয়েছে। সেখানে ওঁরা বলছেন, সব মানুষকে ওঁরা শিক্ষিত করে দেবেন।

স্যার, আমাদের রিপোর্ট নয়। কিছু দিন আগে একটা ইন্টারন্যাশনাল অর্গানাইজেশন সমীক্ষা চালিয়েছিল। এর নাম হচ্ছে 'ফ্রি দি চিলড্রেন'। এটা একটা ইন্টারন্যাশনাল অর্গানাইজেশন। ইন্ডিয়ান ব্রাঞ্চ অফ দি অ্যাসোসিয়েশন, তারা একটা সমীক্ষা করলেন এবং রিপোর্ট দিলেন। সেই রিপোর্টে—দে হ্যাভ সাবমিটেড দেয়ার রিপোর্ট টু দি স্টেট গভর্নমেন্ট টু দি সেন্ট্রাল গর্ভনমেন্ট এ্যান্ড টু দি 'ইউনিসেফ'। সেই রিপোর্টের সারাংশ থেকে কি পাওয়া যাচ্ছে? বিশেষ করে প্রাথমিক শিক্ষার কি অবস্থা? সেই রিপোর্টে কি বলছে? হোয়াট আর দি ফাইন্ডিংস অফ দ্যাট অর্গানাইজেশন? বলা হচ্ছে, 'প্রতি বছর শতকরা ৩৫ শতাংশ ছাত্রছাত্রী প্রাথমিক স্তর থেকে ছিটকে যাচ্ছে ড্রপআউট হিসাবে। ১৯৮৮ থেকে ১৯৯৯ রাজ্যের প্রাথমিক বিদ্যালয়ে কোনও শিক্ষক নিয়োগ হয়নি। যদিও এই ১১ বছরে রাজ্যের জনসংখ্যা বেড়েছে শতকরা ৩২ শতাংশ। ১৯৯৫ সালে রাজ্যে মোট প্রাথমিক শিক্ষকের সংখ্যা ছিল ১,৬৭,১২২। ১৯৯৭ সালে এ সংখ্যা কমে দাঁড়ায় ১,৫২,৬৫৩। ছাত্র সংখ্যা অনুপাতে শিক্ষক কমে যায় ১৪,৪৬৯ জন। ১৯৯৯ সালে জানুয়ারী মাসে রাজ্য সরকার ঘোষণা করে ১০ হাজার নতুন প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হবে।' কিন্তু সংখ্যাটা আরো কমে গেল। 'গত ১১ বছরে এ রাজ্যের কোনও জেলায় একটিও নতুন সরকারী প্রাথমিক স্কুল স্থাপিত হয়নি।' যদিও বারে বারে এ সম্বন্ধে বলা হয়। 'রাজ্যে প্রতি ১০০ প্রাথমিক স্কুল পিছু ১৬টি মাধ্যমিক, জুনিয়র ও সিনিয়র মাদ্রাসা স্কুল রয়েছে। রাজ্যে প্রতি ৮৪ জন প্রাথমিক স্কুল ছাত্রছাত্রী পিছু মাত্র ১ জন প্রাথমিক শিক্ষক রয়েছে। '৯৯-এর শেষে এর সঙ্গে যুক্ত হয়েছে আরও ৯ হাজার অবসর নেওয়া শিক্ষক।' দিস ইজ দি পিকচার অফ দি প্রাইমারি এডুকেশন। আমাদের রিপোর্ট নয়। এটা ইন্টারন্যাশানাল অর্গানাইজেশন, 'ফ্রি দি চিলড্রেন'-এর সমীক্ষার বক্তব্য। এই অবস্থা যদি হয় পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে তাহলে আমরা কোথায় আছি।' সেকেন্ডারি শিক্ষার ক্ষেত্রে বহু ঢাকঢোল পিটিয়ে স্কুল সার্ভিস কমিশন গঠিত হল। বলা হ'ল এর মধ্যে দিয়ে স্কুল ম্যানেজিং কমিটির করাপশন বন্ধ করা এবং একই সঙ্গে ভালো শিক্ষক নিয়োগ করা সম্ভব হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বোধ হয় আমার সঙ্গে একমত হবেন যে, স্কুল সার্ভিস কমিশন কোয়ালিফাইড প্যানেল, এখানে

মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন, প্যানেল হলে তার লিষ্টটা আমরা টাঙিয়ে দেব। পাবলিক সার্ভিস কমিশনে লিষ্ট টাঙিয়ে দেওয়া হয়। কিন্তু স্কুল সার্ভিস কমিশনের প্যানেল টাঙিয়ে দেওয়া হয়নি। পরীক্ষা হ'ল কিন্তু এপয়েন্টমেন্ট দেবার ক্ষেত্রে হেড মাষ্টারদের কোন প্যানেল হ'ল না। যাকে খুশী তাকে দেওয়া হ'ল, কোয়ালিফাইড কিনা দেখাও হ'ল না। এর চেয়ে নগ্ন দলবাজী কিছু হতে পারে না। কোথায় পোষ্টিং দেওয়া হবে? তার ফলে কি দাঁড়ালো? দোজ হু আর কোয়ালিফাইড ফর দি পোষ্ট অফ হেডমাষ্টার দে আর নট বিয়িং এপয়েন্টেড। তাহলে এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলায় আজকে বহু সংখ্যক হাইস্কুল, মাদ্রাসা আর রানিং উইথআউট দি হেড অফ দি ইনস্টিটিউশন। আজকে এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের যেতে হচ্ছে। আজকে কেন প্যানেল করা হবে না, কোয়ালিফাইডদের লিষ্ট করা হবে না কেন? প্রাইমারি স্কুলে তাহলে কেমন শিক্ষা হবে? একজন শিক্ষক, একই স্কুল, একই সিলেবাস আর একই জিনিষ পড়াবে সেখানে কনট্রাক্ট বেসিসে। শিশু শিক্ষাকেন্দ্র সেখানে হবে। সেখানে কনট্রাক্ট বেসিসে যিনি পড়াবেন তিনি পাবেন এক হাজার টাকা বেতন, আর আরেকজন যিনি রেগুলার, তিনি পাবেন ৭ হাজার টাকা বেতন। আজকে নতুন ভাবে হাইস্কুল থেকে হায়ার সেকেন্ডারি হবে। সেখানে বলা হচ্ছে, সরকার সিদ্ধান্ত নিচ্ছেন যে, সেখানে নতুন কোন টিচার দেওয়া হবে না। হায়ার সেকেন্ডারি হবে, সেখানে নতুন নতুন হাইস্কুল থেকে হায়ার সেকেন্ডারি হবে। দে উইল নট্ গেট্ অ্যাডিশনাল টিচার। সেখানে কি হবে? সেখানে পার্ট টাইম টিচার বা কনট্রাক্ট টিচার যাঁরা আছেন তাঁরা এক হাজার বা একসঙ্গে ২ হাজার টাকা বেতন পাবেন। আর আজকে একজন এম. এ., বি. এ. অনার্স পাশ শিক্ষক তিনি যদি রেগুলার এ্যাপয়েন্টেড্ হন তিনি পাবেন ১১ হাজার টাকা, আর একই সাবজেক্ট পড়াতে হবে, একই স্কুলে যেতে হবে তা সত্ত্বেও কনট্রাক্ট টিচাররা পাবেন ১ হাজার বা ২ হাজার টাকা বেতন। এ কি ধরনের শিক্ষা হবে? কতটুকু পড়ানো হবে? এ ব্যাপারে সকলকে ভাবতে হবে। আজকে প্রাইমারি স্কুলে কনট্রাক্ট, আজকে হাসপাতাল কন্ট্রাক্ট বেসিসে চলবে, কলেজে চলবে, কলেজে প্রিন্সিপাল থাকবে না। হাইস্কুলে হেডমাষ্টার থাকবে না অথচ স্কুল চলবে, লেখাপড়া চলবে। এই যদি অবস্থা হয় তাহলে সেখানে শিক্ষা ব্যবস্থা কোথায় গিয়ে দাঁড়াবে? আজকে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে একটা জিনিষ দেওয়া উচিত ছিল—আজকে কেন্দ্রীয় সরকার যেখানে পাণিকরের মত মানুষ, ডঃ বিশ্বাসের মত মানুষ যে রেকর্ডগুলো নিয়ে তৈরী করেছিলেন লাস্ট টেন্ ইয়ার্স অফ ফ্রিডম্ মুভ্মেন্ট, যেগুলো এখনও ছাপানো হয় না, সেটা অক্সফোর্ড ইউনিভারসিটি প্রেস থেকে ছাপানো হয়। আজকে সেগুলোর ম্যানুসক্রিপ্টগুলো নিয়ে কেন্দ্রীয় সরকার তাদের নিজেদের লোক দিয়ে, তার চেয়ারম্যান ছিলেন এডিটর অফ বোর্ড ছিলেন ডঃ গোপাল, তাঁরা সেই বইটা বাতিল করে দিয়ে আজকে সেই পুরো চ্যাপ্টারকে, পুরো খন্ডকে বাতিল করে দিয়ে তারা নিজেদের জনমত, তাঁদের নিজেদের যে ইজম্ আছে, তাঁদের যে আইডিওলজি আছে, কেন না সেই দুটো বইয়ে এদের বিরুদ্ধে আর. এস. এস. সম্বন্ধে আছে যে, তাঁরা ফ্রিডস্ স্ট্রাগলের বিরোধিতা করেছিল, তারা ঠিকভাবে অংশগ্রহণ করে নি। হোয়াট ওয়াজ দেয়ার রোল ইন দি ফ্রিডম্ স্ট্রাগল্ এ এগুলো রাখা

আছে। আজকে এগুলো বন্ধ করা হচ্ছে। এই সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে কিছু নেই। আজকে পশ্চিমবাংলার যে অবস্থা চলছে সেই সম্বন্ধে কিছু এতে বলা নেই। অথচ আমরা কি করে এই ভাষণকে সমর্থন করতে পারি। তাই আমরা এর বিরোধিতা করছি। স্যার, আপনি শুনে আশ্চর্য হবেন যে আজকে আই. সি. ডি. এস প্রকল্পগুলো, যেটা হচ্ছে সুসংহত শিশু বিকাশ পরিষেবা সে সম্বন্ধে আমি জানতে চাই যে, আজকে গোটা পশ্চিমবঙ্গে ৬৭টি ব্লকে কার দোষে এই আই. সি. ডি. এস. চালু করা হল না? সেন্ট্রাল গভর্ণমেন্ট-এর জন্য টাকা ধার্য করে বলেছেন এটা চালু করতে। কিন্তু কার দোষে চালু করা হল না? আজকে এরা ঠিক সময় এটা চালু করতে পারল না বলে এর রেগুলার এমপ্লয়িজ ১ হাজার ৫ জন বাদ গেল। আজকে অঙ্গনওয়াড়ি ওয়ার্কার্ ২০ হাজার ১০০, আজকে চিলড্রেন ছিল ৬ লক্ষ ৭৪ হাজার, আজকে মাদার্ ৩৩ হাজার ৫০০, আজকে সাপ্লায়ার (এখানে মাইক্ অফ্ হয়ে যায়।)

[2.20–2.30 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ এই পবিত্র বিধানসভায় মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর মাননীয় সদস্য শ্রী গৌরিপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন্ করেছেন সেই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে এবং বিরোধী রাজনৈতিক দল আগামী বিধানসভা নির্বাচনের দিকে তাকিয়ে চমক দেওয়ার জন্য যে কাট-মোশান এনেছেন তাকে সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় সদস্য শ্রী মহম্মদ সোহরাব সাহেব মহাশয় প্রথমে আলোচনা করতে উঠে বললেন যে, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন্ করা হয়েছে তাকে সমর্থন করার কিছু তিনি খুঁজে পান নি। খুব স্বাভাবিক। এটাই স্বাভাবিক। এটা যদি না হ'ত, ওরা যদি কিছু সার বস্তু খুঁজে পেত তাহলে আমাদের জন্য কথা বলতে হ'ত। রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার বিরোধিতা ওরা শুধুমাত্র বিরোধিতা করার জন্যই করছে। সার বস্তু ওদের পক্ষে খুঁজে পাওয়া সম্ভব নয়। কারণ রাজ্যপাল গোটা ভারতবর্ষের বর্তমান পরিস্থিতির ওপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারের বক্তব্য এখানে পেশ করেছেন। তার মধ্যে তো আমাদের বিরোধী দলের সদস্যরা কোন সার বস্তু খুঁজে পাবেন না, এটা তো আমরা জানি এবং আমরা জানি ভারতবর্ষের বুকে পশ্চিমবাংলা এখনই একটা রাজ্য, যে রাজ্য হাজার রকমের বাধা সত্ত্বেও তার উন্নয়নের গতিকে চালিয়ে যাবার চেষ্টা করছে। সেই উন্নয়নের পরিসংখ্যান নিয়ে এখানে বিভিন্ন সময়ে আলোচনা হয়েছে। আজকে গোটা দেশে যে পরিস্থিতির উদ্ভব হয়েছে তাতে আমরা দেখছি একটা সাম্প্রদায়িক শক্তি গোটা দেশকে গ্রাস করছে। সেই শক্তি গোটা ভারতবর্ষের আইন-শৃঙ্খলা এবং অন্যান্য জিনিস নষ্ট করতে চাইছে। এই অবস্থায় গোটা দেশে বিরোধী দল হিসাবে কংগ্রেস কি ভূমিকা নেবে সেটা স্পষ্ট নয়। সেই কারণেই তারা পশ্চিমবঙ্গের রাজ্যপালের ভাষণের মধ্যে সরকারী উন্নয়নের কোন কথা খুঁজে পাচ্ছে না। অথচ আমরা দেখছি গোটা ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য পশ্চিমবাংলা তার উন্নয়ণের গতিকে ধরে রাখছে—আইন-শৃঙ্খলার সামান্য কিছু

ত্রুটি-বিচ্যুতি থাকলেও সমস্ত কিছুকে মোটামুটি ঠিক জায়গায় ধরে রাখছে। অথচ ওরা এটা দেখতে পাচ্ছে না এবং সংসদীয় গণতন্ত্র অনুযায়ী বিধানসভায় তা উল্লেখ করছে না। অথচ আমরা দেখছি বিহারের রাজ্যপাল যে ঘটনা ঘটালো তাতে গণতন্ত্রকে হত্যা করা হ'ল। গোটা দেশের মধ্যে সঠিক গণতান্ত্রিক ব্যবস্থার উদাহরণ একমাত্র পশ্চিমবাংলাতেই পাওয়া যাবে। আজকে উদাহরণ হিসাবে পশ্চিমবাংলা ছাড়া অন্য কোন রাজ্যের নাম উল্লেখ করা যায় না। বিরোধীরা যদি সেই ভাবে রাজ্যপালের ভাষণের সমালোচনা করতেন তাহলে সেটা গঠনমূলক হ'ত এবং গ্রহণযোগ্য হ'ত এবং আমরাও বলতে পারতাম যে, ওদের বক্তব্যের মধ্যে কিছু সারবস্তু আছে। আমরা দেখছি আইন-শৃঙ্খলার প্রশ্ন নিয়ে এখানে আলোচনা হয়েছে। এটা ঠিকই আইন-শৃঙ্খলার কথা তুললে মুর্শিদাবাদের কথা এসে যায়। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা পরিস্থিতির জন্য রাজ্যের চেয়ে অনেক ভাল, একথা আমাদের পুলিশমন্ত্রী বার বার বলেন। আমরা আরো খুশি হতাম যদি এখানে আইন-শৃঙ্খলাজনিত কোন ঘটনাই না ঘটতো এবং সে চেষ্টা নিশ্চয়ই আমাদের করতে হবে। আমি শুধু বলতে চাই অতীশবাবুদের রবিনহুড থাকবে আর পশ্চিমবাংলায় একটাও ডাকাতি হবে না, খুন হবে না! এটাই বাস্তব সত্য। এটা একটু ভেবে দেখা দরকার। রাজনৈতিক দলের নেতৃত্বে সমাজবিরোধী শক্তি একটা গোটা এলাকার আইন-শৃঙ্খলা নষ্ট করার চেষ্টা করছে। সরকার ইচ্ছে করলেও তা এক দিনে দমন করতে পারে না। প্রাক্তন বিধায়ক, আজকে যিনি সাংসদ হিসাবে নির্বাচিত হয়েছেন তাঁরই উস্কানিতে গোটা মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন জায়গার বিভিন্ন ঘটনা ঘটছে। অথচ আজকে এখানে বক্তব্য রাখার সময় সোহরাব সাহেব সেকথা উল্লেখ করলেন না। বিগত লোকসভা নির্বাচনের আগে, ৩০শে সেপ্টেম্বর ডোমকলে নাদের হোসেন মোল্লাকে খুন করা হ'ল। ৬০ বছরের বৃদ্ধ, জেলা পরিষদের প্রাক্তন সদস্য, ওখানকার পার্টির লোকাল কমিটির সদস্য, তাঁকে খুন করা হ'ল। আমরা হতবাক হয়ে গেলাম। এই ধরনের ঘটনা কোন রাজনৈতিক দলের নেতৃত্বের পক্ষ থেকে যে ঘটানো হবে তা আমাদের ধারণায় ছিল না। যার ফলে আমরা কখনোই বলি নি যে, কংগ্রেস খুন করেছে। কিন্তু ভোটের তিন চার দিন পরে কংগ্রেস বিধায়ক পরেশ পাল সেখানে সভা করতে গিয়ে বললেন, 'এই ধরণের খুন, ঠিকই হয়েছে।' তিনি ওখানে হুংকার দিয়ে এলেন। স্বাভাবিকভাবেই এর থেকে আমাদের কংগ্রেস দল সম্পর্কে কি ধারণা হতে পারে? তারা রাজ্যে কোন রাজনীতি কায়েম করতে চাইছে? আমরা দেখলাম গত ২৭শে জানুয়ারী আমিনুল ইসলাম ডোমকল বাজারে যাচ্ছিল। সকাল ৯ টা ৩০ মিনিটে রাস্তায় গাড়ি দাঁড় করিয়ে কংগ্রেসের গুন্ডাবাহিনী তাঁকে খুন করলো। তারপর কংগ্রেস দলের সাংসদ সেখানে সভা করে বললেন, 'এই ধরণের খুন ঠিক হয়েছে।' এরপরেও কি আমরা আশা করতে পারি এ রাজ্যে মানুষ খুন হবে না? এ রাজ্যে কংগ্রেস, তৃণমূল, বি জে পি থাকবে আর এ ধরনের ঘটনা ঘটবে না, তাতো হয় না। এ ধরনের ঘটনা ঘটতে বাধ্য। ঐ ঘটনার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে ডোমকল বিধানসভা কেন্দ্রের কামুরদেয়ায় ১৫/২০ হাজার মানুষ সমবেত হয়েছিল। তারা ধিক্কার জানিয়েছিল।

আমরা দেখলাম, মুর্শিদাবাদ জেলার নবগ্রামের মানুষরা ১৭ তারিখে সংঘবদ্ধ

হয়ে রায় দিলেন যে খুনী, সন্ত্রাসকারী-এরা শেষ কথা বলবে না। নবগ্রামের মানুষরা জোটবদ্ধ হয়ে যে রায় দিয়েছেন বিরোধী দলের উচিত তার থেকে শিক্ষা গ্রহণ করা। এই ধরনের রায় যদি সমস্ত জায়গায় ঘোষিত হয় তাহলে দেখবেন এখানে সন্ত্রাস অনেকাংশে কমে গিয়েছে। স্যার, আমরা দেখলাম, বিরোধীদলের মাননীয় সদস্যরা রাজ্যের সাফল্যের দিকগুলি দেখতে পান না। আইনশৃঙ্খলার প্রশ্নে তারা অনেক কথা বললেন। আমি ওদের বলব, আপনাদের দিক থেকে আপনাদের সতর্ক হওয়া দরকার। কংগ্রেস দল একদিকে মুখে বড় বড় বক্তৃতা করছেন অপর দিকে বি. জে. পি. এবং তৃণমূলের সঙ্গে আঁতাত করে চলছেন। আপনাদের উচিত আপনাদের রাজনৈতিক বক্তব্যটা সঠিকভাবে এবং স্পষ্টভাবে মানুষের সামনে তুলে ধরা। তা কিন্তু আপনারা করছেন না এবং করছেন না বলেই মানুষ বিভ্রান্ত হচ্ছে ও খুন খারাপি ইত্যাদি হচ্ছে। বিরোধী দল হিসাবে এগুলি বন্ধ করার জন্য আপনাদের সঠিক বক্তব্য তুলে ধরা উচিত। আপনাদের নেতারা এক এক জায়গায় এক এক রকমের কথা বলে যাচ্ছেন। একজন কেন্দ্রীয় মন্ত্রী পশ্চিমবঙ্গে দাঁড়িয়ে বক্তৃতা করলেন যে 'যার যা অস্ত্র আছে তা নিয়ে রাস্তায় নেমে পড়ো। আইনশৃঙ্খলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যখন ভারতবর্ষের মধ্যে একটা ভালো জায়গায় রয়েছে, একটা দৃষ্টান্তস্বরূপ জায়গায় রয়েছে তখন তাকে নস্যাৎ করে দেওয়ার জন্য আপনারা উঠে পড়ে লেগেছেন। আমি আগেই উল্লেখ করেছি যে বিরোধী দল, তারা পশ্চিমবঙ্গের সাফল্যের দিকগুলি দেখতে পান না। এই যে পশ্চিমবঙ্গ খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে প্রথম হচ্ছে আপনারা সে কথা কেন বলছেন না? এগুলি তো আপনাদের সমর্থন করা উচিত। পশ্চিমবঙ্গের মতন সাফল্য যদি অন্য রাজ্যগুলি দেখাতে পারতো তাহলে তো আখেরে তাতে ভারতবর্ষেরই লাভ হতো। তারপর এই যে কেন্দ্রীয় বাজেটে জিনিসপত্রের দাম বৃদ্ধি করা হয়েছে, ভরতুকি তুলে দেওয়া হচ্ছে তার বিরোধিতা তো আপনারা করলেন না। আপনারা যদি বলতেন যে এগুলি অন্যায় হচ্ছে, এর প্রতিবাদ করতেন তাহলে আমাদের যে প্রতিবাদ তা আরও বেশী জোর পেত, আরও জোরালো ভাবে আমরা আমাদের প্রতিবাদ তুলে ধরতে পারতাম। কিন্তু সেই কাজ আপনারা করছেন না। মাছ চাষে পশ্চিমবঙ্গ বার বার প্রথম স্থান দখল করে থাকছে ভারতবর্ষের মধ্যে। এ তো আর এমনি এমনি হচ্ছে না। এ তো আমাদের সাফল্যের দিক। এসব কথা তো মাননীয় রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন কাজেই তার ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে নিশ্চয় সমর্থন করা উচিত। তেল শস্য উৎপাদনে পশ্চিমবঙ্গ প্রথম বা দ্বিতীয় স্থানে থাকছে। এটা তো একটা সাফল্যের দিক। এগুলি বলছেন না। সোহরাব সাহেব শিক্ষার ব্যাপারে অনেক কথা বললেন। মুর্শিদাবাদ জেলার ক্ষেত্রেই যদি হিসাব নিয়ে দেখেন তাহলে সোহরাব সাহেবকে বলি, কংগ্রেস আমলে কতগুলি জুনিয়র হাইস্কুল ছিল এবং আজকে কতগুলি হয়েছে তার হিসাব নিয়ে দেখুন তো হিসাবটা কি দাঁড়ায়। কংগ্রেস আমলে জুনিয়র হাইস্কুল যা ছিল বামফ্রন্টের আমলে তাঁর তিনগুণ জুনিয়র হাইস্কুল হয়েছে। তা ছাড়া মাধ্যমিক থেকে উচ্চ মাধ্যমিক স্তরে বহু স্কুলকে উন্নীত করা হয়েছে। আপনার জাঙ্গীপুর সাব ডিভিশানে কতগুলি স্কুল [illegible] সেই হিসাবটাই নিয়ে একবার দেখুন না কত স্কুল হয়েছে। কংগ্রেস আমলে

আপনারা যদি একটা / দুটো করে করে রাখতেন তাহলে তো আজকে অনেক সুবিধা হত কিন্তু তা আপনারা করেন নি। তারপর গ্রামীন উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে পঞ্চায়েতকে কাজে লাগিয়ে উন্নয়ণের গতি অব্যাহত রাখা হয়েছে। অনেকে বলেছেন, পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে না গিয়ে আমাদের সরাসরি লুট করার সুযোগ দাও। কিন্তু বামফ্রন্ট সরকার তা করবেন না। উন্নয়নের প্রশ্নে পঞ্চায়েতকে কাজে লাগিয়ে বামফ্রন্ট সরকার উন্নয়নের গতি অব্যাহত রেখেছেন এবং গ্রামীণ অর্থনীতিতে একটা জোয়ার নিয়ে এসেছেন। আজকে গ্রামীণ মানুষের ক্রয় ক্ষমতা যেমন এখানে বেড়েছে তেমনি তার সঙ্গে সঙ্গে তাদের মধ্যে নতুন নতুন চাহিদারও সৃষ্টি হচ্ছে। আজকে লালমাটির রাস্তা থেকে ব্ল্যাক টপ রাস্তার দাবী এখানে উঠছে। আরও বেশী উন্নয়ণ কি করে করা যায় তার জন্য মানুষের কাছে আমরা যাচ্ছি এবং তাদের সাহায্য ও সহযোগিতা নিয়ে কাজ করে চলেছি। আগের দিনে এসব ছিল না। আজকে হিসাব নিয়ে দেখুন যে নতুন রাস্তা কত হয়েছে। বিদ্যুতের ক্ষেত্রে অনেক সমস্যা আছে—জেলাতেও আছে, রাজ্যেও আছে। আমরা চাই এইসব সমস্যার সমাধান হোক। কিন্তু বিদ্যুতের অবস্থা পশ্চিমবঙ্গে কংগ্রেস আমলে যা ছিল তার থেকে আজকে কত ভাল জায়গায় এসেছে তা কি কেউ অস্বকীর করতে পারবেন? অস্বীকার করতে পারবেন না। পশ্চিমবঙ্গে বন্যা ও নদীর ভাঙনের সমস্যাকে কেউ উপেক্ষা করতে পারেন না।

[2.30–2.40 p.m.]

প্রণব মুখার্জী, ডেপুটি চেয়ারম্যান ছিলেন যোজনা কমিশনের তখন সর্বদলীয় কমিটি গিয়েছিল, অতীশবাবুও ছিলেন। আমরা কি দেখলাম? তিনি তখনও বলেছিলেন যে পশ্চিমবাংলার ইরোসন ঠেকানো দরকার, মুর্শিদাবাদ যে ক্ষতিগ্রস্ত হবে সেটা খতিয়ে দেখা দরকার। কিন্তু এই বিষয়ে একবারও কর্ণপাত করেন নি, একবারও সময় পাননি এবং সেই কারণে কেন্দ্র থেকে তারা বিদায় নিয়েছে। আমরা কি দেখছি? যিনি দেশের প্রধানমন্ত্রী, তিনি বারে বারে চিৎকার করে লোকসভায় বলতেন যে অন্ততঃপক্ষে ভাঙ্গন রোধের প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার, মুর্শিদাবাদ জেলাকে রক্ষা করা দরকার। আজকে তিনি অন্য সুরে কথা বলছেন। এখন আর বলছেন না যে পশ্চিমবাংলায় ভাঙনের সমস্যা আছে, মুর্শিদাবাদে ভাঙনের একটা সমস্যা আছে, এটা সমাধানের ব্যবস্থা করা দরকার। তখনকার দিনে দেবগৌড়ার সরকারের আমলে অন্ততঃপক্ষে তদন্ত টিম পশ্চিমবাংলা ঘুরেছে। দেবগৌড়া সরকারের প্রতিনিধিরা পশ্চিমবাংলায় এসে এই সমস্যা দেখে গিয়েছিলেন, কিন্তু আজকে অটলবিহারী বাজপেয়ীর আমলে সেটা হচ্ছে না। আজকে তারা একবারও উল্লেখ করছেন না যে, পশ্চিমবাংলার বৃহত্তম সমস্যা হচ্ছে ভাঙনের সমস্যা। মুর্শিদাবাদ জেলায় প্রায় ২৫৫ কিলোমিটার এবং নদিয়া জেলার প্রায় ৫৫ কিলো মিটার পদ্মা নদীর কবলে এবং প্রতি নিয়ত ঘরবাড়ী নদীর কবলে চলে যাচ্ছে, কোন প্রতিরোধ হচ্ছে না। এই প্রতিরোধের জন্য কেন্দ্রীয় সরকারের যে দায়িত্ব সেটা তারা পালন করছেন না। আমরা কেন সেই দাবী বিধানসভায় তুলছি না? আমরা কেন সেই আলোচনা আজকে করছি না? পশ্চিমবাংলার মুর্শিদাবাদ জেলা কি শুধু বামপন্থী

বন্ধুদের, অন্য দলের বন্ধুদের না? এটা কি অন্য রাজনৈতিক দলের দায়িত্বের মধ্যে পড়ে না? কেন্দ্রীয় সরকার যে এর জন্য অর্থ বরাদ্দ করছে না, আমরা সেটা কেন বলছি না? এটা কি জনগণের প্রতি বিশ্বাসঘাতকতা হচ্ছে না? আমি বলবো যে এখনই আমাদের দাবী তোলা উচিত। আজকে পশ্চিমবঙ্গ সরকার অনেকগুলি ব্যবস্থা নিয়েছে। ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত অনেকগুলি কাজ করছেন। ইতিমধ্যে মালদা এবং মুর্শিদাবাদে অনেকগুলি কর্মসূচীর কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে, সেগুলি করা। আমি শুধু একথা বলতে চাই, যে কাজ হয়েছে, আরো হওয়া উচিত ছিল। এগুলি কোথা থেকে হল? ডি. এ. ডি. পি'র টাকা থেকে এই কাজগুলি হয়েছে। বর্ডার এরিয়া ডেভলপমেন্ট টাকা, যদি বলেন যে এটা কেন্দ্রীয় সরকারের টাকা, আমরা সেটা জানি যে কেন্দ্রীয় সরকারের টাকা। কিন্তু কেন্দ্রীয় সরকার এই টাকা কোথায় কোথায় দেয়? সমস্ত সীমান্তবর্তী জেলাগুলিতে এই টাকা দেওয়া হয়। এগুলি ভাঙনের জন্য দেওয়া হয় না। আজকে সীমান্তবর্তী জেলাগুলিতে ইরোসনের জন্য এই টাকা যদি ব্যয় করা না হত তাহলে অনেক বেশী ডেভলপমেন্টের কাজ সীমান্তবর্তী জেলাগুলিতে হত। অনেক স্কুল বাড়ীর উন্নয়ণ হতে পারতো, কিন্তু সেগুলি হচ্ছে না। কেন্দ্রীয় সরকারের এই ভাঙন রোধের জন্য যে ৬ কোটি টাকা দেবার কথা সেটা তারা দিচ্ছে না। বিগতদিনে যে বিধ্বংসী বন্যা হল, মুর্শিদাবাদে ঘূর্ণিঝড় হল, এই ধরণের ব্যাপক ক্ষতি হওয়ার পরেও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন সাহায্য পাওয়া যায়নি। তারা যা দিয়েছে সেটা কেবলমাত্র ঋণ হিসেবে দিয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গকে রক্ষা করার জন্য কোন আর্থিক বরাদ্দ তারা করেন নি। কেন আমরা এই দাবী করবো? আজকে এই দাবী করার সঙ্গে সঙ্গে রাজ্যপালের ভাষণকে যদি সমর্থন করা হত তাহলে আমরা বুঝতাম যে আপনারা সঠিকভাবে সমালোচনা করতে চান। আজকে কেন কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের উন্নয়ণের জন্য টাকা বরাদ্দ করছে না সেটা আমাদের জানা দরকার এবং এই বিষয়ে দাবী তোলা দরকার। আজকে ৬ শত কোটি টাকা বন্যার জন্য দেবার দাবী আমরা করেছিলাম, কিন্তু তারা দিয়েছে মাত্র ২৯ কোটি টাকা এবং সেটাও ঋণ হিসাবে। আজকে এই বিষয়ে কেন বিধানসভায় আলোচনা করতে পারবো না? আজকে বি. জে. পি., তৃণমুলের সঙ্গে গাটছড়া বাঁধবো, একসাথে আওয়াজ তুলবো, কিন্তু একথা তো আপনাদের তরফ থেকে শোনা গেল না? আজকে যদি কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্ব সঠিকভাবে পালন করতো তাহলে পশ্চিমবঙ্গের উন্নয়ন আরো বেশী করে হত। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় গত ২রা মার্চ পশ্চিমবঙ্গ বিধানসভায় যে ভাষণ রেখেছেন তাতে পশ্চিমবাংলায় যে সন্ত্রাস, খুন, ডাকাতির ঘটনা ঘটছে তা বিস্তারিতভাবে বলা হয়নি। আমরা দেখছি, সল্টলেকে যেখানে মুখ্যমন্ত্রী মহাশয় থাকেন সেখানে একদিনে ৪/৫ টি ডাকাতির ঘটনা ঘটে গিয়েছে, আর মুখ্যমন্ত্রী নাকে সরষের তেল দিয়ে ঘুমাচ্ছেন। সেই ডাকাতি করাকে সমর্থন করে তাঁর এই ভাষণ। [ * * * * * * * *
* * * * * * * * * * *

* * * * * * * * * * *
* * * * * * * * * * *
* * * * * * * * * * *
* * * * * * * * * * *
* * * * * * * * * * *]

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** পরেশবাবু, রাজ্যপাল সম্পর্কে এভাবে বলা যায় না। রাজ্যপাল সম্পর্কিত কথাগুলো বাদ যাবে।

*Note :* * * ** * * Expunged as order by the chair.

**শ্রী পরেশ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জ্যোতিবাবু নাকি খুবই সৎ। কাজেই অন্ধ্রের মুখ্যমন্ত্রী যদি নিজ সম্পত্তির হিসেব বিধানসভায় দাখিল করতে পারেন, তাহলে জ্যোতিবাবুর সৎ সাহস থাকলে ছেলে চন্দন বসুর সম্পদের হিসেব দাখিল করে দেখিয়ে দিন যে, অন্ধ্রের মুখ্যমন্ত্রীর থেকে তিনি অনেক বেশী সৎ।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** পরেশবাবু, কোন মন্ত্রী বা মেম্বারের বিরুদ্ধে কোন অভিযোগ আনতে গেলে সেটা নোটিশ দিয়ে আনতে হয়। কাজেই নোটিশ দিয়ে অ্যালিগেশন আনুন। এরকমভাবে কোন মন্ত্রীর বিরুদ্ধে কিছু বলা যায় না। কাজেই আপনি নোটিশ দিন। তাঁদের উপস্থিতিতে আলোচনা করুন। নোটিশ না দিয়ে এভাবে সেটা হতে পারে না।

**শ্রী পরেশ পাল ঃ** রাজ্যপালের সঙ্গে যে আঁতাত হয়েছে সে বিষয়ে সন্দেহ নেই। আজকে পশ্চিমবঙ্গের বুকে যে সন্ত্রাস চলছে তারজন্য অবিলম্বে এখানে ৩৫৬ ধারা জারী করতে হবে। সাহস থাকলে ইগনোর করুন—করতে পারবেন না। কোন মুখ্যমন্ত্রীর রাজত্বে আমরা আছি! সেই মুখ্যমন্ত্রী, যে মুখ্যমন্ত্রীর রাজত্বে এক কিলোমিটার ভাল রাস্তাও তৈরী হচ্ছে না, রাস্তা সারাবার ব্যবস্থা হচ্ছে না, রাজ্যে কোন নতুন লগ্নি করবার কথা কেউ দিচ্ছে না। কেবলমাত্র নিজের সুখ-স্বাচ্ছন্দ্যের কথা তাঁর চিন্তার মধ্যে রয়েছে। এসব কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই বলে আমি এই ভাষণের বিরোধিতা করছি।

মিঃ ডেপুটি স্পীকার স্যার, রাজ্যের হাসপাতালগুলির অবস্থা অত্যন্ত খারাপ অবস্থায় পৌছেছে। পশ্চিমবঙ্গে বড় বড় হাসপাতাল—এন. আর. এস., আর. জি. কর. ইত্যাদি হাসপাতাল, সেখানে পর্যন্ত কোন সফেস্টিকেটেড মেশিন নেই। এ ব্যাপারে কোন ব্যবস্থা না করে থানা থেকে পুলিশ ঠিক করে রক্ত পরীক্ষার ব্যবস্থা। এর থেকে দুঃখের কথা আর কি হতে পারে। এ ব্যাপারে যে ষড়যন্ত্র চলছে সে কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। তাই পশ্চিমবাংলার বুকে আমরা আবার ১০০ বার বিরোধিতা করবো এই রাজ্যপালের ভাষণ। এই সরকার স্কুল কলেজ সব তো তুলে দিচ্ছে। অবাক কান্ড, বাবা-মা-কে জুয়া খেলা শেখাচ্ছে। তুমি গিয়ে লটারীর টিকিট কাটো, তবে তোমার বাচ্ছা ভর্তি হবে, হারলে ভর্তি হবে না, জিতলে ভর্তি হবে। কোন জায়গায় আমরা আছি! নূতন করে স্কুল করবো না, নূতন করে কলেজ করবো না, নূতন করে শিক্ষার

ব্যবস্থা করবো না, বসিয়ে বসিয়ে সমস্ত শিশুকে সমস্ত ছেলেদের সমস্ত ছাত্রদের অধঃপতনে নিয়ে যাবো। এইভাবে পশ্চিমবাংলার বুকে অরাজকতার সৃষ্টি করতে চাইছে। লেখাপড়া শিখবে না, লেখাপড়া করবে না, শুধু ঝান্ডা ধরে ইনকিলাব জিন্দাবাদ বলো, এই জায়গায় পশ্চিমবাংলাকে নিয়ে এসেছে। কোন সম্ভাবনা নেই। ২০০১ সালে ওরা সাগরে ডুববে আর জ্যোতিবাবুকে চলে যেতে হবে—আবার বলছি।

(গোলমাল)

গ্রেট ইস্টার্ন হোটেল কারা চালাচ্ছে? তারা মার্কসবাদ থেকে মাওবাদ গুলে খেয়েছে, তারা। সেই দিন টি. ভি.-তে দেখলাম মার্কসবাদ মাওবাদধারীরা কি বলছে যখন সাংবাদিকরা জিজ্ঞাসা করছে যে হোটেলে ক্যাবারে ড্যান্স কেন? তখন তাঁর বলছেন তাহলে কি হোটেলে হরিনাম কীর্তন হবে? এই রকম একটা মন্ত্রী পশ্চিমবাংলার বুকে কলঙ্ক ছাড়া কিছুই নয়। ওঁরা কলঙ্গের অধ্যায় তৈরী করছে। ওদের মুখে আবার বিপ্লবের কথা শুনতে হচ্ছে। আমি এটা ভাবতে পারছি না। তাই এই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2.40–2.50 p.m.]

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২রা মার্চ রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে আনা সংশোধনগুলি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত শনিবার থেকে আলোচনা চলছে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর। মাননীয় রাজ্যপাল যে কথা এখানে বলে গিয়েছেন, রাজ্য সরকারের সার্বিক কাজের প্রতিবিম্ব প্রতিফলিত হয়েছে এই ভাষণের মধ্যে দিয়ে। তার মধ্যে দিয়ে রাজ্য সরকার সুন্দর ভাবে তার কাজ পরিচালনা করছে মানুষের জন্য সেই দাবি করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা গত কয়েক দিন ধরে একটা কথা বারে বারে আলোচনা করছে। এই কথাটা আমি যদি না বলি, মেদিনীপুরের একটা মানুষ হিসাবে, মেদিনীপুরের একজন বিধায়ক হিসাবে আমাকে বিবেকের দংশনে দংশিত হতে হবে। কিছু দিন ধরে খবরের কাগজে মেদিনীপুরের গড়বেতা, মেদিনীপুরের কেশপুর খবরের শিরোনামে। কোন মেদিনীপুর? আজকে মেদিনীপুর জেলার মানুষ হিসাবে বলছি এই জেলা স্বাধীনতা আন্দোলনের পুরোধা শুধু পশ্চিমবাংলার নয়, সারা ভারতবর্ষের, সেই জেলার একটা বৃহৎ অংশের মানুষ আজকে ঘর-বাড়ি ছাড়া, সেই জেলার বৃহৎ অংশের মানুষ আজকে আশঙ্কার মধ্যে দিন কাটাচ্ছে দিনের পর দিন। এই অবস্থার মধ্যে দিয়ে মেদিনীপুর জেলার বৃহৎ অংশের মানুষ চলছে। সেই জায়গায় নাম উঠে আসছে, এই বামফ্রন্ট সরকারের একজন মন্ত্রী নাম উঠে আসছে যে এই এলাকার সমস্ত সন্ত্রাস এবং বিভীষিকার নেতৃত্ব দিচ্ছেন এবং পুরো ভাগে থেকে কাজ করছেন। তা সত্ত্বেও রাজ্যপালের ভাষণের মধ্যে একটা ভাল পরিস্থিতির কথা স্বীকার করে নিয়েছে। শুধু আইন-শৃঙ্খলা নয়, আমাদের জেলায় তার পাশাপাশি যুক্ত হয়েছে ডাকাতি। প্রকাশ্য দিবালোকে সম্প্রতি

দীঘার একটি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক থেকে ছ'জন যুবক দশ লক্ষ টাকা ডাকাতি করে নিয়ে গেল। তারা ব্যাঙ্কে ঢুকে পড়ে বললো, আমরা বেকার। সুতাহাটিতে সন্ধ্যা ছ'টায় এই রকম ঘটনা ঘটেছে। এই অবস্থা এরাজ্যে চলছে। জেলায় আজকে বিভীষিকার চিত্র, সমস্ত জেলায় এটা ছড়িয়ে আছে। এই অবস্থা যখন এরাজ্যে, সেখানে দাঁড়িয়ে মাননীয় রাজ্যপালের ভাষণের ওপরে ধন্যবাদসূচক প্রস্তাবকে কোনমতেই সমর্থন করা যায় না। শুধু তাই নয়, ট্রেজারি বেঞ্চের একের পর এক বক্তা, একটু আগে ইউনুস সাহেব তাঁর বক্তৃতায় সাফল্যের খতিয়ান দিচ্ছিলেন। তিনি বর্তমানে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির বিরুদ্ধে কথা বলছিলেন। বর্তমান কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির বিরুদ্ধে তাঁরা নন, আমরাই দিল্লীতে লোকসভায় নিরবচ্ছিন্নভাবে লাগাতার ভাবে আন্দোলন করছি, লাগাতার ভাবে কথা বলছি। সেখানে যেমন জনবিরোধী সরকার, তেমনি একটি সন্ত্রাস সৃষ্টিকারী সরকার, একটি স্বৈরাচারী সরকার পশ্চিমবাংলায় চেপে বসেছে। সেই জায়গায় এরা সাফল্যের দাবী করছেন! আমি এই কথা বলবো না যে গত তেইশ বছরে এরা কিছু করেন নি। কিন্তু সবচেয়ে সাফল্যের যে দাবী করেন যে, ভারতবর্ষে চাল উৎপাদনে পশ্চিমবাংলা প্রথম, যেখানে চাল উৎপাদনের জমি সব থেকে বেশী। আমরা রাজ্যওয়ারি যদি বিচার করি, একের পর এক আমরা দেখতে পাচ্ছি, চাল উৎপাদনের জন্য পশ্চিমবাংলা য় যে জমি, অন্যান্য রাজ্য, অন্ধ্রপ্রদেশে তার চাইতে জমি অনেক কম। হরিয়ানায় তার চাইতে আরও অনেক জমি কম, অথচ তারা কি করে উৎপাদন করছে? যেখানে সবচাইতে বেশী জমি, যেখানে আরও বেশী চাল উৎপাদন হওয়া উচিত ছিল, তা কেন হয়নি? তার কারণ আমরা সেচ ব্যবস্থা পৌঁছে দিতে পারিনি। এখানে চাষযোগ্য ২৫ ভাগ জমি সেচ সেবিত। অন্ধ্রপ্রদেশে একশো ভাগ সেচ সেবিত করা হয়েছে। পাঞ্জাবে ৯৫ ভাগ জমিকে সেচসেবিত করা হয়েছে, এমন কি ওড়িশাতে ৫০ ভাগ জমিকে সেচসেবিত করা হয়েছে। আমরা তার অনেক নীচে আছি। এই জায়গায় দাঁড়িয়ে ২৩ বছরের যে সাফল্যের খতিয়ান, এই অবস্থায় রাজ্যপালের ভাষণের ওপরে যে ধন্যবাদ পেতে চান, আমরা তা দিতে পারলাম না। আমরা চরম বিরোধিতা করছি। ইলেকট্রিসিটি, গ্রামবাংলার মানুষ যা পেতে চায়, ক্রমবর্ধমান বেকারী, শিক্ষিত বেকার যারা বিদ্যুৎকে কাজে লাগিয়ে জীবন জীবিকার ব্যবস্থা করে নিতে চায়, সেই বিদ্যুৎ সব জায়গায় পৌঁছে দিতে পারিনি। আমি হিসাব করে দেখেছি, পাঞ্জাবে যেখানে পার ক্যাপিটা ৭৭৯.৯ ইউনিট বিদ্যুৎ ব্যবহার করে, সেখানে পশ্চিমবাংলায় পার ক্যাপিটা বিদ্যুতের ব্যবহার ১৯৬.৬ ইউনিট। তবুও সাফল্যের দাবী করবেন?

[2.50–3.00 p.m.]

তবুও আমরা বাহবা নেব, কৃতিত্ব নেব এবং সেই কৃতিত্বের দাবী করবেন পশ্চিমবঙ্গের মানুষের কাছে। তাই আমি চরমভাবে এর বিরোধিতা করছি এবং এর বিরোধিতা না করে পারছি না। গোয়ার মত একটা ছোট রাজ্য, যারা ৭৯৮.১ পার ক্যাপিটা বিদ্যুৎ ব্যবহার করছে সেখানে আমাদের অবস্থা ভাবুন আজকের আনন্দবাজার পত্রিকায় খবর বেরিয়েছে এই শহরেরই একজন পঞ্চায়েত কর্মাধ্যক্ষ এবং ইঞ্জিনীয়ারকে অপহরণ করা হয়েছে—

তাদের কিসের জন্য অপহরণ করা হল—পঞ্চায়েতের ওই দু'জনের কাছ থেকে টাক চাই বলে। তারা বাস ধরতে যাবে, তাদের একজন হচ্ছে পঞ্চায়েতের কর্মাধ্যক্ষ, না হচ্ছে শেখ মুজাফফ্‌র এবং ইঞ্জিনীয়ার, তাঁর নাম হচ্ছে শ্রীকান্ত পাচাল, তাদেরকে ৫ জন যুবক অপহরণ করে নিয়ে চলে গেলেন। পুলিশকে যখন জানানো হল তখ তাদের সাজ সাজ রব শুরু হল। তাদেরকে পাওয়া গেল কোথায়—দমদমের একট ঠিকানা থেকে উদ্ধার করা হল। দেড় লক্ষ টাকা মুক্তিপণ দিয়ে তারা উদ্ধার হল এরপরেও বলতে হবে এই রাজ্যের আইন-শৃঙ্খলা খুব ভাল। এই রাজ্যের জনজীব খুব ভাল। এরপরেও এই সরকারের লিখিত ভাষণ রাজ্যপালকে দিয়ে পড়িয়ে তার উপরে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করতে হবে আমরা সেটা মেনে নেব এটা তে হতে পারে না। এই সরকারের কাছে মানুষ তার প্রতিকার পাচ্ছে না। প্রশাসনিব প্রতিকার পাচ্ছে না। তাই মানুষ কখনো কখনো কোর্টের দ্বারস্থ হচ্ছে। কোর্টকেও এর মানে না। তাই আমি কয়েকটি তথ্য আমার হাতের কাছে আছে সেগুলো বলছি। মানু ক্রমশ এখন হাইকোর্ট এবং তার নিম্ন আদালতে ছুটছে। হাওড়ার প্রাথমিক শিক্ষব নিয়োগের ব্যাপারে বেআইনী এবং দূর্নীতির আশ্রয় নেওয়াতে হাইকোর্ট রাজ্য সরকার এবং ওই জেলার স্কুলের চেয়ারম্যান, প্রাথমিক স্কুল বোর্ডের চেয়ারম্যান, রাজ্যের শিক্ষ সচিব এবং প্রাথমিক শিক্ষা আধিকারিকের বিরুদ্ধে হাইকোর্টে মামলা হয়েছিল। ওই মামলায় কোর্ট যে নির্দেশ দিয়েছিল সেটা না মানাতে হাইকোর্টের বিচারপতি রবীন ঘোষ মহাশয় ওদেরকে সমন করেছিলেন। কোর্ট অবমাননার জন্য। কয়েকদিনের আগে দীনেশ বাজপেয়ী, পুলিশ কমিশনার, তাকে কোর্ট অবমাননার জন্য অভিযুক্ত কর হয়েছিল। হাইকোর্টে একজন সাব ইন্সপেক্টর কেস করেছিলেন। ওই সাব ইন্সপেক্টর যার নাম নির্মল বিশ্বাস, যাঁকে মনীশ গুপ্ত, মুখ্য সচেতক নির্দেশ দিয়েছিলেন সাব ইন্সপেক্টর থেকে ইন্সপেক্টর পদে উন্নীত করার জন্যে, পুলিশ কমিশনার সেটা মানেন নি। তখন ওই সাব ইন্সপেক্টর কোর্টে কেস করেন এবং পুলিশ কমিশনারকে কোর্ট ২ হাজার টাক জরিমানা করেন। তারপরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ৭ জন ছাত্র, যারা কম্পিউটার সায়েন্স অনার্স নিয়ে পাশ করে বি টেক পড়ার সুযোগ চেয়েছিল তাদেরও পড়তে বাঁধ দেওয়া হচ্ছে। বি টেক কারা পড়বে যারা ম্যাথামেটিক্স, কেমিষ্ট্রি, ফিজিক্স-এ অনার্স নিয়ে, স্ট্যাটিসটিক্সে অনার্স নিয়ে পাশ করেছে তারাই তো বি টেক পড়তে পারবে? তাদেরকে বি টেকে ভর্ত্তি হতে দেবে না। তখন তারা হাইকোর্টের দ্বারস্থ হল এবং হাইকোর্ট নির্দেশ দিল যে তাদেরকে ভর্তি করতে হবে। এতে সিন্ডিকেট রাজি হল কিন্তু মার্কসবাদী কমিউনিষ্ট শাসকদলের ছাত্র সংগঠন, তারা আন্দোলন করে যে সব কৃতী ছাত্ররা ভর্তি হতে চাইছে তাদের ভর্তি হতে দিচ্ছে না এবং যাতে তারা ভর্তি হতে না পারে তার জন্য ঘেরাও করে রেখেছে। এই হচ্ছে রাজ্যের অবস্থা। এই অবস্থার মধ্যে এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার চলছে। আর তাদের লিখে দেওয়া ভাষণ রাজ্যপাল পড়বে এই রাজ্যের উন্নয়ণের কথা বলবে এই রাজ্যের আইনশৃঙ্খলার কথা বলবে, এই রাজ্যের সব দিক দিয়ে সাফল্যের দাবী করবে - এটা তো আমরা সমর্থন করতে পারি না। তাই আমি এর বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শুধু নিচের

তলার অফিসারদের কথা নয়, আজকে মুখ্যমন্ত্রী এখানে নেই, উপ-মুখ্যমন্ত্রী নেই, আজকে এই রাজ্যে সবচেয়ে বৃহত্তর জেলা হচ্ছে মেদিনীপুর জেলা, এই জেলা বিভাজন করা দরকার। এই কথা মুখ্যমন্ত্রী মেনে নিয়ে এই বিধানসভার কাউন্সিল চেম্বারে নিজে সভার আহ্বায়ক হিসাবে মিটিং ডেকেছিলেন। সেখানে জেলার সমস্ত বিধায়ককে এবং জেলার রাজনৈতিক দলের নেতৃবৃন্দকে ডেকেছিলেন, তিনি বলেছিলেন মেদিনীপুর জেলায় ৩৭টি বিধানসভা এলাকা, ৫৪টি ব্লক, এই জেলা এতবড় জেলা তার প্রশাসনিক কাজের সুযোগসুবিধা মানুষের কাছে পৌঁছে দিতে হলে এই জেলাকে বিভাজন করার দরকার আছে। অবিলম্বে এটা করার দরকার। তাই আমি নিজে ব্যক্তিগতভাবে উদ্যোগ নিয়ে এই সভা ডেকেছি। খুব শীঘ্রই এই বিভাজন করবো। কিন্তু ২ বছর কেটে গিয়েছে এখনও কিছু হল না, তিনি বলেছিলেন জেলার মানুষের কাছে বিধায়কদের কাছে সুযোগ সুবিধা পৌঁছে দেবেন। কিন্তু তা আজও করতে পারেন নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই মুখ্যমন্ত্রীর নেতৃত্বে এই রাজ্যের বামফ্রন্ট সরকার যে সরকার আজকে চলছে, সেই সরকারের লেখা ভাষণ নিয়ে গতকাল আমাদের ডেপুটি লিডার সৌগত রায় মহাশয় তিনি বক্তৃতা প্রসঙ্গে বলছিলেন বরঞ্চ এটা হাউস থেকে বলা দরকার, ভারতীয় সংবিধানের ১৭৬ নম্বর দাবীতে দায়িত্ব পালন করতে হলে যে ভাষণ রাজ্যপালকে পাঠ করতে হয় সেই ভাষণ তিনি লেখেনও না, সংশোধনও করতে পারেন না, কিন্তু সেই ভাষণ তাকে পাঠ করতে হয়। এই রাজ্যের রাজ্যপাল যিনি ভারতীয় জনতা পার্টির ট্রেজারার ছিলেন, ভারতীয় জনতা পার্টির সদস্য ছিলেন, তিনি না পারেন অন্য কিছু পড়তে, যেটা লিখে দেওয়া হল সেটা ছাড়া—এক্ষেত্রে সংবিধান অনুযায়ী বাধ্য - তিনি অন্য কিছু পড়তে পারেন না। গতকাল সৌগত রায় যে বক্তৃতা করছিলেন সেই কথার বিচার বিশ্লেষণ করার জন্য বলছি, এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে ভাষণ রাজ্যপাল পাঠ করেছেন এবং যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার চরম বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ ঈয়াকুব ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আমি যে কথাটা বলতে চাই, গত ২ তারিখে রাজ্যপালের বক্তৃতা সমর্থন জানিয়ে ২।৪টি বিষয় আলোচনা করবো। তার আগে যেটা বলব, রাজ্যপালের বক্তৃতাকে বিরোধিতা করে বিরোধী বন্ধুরা অনেক কিছু বলার চেষ্টা করেছেন। আমি বিরোধী বন্ধুদের উদ্দেশ্যে বলতে চাই, ৮।৯ বছরের একটি বালক হঠাৎ জ্বরে আক্রান্ত হওয়ায়, তার মা তাকে ডাক্তারের কাছে নিয়ে গিয়েছে এবং তার জন্য ঔষধ নিয়ে এসেছে, তাড়াতাড়ি থাকায় তার মা রান্নাঘর থেকে বলছে, খোকা ঔষধটা খেয়ে নে। খোকা ঔষধ খেয়ে নিয়েছে, কিছুক্ষণ পরে মা রান্নাঘর থেকে বের হয়ে দেখে খোকা একেবারে ভৈরব নৃত্য করছে। ব্যাপারটা কি! মা জিজ্ঞেস করলে, 'ওষুধ খেয়েছিস'? 'হ্যাঁ খেয়েছি'। তাহলে এরকম নাচন-কোদন করছিস কেন?' সে বলল, শিশিটা দেখিয়ে, তাতে লেখা আছে 'ওষুধ সেবনের পূর্বে ভালো করে ঝাকিয়ে নেবেন।' মা বলল, তাতে কি হয়েছে? সে বলল, 'তুমি খেতে বললে, আমি খেয়ে নিলাম। তারপর দেখলাম শিশির গায়ে এটা লেখা আছে। খাওয়ার সময় তো ঝাকাইনি, তাই এখন এরকম নাচন-কোদন করছি ভেতরে যাতে ঝাকিয়ে যায়'।

[3.00–3.10 p.m.]

তাই বিরোধী বন্ধুদের বলছি, কোন কিছু বলা বা করার আগে একটু দেখে নেবেন। রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ দেখা যায়, ১৭টি পৌরসভা, ২১টি পৌরনিগমের নির্বাচন হয়েছে, তিন-তিনটে বাই ইলেকশন হয়েছে, তাতে আইন-শৃঙ্খলার অবনতি বা অঘটন ঘটেনি, শান্তিপূর্ণ ভাবে নির্বাচন হয়েছে, সেইজন্য অভিনন্দন জানিয়েছেন সরকারকে। সাথে সাথে এই কথাও উল্লেখ করতে হয়, রাজনৈতিক সংঘর্ষ যাতে না ঘটে, তার জন্য সরকারের পক্ষ থেকে রাজনৈতিক সমস্ত দলকে নিয়ে ব্যবস্থা নিতে চলেছে। সেইজন্যও আমি অভিনন্দন জানাই। রাজনৈতিক সংঘর্ষ কোন নীতি বা আদর্শকে সামনে রেখে হয় না, শতকরা ৯৯টা ঘটনাতেই রাজনৈতিক রঙ চড়ানো হয়। এর মধ্যে ব্যক্তি স্বার্থ, গোষ্ঠী স্বার্থ কাজ করছে। এই ব্যাপারে সরকারকে কড়া হতে হবে এবং ভবিষ্যতে যাতে এরকম সংঘর্ষ না ঘটে দেখতে হবে, সমস্ত রাজনৈতিক দলকে নিয়ে এটা করতে হবে। দ্বিতীয়তঃ আইন-শৃঙ্খলার প্রশ্ন। কোথাও রাহাজানি, কোথাও লুঠ, কোথাও বা নানান কায়দা করে টাকা আদায়, এসব চলছে। এটা কমছে কি বাড়ছে, সেটা বলছি না। শুধু বলতে চাই, আই. বি., এস. বি. ডিপার্টমেন্ট বাই ফরমাল পুলিশ ডিপার্টমেন্টে থাকা দরকার, সেটা খুবই দুর্বল দেখছি। আই. বি., এস. বি. ডিপার্টমেন্ট সঠিক ভাবে ইনফরমেশন সংগ্রহ করতে পারছে না। তারা সম্পূর্ণ ব্যর্থ হচ্ছে বলেই দিনের পর দিন এরকম ঘটনা ঘটে যাচ্ছে। এদিকে নজর দেওয়া উচিত বলে আমি মনে করি।

পাশাপাশি রাজ্যপাল আর বক্তৃতায় বন্যা এবং বন্যা-নিয়ন্ত্রণের উল্লেখ করেছেন। কিন্তু দুঃখের কথা, উত্তর ২৪ পরগণার বনগাঁ, হাবড়া, বারাসাতের একটা অংশে দেগঙ্গা, বিদ্যাধরী প্রভৃতি খাল ২৫ বছর ধরে সংস্কার করা হচ্ছে না। যার জন্য বন্যা না হলেও সে সব খালে জল জমে বন্যার আকার ধারণ করছে, কৃষকদের ফসলী জমি নষ্ট হয়ে যাচ্ছে। উত্তর ২৪ পরগণার জনসাধারণ, ক্ষেতমজুরদের দীর্ঘদিনের দাবী এইসব খাল সংস্কার করা প্রয়োজন। তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই, সেটা থাকা উচিত ছিল বলে আমি মনে করি।

পাশাপাশি দেখুন রাস্তাঘাটের অবস্থা কি। বহু রাস্তাই খাস্তায় তিন অবস্থা হয়েছে। এই রাস্তার জন্য গত অধিবেশনে আলোচনা করেছিলাম যে রাস্তাঘাট এবং অন্যান্য দপ্তরের কাজকর্ম জেলা পরিষদের মাধ্যমে হবে। কিন্তু জেলা পরিষদের সেই কাঠামো আমরাও চাইছি। বিকেন্দ্রীকরণ করা হোক। তদারকিকরণ করা হোক। কিন্তু সেই পরিকাঠামো আছে কি? সেটা তো নেই। সেই বিষয়ে কেন পরিষ্কারভাবে রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়নি। পাশাপাশি আমরা দেখতে পাচ্ছি যে, আজকে এই জেলা পরিষদ এবং পি ডবলু ডি র যারা ইঞ্জিনিয়ার, আধিকারিক, তাদের সঙ্গে একটা দ্বন্দ্ব লেগে গেছে। কাজ করা দুরে থাক, বর্ষা আর দুই মাস পরে শুরু হয়ে যাবে, স্বাভাবিকভাবেই এই অবস্থায় এখানে একটা ব্যবস্থা গ্রহণ করা উচিত ছিল। কিন্তু সেই ব্যাপারে উল্লিখিত হয় নি। এখন বিভিন্ন দপ্তরের কাজকর্ম যদি জেলা পরিষদের মাধ্যমে

হয়, তাহলে মন্ত্রিসভা বা মন্ত্রী রাখার কি প্রয়োজন আছে? যদি সমস্ত কিছু ডিসেন্ট্রালাইজ করে জেলা পরিষদের আন্ডারে চলে যায়, যেমন আমরা বিধায়ক ঢাল নেই তরোয়াল নেই, নিধিরাম সর্দার, আমাদের করার কোন ক্ষমতাই নেই। আগামীদিনে যা অবস্থা হচ্ছে, তাতে আমাদের চিন্তা হচ্ছে যে, আগামীদিনে মন্ত্রীর কোন প্রয়োজন থাকবে না। কাজকর্ম করানোর কোন ক্ষমতাই থাকবে না বলে আমার মনে হয়। সেইজন্য এই বিষয়টা গুরুত্ব নিয়ে চিন্তা করার দরকার আছে। বহু কাজ যেগুলি জেলা পরিষদের মাধ্যমে হওয়ার কথা, বিদ্যুৎ পরিষেবা, রাস্তাঘাট, সমস্ত কাজগুলি সেগুলি পরিকাঠামোর অভাবে বিভিন্ন দপ্তরের সাথে সমন্বয়-এর অভাবে কাজগুলি বন্ধ হয়ে পড়ে আছে। গ্রামের সাধারণ মানুষের পঞ্চায়েতের বিরুদ্ধে একটা ক্ষোভ দানা বাঁধছে এবং সেই সুযোগেই বিরোধী বন্ধুরা গ্রামের মানুষকে বিপথগামী করার চেষ্টা করছে। তাই আমাদের সরকারের এখন থেকেই সতর্ক থাকা উচিত এবং এই সম্পর্কে একটা চিন্তাভাবনা করা উচিত। আর একটা ব্যাপার বলছি। আর্সেনিকের ব্যাপারে কলকাতায় একটা গবেষণাগার হবে ভাল কথা। আমি এটাকে স্বাগত জানাই। কিন্তু উত্তর ২৪ পরগণা, মালদা এই সব জায়গার লোকরা আর্সেনিকে আক্রান্ত হচ্ছে। এটাকে প্রতিরোধ করার জন্য গত অধিবেশনে বলেছিলাম। আবারও বলছি নদী আছে। এই নদী থেকে জল নিয়ে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করে নলবাহিত জল সরবরাহ করার পরিকল্পনা মাইনর প্রজেক্টই বলুন, বড় প্রজেক্ট বলুন, আমাদের জেলায় করা উচিত। কারণ এটা করতে না পারলে আমার মনে এই সংক্রান্ত সমস্যার সমাধান হবে না। সেইজন্য আজকে চিন্তা করার দরকার যে, এত নদী আছে, সেখান থেকে জল নিয়ে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট করে নলবাহিত জলসরবরাহের ব্যবস্থা করতে হবে। প্রয়োজন হলে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রাখতে হবে।

[3.10–3.20 p.m.]

অর্থ আদায়ের চেষ্টা করতে হবে। কারণ রাজ্য সরকারের পক্ষে এককভাবে এটা করা সম্ভব নয়। সে জন্য আমি মনে করি এটা নিয়েও সরকারের চিন্তা-ভাবনা করা উচিত। আরেকটা বিষয় বিশেষভাবে উল্লেখ করি সেটা হল স্বাস্থ্য। সরকারী প্রশাসনে যে স্বাস্থ্য দপ্তর সেটা নিজের জায়গায় ঠিক আছে। সরকার যথাসাধ্য চেষ্টা করছেন কিন্তু বিভিন্ন জেলা হাসপাতালে যেভাবে আজকে বিজ্ঞান ও প্রযুক্তি রয়েছে তাতে জেলা হাসপাতালগুলিতেও আধুনিক যন্ত্রপাতির ব্যবস্থা করা দরকার। ধরুন সুদূর বনগাঁ থেকে মালদা থেকে যদি সি. টি. স্ক্যান করতে কলকাতায় আসতে হয় সেটা খুবই অসুবিধার। এই বিষয়ে স্বাস্থ্য দপ্তরকে চিন্তাভাবনা করতে হবে। ডি-সেন্ট্রালাইজেশন করার জন্য যখন জেলা পরিষদকে নেওয়া হচ্ছে তাহলে অন্যান্য ব্যাপারে, চিকিৎসার ব্যাপারে বিকেন্দ্রীকরণ কেন করা হবে না। এটা আমার প্রশ্ন। আরেকটা বিষয় উল্লেখ করব। ৮৪ সালে ২৪ পরগনা ভাগ হয়ে গেল। আজকে বারাসাতে একটি মহকুমা হাসপাতাল রয়েছে সেটাকে এখনও পর্যন্ত জেলা হাসপাতাল করা গেল না। তিন বছর ধরে জেলা হাসপাতাল করার জন্য স্বাস্থ্য দপ্তর থেকে অর্থ বরাদ্দের জন্য অর্থমন্ত্রীর দপ্তরে গিয়েছেন।

আজ তিন বছর ধরে ফাইল পড়ে আছে। নড়চড় হচ্ছে না। এটা কেন হবে? একটা ঘন বসতিপূর্ণ এলাকা সেখানে সুস্থ চিকিৎসা ব্যবস্থা হওয়া প্রয়োজন সেটা আজও হচ্ছে না। তিন বছর ধরে ফাইল পড়ে আছে। আর আমরা এখানে বলছি আমরা কাজকে ত্বরান্বিত করতে চাই, আমরা ওয়ার্ক কালচার করতে চাই কিন্তু এই কি ওয়ার্ক কালচারের নমুনা? তিন বছর ধরে একটা ফাইল পড়ে থাকবে। সরকারের এই দিকে নজর দেওয়া উচিত। কেন একটা ফাইল বন্দি হয়ে পড়ে থাকবে যেখানে চিকিৎসার প্রয়োজন আছে। যেখানে হাসপাতালের পরিকাঠামোর তৈরী করার প্রয়োজন আছে। সাথে সাথে স্বাস্থ্য দপ্তরের কর্মচারীরা বিশেষ করে 'ডি' গ্রুপের যারা কর্মী তারা প্রকৃত অর্থে কোন কাজ করে না বিশেষ করে যারা মজদুর হাসপাতাল পরিস্কার পরিচ্ছন্ন রাখে তারা সেই দায়িত্ব পালন করে না। বিভিন্ন হাসপাতালের সুপাররা এদের বিরুদ্ধে কোন রকম শাস্তিমূলক ব্যবস্থাও গ্রহণ করতে পারে না। এগুলো দেখা দরকার। তারা সেই দায়িত্ব পালন করেন না বলে আজকে আমাদের মানুষের কাছে ভুরি ভুরি অভিযোগ শুনতে হয়। এ বিষয়ে আপনাদের দেখতে হবে। পাশাপাশি রাজ্যপালের বক্তৃতার একটি বিষয়ে আমি অভিনন্দন জানাতে চাই। তিনি মাইনরিটি কমিশনের জন্য বিশেষ করে মুলসমান মেধাবী ছাত্রদের জন্য একটা বৃত্তি দেবার কথা বলেছেন। ১০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। এই টাকাটা অপ্রতুল বলে আমার মনে হয়। এটা আরও বাড়ানো উচিত। এর পাশাপাশি এক হাজার ছাত্র-ছাত্রীকে ট্রেনিং এর মধ্যে নিয়ে আসার জন্য যে উদ্যোগ নিয়েছেন সেটা অবশ্যই অভিনন্দনযোগ্য। অভিনন্দন জানিয়ে আমি রাজ্যপালের বক্তব্যকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অসিত কুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ পেশ করেছেন তাঁর তীব্র বিরোধীতা করে কংগ্রেসের এবং আমার আনীত কাটমোশানের সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। মাননীয় রাজ্যপাল যে ভাষন দিয়েছেন সেটা সম্পূর্ণ অসত্য ভুলেভরা তার একটা একটা দৃষ্টান্ত দিয়ে আমি মাননীয় সদস্যদের কাছে জানতে চাই যে রাজ্যপালের ভাষন ত্রুটিমুক্ত নয়, এটা ত্রুটিপূর্ণ। এখানে পুলিশ প্রশাসনের কথা, আইন শৃঙ্খলার কথা বলা হয়েছে। যদি রাজ্যের আইন শৃঙ্খলা খুব ভালো হতো তাহলে ৩১শে ডিসেম্বর সন্ধ্যে ৭টার সময় আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে মারগ্রাম যে থানা আছে সেই থানার সামনে, পুলিশের সামনে জনবহুল বাজারে সি. পি. এমের সমাজ বিরোধীরা কালো শেখকে টানতে টানতে নিয়ে গিয়ে ১০ মিনিট ধরে—সেখানে কালো শেখের মা, স্ত্রী, বোন তারা একবার সমাজ বিরোধীদের পায়ে পড়ে এবং পুলিশকে বলে আমার ছেলেকে বাঁচান, স্ত্রী বলে আমার স্বামীকে বাঁচান, তার বোন বলে আমার দাদাকে বাঁচান, ওরা ওকে নিয়ে গিয়ে খুন করে ফেলবে। পুলিশ প্রথমে চেষ্টা করেছিল। তারা সেখানে পুলিশের সামনে বোমা বর্ষন করলো এবং পুলিশকে খুন করার হুমকি দিলো। ওখানে জনগণ যারা দেখছিল যে তারা ছেলেটিকে খুন করে দেবে তখন বেশ কিছু লোককে উগ্র হত দেখে পুলিশ নিজেদের ভিতর ইশারা করে সেখানে ৪ রাউন্ড গুলি ছোড়ে এবং তাদেরকে খুন করতে সাহায্য করে। পুলিশের সামনে থেকে কালো শেখকে নিয়ে গিয়ে তারা ২ ঘন্টা ধরে কুপিয়ে কুপিয়ে মারছিল। পুলিশ তাদের কাছে পৌছতে

পারছিল না। সি. আই. অফ পুলিশ রাত্রি ১০টার পরে তাকে অর্ধমৃত অবস্থায় জিপে করে নিয়ে গিয়ে মহকুমা হাসপাতালে ভর্তি করে এবং কালো শেখ ম্যাজিস্ট্রেটের সামনে এজাহার দিয়ে মারা যায়। এর পর আপনারা বলবেন প্রশাসনের অবস্থা ভালো। রাজ্য সরকারের পুলিশমন্ত্রী দাবী করবেন প্রশাসনের অবস্থা ভালো। যে পুলিশের সামনে খুন করা হয় তাকে এখনও সাসপেন্ড করা হয় নি, তাকে বহাল তবিয়তে কাজ করতে দেওয়া হচ্ছে। এই আমি একটা দৃষ্টান্তের কথা বললাম। আজকে দীর্ঘদিন ধরে সারা পশ্চিমবাংলায় তাঁত শিল্পীরা অনাহারে জীবনযাপন করছে। অনেকে কাজ করতে গিয়ে ক্রাসার মেসিনে মারা যাচ্ছে, যারা কাজ করতে অক্ষম যারা হাতের কাজ করতো তারা ভিক্ষার ঝুলি নিয়ে দরজায় দরজায় ঘুরছে, তাদের ব্যাপারে সরকারের দৃষ্টি নেই। আমি জানতে চাই আমার কথা যদি অসত্য হয় সার্বিক ভাবে আপনারা বলবেন যে এটা ঠিক নয়, আর আমার কথা যদি সত্যি হয়ে থাকে তাহলে সরকার পক্ষের যারা সদস্য আছেন তাঁরা বলুন এই ভাষণ ভুলে ভরা, এটা অসত্য, আমরা সরকার পক্ষে আছি তাই সমর্থন করতে বাধ্য হচ্ছি।

[3.20–3.30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেচ দপ্তরের ব্যাপারে এবারে আমি কিছু কথা রাখতে চাই। সেচ দপ্তরের মন্ত্রী মাননীয় গণেশ মন্ডল মহাশয় এখানে বসে আছেন। ১৯৮৮ সালে মাননীয় মুখ্যমন্ত্রী বক্রেশ্বরের শিলান্যাস করতে গিয়েছিলেন। মাননীয় মুখ্যমন্ত্রী ওখানে গিয়ে ঘোষণা করে এসেছিলেন পশ্চিমবাংলা তথা ভারতবর্ষ কৃষির উপর নির্ভরশীল তাই বীরভূম জেলাকে শুধু বক্রেশ্বর নয় সিদ্ধেশ্বরী নুনবিল প্রজেক্ট দেওয়া হবে। প্রথম ঘোষণা করা হয়েছিল ১৯৮৮ সনে তার পর ১৯৯৮ সাল হয়ে আজকে ২০০০ সালে এসে গেল, অর্থাৎ প্রায় ১২ বছর হয়ে গেল। গত বছর বিধানসভায় এ সম্বন্ধে প্রশ্ন করেছিলাম, কত টাকা লাগবে? কি পরিস্থিতিতে আছে? কিন্তু ১২ বছরেও বামফ্রন্ট সরকার, মাননীয় মুখ্যমন্ত্রী বীরভূমের মানুষকে, পশ্চিমবাংলার মানুষকে এটা জানাতে ব্যর্থ হলেন। আর, সিদ্ধেস্বরী নুনবিল প্রকল্পের অবস্থাই বা কি তাও জানা যাচ্ছে না। মাননীয় সেচমন্ত্রী মহাশয় সেচের উন্নতির জন্য চেষ্টা করছেন এবং সে জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। গত তিনদিন আগেও তিনি আমাদের রামপুরহাট মহাকুমায় গিয়েছিলেন। কিন্তু এব্যাপারে রাজ্য সরকারের সার্বিক চিন্তা-ভাবনা কি তা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়নি। তাই আমি ঐ ভাষণের বিরোধিতা করছি।

স্যার, আজকে সারা পশ্চিমবাংলা বিদ্যুতের খুবই দুরবস্থা। ওখানকার বিধায়ক এখানে আছেন, তিনিও বিষয়টা জানেন। আজ প্রায় ১০ বছর ধরে বীরভূম জেলা এই সরকারের ব্যর্থতার জন্য বিদ্যুতের ক্ষেত্রে পিছিয়ে রয়েছে, কোন পরিকল্পনা নেই। আর, স্বাস্থ্যের অবস্থার কথা না বলাই ভালো। আজকে যে সমস্ত হাইস্কুলগুলোকে উচ্চ-মাধ্যমিক স্কুলে পরিণত করা হয়েছে তার কোনটাতে শিক্ষক নিয়োগ করা হয়নি। শিক্ষা ব্যবস্থা আজকে ভেঙ্গে পড়তে চলেছে। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে তাও উল্লেখ করা হয়নি। আজকে হাজার হাজার, লক্ষ লক্ষ বেকার যেন পশ্চিমবাংলাকে

গ্রাস করতে আসছে। কিন্তু সেই হাজার, হাজার, লক্ষ লক্ষ বেকারদের সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ দেখতে পাচ্ছি না। মাননীয় রাজ্যপালের ভাষণ ভুলে ভরা এবং ত্রুটিমুক্ত নয়, ত্রুটিপূর্ণ। তাই আমি এই ভাষণের বিরোধিতা করে আমাদের দলের এবং আমার আনা কাট-মোশানের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিধানসভায় যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনা কাট-মোশানের সমর্থন করে কয়েকটা কথা বলছি। আমরা উত্তরবঙ্গের মানুষ। আমরা আশা করেছিলাম বিগত কংগ্রেস সরকারের আমলে যে ভাবে উত্তরবঙ্গ ডেভেলপমেন্ট বোর্ড করা হয়েছিল, আমাদের একটা ভবিষ্যৎ ছিল, সে সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকবে। তা আমরা পেলাম না। এবারে সারা উত্তরবাংলায় বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দেওয়ার চেষ্টা করছে। আমরা আশা করেছিলাম, সেই বিচ্ছিন্নতাবাদী শক্তি যাতে মাথাচাড়া দিতে না পারে এবং উত্তরবাংলার সার্বিক উন্নয়নের কথা তাঁর ভাষণের মধ্যে তিনি রাখবেন। কিন্তু দুঃখের কথা আমাদের উত্তরবাংলার সার্বিক উন্নয়ণের কথা আমরা তার ভাষণের মধ্যে দেখতে পেলাম না। স্যার, আমরা মালদা, মুর্শিদাবাদের মানুষ। এই হাউসে আমরা বার বার বলেছি যে, মুর্শিদাবাদ, মালদার মানুষ নদী ভাঙ্গন এবং বন্যা প্রতিরোধ করতে না পারার জন্য ওখানকার শিল্প ধ্বংস হয়ে গেছে। রেশম শিল্প ধ্বংস হয়ে গেল, আমাদের আমের আচার্ড ধ্বংস হয়ে গেল, হাজার হাজার একর জমি আমাদের গঙ্গার তলায় চলে গেল। শুধু ৯ নম্বর পেজে বলছেন যে, এখানে গঙ্গার ভাঙনে অনেক মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছেন। আমাদের এই ফ্লোরে মাননীয় মন্ত্রী মহাশয় বলেন যে, আমাদের একার কিছু করণীয় নেই এ ব্যাপারে। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারকে ইনভল্‌ভ্‌ করতে হবে। আমরা আশা করেছিলাম যে, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে দিয়ে দৃঢ়তার সঙ্গে জোরালো ভাবে বলবেন, হ্যাঁ রাজ্য সরকার ৯৬০ কোটি টাকার একটা মাস্টার প্ল্যান করেছেন মালদা, মুর্শিদাবাদকে গঙ্গার ভাঙন থেকে রক্ষা করার জন্য—কিন্তু সে সম্বন্ধে কোন উল্লেখ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি যদি মালদা, মুর্শিদাবাদের বিভিন্ন এলাকায় যান তাহলে আপনি শুনে আশ্চর্য হয়ে যাবেন যে, মালদা জেলায় সদ্য রিটায়ার্ড বাঁধ দেওয়া হচ্ছে। অর্থাৎ ছটা বাঁধ ভেঙে গেছে, গঙ্গা আমাদের শহর থেকে যেখানে ২৫ কিলোমিটার দূরে ছিল আজকে সেখানে গঙ্গা ১২ কিলোমিটার দূরে চলে এসেছে অর্থাৎ গঙ্গা মালদার মাটিকে গ্রাস করতে করতে ১২-১৩ কিলোমিটার গ্রাস করে দিয়েছে। এতবড় একটা সমস্যা, এতবড় একটা জাতীয় সমস্যা আমাদের মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে কোথাও জোরালো ভাবে তার উল্লেখ নেই। আপনি মালদা জেলার গ্রামে গ্রামে যদি ঘোরেন তাহলে দেখতে পাবেন যে, পথের ধারে হাজার হাজার নয়, গৃহহারা লক্ষ লক্ষ মানুষ পথের ধারে টেম্পোরারি শেড্ করে বসে আছেন। তারা আজকে খেতে পায় না, কোন অন্নের সংস্থান তাদের নেই। সেই সমস্ত গ্রামের মেয়েরা আজকে এমন পথ বেছে নিতে বাধ্য হচ্ছে যা আমাদের বলতে দ্বিধা হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবের

বিরোধিতা করে আর দুই-একটি কথা বলতে চাই। সেই কথা আজকে আমি আপনার মাধ্যমে সারা পশ্চিমবঙ্গের এই আইনসভার কাছে নিয়ে আসতে চাই। আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন যে, কলকাতা মহানগরীকে বাঁচাতে, এই পোর্টকে বাঁচাতে সংকোশ প্রকল্প হবে। ভাল কথা। সংকোশ প্রকল্প হবে, তিনি কেন্দ্রের সাথে কথা বলেছেন, ইন্টারন্যাশানাল চুক্তি করে এসেছেন। আমাদের অনেক ভাল ভাল মিথ্যা কথা, অসত্য কথা মাননীয় অর্থমন্ত্রী ঝুরি ঝুরি বলে গেছেন। আমাদের পি. ডবলু. ডি. মিনিস্টার বলেন কোন কিছু ডিমান্ড করি, হ্যাঁ দিয়ে দেব, রাস্তা চাই—দিয়ে দেব, কিন্তু রাস্তা পাই না, রাস্তা সাড়াই পাই না আমাদের অর্থমন্ত্রীর কাছে। উনি সবকিছু দিয়ে দেন। কিন্তু সর্বশেষে আমাদের রেজাল্ট গিয়ে দাঁড়ায় জিরো। সংকোশ প্রকল্পের ব্যাপারে তিনি চুক্তি করে চলে আসলেন, বাংলাদেশের জলের জন্য চুক্তি করে চলে আসলেন। সংকোশ প্রকল্পের কথা মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণে কোথাও নেই। মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছিলেন আমাদের এই পশ্চিমবঙ্গের শিক্ষাব্যবস্থা দ্রুত গতিতে এগিয়ে চলেছে। হ্যাঁ, কেমন দ্রুত গতিতে এগিয়ে চলেছে। আজকে সারা পশ্চিমবঙ্গে ১৩৩৭টা উচ্চ-মাধ্যমিক শিক্ষক পদ যেখানে খালি পড়ে আছে সেখানে উচ্চ-মাধ্যমিক শিক্ষককে সেই পদে নিয়োগ করা হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয় শুধু মাত্র উত্তরবাংলার ৬টি জেলায় ২ হাজার ৩৩২টা প্রাথমিক শিক্ষক নিয়োক করার কথা। কিন্তু প্রাথমিক শিক্ষক নিয়োগ হল না। নিয়োগ হয় কেমন? মালদা জেলায় আজ থেকে ২ বছর আগে ৩৩৪ জন প্রাথমিক শিক্ষক নিয়োগ করা হয়েছিল। কিসের বিনিময়ে? ৪০ হাজার ৫০ হাজার টাকা অর্থের বিনিময়ে। এই টাকা সি.পি.এম. পার্টির ফান্ডে দিয়ে শিক্ষক নিয়োগ করা হয়েছিল। আবার মালদা জেলাতে নতুন করে শিক্ষক নিয়োগ করা হচ্ছে। এখনই তার ভাও উঠে গেছে ৭০ হাজার, ৮০ হাজার থেকে লক্ষের উপর। ভাও উঠেছে। যাচ্ছে কোথায়? মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদর দপ্তরে। যাচ্ছে কোথায়? মালদা জেলায় ঐ পার্টি অফিসে, সি.পি.এমের পার্টি অফিসে, মিহির ভবনে। আমি আপনার মাধ্যমে একথা বলতে চাই যে, আমাদের মেডিকেল কলেজ এমনই মেডিকেল কলেজ - আই.এম.এ. বলেছেন যে, আমাদের এখানকার মেডিকেল কলেজে পঠন-পাঠন ভাল হচ্ছে। অথচ পঞ্চাশের উপর মেডিকেল সিট লোপাট হয়ে গেল। স্বাস্থ্য দপ্তরে আমাদের মন্ত্রীরা বলছেন, 'আমরা ছোট বেলায় শুনেছিলাম, স্বাধীনতার আগে আমাদের পশ্চিমবঙ্গে, আমাদের ভারতবর্ষে ম্যালেরিয়া ছিল। আবার নতুন করে পঞ্চাশের উপর বয়স যখন হয়ে গেছে তখন আবার শুনতে পাচ্ছি ম্যালেরিয়া আবার দামামা বাজিয়ে সারা পশ্চিমবাংলার বুকে এগিয়ে আসছে।'

[3.30–3.40 p.m.]

স্যার, রাজ্যে এমন একটাও স্বাস্থ্যকেন্দ্র নেই যেখানে আপনি ওষুধ পাবেন, ডাক্তারের সেবা পাবেন, সিষ্টারের সেবা পাবেন। এমন একটাও হাসপাতাল খুঁজে পাবেন না যেখানে অন্ততঃ একজন কর্মচারীও ঠিক মত কাজ করছে। এই অবস্থায় আজকে ক্লাস থ্রি কর্মচারী পর্যন্ত কন্ট্রাক্টে নিতে হবে। চুক্তিতে নিযুক্ত কর্মচারীদের

ওপর সমস্ত কিছু পরিচালনার দায়িত্ব দেওয়া হচ্ছে। স্যার, আমি আপনার মাধ্যমে জানতে চাইছি, কেন, কিসের জন্য পশ্চিমবাংলার এত বড় স্বাস্থ্য ব্যবস্থা এইভাবে ভেঙে পড়বে? এর বিরুদ্ধে কি কারো কোন বক্তব্য নেই? সরকার পক্ষের কি এবিষয়ে কোন বক্তব্য নেই? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আর একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। রাজ্যপাল তাঁর ভাষণের এক জায়গায় বলছেন, 'পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা অত্যন্ত সুন্দরভাবে চলছে।' গরীবরা নাকি ঢালাও রেশন পাচ্ছে। মানননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারকে বলছি, দয়া করে ঐ রেশন দোকানগুলিকে আর রেশন দোকান বলবেন না, বলুন ডিউ স্লিপের দোকান। ঐ দোকানগুলি থেকে শুধু মাত্র ডিউ স্লিপ দেওয়া হয়। আপনি চাল নিতে যান, বলা হবে—চাল নেই, ডিউ স্লিপ নিয়ে যান। চিনি নিতে গেলে বলে, চিনি নেই, ডিউ স্লিপ নাও। অপরদিকে পশ্চিমবাংলার নতুন প্রজন্ম রেশন কার্ডের জন্য বার বার আবেদন করছে, কিন্তু তাদের রেশন কার্ড দেওয়া হচ্ছে না। কেন দেওয়া হয় না, রাজ্য সরকার দয়া করে বলবেন কী? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সব শেষে আর যে কথাটা আমি বলতে চাই, সেটা হচ্ছে, এই যে আমার সামনে যাঁরা বসে আছেন তাঁরা বুঝতে পারছেন না পশ্চিমবাংলার দেওয়াল লিখন কি বলছে। ওদের দলেরই মাননীয় সদস্য সুভাষবাবু মাঝে মাঝে হুঙ্কার দেন। উনি বলেন—দেওয়াল লিখন থেকে শিক্ষা নিন। সাদাকে সাদা, কালোকে কালো বলতে শিখুন। একটু আগেই আমাদের দলের একজন মাননীয় সদস্য বলে গেছেন, '৯৯ সালের নির্বাচনে অনেক মন্ত্রীই ২০,০০০; ৩০,০০০; ৪০,০০০-এ মাইনাস হয়ে গেছেন। ২২ বছর ধরে ক্ষমতায় বসে আছেন, ফলে নীচের দিকে কিভাবে তাকাতে হয় তা ভুলে গেছেন। আপনারা সকলেই মুখ্যমন্ত্রীর মত হুমকি দেওয়া শিখেছেন। মুখ্যমন্ত্রী যেমন বলেন, 'কি হয়েছে, এত বলার কি আছে; কি বলব' ইত্যাদি। কিছু কিছু মন্ত্রীও আজকাল মুখ্যমন্ত্রীকে নকল করে ঐভাবে কথা বলছেন। এখন কি গলার আওয়াজ পর্যন্ত চেঞ্জ করে ফেলেছেন—দেখবো কি হয়েছে, আপনাদের কাছে আমার অনুরোধ অত ঔদ্ধত্য দয়া করে প্রকাশ করবেন না। আমরা জানি পশ্চিমবাংলার বুকে আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে। অথচ পশ্চিমবাংলার স্বরাষ্ট্রমন্ত্রী বলেন—পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা সারা দেশের মধ্যে সবচেয়ে ভাল! আর লেফট ফ্রন্ট নেতা বিমানবাবু হাত জোড় করে বলেন, "আমাদের ক্ষমা করুন।" এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের অভিভাষণের জন্য আমাদের বামফ্রন্টের পরিষদীয় দলের পক্ষ থেকে ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে অভিনন্দন প্রস্তাব উত্থাপন করেছেন আমি প্রথমেই তাকে সমর্থন জানাচ্ছি। আমরা মনে করতাম পশ্চিমবঙ্গ বিধানসভা ভারতবর্ষের সংসদীয় ক্ষেত্রে একটা গৌরবের এবং মর্যাদার আসনে প্রতিষ্ঠিত। হঠাৎ এ বছর তার সাংঘাতিক অবনমন ঘটল। বিরোধী দলের বন্ধুরা যে ঘটনা এখানে রাজ্যপালের ভাষণ চলাকালীন ঘটালেন তার মধ্যে দিয়েই এটা ঘটল। অথচ আমরা জানি পারফরমেন্স দিয়ে সংসদীয় ব্যবস্থার বিভিন্ন কার্যকলাপের মধ্যে অংশ গ্রহণের মধ্যে দিয়েই সংবাদপত্র এবং ইলেকট্রনিক মিডিয়ার মাধ্যমে নিজেকে

মানুষের সামনে তুলে ধরা যায়। অথচ আমরা সে চেষ্টা এখানে দেখলাম না। এখানে নানাভাবে অসংসদীয় কর্মকান্ড ঘটানো হ'ল। এমন কি রাজ্যপালকে পর্যন্ত লাঞ্ছিত হতে হ'ল। পরবর্তীকালের বিরোধীদলের বিধায়করা বিষয়টিকে সাংঘাতিক রাজনৈতিক ইস্যু করতে চাইলেন। আমরা জানি রাজ্যপাল মন্ত্রীসভার প্রিপেয়ার করে দেওয়া বক্তব্য এখানে পাঠ করেন। এমন কি পার্লামেন্টেও তাই হয়। তথাপি রাজ্যপালের সঙ্গে ঐরকম আচরণ এখানে করা হ'ল! কেন? আমি জানিনা বিরোধী দলের সদস্য বন্ধুদের পরিবারের সদস্যরা তাঁদের ঐ কাজের জন্য কি পরিমাণ অভিনন্দন জানিয়েছেন! আমাদের রাজ্যের ছেলেমেয়েদের কাছে, আমদের পরবর্তী প্রজন্মের কাছে এরজন্য আমাদের লজ্জার শেষ নেই। সংসদীয় রাজনীতিতে যারা সামনে এনে সংসদীয় রাজনীতিকেই যারা একমাত্র মডেল বলে দাবী করতেন আজকে তারাই ছিন্নমস্তা কালির মতন এই সংসদীয় ব্যবস্থাকে ধ্বংস করছেন। বিরোধীদলের বক্তব্য শুনে আজকে আমাদের এই কথাটাই মনে হচ্ছে। বিরোধীদলের বক্তব্য আমার শুনলাম। আসলে আমরা যে ব্যবস্থাটার মধ্যে আছি সেটা হচ্ছে ধনতান্ত্রিক ব্যবস্থা। কেন্দ্রীয় সংস্থা ব্যাঙ্কের একজন বিশিষ্ট নেতা, তিনি একটি বক্তৃতাতে অতি সম্প্রতি বলেছেন যে ভারতবর্ষের ১০০ কোটি মানুষের যে সম্পত্তি সেই সম্পত্তির ৪৭ ভাগ—মানে প্রায় ৫০ ভাগ—এটা আছে ২২৭ জন লোকের হাতে। এই ২২৭ জন লোক কারা এবং তারা কাদের মদত দেয়? তারা কংগ্রেস অথবা ভারতীয় জনতা পার্টির লোক। তারা এই দুপক্ষকেই মদত দেয়। ভারতবর্ষের স্বাধীনতার ৫৩ বছরের মধ্যে ৪৭/৪৮ বছর ধরে ওরাই শাসন ব্যবস্থা পরিচালনা করে এসেছেন। ওদের ঐ বড়লোকী শাসন ব্যবস্থাকে টিকিয়ে রাখার জন্য আজকে দেখছি আমেরিকান প্রেসিডেন্ট ক্লিনটন সাহেবকে ডেকে আনছেন ভারতবর্ষে। ক্লিনটনও চাইছেন ভারতবর্ষের ১০০ কোটি মানুষের বাজার। আমেরিকাকে এখানকার বাজারটা পাইয়ে দেওয়ার জন্যই তাদের প্রেসিডেন্টকে এখানে আমন্ত্রণ জানিয়ে নিয়ে এসেছেন ঐ কংগ্রেস দল এবং ভারতীয় জনতা পার্টি। আজকে মনমোহন সিং, প্রণব মুখার্জী প্রভৃতি কংগ্রেস নেতাদের দেখছি তার হয়ে বক্তৃতা করতে। নরসিমা রাও-এর সময় কংগ্রেস যে কাজটা শুরু করেছিলেন কিন্তু শেষ করে যেতে পারেন নি আজকে আমরা দেখছি সেই কাজটা করছেন ভারতীয় জনতা পার্টি। পার্লামেন্টে দেখছি কংগ্রেস বি. জে. পি.-র বিরুদ্ধে বলছে কিন্তু প্রকৃতপক্ষে বিশ্বব্যাঙ্ক এবং পৃথিবীর ধনবাদী ও সাম্রাজ্যবাদী দেশগুলি লুণ্ঠনের যে ব্যবস্থা চালিয়ে যাচ্ছে সে ব্যাপারে বি. জে. পি. এবং কংগ্রেস একই রাস্তা নিয়ে চলছে। যার ফলস্বরূপ আমরা দেখছি আমাদের দেশে এল. আই. সি, ব্যাঙ্ক ইত্যাদির ক্ষেত্রে বেসরকারীকরণের ব্যবস্থা হচ্ছে। এ ব্যাপারে তারা কিন্তু একমত। স্যার, আপনি দেখেছেন, ব্যাঙ্ক থেকে লোন নিয়ে শোধ করে নি বলে যাদের নাম উল্লিখিত হয়েছে তাদের নাম কিন্তু পার্লামেন্টে উচ্চারিত হয়নি। তার কারণ ঐ কংগ্রেস এবং বি. জে. পি. চান না তাদের নামটা আসুক। এই যে ৫৮ হাজার কোটি টাকা ব্যাঙ্ক থেকে লোন নিয়ে শোধ করে নি এবং সেই টাকাটা নয়ছয় করেছে, গলাধঃকরণ করেছে সেই টাকার হিস্যাদার এরাও, তাই ওদের নামটা আসুক সেটা এরা চান না। যারা টাকা নিয়ে মেরে দিয়েছে তাদের যাতে টাকা শোধ করতে না হয় তার জন্যই আজকে ব্যাঙ্ককে বেসরকারীকরণ করার কথা বলা হচ্ছে।

স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর বক্তৃতা করতে গিয়ে বিরোধী কংগ্রেস এবং বি. জে. পি. দল থেকে অনেক কথা বলা হল। স্যার, ওদের কথা শুনে মনে হল এই কংগ্রেস এবং বি. জে. পি. একই বৃন্তে দুটি কুসুম, মুদ্রার এ পিঠ আর ও পিঠ। আজকে কেন্দ্রীয় সরকার যে অর্থনীতি, বাণিজ্যনীতি ঘোষণা করেছেন তার মাধ্যমে তারা একটা লুণ্ঠনের সাম্রাজ্য সৃষ্টি করার চেষ্টা করছেন এবং তারই ফলশ্রুতি হিসাবে আমরা দেখছি সমস্ত কিছুকে বেসরকারীকরণ করার দিকে ওরা এগিয়ে যাচ্ছেন। ঐ ৫৮ হাজার কোটি টাকা যারা নয়ছয় করেছেন তারা যাতে রেহাই পেয়ে যান তার জন্য তারা উদগ্রীব কারণ ওরা তাদেরই প্রতিনিধিত্ব করছেন। স্যার, একথা সকলেই জানেন যে একটা সীমাবদ্ধ অবস্থার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। এখানে আইনশৃঙ্খলার কথা যেটা বলা হচ্ছে সেটা তো বাই প্রডাক্ট অব দি সোসাইটি। দীর্ঘদিন ধরে ওরা ভারতবর্ষের শাসন ব্যবস্থা চালিয়ে যে অবস্থার সৃষ্টি করেছেন তাতে আমরা দেখছি ভারতবর্ষের ৩০ ভাগ মানুষ রিডানডেন্ট। ৫০ ভাগ মানুষ দারিদ্র্য সীমার নীচে বাস করে। মাত্র ২০ ভাগ মানুষের জন্য কাজ করার চেষ্টা করতেন কংগ্রেস এবং বর্তমানে করে চলেছে বি. জে. পি.। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে, কাজ করতে হচ্ছে। আজকে ইলেকট্রনিক মিডিয়াতে যেমন টিসুম-টাসুম দেখানো হচ্ছে, উল্টো-পাল্টা দেখানো হচ্ছে সেগুলি যুব সমাজের মধ্যে ইনজেক্ট করছে এবং তার বহিঃপ্রকাশও ঘটছে ফলে আইনশৃঙ্খলার প্রশ্নে সেটাও একটা প্রশ্ন হিসাবে দেখা দিচ্ছে। সমাজবিরোধী কাজ যারা করছে তারা তো সমাজবিরোধী হয়ে জন্মগ্রহণ করে নি, সমাজবিরোধী সৃষ্টি হয়েছে। এর মূল দায়িত্ব কংগ্রেস ও বি. জে. পি.-র বর্তমান শাসকদের।

[3.40–3.50 p.m.]

তারা উন্নয়ন করছেন, সেই উন্নয়নের পরশ সর্বত্র পৌঁছে দেওয়া দরকার। কিন্তু তার জন্য কোন ব্যবস্থা হয়নি। আজকে সেই ব্যবস্থা হয়নি বলে সেখানে সমাজবিরোধী বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ মাথাচাড়া দিয়ে উঠেছে। আজকে এটাকে বন্ধ করতে হবে। দুঃখ হয়, যখন দেখি দুঃখজনক ঘটনা ঘটে তখন ড্রাইভার, কনডাকটরকে পিটিয়ে মেরে ফেলছে। এটা তো আইনের শাসন নয়। ভারতবর্ষের বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে আমরা যারা যুক্ত আছি, আমরা যারা প্রতিনিধিত্ব করছি, আমাদের এটা ভেবে দেখার সময় এসেছে। আমরা যারা সমাজে সবেতন মানুষ, আমরা যারা প্রতিনিধিত্ব করছি, আমাদের এই অবস্থা সম্পর্কে চিন্তা করতে হবে। আমরা দেখছি যে উত্তর সীমান্তের ভুটান, আসাম, বাংলাদেশ এই সমস্ত এলাকা উত্তেজনা প্রবণ। সেখানে বিচ্ছিন্নতাবাদী শক্তি সুযোগ গ্রহণ করে একটা ইনস্টেবিলিটি আনার চেষ্টা করছে। কারণ উন্নয়ণের পরশ সেখানে সর্বত্র পৌঁছায় নি। আজকে সেজন্য প্রশ্ন উঠেছে যে উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের জন্য সার্বিক ভাবে ব্যবস্থা গ্রহণ করতে হবে। ২০ বছর কংগ্রেস রাজত্বে কিছু হয়নি। আমাদের ২০ বছরে কতটুকু আমরা করতে পেরেছি? আজকে গঙ্গা-পদ্মা ভাঙনের জন্য সোরগোল উঠছে। কিন্তু উত্তরবঙ্গ ভাঙনের জন্য সেই জিনিস আমরা দেখছি না।

সেটা কেন হবে না? আজকে সেজন্য সেখানে বিভেদকামী শক্তি মাথাচাড়া দিয়ে উঠছে। আজকে তার বিরুদ্ধে প্রশাসনিক পরিষেবা নিশ্চিত ভাবে করতে হবে এবং বিভেদকামী শক্তিকে প্রতিহত করতে হবে। রাজ্যপালের ভাষণের উপরে আলোচনা করতে গিয়ে একটা কথা বলতে চাই যে, রাজ্যের প্রশাসনিক গত ভাবে এই ব্যাপারে চিন্তা করতে হবে। আমি যে এলাকার প্রতিনিধিত্ব করি, সেটা প্রত্যন্ত এলাকা। বকসা পাহাড়, সংক্রোস থেকে জলপাইগুড়ির দূরত্ব ২৪০ কিলোমিটার। মাননীয় মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রীর সঙ্গে সকাল বেলায় কথা বলেছিলাম যে অবস্থা খুবই খারাপ। সেখানে কিছু পুলিশ পাঠিয়ে সমস্যার সুরাহা হবে না। আলিপুর দুয়ারকে আলাদা জেলা হিসাবে স্বীকৃতি দিতে হবে। বহরমপুর থেকে কলকাতা যেতে ৪টি জেলা পড়ে এবং দূরত্ব হচ্ছে ১৪০ কিঃ মিটার এবং সময় লাগে ৬ থেকে ৮ ঘন্টা। সেখানে প্রশাসনিক পরিসেবা পৌঁছায়না। তার ফলে সেখানে সমাজবিরোধীদের দৌরাত্ম বাড়ছে। সেখানে পুলিশ মিলিটারী পাঠাতে ৬ থেকে ৮ ঘন্টা সময় লাগে। কাজেই এইভাবে জেলা সদর থেকে প্রশাসনিক উন্নয়ণ সম্ভব নয়। উত্তরবঙ্গ উন্নয়ণ পর্ষদ নিয়ে আলোচনা হয়েছে। গতবার অধিবেশন চলার সময়ে মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছিলেন যে উত্তরবঙ্গ উন্নয়ণ পর্ষদের জন্য ৪৫ কোটি টাকা দেওয়া হবে। সেটার কি হল? উত্তরবঙ্গ উন্নয়ণ পর্যদ গঠন সাপেক্ষে আমরা চাই ৬টি জেলার প্রশাসনিক পরিসেবা যাতে পৌঁছে দেওয়া যায় সেই ব্যবস্থা করা। আজকে ৭ই মার্চ ও ৩১শে মার্চের মধ্যে বন্যা নিয়ন্ত্রণের জন্য যে ৪৫ কোটি টাকা ধরা আছে সেই টাকা উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের জন্য খরচ করা হোক। নর্থ বেঙ্গল ফ্লাড কনট্রোল কমিশনকে এই টাকা দিয়ে দেওয়া হোক যাতে তারা উত্তরবঙ্গ বন্যাপ্রবন জেলাগুলিতে বন্যা নিয়ন্ত্রণের জন্য প্রয়োজনীয় কাজ করতে পারেন। আলিপুরদুয়ার মহকুমার ১৫ লক্ষ সাধারণ মানুষ যাতে প্রশাসনিক পরিষেবার সুযোগ পান তার জন্য দরকার আলিপুরদুয়ারকে আলাদা ভাবে জেলা সদর হিসাবে গড়ে তোলা। আলিপুরদুয়ার মহকুমা দিনাজপুর, মালদা, কুচবিহার থেকে অনেক বেশী কর প্রদান করে। আলিপুরদুয়ার মহকুমাবাসী নিরপেক্ষ এবং পরিচ্ছন্ন প্রশাসনের জন্য ইতিমধ্যে দাবী মঞ্চ গড়ে তুলেছে। আজকে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে প্রতিহত করতে এবং উন্নয়নের পরশ প্রত্যন্ত অনুন্নত এলাকায় পৌঁছে দেবার স্বার্থে যেমন একদিকে আলিপুরদুয়ার মহকুমাকে আলাদা জেলা হিসাবে গড়ে তোলা জরুরী তেমনি উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করে প্রতিটি জেলার উন্নয়নের জন্য উন্নয়ন প্রকল্প গড়ে তোলা দরকার। আমাদের মনে রাখতে হবে যে বামফ্রন্ট সরকার কোন একদলীয় সরকার নয়। অনেকের প্রচার যে বামফ্রন্ট সরকার হচ্ছে সি. পি. এম.-এর সরকার। প্রকৃত পক্ষে সাধারণ মানুষের জন্য এই সরকারের প্রতিটি সিদ্ধান্ত এবং কার্যকরী ব্যবস্থা পরিচালিত হওয়া দরকার বামফ্রন্টের নামে। অনেক আশা-আকাঙ্খা নিয়ে পশ্চিমবঙ্গের মানুষ বামফ্রন্টকে পশ্চিমবঙ্গের ক্ষমতায় নিয়ে এসেছিলেন। সেই আশা-আকাঙ্খার আংশিক পূরণ হলেও সার্বিক ক্ষেত্রে তা সাফল্য এসেছে সেই দাবী এই মুহূর্তে করতে পারবো না। সেজন্য দরকার এই সরকারের ভাবমূর্তি পুনরুদ্ধার করা এবং নিরবচ্ছিন্ন ভাবমূর্তি ফিরিয়ে নিয়ে আসা। বামফ্রন্ট সরকারকে মানুষের সংগ্রামের হাতিয়ার হিসাবে গড়ে তোলা এবং জনকল্যাণের

জন্য প্রতিশ্রুত সময়ের মধ্যে সেই কাজগুলিকে কার্যকরী করা।

(এই সময়ে মাইক অফ হয়ে যায়)

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক যে প্রস্তাব এসেছে তার তীব্র প্রতিবাদ করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী এসেছে তাকে সমর্থন করবার জন্য আবেদন জানাচ্ছি। প্রথমে একটা প্রস্তাব আমাদের তরফ থেকে দিচ্ছি। মাননীয় রাজ্যপাল সংবিধানের ১৭৬ ধারা অনুযায়ী বাধ্য হন প্রতি বাজেট সেশনে বিধানসভায় এসে সরকার পক্ষ থেকে প্রস্তুত করা ভাষণ পড়তে। অতীতে এমন অনেক ঘটনা রয়েছে যেখানে রাজ্যপাল বিধানসভায় এসে সেই ভাষণ পড়তে চান নি। এ নিয়ে অনেক ঘটনা ঘটেছে। আমার মনে হচ্ছে, সংবিধানের এই অনুচ্ছেদটি তুলে দেওয়া প্রয়োজন। বর্তমানে সংবিধান সংশোধনের জন্য যে কমিশন গঠিত হয়েছে তাঁরা সংবিধান পরিবর্তন সম্পর্কিত বিষয়ে আলোচনা করবেন। আমাদের বিধানসভা থেকে যদি এরকম একটা প্রস্তাব কমিশনের কাছে পাঠাই যে, ১৭৬ নং ধারা তুলে দেওয়া হোক তাহলে আগামী দিনে রাজ্যপালের ভাষণ পাঠ নিয়ে যেসব ঘটনা ঘটেছে সেসব থেকে মুক্তি পাওয়া যেতে পারে। এটা ব্রিটিশ আমলের ব্যাপার। রাজা এসে পার্লামেন্টের অধিবেশন উদ্বোধন করতেন। আজকে স্বাধীনতার ৫২ বছর অতিক্রান্ত হয়ে যাওয়ার পর সেই ধারা কেন আমরা অনুসরণ করবো সেটা নিয়ে ভাবার দরকার আছে। আমার দলের পক্ষ থেকে হাউসের কাছে আমার এই সাজেশন রইল।

দ্বিতীয়তঃ, রাজ্যপালের ভাষণে একটা ভুল রয়েছে। আমাদের সদস্য যিনি মারা গেছেন তাঁর নাম গোপালকৃষ্ণ দে, সেটা হয়েছে রায়। এই ভুলটা সংশোধন করে নেওয়ার জন্য বলছি।

তারপর, রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখলাম, বাস্তবের সঙ্গে তাঁর বক্তব্যের কোন সম্পর্ক নেই। যা বাস্তবে রূপায়িত হয়নি সেটা এতে রয়েছে। তারজন্য এই ভাষণের বিরোধিতা করছি। আইন-শৃঙ্খলা নিয়ে অনেক কথা বলা হয়েছে। আমি একটি উদাহরণ তুলে ধরছি। আইন-শৃঙ্খলা নিয়ে জাষ্টিস মুরারীমোহন ঘোষ, এ্যাডিশনাল ডিষ্ট্রিক্ট জাজ, মুর্শিদাবাদ, তিনি ১৩ই ফেব্রুয়ারী যা বলেছেন সেটা ষ্টেটসম্যান পত্রিকায় ১৫ই ফেব্রুয়ারী তারিখে বেরিয়েছে। সেখানে তিনি বলেছেন, Women are not safe here. Police are mostly inactive, ever if they work, do so perfunctorily. There are also cases where money changes hands to protect the guilty and victimize the innocent. এটা আমাদের বক্তব্য নয় বা আমাদের দলের বক্তব্য নয়; একজন এ্যাডিশনাল ডিষ্ট্রিক্ট জাজের বক্তব্য। আপনাদের রাজ্যে মহিলাদের আজকে কি অবস্থা সে সম্পর্কে এবং পুলিশ কিভাবে কাজ করে সে সম্পর্কে তাঁর বক্তব্য। নিশ্চয়ই আপনারা নিজেদের সংশোধন করবেন, পুলিশ যাতে সংশোধিত হয় তারজন্য ব্যবস্থা নেবেন। এখানে পুলিশ মন্ত্রী উপস্থিত আছেন। গত ১৩.৭.৯৯ সালে ষ্টার কোয়েশ্চেন নম্বর ৩১৭, এতে জ্ঞান সিং সোহনপাল মহাশয়ের প্রশ্ন ছিল, Whether it is a fact

that Supreme Court formulated guidelines strictly in all cases of arrest and detention to prevent custodial violence. তার উত্তরে মহামান্য সুপ্রিম কোর্ট যে নির্দেশ দিয়েছিলেন সেটা বলেছিলেন, কিন্তু এ পর্যন্ত সুপ্রিম কোর্টের সেই নির্দেশ একটু পালিত হয়নি। কাউকে এ্যারেষ্ট করবার সময় একটা মেমো অফ এ্যারেষ্ট দিতে হয়, কিন্তু কোন থানার কোন অফিসার সেই মেমো দেন না। যেদিন ধরে নিয়ে যায় জিজ্ঞাসাবাদের জন্যই হোক বা মারবার জন্যই হোক, সেদিন এ্যারেষ্ট দেখান না; যেদিন বের করে সেদিন এ্যারেষ্ট দেখান।

[3.50–4.00 p.m.]

৪ দিন ৫ দিন তাকে হাজতে ধরে রাখে। নানা চাপ সৃষ্টি হলে এ্যারেষ্ট দেখিয়ে পরের দিন কোর্টে চালান করে দেয়। এটা হবে কেন? সুপ্রিম কোর্টের নির্দেশ আছে, এই বিধানসভায় প্রশ্ন-উত্তর পর্বে আপনারা বলেছেন। আপনার পুলিশ সুপ্রিম কোর্টের ক্লজ-৩ মানে না। আপনি বলছেন এখানে খুব আইন-শৃঙ্খলা ভাল! পুলিশ ভাল কাজ করছে! আপনি পুলিশকে তারিফ করে বক্তৃতা দেন, পুলিশ মিটিং-এ গেলে পুলিশের প্রশংসা করেন। কিন্তু আপনার পুলিশ এই কাজ করছে। সুপ্রিম কোর্টের নির্দেশ যেটা আপনি বিধানসভায় বলেছিলেন সেটা মানা হচ্ছে না। এই হচ্ছে আজকে আইন-শৃঙ্খলার অবস্থা। মাননীয় উপমুখ্যমন্ত্রী জানেন যে ১৯৯২ সালে আমাদের জেলায় হরিহরপাড়া থানায় কি ঘটেছিল, এই ব্যাপারে দেবপ্রসাদবাবু উল্লেখ করেছেন। ১৯৯২ সালে সেই সময় ওখানে ডাকাতি রাহাজানি মহিলাদের উপর অত্যাচার দারুণ ভাবে বেড়ে গিয়েছিল। সেখানে সি. পি. এম. দল বাদে সমস্ত দল মিলে, কংগ্রেস, এস. ইউ. সি. আই., ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. সমস্ত দল মিলে একটা নাগরিক সমিতি করেছিল যাতে করে ওখানে ডাকাতি, রাহাজানি খুনোখুনি হানাহানি না হয়। সেই উদ্দেশ্যে তারা হরিহরপাড়া বি. ডি. ও-তে ডেপুটেশান দিতে যায়। সেখানে অসংখ্য মানুষ যারা ডেপুটেশান দিতে গিয়েছিল পুলিশ তাদের উপর গুলি চালায় এবং সেই গুলি চালনার ফলে ৭ জন সেখানে প্রাণ হারায় এবং ৬ জন গুরুতর আহত হয়। এই ঘটনা নিয়ে বাংলা বন্ধ হয়েছিল, মুর্শিদাবাদ বন্ধ হয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে গিয়ে এম. এল. এ এবং এম. পি-র সঙ্গে মিলিত হন, তাঁদের কাছে জিজ্ঞাসা করে কি ঘটনা ঘটেছিল তিনি জেনেছিলেন। তারপর তিনি জাষ্টিস হরিদাস দাসকে নিয়ে একটা কমিশন গঠন করেছিলেন এই ঘটনা তদন্ত করার জন্য। অনেক দিন ধরে, সেই ১৯৯২ সাল থেকে দীর্ঘ ৭ বছর ধরে তাঁরা বহু তথ্য জোগাড় করেছেন এবং তার সমস্ত ডিটেল্স আপনাদের কাছে দিয়েছে। আমরা খুব আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম ৩১শে ডিসেম্বর ঘোষণা করা হলো আপনাদের তরফ থেকে যে, এই কমিশন বাতিল করে দেওয়া হলো। এই কমিশনের রিপোর্ট আপনাদের বিরুদ্ধে যাবে বলে আপনাদের প্রশাসনের যাঁরা কর্তাব্যাক্তি আছেন, পুলিশের যাঁরা কর্তাব্যাক্তি আছেন তাঁদের বিরুদ্ধে যাবে বলে এই কমিশন বন্ধ করে দেওয়া হলো। যে কমিশনের রিপোর্ট আপনাদের অনুকূলে যাবে সেই কমিশনের রিপোর্ট বার হবে, আর যে কমিশনের রিপোর্ট আপনাদের বিরুদ্ধে যাবে সেই কমিশনের রিপোর্ট বাতিল করে

দেওয়া হবে এটা কখনও হতে পারে না। আমার সেই জন্য দাবি হরিদাস দাস কমিশনের রিপোর্ট অবিলম্বে যাতে প্রকাশিত হয় তার জন্য সমস্ত রকম ব্যবস্থা গ্রহণ করতে হবে। আপনি জানেন স্যার, কাটরা মসজিদে মুসলিম ধর্মাবলম্বী বহু মুসলিম যাচ্ছিল। কিছু দিন আগে কিছু মুসলিম রাস্তা ভুল করে অন্য রাস্তায় চলে যায়। সেখানে বেশকিছু মুসলিমকে খুন করা হয়। এই ঘটনার পরিপ্রেক্ষিতে জাস্টিস দেবের নেতৃত্বে একটা কমিশন গঠন করা হয়েছিল। সেই দেব কমিশনের রিপোর্ট কি হলো?

**এ ভয়েস ঃ** প্রকাশিত হয়েছে।

যদি প্রকাশিত হয়ে থাকে তাহলে দিয়ে দেবেন। এই হরিদাস দাস কমিশনের রিপোর্ট অবিলম্বে যাতে প্রকাশিত হয় তার জন্য আমি দাবি রাখছি। এটা প্রকাশিত হওয়া অত্যন্ত জরুরী। কোন কোন পুলিশ কার হুকুমে গুলি চালালো যাতে ৭ জন প্রাণ হারালো এই ঘটনার সত্যতা পশ্চিমবাংলার মানুষের জানার দরকার আছে বলে আমি মনে করি। আমরা কয়েকজন বিধায়ক মুর্শিদাবাদের বেলদায় গিয়েছিলাম। আমরা শুনেছিলাম যে সি. পি. এম. পার্টির জোনাল অফিস যেটা আছে সেই জোনাল অফিস বোমে উড়ে গিয়েছে। আপনারা এতো সেখানে বোমা এবং আগ্নেয়াস্ত্র রেখেছিলেন যে সেই বাড়ির জানলা দরজা বাড়ির ছাদ সমস্ত উড়ে গিয়েছে। আমরা শোনার পর আমাদের কিছু এম. এল. এ, জ্ঞান সিং সোহন পাল, আব্দুল মান্নান সহ কিছু এম. এল. এ সেখানে গিয়েছিলাম ঘটনাটা সরজমিনে দেখতে। গিয়ে দেখি বাড়িটা পুরো উড়ে গিয়েছে এবং তার পাশের অনেকগুলি বাড়ি যেগুলি সাধারণ মানুষের বাড়ি সেই গুলি ভীষণ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এর পরে আরও যে সব আগ্নেয়াস্ত্র বা মাল মশলা ছিল, বোমা ইত্যাদি পাশের একটি গ্রাম রামনগর, সেখানে ট্রান্সফার করা হয়। সেই রামনগর গ্রামের যিনি আপনাদের লোকাল কমিটির সেক্রেটারী—তাঁর বাড়িতেও আমরা গিয়েছিলাম, সেই বাড়িটি মাটির সঙ্গে মিশে গিয়েছে। যদিও সেটি পাকা বাড়ি নয়। সেটি এই আগ্নেয়াস্ত্র, বোমা ফেটে যাওয়ার পরে, বেলদাতে ঘটনা ঘটার পরের দিন রামনগরের সেই বাড়িটি মাটির সঙ্গে মিশে গিয়েছে। পুলিশমন্ত্রী বলেছেন যে অনেককে গ্রেপ্তার করা হয়েছে। আমি তাঁর কাছে জানতে চাই, তারা কোথায় ছিল? কতজনকে গ্রেপ্তার করা হয়েছে? কতজন জামিন পেয়েছে? এই ডিটেল্ড তথ্য আমরা জানতে চাই। আমরা দেখেছি, সি. পি. এমের কেউ যখন অ্যারেষ্ট হয়, তাকে জামাই আদরে রেখে দেওয়া হয়। তাদের তাড়াতাড়ি ছেড়ে দেওয়া হয়। অথচ বিরোধিদের কেউ যখন অ্যারেষ্ট হয় তখন তাদের ওপরে নানা কেস দেওয়া হয়। দিনের পর দিন তাদের আটক রেখে দেওয়া হয়। এই অবস্থা চলতে থাকলে আমরা বলতে পারবো না, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলার অবস্থা ভাল। আমরা পুলিশ মন্ত্রীর কাছে এর প্রতিকার দাবী করছি। ডোমকলের ঘটনা পুলিশমন্ত্রী জানেন। কয়েক মাস আগে ঘোড়ামারা পঞ্চায়েতের কংগ্রেস প্রধান খুন হয়েছিলেন। ২৭শে জানুয়ারী আমানুল, সি. পি. এমের এক্স-প্রধান খুন হলেন সমাজ বিরোধীদের দ্বারা। ওখানে একটি পুলিশ ক্যাম্প আছে। কংগ্রেসের কয়েকজন সমর্থক তারা প্রাণ বাঁচাবার জন্য সেখানে গিয়ে আশ্রয় নেয়। আপনাদের দলের সমাজবিরোধীরা

সেই পুলিশ ক্যাম্প ঘেরাও করে কংগ্রেসের যারা আশ্রয় নিয়েছিল তাদের খুন করার জন্য পুলিশ ক্যাম্পে আগুন লাগিয়ে দেয় বা আগুন লাগাবার চেষ্টা করে। সেখানে গুলি চলে। গুলি চালাবার ফলে একজন মারা যায় এবং তিনজন আহত হয়। পুলিশ ক্যাম্পের মধ্যে তাদের আটকে রাখে। আপনাদের দলের পঞ্চায়েত সমিতির সভাপতি হুকুম দেন, তোমরা ওখান থেকে নড়বে না। পুলিশ যেহেতু গুলি চালায় এবং একজন মারা যায়, তারা কোন এ্যাকশান নিতে চায় নি। চুপ করে দাঁড়িয়ে যায়। এই ডোমকল' এর পঞ্চায়েত সমিতির সভাপতি মোমিনপুর, সিংপাড়া, কামারদহ গ্রামে যেখানে কংগ্রেসের একশো সমর্থকের বাড়ি বেছে বেছে ধুলিস্যাৎ করে দেয়। আশ্চর্য্যের ব্যাপার এই যে, ওখানে কংগ্রেস, সি. পি. এম সমর্থকরা পাশাপাশি থাকে, সেখানে বেছে বেছে এই রকম কংগ্রেস-এর একশো জনের বাড়ি সম্পূর্ণ ধূলিস্যাৎ করে দিয়েছে। তাদের বাড়ির মেয়েদের ওপরে অত্যাচার করা হয়েছে, ঘরবাড়ি লুট করা হয়েছে, পুড়িয়ে দেওয়া হয়েছে। আমি স্বয়ং ওখানে দেখতে গিয়েছিলাম। আমার দুঃখ হলো। আমাদের ওখানে যেতে দেরী হয়েছিল—১৫।২০দিন অতিক্রান্ত হয়ে গিয়েছিল। এতদিন পরেও প্রশাসনের পক্ষ থেকে কোন সাহায্য ঐ একশোটি বাড়িতে গিয়ে পৌঁছায় নি। আমি ডি এম কে গিয়ে বলি, এখন শীতকাল। এখানে কিছু কম্বল ত্রিপল পাঠান। ডি এম তৎপরতার সঙ্গে তা পাঠালেন। কিন্তু আপনাদের দলের যারা নেতা তারা ত্রাণ সামগ্রী বিলি করতে দিচ্ছে না। আপনি দয়া করে এটি দেখবেন। এই রকম অব্যবস্থা—ঘরবাড়ি ভেঙে গেছে, পুড়ে গেছে। সমাজ বিরোধিরা সব ভেঙে দিয়েছে। সোনারপুর, কেশপুর, গড়বেতা, কসবা, পার্থ প্রতিমার কথা এখানে অনেক সদস্য উল্লেখ করেছেন। আমি নতুন করে আর তার উল্লেখ করতে চাই না। কিন্তু এই কথা থেকে এটা প্রমাণ হয়ে গেছে পশ্চিমবাংলার মানুষ আপনাদের বিরুদ্ধে চলে যাচ্ছে। এই যে ঘটনা এটা গত ২৩ বছর ধরে ঘটছে। আগ্নেয়াস্ত্র দিয়ে, বোমা দিয়ে, পিস্তল দিয়ে, সার্টার দিয়ে এসব কি হচ্ছে তা আমি বুঝতে পারছি না।

[4.00–4.10 p.m.]

এখন শুনছি কামান পর্য্যন্ত তৈরী হচ্ছে। শুনতে পেয়েছিলাম সিরাজদৌল্লা এবং লর্ড ক্লাইভের সঙ্গে যুদ্ধের সময়ে কামান ব্যবহার হয়েছিল। আমরা কখনো বাপের জন্মে শুনিনি কামান তৈরী হয়। তাও এখন শুনছি, আর কতদিন আপনারা চুপ করে বসে থাকবেন? কামান তৈরী বন্ধ করতে বলুন। আপনাদের কি বন্ধ করতে বলার ক্ষমতা নেই? আর যদি তা না থাকে তাহলে আগামীদিনে আপনাদের কপালে অশেষ দুঃখ আছে এই বিষয়ে কোন সন্দেহ নেই। পুলিশ বাজেট তো হু হু করে বাড়ছে। ১৯৭২-৭৩ সালে ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা এই বাবদ ছিল, আর ১৯৯৮-৯৯ সালে ৭৪৮ কোটি টাকাতে দাঁড়িয়েছে। ২৫ গুণ বেড়েছে—১৯৭২ সালে একজন মাত্র আই জি ছিল, একজন সি পি ছিল। আর এখন ডি জি ৪ জন, আই জি ১২ জন, ডি আই জি ২৪ জন, এ্যাডিশনাল সি পি ৩ জন এবং জয়েন্ট সি পি ৪ জন। এরা বাড়ুক এতে আমাদের কোন ক্ষতি নেই। এ্যাডিশনাল সি পি বাড়ুক, ডি জি বাড়ুক, কোন ক্ষতি নেই কিন্তু দয়া

করে বলুন যারা খুন করছে, রাহাজানি করছে, ডাকাতি করছে, ধর্ষণ করছে তারা শাস্তি পাচ্ছে এটা কি এনসিওর করবেন। একজনও কি শাস্তি পেয়েছে? ডাক্তার রায়ের আমলে গড়ে প্রত্যেক বছর ৫০৩ জন খুন হত, সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে ৮৬৯ জন খুন হয়েছিল আর জ্যোতিবাবুর আমলে বছরে গড়ে খুন হয়েছে ১৮০০ জন। সেখানে আপনার ১৯৯৭-৯৮ বা ১৯৯৫-৯৬ সালে যতটুকু খুন হয়েছে, যারা খুন করেছে তাদের কতজনকে শাস্তি দিয়েছেন সেটা কি এনসিওর করতে পারবেন? যখনই এই বিষয়ে ভাষণ দেবেন, মুখ্যমন্ত্রী ভাষণ দেবেন বা পুলিশ মন্ত্রী প্রশ্নোত্তরে বলুন যাইহোক না কেন আমাদের তথ্যটা জানাবেন। আমাদের যতটুক জানা আছে শতকরা ৪ পার্শেন্টি লোকের শাস্তি হয় আর বাকীরা সব বুক ফুলিয়ে ঘুরে বেড়ায়, তাদের কোন শাস্তি হয় না। তারা বুক ফুলিয়ে গ্রামে, শহরে ঘুরে বেড়াচ্ছে এর অন্যতম কারণ হচ্ছে এদের কোন শাস্তি হচ্ছে না। যারা খুন করছে, ডাকাতি করছে, রাহাজানি, ধর্ষণ করছে তাদের কোন শাস্তি হচ্ছে না। বড় জোর তাদেরকে এক মাস বা দেড় মাস থানায় আটকে রেখে জরিমানা দিয়ে ছেড়ে দেওয়া হচ্ছে এবং তারা ঘুরে বেড়াচ্ছে। এবং আবার তারা আক্রমন করছে। ওইসব অপরাধীদের শাস্তি দেবার যদি ব্যবস্থা না থাকে তাহলে এই জিনিস কোনদিনই বন্ধ করা যাবে না এবং পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলা ফিরিয়ে আনা যাবে না এবং ক্রমশ খারাপের দিকে যাবে। আজকে বিহার, উত্তরপ্রদেশে এইরকম হচ্ছে বলে চুপ করে বসে থাকবেন না। এই ব্যাপারে আপনারা উট পাখীর মত চোখ বন্ধ করে থাকবেন না। দোষীকে শাস্তি না দিতে পারলে আগামীদিনে অবস্থা আরো খারাপ হবে এই বিষয়ে কোন সন্দেহ নেই। এখানে আপনাদের ওদেরকে ধরার সুযোগ না পেলে কবে সুযোগ পাবেন জানি না। পশ্চিমবঙ্গের নন একজিকিউটেবল ওয়ারেন্টের ফিগার ১৯৯৭ সালে ৭২,৫৩৩ ছিল, এগুলো কারা ছিল? এই ওয়ারেন্ট কাদের একজিকিউট করা হয়েছিল? আপনাদের দলের যারা খুন করে ছিল তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছিলেন এবং তাদের জেলে পোরার কি ব্যবস্থা করেছেন? এদেরকে জেলে না পুরে বাজারে ছেড়ে দেওয়া হয়েছে যাতে করে বিরোধী দলের লোকেরা ভীত সন্ত্রস্ত হয়ে থাকে তাই ব্যবস্থা করেছেন। এদের না ধরে ভোটের কাজে লাগিয়ে ছাপ্পা ভোট দিয়ে নিজেদের স্বার্থ সিদ্ধি করছেন। ওদের বিরুদ্ধে ওয়ারেন্ট একজিকিউট করেছেন কি? তারপরে পুলিশ ফায়ারিং যতটুকু জানি হিউম্যান রাইটসের কল্যাণে একটু কমেছে। আগের আগের বছরে তো হিউম্যান রাইট কমিশনে এতো কার্য্যকরী হয় নি তাই ১৯৯০-৯৪ সালে অর্থাৎ এই পাঁচ বছরে পুলিশ ফায়ারিং হয়েছিল এক হাজার চুরাশিটি। অথচ সিদ্ধার্থ রায়ের আমলে বা ডাক্তার বিধান রায়ের আমলে এই পুলিশ ফায়ারিং হলে কি গন্ডগোলই আপনারা করতেন। আপনাদের সময়ে পুলিশ ট্রিগার হ্যাপি হয়ে গেছে, যে কোন কারণেই হোক। একটু আগে ডোমকল এর কথা বলছিলেন—বহু জায়গায় দেখেছি, কিছু ঘটনা ঘটলে পুলিশ ফায়ারিং করার আগে ফায়ারিং প্রয়োজন হলে আকাশে ফায়ারিং করত, পায়ে ফায়ারিং করত। এখন আর এই সব কিছু না করে বুক লক্ষ্য করে চোখ লক্ষ্য করে ফায়ারিং করছে। আপনাদের পুলিশ ট্রেনিং এর কি ব্যবস্থা আছে জানি না। কোটি কোটি টাকা খরচ করছেন আর পুলিশকে ট্রেনিং দিচ্ছেন লোক মারার জন্য। এর ফলে ৪০৩ জনের

মৃত্যু হয়েছে ৯০-৯১তে, ইনজিওর্ড হয়েছে ৬৩০ জনের। এই জিনিসটাতেই বোঝা যায় পুলিশ একেবারে নিষ্কর্মা তারা যে মানুষ মারার যন্ত্র সেটা আপনারা বুঝতে পারছেন। পুলিশ একেবারে দুর্নীতিগ্রস্থ হয়ে গেছে, সেই দুর্নীতিগ্রস্থ পুলিশকে দিয়ে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা ভাল করা যাবে না। আপনাদের কাছে এই ব্যাপারে বহু দৃষ্টান্ত দিতে পারি, আজকে সময়াভাবে তা দিচ্ছি না। পুলিশ ঘুষ নিয়ে দোষীদের ছেড়ে দেয়, যারা নির্দোষ তাদেরকে জেলে ভরে রাখে, অত্যাচার করে। এটা পশ্চিমবাংলার সাধারণ মানুষ সবাই জানেন। এটার ব্যাপারে কারুর মনে সন্দেহ নেই। এই ব্যাপারে পুলিশকে যদি দুর্নীতি থেকে মুক্ত করতে না পারেন যতই বিহার উত্তরপ্রদেশ এর দৃষ্টান্ত দিয়ে নিজেদের জলে ধোয়া তুলসী পাতা সাজান না কেন, এতে পশ্চিমবাংলার মঙ্গল হবে না, এই ব্যাপারে কোন সন্দেহ নেই। আমি আর একটা জিনিস আপনাদের কাছে বলতে চাই ভিজিলেন্স কমিশন নিয়ে আপনাদের বিরুদ্ধে খুব ষ্ট্রিকচার দিচ্ছে। দুই বছর-এর রিপোর্ট ওরা দিয়েছে। ৯৪-৯৫ সালে সেখানে তারা ৩৭টি দৃষ্টান্ত দিয়ে আপনাদের বলেছে বিভিন্ন জায়গায় যে সব দুর্নীতি অভিযোগ করেন সরকারী কর্মচারীদের বিরুদ্ধে শাস্তি দেওয়ার সুপারিশ করেন এই সমস্ত উপদেশ এই সমস্ত রেকমেন্ডেশান আপনারা মানছেন না। যে কোন কারণেই হোক দেরী করে কিংবা কাগজপত্র হারিয়ে গিয়েছে বলে আপনারা সেই নির্দেশগুলি, রেকমেন্ডেশানগুলি কার্যাকরী করছেন না। ৯৪-৯৫ সালের এই রকম অনেক দৃষ্টান্ত আছে। সময়ের অভাবে আমি সেইগুলি বলতে পারছি না। কিন্তু সেন্ট্রাল ভিজিলেন্স কমিশন এর ব্যাপারে আইন করে যে ক্ষমতা খর্ব করতে যাচ্ছেন, তখন এখান থেকে মুখ্যমন্ত্রী বলছেন এটা করা ঠিক হচ্ছে না। নিজের রাজ্যে যখন ভিজিলেন্স কমিশন তারা সুপারিশ করছে তখন সেটা তারা কার্য্যকরী করছেন না। আপনি আচরি ধর্ম্ম পরেরে শিখাও—নিজের ভিজিলেনস কমিশন যে সমস্ত রিপোর্ট করেছে, তারা যে সব সরকারী কর্মচারির বিরুদ্ধে শাস্তির সুপারিশ করেছে বা রেকমেন্ডেশান করেছেন সেইগুলি আপনারা কার্য্যকরী করেছেন না। আর সেন্ট্রাল ভিজিলেন্স কমিশন কি করতে যাচ্ছে সেটার সম্বন্ধে বলছেন। এটা কখনই মানা যায় না। শিল্প নিয়ে অনেকগুলি কথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন। ১৭.৩ অনুচ্ছেদে রাজ্যপাল বলেছেন, ৮ হাজার ৬৬৪ কোটি টাকাতে ৩৩৮টি প্রকল্পর বিনিয়োগ করা হয়েছে। যদি ধরে নিই একটা কর্মসংস্থানের জন্য ১ কোটি টাকা মিনিমাম নিয়োগ করতে হয় তাহলে দেখা যাবে যে ৯১ সাল থেকে প্রায় ১০ বছরে ৮ হাজার ৬৬৪ কোটি টাকা বিনিয়োগ করে ৮ হাজার ৬৬৪ জন লোকের চাকরি হয়েছে। পশ্চিমবাংলায় বেকার সংখ্যা কত? প্রায় ৬০ লক্ষ। আপনারা যে বড় বড় শিল্পপতিদের ডেকে কোন সময়ে দুর্গাপুরে, কোন সময়ে দক্ষিণ ২৪ পরগণায় মিটিং করছেন বিরাট বিরাট মিটিং এর ব্যবস্থা করছেন, কনভেনশান এর ব্যবস্থা করছেন, এর ফলে কিন্তু পশ্চিমবাংলায় আসল সমস্যা বেকার সমস্যার সমাধান হবে না; হতে পারে না। আপনারা হলদিয়া পেট্রো কেমিক্যালসে ৫ হাজার ১৭০ কোটি টাকা নিয়োগ করেছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে কত জনের চাকরি হয়েছে জানেন, মাত্র ১৫০০ জনের অর্থাৎ ১টা চাকরি দিতে গিয়ে সাড়ে ৩ কোটি ৪ কোটি টাকার মত খরচ হচ্ছে।

[4.10–4.20 p.m.]

হলদিয়া পেট্রোকেমিক্যালস-এ দেখবেন ৮৬৬৪ কোটি টাকা বিনিয়োগ করে ২।৩ হাজার লোকের চাকরি হয়েছে, যেখানে ৬০ লক্ষ বেকার। একটিমাত্র চিরুনি কারখানা ছাড়া ডাউন স্ট্রিমে আর কিছুই তৈরী করতে পারেন নি। কবে হবে তারও ঠিক-ঠিকানা নেই। রাজ্যপালের ভাষণেও তার উল্লেখ নেই। বুদ্ধদেব বাবু, এটা আপনি যা বলেছেন, তার সঙ্গে আমি একমত—হলদিয়া পেট্রো কেমিক্যালসকে কেন্দ্র করে ডাউন স্ট্রীমে ছোট, মাঝারি শিল্প গড়ে তুললে সেখানে হাজার হাজার বেকারের কর্মসংস্থান হবে, তারা স্বনির্ভর হবে, এটাই বেকার সমস্যা সমাধানের পথ। কিন্তু পশ্চিমবাংলায় এই সরকার সক্ষম নয় এখানে মাঝারি শিল্প, ক্ষুদ্র শিল্প গড়ে তুলতে। অসীম বাবু বলবেন এখানকার ব্যাঙ্ক তো এখানে টাকা দেয় না, এখান থেকে টাকা নিয়ে অন্য জায়গায় লগ্নী করে। এখানে যদি কিছু সহযোগিতা করতে হয় তো আমরা নিশ্চয় তা করব। দশ হাজার কোটি টাকা খরচ করে বড় বড় শিল্প করতে পারেন, নাম হতে পারে অমুক শিল্প হয়েছে, তমুক শিল্প হয়েছে, কিন্তু তাতে পশ্চিমবাংলার জ্বলন্ত সমস্যা, বেকার সমস্যার সমাধান হবে না।

আপনারা মাঝে মাঝে লেখেন 'আমূল ভূমি সংস্কারই বেকার সমস্যা সমাধানের একমাত্র পথ', 'জনগণতান্ত্রিক বিপ্লবই একমাত্র বেকার সমস্যা সমাধানের পথ'। কিন্তু আমরা মাঝে মাঝেই বলি—কি ক'রে হবে? এই রাজ্যে চাষযোগ্য জমি আছে ১ কোটি ৩০ লক্ষ একর, আর জমির উপর নির্ভরশীল মানুষ হচ্ছে প্রায় ৬ কোটি। তাহলেও আপনাদের মার্কসীয় নীতি অনুযায়ী সবাইকে সমান ভাবে দিতে গেলেও মাথাপিছু ১৪ কাঠার বেশি জমি কেউ পাবে না। এটা দিয়ে কি তার সারা বছরের সংস্থান হবে? আমরা বলি বলে হোক বা অন্য কোন কারণেই হোক, আপনারা এখন আর ওসব কথা বলেন না। বাস্তব কথা হ'ল, মানুষকে আর ভাওতা দিতে পারবেন না। গ্রামের মানুষের জমির লোভ আছে, সেই লোভ দেখিয়ে এতকাল ভোট পেয়েছেন, কিন্তু এখন আর তারা তাতে ভুলছে না, আপনাদের পেছনেও যাচ্ছে না। ভূমি সংস্কার যেটুকু হবার তা ৭৭ থেকে ৭৯ এর মধ্যেই হয়ে গেছে। তারপর আর ভূমি সংস্কারের কাজ পশ্চিমবাংলায় এগোয় নি।

এই রাজ্যের পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন দপ্তরের একটি সমীক্ষা বেরিয়েছে, তাতে দেখা যাচ্ছে দারিদ্র সীমার নীচে যাদের জীবনযাত্রা, গত ৫ বছরে তার হার কমেছে ০.৯৮ শতাংশ। অর্থাৎ মাত্র ১ পার্সেন্ট কমেছে। আর পশ্চিমবাংলায় গ্রামীণ দরিদ্র পরিবারের সংখ্যা ৯২-৯৩ সালে ছিল ৪৩ লক্ষ ৪৯ হাজার ৬৮৬। আর ৫ বছর পর ৯৭-৯৮ তে তা দাঁড়াল প্রায় ৫০ লক্ষে। তাহলে গ্রামীণ উন্নয়ণের জন্য এত কোটি টাকা খরচ করার পরও দরিদ্র গ্রামীন পরিবারের সংখ্যা প্রায় ৭ লক্ষ বেড়ে গেল। তাহলে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন যোজনার এত টাকা কোথায় খরচ করলেন? কোথায় যাচ্ছে এসব টাকা? গ্রামীন গরীব পরিবারের সংখ্যা এত হু-হু করে বাড়ছে কেন? গ্রামীন গরীব পরিবারের সংখ্যা বাড়ার জন্যই গ্রামের শিক্ষিত, অশিক্ষিত বেকাররা আজকে বোমা,

পিস্তল এসবের আশ্রয় নিচ্ছে। রাহাজানি করছে। ধান ছিনতাই করছে এবং এটার অন্যতম কারণ হচ্ছে এখানে দারিদ্র্য বাড়ছে। গ্রামীণ গরীবের সংখ্যা এখনও পর্যন্ত বাড়ছে এবং আপনারা যে কোটি কোটি টাকা খরচ করছেন যেটার জন্য কিছু কিছু গ্রামীণ লোক যারা আপনাদের সদস্য, যারা পঞ্চায়েতের কর্মকর্তা, যারা আগে আধপোড়া সিগারেট খেত, রেখে দিয়ে পরে আবার সেটাই ধরাত, তারা আজকে দামী সিগারেট ধরাচ্ছে। যারা সাইকেল চড়ত তারা আজকে হিরো হুন্ডা চালাচ্ছে। সেই সংখ্যা অত্যন্ত সীমিত। হাতে গোনা। সুতরাং গ্রামীণ মানুষের কোন উন্নতি হয়েছে বলে আমি মনে করি না। এ জিনিস যদি চলতে থাকে তাহলে রাজ্যপাল তার ভাষণ যতই দিন না কেন পশ্চিমবঙ্গের উন্নয়ন হতে পারে না। আমার অনেকগুলি পয়েন্ট ছিল, আর আমি সময় নেব না। আমি মনে করি রাজ্যপালের ভাষণে গ্রামের আসল চরিত্র, শহরের আসল চরিত্র পরিস্ফুট হয় নি। তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোস্তাফা বিন কাশেম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভা কক্ষে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ প্রদান করেছেন, তার উপর ধন্যবাদ সূচক প্রস্তাবকে আমি সমর্থন করছি। অত্যন্ত পরিতাপের বিষয় যে, আমাদের এই সম্মানিত কক্ষে বিরোধীদলের কয়েকজন সদস্য যে আচরণ করলেন, তাকে শোভন বা শালীন বলা যায় কিনা এটা একটা বিরাট প্রশ্নের ব্যাপার। তারফলে তিনি তার ভাষণ সমাপ্ত করতে পারেন নি এবং আমি বিরোধীদলের নেতা অতীশ চন্দ্র সিনহার বক্তব্য শুনছিলাম এবং তিনি আপ্রাণ চেষ্টা করলেন নিজ দলের সদস্যদের অপকর্ম আড়াল করবার জন্য এবং তারজন্য তাকে এতদূর যেতে হল। তাই তিনি বাংলার সংবিধানের ১৭৬ নাম্বার ধারা উঠিয়ে দিতে চাইলেন। স্যার, সংবিধান কোন শ্বাসত বস্তু নয় - এটা আমরা সবাই জানি। তারা যে এই অপপ্রয়াস করলেন তাতে আমি দুঃখবোধ করছি। এটা কি ঠিক যে, কয়েকজন কংগ্রেস সদস্য, তাদের অপকর্ম ঢাকার জন্য সংবিধান সংশোধন করতে হবে? মাননীয় রাজ্যপাল খানিকটা উপলব্ধি করলেন যে, পশ্চিমবঙ্গ রাজ্যে কংগ্রেস বলে বস্তু কি। আর তৃণমূল বি জে পি বলে বস্তু কি। আমি সরকারী দলের একজন বিধায়ক হিসাবে উত্তর ২৪ পরগণা জেলায় কয়েকটি ঘটনা এখানে দায়িত্ব নিয়ে উল্লেখ করতে চাই।

[4.20–4.30 p.m.]

এই কারণে এই সমস্ত কথা আমি দায়িত্ব নিয়ে বলছি, এই ঘটনা যারা ঘটাচ্ছে তারা এই বিজেপি এবং কংগ্রেস থেকে বেরিয়ে যাওয়া একটা অংশ, কংগ্রেসের মধ্যেকার একটা অংশ। পূর্বে কংগ্রেস অনেক ভাগে ভাগ হয়েছে, বিভিন্ন নামে কংগ্রেস হয়েছে কিন্তু সেই অংশ কখনো সাম্প্রদায়িক শক্তির সঙ্গে কখনো হাত মেলায় নি, কিন্তু নতুন যে তৃণমূল নামে কংগ্রেস তারা এটা করেছে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়েছে। এই তৃণমূল কংগ্রেস তারা এই সমস্ত ঘটনা ঘটাচ্ছে। বিধান সভার রেকর্ডে যাবে এই বক্তব্য, একথা আমি দায়িত্ব নিয়ে বলছি। সন্দেশখালি, কোরাকাঠি, মণিপুর, দাউদপুর এই সমস্ত বিজেপি আশ্রিত সমাজবিরোধীরা, তাদের কথাকথিত কর্মীরা প্রকাশ্য দিনের বেলা আগ্নেয়াস্ত্র নিয়ে ঘুরে বেড়াচ্ছে। আপনারা বলবেন পশ্চিমবঙ্গে কি পুলিশ প্রশাসন

নেই, পুলিশ প্রশাসন কি করছে? সরকার পক্ষের বিধায়ক হিসেবে এই কথা আমি রেকর্ডে দিতে চাইছি, আমার নিজের বিধানসভা কেন্দ্র স্বরূপনগরের সগুণায় তৃণমূল কংগ্রেস তারা রাজনৈতিকভাবে না পেরে উঠে সেখানে মানুষের উপর সন্ত্রাস করছে, মানুষের ঘর ভাঙছেন, মানুষকে ঘর ছাড়া করছেন। আমি আপনাদের সামনে বলতে চাই যে হিঙ্গলগঞ্জ, স্যান্ডেলবিল, সাহেবখালিতে তৃণমূলের দৌরাত্ম কোথায় নেমেছে, কি ভাবে তারা মানুষের উপর দৌরাত্ম করছে। গরিবমানুষ জমির পাট্টা পেয়েছে। তারা তাদের উপর অত্যাচার করে চেষ্টা করছে কিভাবে সেই অধিগৃহীত জমি পুরনো মালিককে ফিরিয়ে দেওয়া যায়। বারাসাত দুনম্বর পঞ্চায়েত সমিতির এলাকায় তৃণমূল সেখানে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছে। শহর এলাকায় উত্তর ব্যারাকপুর অঞ্চলে মায়াপল্লীতে আমাদের একজন পার্টি সদস্য বিকাশ দত্ত, বাড়িতে বসে আছে সেখানে তাকে গুলি করে হত্যা করা হয়েছে। বিধানপল্লীতে আরেকজন পার্টি কমরেড রতন আইচ তাকেও তৃণমূল কংগ্রেস গুলি করে মেরেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এক এক সময়ে মনে হয় এই তৃণমূল কংগ্রেস গ্রামে গ্রামে এলাকায় এলাকায় — আমি এখানে যে কথাটা ব্যবহার করতে পারি — এক ধরণের ধাপাতে পরিণত করেছে, ডাম্পিং গ্রাউন্ড অব অ্যান্টি সোশ্যালস। দিস তৃণমূল কংগ্রেস এই দৌরাত্ম করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনাদের মধ্যে এবং আপনি খবর নিয়ে দেখুন আমি দায়িত্ব নিয়ে বলছি যে চিহ্নিত সমাজবিরোধী, এমন কি আপনাদের দলের নেতৃস্থানীয় কংগ্রেস, যাদের সাথে নিয়ে ঘুরতে সংকোচ বোধ করতেন, তারা পর্যন্ত এ দলে রয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বর্ডার এলাকায় আইনশৃঙ্খলার অবনতি না বলে আইনশৃঙ্খলা জনিত পরিস্থিতি সৃষ্টি হচ্ছে একটা বিশেষ বিষয়কে কেন্দ্র করে। আমাদের সীমান্ত নিরাপত্তা বাহিনী নিশ্চয়ই একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ কাজে যুক্ত রয়েছে কিন্তু প্রায়ই গ্রামের নিরীহ মানুষের সঙ্গে তাদের সংঘর্ষ হচ্ছে। বি.এস.এফ কর্তৃপক্ষ — অফিসার থেকে শুরু করে জওয়ান পর্যন্ত কেউই মানতে চান না যে এখানে একটা রাজ্যসরকার আছে, পঞ্চায়েত আছে, নিয়ম প্রশাসন আছে, বি.ডি.ও আছে। কোন কিছু তারা তোয়াক্কা করে না। যারা সীমান্ত ব্যবসায়ে যুক্ত, চোরাকারবারে যুক্ত তাদের কড়া হাতে দমন করতে চান সেটা ঠিক আছে কিন্তু এমন ভাবে নিরীহ মানুষ অত্যাচারিত হচ্ছেন, এ নিয়ে অনেক সদস্যও বলেছেন। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলতে চাই যে বিভিন্ন এলাকায় দুটো কমিটি হয়েছে। একটা ব্লক স্তরে, আরেকটা জেলা স্তরে। স্থানীয় প্রশাসন, পঞ্চায়েত প্রতিনিধি, লোকাল এম.এল.এ বি.এস.এফের প্রতিনিধি এদের নিয়ে ব্লক স্তরে মাঝে মাঝে মিটিঙ হলেও জেলা স্তরে কোন মিটিঙ হচ্ছে না। এগুলি যাতে বসে তার ব্যবস্থা করতে হবে এবং জিলাস্তরে যে সিদ্ধান্তগুলি হয় পরবর্তীকালে বি.এস.এফ. সেই সিদ্ধান্তগুলি মানে না। সীমান্তবর্তী এলাকায় এটা একটা সমস্যা হিসাবে দেখা দিয়েছে, এটা একটু দেখার বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের মাননীয় সদস্যরা নিশ্চয়ই সমালোচনা করবেন এবং প্রত্যেক সদস্য তা এ পক্ষের হোন বা বিরোধী পক্ষের হোন তাঁরা নিজের নিজের এলাকার জনজীবনে যে বিরূপ প্রতিক্রিয়া হচ্ছে তা সে স্বাস্থ্য, হসপিটাল, রাস্তা সব বিষয়েই তাঁরা বলবেন। আমার নিজের এলাকার রাস্তা নিয়েও আমার একটা প্রশ্ন ছিল। কিন্তু

গোটা রাজ্যের মূল্যায়ণ করতে গেলে সেই রাজ্যের সামনে যে বিরাট সমস্যা যা চালেঞ্জ হিসাবে নেওয়া হয়েছে তাকে বাদ দিয়ে রাজ্যের প্রকৃত মূল্যায়ণ করা সম্ভব নয়। আপনারা যখনই বলেছেন তখনই আপনাদের বলার মধ্যে একটা সুর বেজেছে যে ভারতবর্ষের অন্য জায়গায় অপরাধ হচ্ছে কিনা দেখার দরকার নেই, পশ্চিমবঙ্গে কেন হবে? ভারতবর্ষে ৪ লক্ষ কলকারখানা বন্ধ, আজকে পশ্চিমবঙ্গে শিল্প কেন গড় গড় করে এগোচ্ছে না? সারা ভারতবর্ষে যেখানে কৃষিতে মন্দা সেখানে পশ্চিমবঙ্গে কৃষিতে মন্দা কেন, কেন পশ্চিমবঙ্গ কৃষিতে দুরন্ত গতিতে এগোচ্ছে না। এটা নিয়ে আপনারা ব্যঙ্গ করছেন। আজকে ভারতবর্ষে শিল্পের ক্ষেত্রে প্রতিকূল অবস্থা, আজকে একটার পর একটা কারখানা বন্ধ হচ্ছে। নতুন বেকারের কাজ হওয়া দূরের কথা, যারা কাজ করছিল তারা আজকে বেকারের খাতায় নাম লেখাচ্ছে। আপনারা বলুন ভারতবর্ষের কোন রাজ্য সরকারের অর্থনীতি এর জন্য দায়ী? কারগিলে বিদেশী হানাদার ঢুকেছিল, দেশের মানুষ প্রতিবাদ করেছে, আমাদের বীর সেনারা আত্মত্যাগ দেখিয়েছেন তাদেরকে হঠাতে। কিন্তু আমাদের অর্থনীতিতে যে বিদেশী হানাদারেরা ঢুকেছে এবং তাদের অনুপ্রবেশের সুযোগ যারা করে দিয়েছে তাদেরকে যদি আমরা হঠাতে না পারি তাহলে গোটা দেশকে এই বিপদের থেকে মুক্ত করতে পারবো না। এই বিদেশী হানাদাররা, পশ্চিম দুনিয়ার সমস্ত ঋণদানকারী সংস্থা ভারতবর্ষের অর্থনীতিতে তাদের অনুপ্রবেশের সুযোগ প্রথম করেছিলেন আপনারা, কংগ্রেস। উদার অর্থনীতির নাম করে। সম্প্রতি বি.জে.পি. এবং তাদের জোট তৃণমূল কংগ্রেস তারা দ্রুততার সাথে এই কাজ করছে এবং অনুপ্রবেশ ঘটছে। তাদের পন্থা ছিল আমদানী শুল্ক কমিয়ে দিয়ে এবং আভ্যন্তরীন শুল্ক বাড়িয়ে দিয়ে অঢেল ভাবে বিদেশী পণ্য যাতে আমাদের দেশে আসতে পারে তার ব্যবস্থা করা। কারণ আমাদের দেশের পণ্যের দাম বেশী এবং বিদেশী পণ্য সস্তা। দেখা গেল ১৯৯০-৯১ সালে আমাদের আমদানী এবং রপ্তানীর মধ্যে ব্যবধান ছিল ১০ হাজার কোটি টাকা। এটা ১৯৯৭-৯৮ সালে বেড়ে হলো ২৪ হাজার কোটি টাকা। ১৯৯০-৯১ থেকে ১৯৯৭-৯৮ এই ৭ বছরের প্রত্যেক বছরে ২ হাজার কোটি টাকা করে আমাদের আমদানী এবং রপ্তানীর মধ্যে ব্যবধান বেড়েছে। এটা আমার কথা নয়, এটা কেন্দ্রীয় সরকারের তথ্য থেকে বলছি। সেই ব্যবধান বি.জে.পি. জোট সরকারে আসার পরে এক বছরের মধ্যে ৩৪ হাজার কোটি টাকা হয়েছে। যেটা ১৯৯৮ সালে ছিল ২৪ হাজার কোটি টাকা। এই এক বছরের মধ্যে ১০ হাজার কোটি টাকার ব্যবধান হয়েছে আমদানী এবং রপ্তানীর মধ্যে। আমাদের শিল্প কলকারখানা আভ্যন্তরীন বাজার হারিয়েছে এবং আমাদের অর্থনীতিতে হানাদারদের অনুপ্রবেশের জন্য প্রথম পথ দেখালেন কংগ্রেস, এবং বি.জে.পি. জোট এই কাজকে অত্যন্ত আন্তরীকতার সাথে দ্রুততার সাথে সুগম করে চলেছেন। ফলে ৪ লক্ষ কলকারখানা বন্ধ। আজকে শিল্পের মূল্যায়ণ করবেন এই কথাটা বাদ দিয়ে? এটা কোন রাগারাগির কথা নয়। পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরের একটা স্বাধীন রাষ্ট্র যে এখানে আলাদা করে সব কিছু করা যাবে?

(ভয়েজ ঃ গুজরাট করলো কি করে?)

আমি গুজরাটের কথায় আসছি, গুজরাট কি করেছে তার কথাও বলবো।

[4.30–4.40 p.m.]

এবং সেখানে দাঁড়িয়ে আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকাব সমস্ত বাধা অতিক্রম করে একটা শিল্পায়নের পরিবেশ সৃষ্টি করতে পেরেছেন। পারেন এটাকে অস্বীকার করতে? এটা বিচার করে দেখা দরকার। আজকে আমাদের রাজ্যে বাস্তব শিল্পের ভিত্তি রচিত হয়েছে ২২/২৩ বছরের নিরলস প্রচেষ্টা এবং সুচিন্তিত নীতির মধ্যে দিয়ে। আমূল ভূমি সংস্কার কোন ঠাট্টার বিষয়বস্তু নয়। আজকে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে ভূমি সংস্কারের ফলে গ্রামে কাজের ছড়াছড়ি হয়ে গেছে। গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা আজকে বেড়েছে, অর্থনৈতিক উন্নতি হয়েছে। এবং তার সাক্ষী আমি, আপনি। আপনারা বিরোধী দলে আছেন বলে কি সব কিছুকেই অস্বীকার করতে হবে? আজকে গ্রামের অর্থনীতি যথেষ্ট চাঙ্গা হওয়ার জন্য গ্রামের মানুষ শিল্প-পণ্যে অর্থ খরচ করতে পারছেন। একটা জাতীয় নমুনা সমীক্ষায় দেখা যাচ্ছে গ্রামের মানুষ ১০,৬৯৬ কোটি টাকা শিল্পজাত পণ্যে খরচ করছে। এর ফলে আমাদের রাজ্যে শিল্পের একটা অভ্যন্তরীণ বাজার তৈরী হয়েছে, শিল্পায়নের একটা ভিত্তি তৈরী হয়েছে। আপনারা মাসুল সমীকরণ, লাইসেন্স নীতি ব্যবহার করতেন পশ্চিমবাংলার বিরুদ্ধে রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করতে। কিন্তু দীর্ঘদিনের লড়ায়ের ফলে আমরা কিছুটা ভালো অবস্থায় আসতে পেরেছি এবং এর জন্য পশ্চিমবঙ্গের উন্নতি হচ্ছে। আমাদের এখানে দক্ষ শ্রমিক আছে, কাঁচা মাল আছে, এবং সবচেয়ে বড় কথা রাজ্য সরকারের সুচিন্তিত দৃষ্টিভঙ্গি আছে। আর, গোটা রাজ্যে একটা সুস্থ রাজনৈতিক স্থিরতা বিরাজ করছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যা নেই এবং সেই জন্য আজকে পশ্চিমবাংলায় এই শিল্পায়ন হয়েছে। সমস্ত প্রতিকূলতা কাটিয়ে পশ্চিমবঙ্গকে এগোতে হচ্ছে।

এখানে মাননীয় অতীশবাবু একথা কি করে বলেন যে, হলদিয়া পেট্রোকেম কারখানায় ১ কোটি টাকা খরচ করলে ৮ হাজার মত লোকের কাজ হবে? এখানে সবাই জানেন ডাউন স্ট্রীম, ডাউন স্ট্রীম মানে ওটা উনি কি করে বললেন আমি জানিনা? উনি প্রাজ্ঞ মানুষ এবং আমিও তাই মনে করি ডাউন স্ট্রীমে কারখানা হতে গেলে হলদিয়াতে হতে হবে? ডাজ ইট ফলো? ওখানকার যে ন্যাপথা ক্রাকার সেটা নিয়ে সারা রাজ্যের বিভিন্ন জায়গায় কারখানা হবে। এমন কোন কথা নেই যে হলদিয়াতেই হতে হবে। সুতরাং, হলদিয়া — রিং অফ স্মল ইউনিটসগুলো মাঝখানে কেন বসালেন, অন্য কেউ বললে হ'ত, আপনি বিরোধী দলের নেতা কেন এটা বলতে গেলেন বুঝলাম না। বিশেষজ্ঞরা হিসাব করে বলছেন দেড় লাখের মত কর্মসংস্থান হবে এতে যদি ইমিডিয়েটলি ডাউন স্ট্রীমে প্রত্যাশিত ইনভেষ্টমেন্ট হয় এবং সেটা শুরু হয়েছে। নিউ হরাইজেন, রায়চক, ইত্যাদির মধ্যে দিয়ে টেক অফ স্টেজ শুরু হয়েছে সেটাই প্রমাণ হচ্ছে।

আজকে কৃষিতে সর্বভারতীয় ক্ষেত্রে কি পরিকল্পনা চলছে? আজকে কেন্দ্রীয় সরকার নির্দেশ দিয়ে বলছে সাব কারখানা বন্ধ করে দাও। কংগ্রেস সরকারের স্বাধীনতার অঙ্গীকার ছিল কৃষক সমাজের কাছে এবং রাষ্ট্রায়ত্ব ক্ষেত্রে সার কারখানাগুলো গড়ে উঠেছিল। আপনারা পথ দেখিয়েছিলেন এবং আজকে বি.জে.পি. সরকার তা সমর্থন

করল, তৃণমূল তাদের জোট সঙ্গী, এখানেও আছেন, কি বলবেন জানিনা। সকলে মিলে ক্যাবিনেটে বলছে, সব তুলে দাও। দেশের সার কারখানাগুলো বন্ধ করে দিয়ে কৃষকদের বলা হচ্ছে, বিদেশ থেকে সার আমদানি করব। কিন্তু সরকারী তথ্য হচ্ছে, একই গুণগত মান সম্পন্ন এক টন সার তৈরী করতে যেখানে দেশে খরচ হয় ৬ হাজার টাকা সেখানে বিদেশ থেকে আমদানি করতে খরচ দাঁড়ায় ৮ হাজার টাকা।

এই প্রতিকূলতা আপনাকে অতিক্রম করতে হচ্ছে না? আপনি মন্ত্রী ছিলেন, আমার থেকে আপনার বেশী করে জানার কথা যে, উন্নত জাতের বীজের ব্যবহার। আপনারা করেননি তা নয়। আজকে এর জন্য উৎপাদন বেড়েছে। আগেকার দিনে চিরায়ত যে সমস্ত ধান চাষ হতো আমার বাপ-ঠাকুর্দার আমলে সেই ধান চাষ করলেই উৎপাদন বাড়ে। আমাদের এখানে বিজ্ঞানীরা আছেন, কৃষি বিজ্ঞানীরা আছেন। বাইরে থেকে বীজ এনে তাঁরা গবেষণা করে ভারতের আবহাওয়া, মাটি জলবায়ু এই সমস্ত কিছু বিচার-বিবেচনা করে গবেষণা করে নতুন নতুন বীজ উৎপাদন করেছেন। আমাদের উৎপাদন বেড়েছে, উৎপাদনশীলতা বেড়েছে, খাদ্যশস্যের যোগানও দিতে হচ্ছে। এই সর্বনাশা সরকার ঘোষণা করে দিয়েছে যে, প্রতিরক্ষা খাতে গবেষণায় টাকা থাকবে, মহাকাশ গবেষণায় টাকা থাকবে, কিন্তু অন্য কোন গবেষণায় এই টাকা দেওয়া যাবে না। এটা বিলাসিতার নামান্তর মাত্র এবং গবেষণার টাকা কমাচ্ছেন। ফলে উন্নত জাতের বীজ নতুন করে আর ভারতবর্ষের কৃষক পাবে না। বলছেন, 'ভেবো না, তার জন্যও ভেব না। বিদেশ থেকে বীজ আমদানী হবে'। এবং ম্যানস্যান্টো কোম্পানি --- বাদুড়িয়া, স্বরূপনগর গ্রামের মানুষ সঠিক ভাবে উচ্চারণ করছেন — ম্যানস্যান্টো কোম্পানির বীজ পাওয়া যায়। তারা ওখানে বীজ আবিষ্কার করেছে। একবার সেই বীজ চাষ করলে পরের বার বন্ধ্যা বীজ গাছ হয়, ফসল ফলে না। আর ঐ উন্নত জাতের বীজে চাষ করলে সেখানে তারা যে পেস্টিসাইড আবিষ্কার করেছেন সেই পেস্টিসাইড ছাড়া আমাদের ভারতবর্ষের পেস্টিসাইড ব্যবহার করে পোকামাকড় মারা যাচ্ছে না। অন্ধ্রপ্রদেশের তুলো চাষী ১৭-১৮ বার স্প্রে করেও পোকা মরে নি, পরে সে আত্মহত্যা করে। এই প্রতিকূলতা কাটিয়ে পশ্চিমবাংলার কৃষির অগ্রগতি ঘটেছে। এখানে ভূমিসংস্কার হয়েছে, উন্নত বীজের ব্যবহার করা হচ্ছে। এখানে ১৯৭৭-৭৮ সালে ৩১ ভাগ জমিতে সেচ হতো, কিন্তু এখন এখানে ৫৮ ভাগ জমিতে সেচ হচ্ছে। এখানে আগে ২৮ ভাগ জমি উন্নত বীজ চাষের আওতায় ছিল কিন্তু আজকে ৮২ ভাগ জমি উন্নত বীজ চাষের আওতায় এসেছে। এটা হিসেব-নিকেশের মধ্যে আনবেন না? রাস্তার সমস্যা নিশ্চয়ই আছে, স্বাস্থ্য সমস্যা আছে। কিন্তু রাজ্যকে কি চ্যালেঞ্জ মোকাবিলা করতে হচ্ছে ভাববেন না? আমি দ্বিতীয় যে কথা বলতে চাই সেটা হচ্ছে কোন ধরনের প্রতিকূলতা? আমাদের সংবিধানের কাঠামো — অতীশবাবু আপনি তো একবারও একথা বললেন না যে, আমাদের সংবিধান সংশোধনের পক্ষে যে কর আদায় হয়, যে রাজস্ব আদায় হয় তার ভাগাভাগি হচ্ছে তিন ভাগের দু ভাগ কেন্দ্রের হাতে এবং এক ভাগ রাজ্যের হাতে — এটা সংশোধন করা উচিত, এ তো একবারও বললেন না বলবেন না জানি। কিন্তু ভাগাভাগি হয় এবং যে কর আদায় হয় তার শতকরা ৭০ ভাগ কেন্দ্রীয়সরকার কুক্ষিগত করেন এবং ৩০ ভাগ রাজ্যসরকারের

হাতে থাকে। দশম অর্থ কমিশন বলেছিল যে, ২৯ ভাগ যা রাজস্ব আদায় হবে রাজ্যগুলোকে দেওয়া হোক। পশ্চিমবাংলা সেই দাবির নেতৃত্বে ছিল এবং বলেছিল ৫০ ভাগ দেওয়া হোক। আন্তঃরাজ্য পরিষদে দু-দু বার সিদ্ধান্ত হয়েছে যে ৩৩ ভাগ দেওয়া হোক। কিন্তু পঞ্চাশও না, তেত্রিশও না, যা কর রাজস্ব আদায় হবে দশম অর্থ কমিশন বলেছে ২৯ ভাগ দেওয়া হোক। কিন্তু তাও দিচ্ছে না। আপনি জানেন কোন ধরণের বঞ্চনার শিকার সমস্ত রাজ্যগুলোকে হতে হচ্ছে? আগে ঠিক ছিল যে, মোট ট্যাক্স প্রসিডস, গ্রস প্রসিডস তার উপর হিসেব করে ২৯ ভাগ রাজ্যগুলো পাবে। সম্প্রতি কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছে যে গ্রস প্রসিডস নয়, নেট প্রসিডস হিসেব করে তার উপর ২৯ পারসেন্ট সমস্ত রাজ্যগুলোকে দেওয়া হবে এবং এই নতুন নিয়মের ফলে রাজ্যগুলো প্রায় ২ হাজার কোটি টাকা কম পাবে। পশ্চিমবাংলা একটা বছরে ২০০ কোটি টাকা শুধু এই নীতির ফলে কম পাবে। ১৯৯৮-৯৯ সালে এখান থেকে কেন্দ্রীয় সরকার কর রাজস্ব আদায় করেছে ১০ হাজার কোটি টাকা।

[4.40–4.50 p.m.]

রাজ্যে রাজ্যে গিয়েছে ২,৬০০ কোটি টাকা। নীট প্রসিড-এর ওপর ২৯% ধার্য করলে সেই হার আরো কমে আসবে। এর ওপর দাঁড়িয়ে পশ্চিম বাংলার মানুষের দাবিকে মর্যাদা দিতে হবে। সমস্ত রাস্তা ভাল করতে হবে। সমস্ত হাসপাতাল ভাল করতে হবে। মানুষকে যে বিদ্যুৎ দেয়ার কথা তা দিতে হবে। বামফ্রন্ট সরকারের বিভিন্ন ক্ষেত্রের ২৩ বছরের সাফল্য মানুষের চাহিদার স্তরকে উন্নত করেছে, রূপান্তর ঘটিয়েছে, রুচির পরিবর্তন করেছে। সাফল্যেরও একটা সমস্যা আছে। সেই সমস্যার সমাধান করা সীমিত সুযোগ সুবিধা নিয়ে কোন রাজ্যের পক্ষেই সম্ভব হচ্ছে না। আজকে পশ্চিম বাংলাকে এই চ্যালেঞ্জ মোকাবিলা করতে হচ্ছে। মাননীয় অতীশবাবু, আপনি গুজরাটের কথা বলেছেন। আমাকেও একটু অনুগ্রহ করে বলতে দিন। বামফ্রন্ট সরকারের একজন বিধায়ক হিসাবে আমি কোন সাফাই গাইছি না। দেশের সমস্ত রাজ্যগুলির অবস্থা কী? অর্থনৈতিক প্রতিকূলতার একই চিত্র। একই অবস্থা। ১৯৯২-৯৩ সালে দেশের সব-ক'টা রাজ্যের মোট ঋণের পরিমান ছিল ১,৪২,১৭৮ কোটি টাকা। ১৯৯৯-২০০০ সালে তা বেড়ে দাঁড়াবে ৪,০৯,২৫৮ কোটি টাকা। শুধু তথ্য দেয়ার জন্য এ কথা বলছি না। কি ভয়াবহ চিত্র দেখুন — এই সময়ের মধ্যে রাজ্যগুলির ঘাটতি মেটা তো দূরের কথা, ঘাটতির পরিমাণ ৫১১৪ কোটি টাকা থেকে বেড়ে ৪০,৭২৪ কোটি টাকা হয়েছে। এই সংকটের মধ্যে দেশের সব-ক'টি রাজ্য পড়েছে। আর আপনি শুধু পশ্চিমবাংলার কথা বলছেন! রাজস্থান ৮-টি ফাইনান্সিয়াল ইন্সটিটিউট থেকে ঋণ করছে। গাঁয়ের মানুষের গেঁয়ো ভাষায়, টাকা হাওলাত করে সরকারী কর্মচারীদের মাইনে মেটাতে হচ্ছে। পাঞ্জাবের সরকারী অফিসার এবং কর্মীরা সময়ে বেতন পাচ্ছে না। আসামে কর্মচারীরা বেতন পাচ্ছেনা। ১৯৯৬-৯৭ সাল থেকে নতুন বিদ্যুত কেন্দ্রের ক্ষেত্রে রাজ্যগুলির ব্যয় ৫০ শতাংশ কমে গেছে। এই অবস্থার মধ্যে রাজ্যগুলি পড়েছে। মহারাষ্ট্র সরকার শিক্ষা খাতে ব্যয় কমাতে বাধ্য হয়েছে — ৪৮৯ কোটি টাকা থেকে ৩৯৩ কোটি টাকায় খরচ

নামিয়ে এনেছে। পাঞ্জাবের মত রাজ্যকে যোগাযোগের ক্ষেত্রে পরিকল্পনা ব্যয় কমাতে হচ্ছে। আপনারা খুশি হবেন, না দুঃখ পাবেন তা আমি জানি না। আমাদের কাছে খুশির বিষয় — আমাদের রাজ্য সরকারকে, বামফ্রন্ট সরকারকে এই ধরণের পদক্ষেপ এখনো গ্রহণ করতে হয় নি চ্যালেঞ্জ মোকাবিলা করতে। কেন্দ্র রাজ্যগুলিকে যে সাহায্য দেয়, অনুদান দেয় তার ওপর আজকে নতুন নতুন শর্ত চাপিয়ে দিচ্ছে। বলছে, "সরকারী সংস্থাগুলির বেসরকাবীকরণ করো। কর্মী সংকোচন করো। মানুষের ব্যবহৃত জিনিসের ওপর ইচ্ছে মত ট্যাক্স বসাও। অতীশবাবু, আপনি গুজরাটের কথা বললেন, গুজরাট সরকার ১৭০০০ শ্রমিক-কর্মচারীকে বসিয়ে দিয়ে দেড় শো কোটি টাকার সাশ্রয় করেছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ঐ রকম জনবিরোধী নীতি গ্রহণ করেনি। এই বামফ্রন্ট সরকারকে মানুষ এনেছে। বিংশ শতাব্দীর সাতের দশক থেকে যাত্রা শুরু করে একবিংশ শতাব্দীতেও তার গতি অব্যাহত। এই সরকার, এই বামফ্রন্ট সরকার আপনাদের কারো দয়ায় আসে নি। পশ্চিমবাংলার মানুষ একে প্রতিষ্ঠিত করেছে। একবিংশ শতাব্দীতেও এর জয়যাত্রা চলবে। পশ্চিমবাংলার মানুষই ঠিক করবে কত দিন এই সরকার চলবে। আপনারা যে কথাই বলুন, পশ্চিমবাংলার রাজনীতি সচেতন মানুষ, বিবেচক মানুষ তাঁদের যোগ্য রায় নিশ্চয়ই দেবেন। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয় রাজ্যপালের ভাষণের ওপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দিলীপ কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পবিত্র বিধানসভায় মহামান্য রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করে কিছু কথা বলতে চাই। স্যার, পশ্চিমবাংলার মোট জনসংখ্যার ৮০ ভাগেরও বেশী আদিবাসী, তপসিলী এবং সংখ্যালঘু সম্প্রদায়ের মানুষ। আমার আগে যিনি এখানে বক্তব্য রাখলেন সেই মুস্তাফা বিন কাশেম সাহেবকে প্রশ্ন করছি—আপনাদের বামফ্রন্ট সরকারে এই ৮০ শতাংশ মানুষের মধ্যে থেকে ক'জন প্রতিনিধি আছেন? আদিবাসী সম্প্রদায়ের ২/১ জন আছেন। সিডিউলড কাস্ট ১ জন আছেন। নমঃশূদ্র সম্প্রদায়ের তিনি। আর ২/১ জন মুসলমান আছেন। কেন? এই প্রশ্ন আমি কাশেম সাহেবের কাছে রাখছি। এই প্রসঙ্গে আমি এখানে উল্লেখ করতে বাধ্য হচ্ছি, কংগ্রেস যখন এখানে ক্ষমতায় ছিল ১৯৭২ সালে, তখন মুখ্যমন্ত্রী ছিলেন কে? তখন মুখ্যমন্ত্রী ছিলেন শ্রী সিদ্ধার্থ শংকর রায়। তিনি ছিলেন মন্ত্রিসভার এক নম্বর ব্যক্তি। তার পরেই দু'নম্বর ছিলেন এ. বি. এ. গনি খান চৌধুরী। তিন নম্বর ছিলেন ডাঃ জয়নাল আবেদিন।

৪ নং আব্দুস সাত্তার। আর আপনাদের কে? আপনাদের জ্যোতিবাবু, তারপর বুদ্ধদেব ভট্টাচার্য্য, তারপর মিশ্র সাহেব। এই বামফ্রন্ট সরকার, আপনারা তো বলেন আপনারা সিডিউল কাষ্টদের, ট্রাইব্যালদের, মুসলমানদের সরকার। কিন্তু এই যে সল্টলেকে বা ইষ্টার্ন মেট্রোপলিটন বাইপাশের ধারে, কোলকাতার আশেপাশে আবাসন তৈরি করছেন গৌতমবাবু এবং অশোক ভট্টাচার্য মহাশয় তাতে কাদের স্থান হচ্ছে? সেখানে স্থান হচ্ছে হয় ঝুনঝুনওয়ালা, না হয় টুনটুনওয়ালা, না হয় চ্যাটার্জী, ব্যানার্জী, ভট্টাচার্য্যদের। সেখানে কোন শেখ, সৈয়দ, বিশ্বাস, বর্মন ইত্যাদিরা স্থান পান নি। এটা

লজ্জার কথা। এর পর আমি মন্ডল কমিশনের রিপোর্টের কথায় আসি। মন্ডল কমিশনের রিপোর্টে আছে যে কেন্দ্রীয় সরকারের চাকরিতে মাত্র ৪ পারসেন্ট পদে রত আছেন সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইবস এবং মাইনরিটি কমিউনিটির লোকরা। সুর্যকান্তবাবুকে বলছি, আপনি এখানে একটা কমিশন বসান এবং দেখুন পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের চাকরিতে কতজন সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইবস এবং মাইনরিটি কমিউনিটির লোকরা চাকরি করছেন। আমি জানি সেই কমিশন আপনারা বসাতে পারবেন না কারণ তা বসালে আপনাদের আসল চেহারাটা বেরিয়ে যাবে। কাশেম সাহেব এখানে অনেক বড় বড় কথা বললেন। এই সভায় ঘোষনা করা হয়েছিল এবং '৯১ সালের অক্টোবর মাসে চিফ সেক্রেটারিও ঘোষনা করেছিলেন যে গ্রেটার ক্যালকাটা, আসানসোল এবং তার সঙ্গে ইসলামপুর সাবডিভিশানে উর্দ্দু ভাষা চালু করা হবে অফিস এবং স্কুলগুলিতে। আমি কাশেম সাহেবকে জিজ্ঞাসা করতে চাই, কেন আজও তা চালু হয়নি তার জবাব দেবেন কি? আপনারা সব সময় বলেন যে দিল্লী দিচ্ছে না, বঞ্চনা করছে। কংগ্রেস সরকারের আমলেও বলেছেন এই কথা, বি. জে. পি., তৃণমূল সরকারের আমলেও তাই বলছেন যে দিল্লী দিচ্ছে না, বঞ্চনা করছে। আর উত্তরবঙ্গকে বঞ্চনা করছে কারা? আপনারা উত্তরবঙ্গের প্রতি বঞ্চনা করছেন। '৯১ সালের সেনসাস অনুযায়ী পশ্চিমবঙ্গের অধিবাসীর সংখ্যা ছিল ৬ কোটি, তারমধ্যে ১।। কোটি মানুষের বাস উত্তরবঙ্গে। তাদের আপনারা বঞ্চনা করছেন।

[4.50–5.00 p.m.]

তাহলে একটা মেডিকেল কলেজ, একটা ইঞ্জিনিয়ারিং কলেজ, একটা ইউনিভার্সিটি কি হয়েছে? যেগুলি রয়েছে সেটা করেছিলেন ডঃ বিধান চন্দ্র রায়। সেগুলিও আপনারা দলবাজী করার ফলে উঠে যেতে বসেছে, সেগুলিও চলছে না। তাই একথা বলতে চাই যে, সূর্যকান্ত বাবু, আপনারা উত্তরবঙ্গ উন্নয়ণ পর্ষদ আনছেন। শুনে রাখুন, ঐ উন্নয়ণ পর্ষদ দিয়ে নির্মলবাবুকে বোঝাতে পারেন, কিন্তু আমাদের নয়। উত্তরবঙ্গে স্ব-শাসিত উন্নয়ণ পর্ষদ না হলে এটা চলবে না। একথা আপনাকে বলে গেলাম। তিন নম্বর হচ্ছে চাকুরীর কথা। বিন কাসেম সাহেব, উত্তরবঙ্গের ৬টি জেলার ১০ লক্ষ মুসলমান ভাইরা চাকুরীর অন্বেষণে দিল্লী, গুজরাট, হরিয়ানা, উত্তরপ্রদেশ, বোম্বে ঘুরে বেড়াচ্ছেন। (এ ভয়েস ঃ কসবায় কি করেছেন?) আপনার কথায় আসছি। কসবায় সি. পি. এম-এর একজন লোক খুন হল। এটা খুবই দুঃখের কথা। কে খুন করেছিল আমি জানি না। যেই করে থাকুক এটা দুঃখের কথা। এটা রাজনৈতিক কিছু নয়, এটা তোলা তোলার ব্যাপার। কিন্তু তার পরিপ্রেক্ষিতে আপনারা কি করলেন? গোটা কসবা জ্বালিয়েছেন। আপনারা কি করছেন সেটা আপনারা বুঝতে পারছেন না। আপনাদের ঠিক করার জন্য দিন আসছে। সেদিন মানুষ আপনাদের ডান্ডা দিয়ে পিটিয়ে ঠিক করে দেবে। এর পরে যে কথা বলতে চাই সেটা হচ্ছে, উত্তরবঙ্গে কি আছে? একটাই শিল্প চা, সেটাও উঠে গেছে। চা শিল্পের শ্রমিকরা কোথায় কাজ করবে? আপনারা ২৪ বছরেও এখানে কোন শিল্প করেন নি, কোন কলেজ করেন নি, কোন ইউনিভার্সিটি করেন নি। আপনারা

নিজেদের বলেন যে, এই সরকার সিডিউল্ড কাষ্টের সরকার। কি রকম সিডিউল্ড কাষ্টের সরকার? নিমাইবাবু বসে আছেন, ওনাকে কোন দপ্তর দিয়েছেন? না, লাইব্রেরীর ঘন্টা বাজাবার জন্য একটা দপ্তর দিয়েছেন। আর যোগেশ বর্মন-কে বনের মোষ তাড়ানোর জন্য একটা দপ্তর দিয়েছেন। আমীন সাহেবকে দিয়েছেন মাইনরিটি কমিউনিটির উন্নতি করার দপ্তর। জ্যোতিবাবু, আপনি জবাব দেবেন যে, মাইনরিটি কমিউনিটির কোন উন্নতি উনি করেছেন? ওনার পদত্যাগ করা উচিত। মুসলীমদের সঙ্গে, সিডিউল্ড কাষ্টের সঙ্গে, সিডিউল্ড ট্রাইবসের সঙ্গে এই সরকার বঞ্চনা করেছেন, তাদের উপর অত্যাচার করেছেন, তাদের শোষণ করেছেন, নির্যাতন করেছেন। তাই, মুসলীম ভাইরা বামফ্রন্টে থাকলেও এই দিক থেকে তাদের সতর্ক হতে বলছি। নির্মলবাবু, উনি উত্তরবঙ্গের একজন এম. এল. এ। উনি ভাষণ দিয়ে চলে গেলেন। উনি আলিপুরদুয়ারকে আলাদা ডিষ্ট্রিক্ট করার কথা বললেন। কিন্তু উত্তরবঙ্গের উন্নয়নের কথা বললেন না। আজকে উত্তরবঙ্গের অবস্থা কি? উত্তরবঙ্গে আজকে বিচ্ছিন্নতাবাদের আন্দোলন মাথা চাড়া দিয়ে উঠেছে। আজকে ঐ যে লালিপপ—উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ নামের যে লালিপপ, সেটা দেখিয়ে আর বেশী দিন চলতে পারে না। এটা নিয়ে ওখানকার মানুষের মধ্যে ক্ষোভ আছে। আর একটি কথা এখানে বলতে চাই। সেটা হচ্ছে, এই সভায় দীর্ঘদিন শোভা বর্ধন করেছেন এমন একজন ব্যক্তি, গুণী মানুষ, যিনি ভারতবর্ষের বাইরে আন্তর্জাতিক ক্ষেত্রে সুনাম অর্জন করেছেন, তিনি কি মুখ্যমন্ত্রী হতে পারেন না, উপ-মুখ্যমন্ত্রী হতে পারেন না? কিন্তু না, তাকে এরা করবে না। আমি একথা বলতে চাই, উত্তরবঙ্গে যে বিচ্ছিন্নতাবাদ আন্দোলন শুরু হয়েছে তা যদি বন্ধ করতে হয় তাহলে স্বয়ং শাসিত উন্নয়ণ পর্যদ না করলে হবে না। সেই স্বশাসিত উন্নয়ণ পর্যদ চাই। আপনাকে বলছি, সেই স্বশাসিত উন্নয়ন পর্ষদ না করে যদি ললিপপ দেখান তাহলে বিধানসভা কি করে চলে তা আমরা দেখে নেবো। আমরা বুঝিয়ে দেবো, উত্তরবঙ্গের বিধায়করা বিধানসভা তছনছ করে দেবো। লালবাতি আমাকে আর একটু সময় দিন। বুদ্ধদেববাবু পুলিশ সম্পর্কে, আইন-শৃঙ্খলা সম্পর্কে আর কি বলবো। পুলিশে ট্রান্সফার আগে করতেন ডি. জি.। কিন্তু এখন এস. পি. ট্রান্সফার করেন। আর ইনসপেক্টর ক্যাডারে ট্রান্সফার করেন সি. পি. এম. পার্টির নেতারা, থানার পোষ্টিং করেন সি. পি. এম. পার্টির লোকাল লোকেরা। আমরা এখানে একটা সর্বসম্মত প্রস্তাব আনতে বলছি। আজকে মমতা ব্যানার্জী রেল প্রকল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে বন্যা বইয়ে দিয়েছেন তার জন্য একটা প্রস্তাব এনে তাঁকে ধন্যবাদ দেওয়া উচিত। এই বলে সর্বশেষে উত্তরবঙ্গে স্বশাসিত উন্নয়ন পর্ষদ গঠনের দাবী পুনরায় জানিয়ে শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন জানাচ্ছি। কিন্তু আমি সমর্থন জানাতে পারছি না। গত ২রা মার্চ বিরোধী পক্ষ এই সভার মধ্যে যে আচরণ করেছেন তাকে। একে কখনই সমর্থন করা যায় না। বরং তাদের ঐ আচরণের মধ্যে দিয়ে বহুদিন আগে মহামান্য লেনিন সংসদকে শুয়োরের খোঁয়ার বলে যা বলেছিলেন তার যথার্থতা। সেদিক থেকে তাদের আচরণ লেনিনের

সেই উক্তির যথার্থতাকে প্রমাণ করেছে বলে তাদের ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় রাজ্যপালের ভাষণ পড়ে যতটুকু বুঝেছি তাতে সরকার কতটুকু কাজ করেছেন, আগামী দিনে কি করতে চান, সেটাই তিনি বলেছেন। নানা ধরণের প্রশ্ন এখানে উঠেছে। বিশেষ করে রাজ্যের আইন-শৃঙ্খলার কথা উঠেছে। আমরা সবাই জানি যে, ন্যাশানাল ক্রাইম ব্যুরোর রিপোর্ট যা বলেছে তাতে সারা দেশে এক্ষেত্রে যে অবস্থা তার তুলনায় পশ্চিমবঙ্গে অনেক কম অপরাধ হচ্ছে। তা সত্ত্বেও আমাদের এখানে খুন, জখম, রাহাজানি, অপহরণ বা গণপ্রহারে যেসব মৃত্যু ঘটেছে তার জন্য আমরা দুঃখিত। এসব ব্যাপারে আমরা আতঙ্কিত। আর একটা ঘটনা আমাদের ব্যথিত করছে। সেটা হ'ল, কেন্দ্রীয় মন্ত্রীরা জেলায় জেলায় সফর করে বলছেন, 'যে যেরকমভাবে পারো অস্ত্র নিয়ে ধর থেকে মুন্ড বাদ দিয়ে দাও।' পুলিশের বিরুদ্ধে বিদ্রোহ করবার কথাও তারা বলছেন। অথচ বামফ্রন্ট সরকার এই রাজ্যে আইন-শৃঙ্খলা রক্ষা এবং সন্ত্রাসের মোকাবিলা করবার জন্য সমস্ত রাজনৈতিক দলগুলোর কাছে আহ্বান জানাচ্ছেন। যখন আইন-শৃঙ্খলা রক্ষায় রাজ্য সরকার তাদের সহযোগিতা চাইছেন তখন কেন্দ্রীয় মন্ত্রীরা যদি জেলায় জেলায় গিয়ে ঐ ধরণের উত্তেজক বিবৃতি দেন তাহলে কখনোও সন্ত্রাস বন্ধ হতে পারে না। সুতরাং প্রশ্ন এসে দাঁড়াচ্ছে, এক্ষেত্রে তাদের সদিচ্ছা আছে, কি নেই।

[5.00–5.10 p.m.]

সুতরাং আমাদের এই কথা ভাবতে হবে আজকে পশ্চিমবাংলায় এই অরাজকতার পেছনে মূল এবং তৃণমূল হচ্ছে আমাদের প্রধান বিপদ। সুতরাং সেই ব্যাপারে আমাদের সতর্ক থাকতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলতে চাই তা হলো শত্রুর মুখে ছাই দিয়ে অবশেষে আমাদের পশ্চিমবাংলায় হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স চালু হতে চলেছে। এটা কেউ অস্বীকার করতে পারবেন না যে লাগাতার ভাবে ১৬ বছর বামফ্রন্ট সরকারের নিরলস প্রচেষ্টায় বামপন্থী জনগণের আশা-আকাঙ্খার মূর্ত প্রতীক হলদিয়া পেট্রো-কেমিক্যাল সার্থক প্রকল্পে রূপায়িত হচ্ছে। আপনারা যতই বিরোধিতা করুন না কেন সমগ্র ভারতবর্ষের পরিপ্রেক্ষিতে আমাদের পশ্চিমবাংলা একটা বিকল্প অর্থনীতি নিয়ে বিকল্প কাজ নিয়ে অগ্রসর হচ্ছে। আপনারা ভুলে যাবেন না আপনাদের আমলে আপনারা কি করতেন। আপনারা গণবন্টন ব্যবস্থা তুলে দেওয়ার চেষ্টা করেছিলেন। বি. জে. পি সরকার এসে এবারের বাজেটে আমরা লক্ষ্য করে কি ভাবে ভর্তুকি হ্রাস করেছে, গণবন্টন ব্যবস্থা বাতিল করে দিয়েছে। আপনারা উৎসাহিত হবেন কিনা জানিনা যখন সমস্ত রাজ্য থেকে এই গণবন্টন ব্যবস্থা প্রত্যাহার করে নিচ্ছে তখন এই বামফ্রন্ট সরকার গনবন্টন ব্যবস্থা যাতে এখানে বজায় রাখা যায় তার চেষ্টা চালিয়ে যাচ্ছে। এই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। আপনারা চিৎকার করতে পারেন, বন্ধ ঘরের মধ্যে উন্মাদ আচরণ করতে পারেন কিন্তু পশ্চিমবাংলার দরিদ্র জনগণের জন্য এই বামফ্রন্ট সরকার কাজ করতে চায়। আমার পূর্ববর্তী বক্তা অনেক কথা বলে গিয়েছেন, সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইভ এবং মাইনরিটির জন্য নাকি এই সরকার কিছু করে নি। আমি তাঁকে বলতে চাই এই বিধানসভায় আমাদের কাছে মাইনরিটি

সেল থেকে একটা বই-এর কপি দেওয়া হয়েছে। তাতে রয়েছে সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য কতটা কি করতে পেরেছে এই সরকার। স্বনিযুক্তি প্রকল্প এই মাইনরিটি সম্প্রদায়ের জন্য চালু করেছে। কতজনকে কি দিয়েছে কত জনকে দিতে পারেন নি, জেলাওয়ারী তার স্টেটমেন্ট করে দেওয়া আছে। উনি এটা বেমালুম ভুলে গিয়েছেন। এই সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য মেধাবী ছাত্রদের জন্য ১০ লক্ষ টাকার একটা প্রকল্প চালু করেছে। এই মাইনরিটি সম্প্রদায়কে, সংখ্যালঘু সম্প্রদায়কে কখনও অবহেলা করে নি। আমি এই কথা বলতে চাই এস. সি এ্যান্ড এস. টি-দের জন্য কি করা হয়েছে তা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে। ঝাড়গ্রাম মহকুমা বলুন বা অন্য জায়গায় বলুন কতটা কি করা হয়েছে, আমার সময় সংক্ষিপ্ত তাই পরিসংখ্যান দিচ্ছি না। আমি আপনাদের যে কথা বলতে চাই তা হলো আমাদের এই বামফ্রন্ট সরকার জনগণের চাহিদাকে কখনই উপেক্ষা করে না। এই সরকারের আমলে পঞ্চায়েত এবং পৌরসভার নির্বাচন ঠিক সময় অনুযায়ীই হয়ে থাকে। আপনারা যখন ক্ষমতায় ছিলেন ১৯৫৯ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কটা পৌরসভা বা পঞ্চায়েতের নির্বাচন করেছিলেন? তার জবাব আপনারা দিতে পারবেন না। আপনারা ১৬-১৭ বছর পরে কিছু করেন নি। এখানে যে কর্ম সংস্কৃতি বা দায়বদ্ধতা সেটা আমরা অস্বীকার করি না। যে কর্মসংস্কৃতি যে দায়বদ্ধতা বামফ্রন্ট সরকারের রয়েছে, রাজ্যপালের ভাষণের মধ্যে ৪.২ নম্বর অনুচ্ছেদের মধ্যে দিয়ে প্রমাণ করবার চেষ্টা করা হয়েছে যে আমাদের প্রচেষ্টা আছে। আমরা পারি বা না পারি, আমরা জনগণকে ধোঁকা দিই না, আমরা কখনও ভুল সংবাদ পরিবেশন করি না। জনগণকে সঙ্গে নিয়ে আমরা কাজ করতে চাই। সুতরাং এই কর্মসংস্কৃতি এবং দায়বদ্ধতার কথা স্মরণ রেখে আমরা বিভিন্ন কমিটি করে আমাদের বামফ্রন্ট সরকার তার উন্নতি করবার চেষ্টা করছে। আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণে বিশ্বাস করি। আপনারা ক্ষমতা কেন্দ্রীভূত করতে চান। আমরা ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে রাজ্য থেকে গ্রাম পঞ্চায়েত থেকে গ্রামস্তর পর্যন্ত রাজ্যের উন্নয়নে জনগণকে নিয়ে যাতে কাজ করতে পারি তার জন্য ধারাবাহিক ভাবে কাজ করে চলেছি। কৃষি উৎপাদনে আপনারা কি এই কথা অস্বীকার করতে পারেন? ১৯৯৮-৯৯ সালে খাদ্যশস্য উৎপাদন ছিল ১৪৩.৬৯ লক্ষ টন। আমাদের পশ্চিমবাংলা চাল-গম খাদ্যশস্য উৎপাদন হেক্টর প্রতি হার ছিল ২,২৫৫ কেজি। আমাদের দেশে, সারাদেশে আলুর উৎপাদন অনেক বেশী হয়েছে। বেশী উৎপাদন হওয়ার ফলে আমাদের পশ্চিমবাংলার চাষীরা অভাবী বিক্রির সময়ে দর পাচ্ছে না, এটা আমাদের ভাবিয়ে তুলেছে। সেজন্য আমি মাননীয় মন্ত্রীকে বলবো, 'বেনফেড' প্রকল্পের মাধ্যমে অভাবী চাষীদের কাছ থেকে যাতে আলু কিনতে পারেন তার জন্য তিনি যেন চেষ্টা করেন। আমাদের পি ডি এস প্রথা যেমন ভাবে চালু করেছি, তেমনি ভাবে শিশু শ্রম প্রথা ৭টি জেলাতে এই প্রকল্পের মাধ্যমে ২৩৪টি বিদ্যালয় স্থাপন করেছি। ঠিক তেমনি ভাবে ১১ হাজার ৭৫৫ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। সুতরাং এই কথা আপনারা কি করে অস্বীকার করবেন? আমরা বেকার যুবকদের আগে মাসে ৫০ টাকা করে যে ভাতা দিতাম তা এককালীন ২,৫০০ টাকা করে দেবার ব্যবস্থা করেছি। এই সব আমরা পশ্চিমবাংলার জনগণের স্বার্থে করেছি। তাই মাননীয় রাজ্যপালের

ভাষণের ওপরে যে ধন্যবাদসূচক যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে ধন্যবাদ জানিয়ে এবং সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহবুবুল হক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার ওপরে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনা সংশোধনীগুলিকে সমর্থন করছি। তার সাথে সাথে আমাদের যাঁরা এখানে বিভিন্ন যে সমস্যা যা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই বলে উল্লেখ করেছেন, তার প্রতি আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমত আমি আমাদের বিরোধী দলের, অর্থাৎ সরকার পক্ষের শরিক দলের দু'একজন যে বক্তব্য রাখছিলেন, তা থেকে কোট্ করছি। এখানে মহম্মদ ইয়াকুব সাহেব তাঁর বক্তব্য রেখেছেন। তিনি সরকার পক্ষের শরিক দল ফরোয়ার্ড দল থেকে নির্বাচিত হয়েছেন। আমরা কি দেখলাম? গত ২৩ বছরে উত্তরবঙ্গ উন্নয়ণ পর্ষদ গঠন করার জন্য ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. - এদেরকে আন্দোলন করতে হচ্ছে। এটা কি প্রমাণ করে না যে, আজকে ২৩ বছরে উত্তরবঙ্গে যে কাজ, যে উন্নয়ণ হওয়া উচিত ছিল তা হয়নি? সেটা দয়া করে বিবেচনা করবেন। ইয়াকুব সাহেব বললেন, তাঁর এলাকায় গরীব মানুষের বাস বেশী, তারা সরকারের প্রতি আস্থা হারিয়ে ফেলছে। সেখানে বন্যা হচ্ছে এবং কৃষকরা অসহায় অবস্থার মধ্যে দিয়ে দিন কাটাচ্ছে। সেখানে বিদ্যাধরী খাল আজকে দীর্ঘদিন কেটে গেল, আজও কাটা হলো না। সরকার পক্ষের একজন সদস্য, তিনি এই অভিযোগ করেছেন। যদিও তিনি রাজ্যপালের এই ভাষণকে সমর্থন করেছেন, তিনি কিন্তু অনেকগুলি হয়নি, হয়নি, হয়নি বলে উল্লেখ করছেন। অর্থাৎ সরকার ঠিক মত কাজ করছে না। জেলা পরিষদের যে পরিকাঠামো আছে তা ঠিকমত কাজ করছে না। তাঁর এই উল্লেখের মধ্যে দিয়ে রাজ্যপালের ভাষণের মধ্যে যা উল্লেখিত হয়নি তা প্রকাশ পাচ্ছে।

[5.10–5.20 p.m.]

সেখানে নির্মলবাবু বলেছেন উত্তরবঙ্গে পর্ষদ গঠন করবার জন্যে, তিনি বলেছেন উত্তরবঙ্গ অবহেলিত, উত্তরবঙ্গের সমস্যার সমাধানের জন্য পর্ষদ গঠন করা দরকার। মুস্তাফা সাহেব বলাতে অনেক হাততালি পড়েছে। তিনি বলেছেন তাঁর এলাকায়, তার বিধানসভা কেন্দ্রে তৃণমূল, বি জে পি লাঠি সোটা নিয়ে আইনশৃঙ্খলা বিঘ্ন ঘটিয়েছে। আজকে এটা প্রমাণিত যে বামফ্রন্ট সরকারের অপদার্থতার জন্যই এই জিনিস ঘটতে পেরেছে। সরকারের ব্যর্থতার জন্যই আইনশৃঙ্খলা রক্ষা করা যাচ্ছে না। মুর্শিদাবাদে নাকি আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। আজকে একথা বলতে হয় যে, বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এসেছিল তখন পুলিশ নিরপেক্ষভাবে বিচার করত। যার ফলে দোষীদের ধরতেও তারা পেরেছিল। আজকে তাদের বুনিয়াদ ভেঙে পড়েছে। আমি পুলিশের ইউনিয়নের পক্ষে, আমি তার বিরোধী নই। পুলিশ ইউনিয়ন তাদের দাবী দাওয়া নিরপেক্ষভাবে জানাবে এবং তার ভালমন্দ বিচার করবে। নিশ্চয় সরকারের কাছে দাবী-দাওয়া করবেন, তার বিপক্ষে নই কিন্তু রাজনৈতিকভাবে পুলিশকে স্বীকৃতি দেওয়া

হলে তাতে তাদের কাছ থেকে নিরপেক্ষতা কতটা পাওয়া যাবে সেটা অনুমানই করা যায়। আজকে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার যে পরিস্থিতি তা জনগণ হাড়ে হাড়ে অনুভব করছে। অনেক সদস্য এবং সদস্যরা এই ভাষণকে ধন্যবাদ জানালেও আইনশৃঙ্খলার কথা বারে বারেই বলছেন। আজকে পশ্চিমবাংলার আই এস আই ধরার নাম করে যেভাবে সংখ্যালঘুদের চিহ্নিত করা হচ্ছে এটা ঠিক হচ্ছে না। আমার মনে হয় এই ব্যাপারে সরকারকে একটু চিন্তাভাবনা করার দরকার। আজকে প্রশাসনকে বিকেন্দ্রীকরণ করার কথা বলেছেন, এটা ভাল কথা যে পঞ্চায়েতের হাতে, পঞ্চায়েত সমিতির হাতে এবং জেলা পরিষদের হাতে অনেক ক্ষমতা দেওয়া হয়েছে। পঞ্চায়েতমন্ত্রী কিছুক্ষণ আগে পর্যন্ত ছিলেন, তিনি আমাদের খুব বড় বড় কথা বললেন যে গ্রাম সংসদ করা হয়েছে। যে পার্টির মাধ্যমেই কেউ গ্রাম সংসদ হয়ে আসুন না কেন তার কাজ কি এবং কিভাবে তাদেরকে ইমপ্লিমেন্ট করা হবে তার কোন উল্লেখ এই রাজ্যপালের ভাষণে নেই। পশ্চিমবঙ্গের মধ্যে মালদা জেলায় একমাত্র কোন মহকুমা নেই একথা বামফ্রন্ট সরকারও স্বীকার করে নিয়েছেন। কিন্তু কেন এখানে কোন মহকুমা নেই, এটা তো তাদেরই ব্যর্থতা। বিগত বন্যার সময়ে অনেক মানুষের ঘরবাড়ি পড়ে গেছিল, তার পরিসংখ্যানও রাজ্যপালের ভাষণে দেওয়া হয়েছে। এই যে বিধ্বস্ত মানুষদের ঘরবাড়ি পড়ে গেছিল, কৃষকদের ধান নষ্ট হয়ে গেছিল তাতে সরকার কতটা সাহায্য করেছে সেই বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। কেবলমাত্র কেন্দ্রীয় সরকার থেকে কত কোটি টাকা আদায় হয়নি সেই কথাই ভাষণে আছে। আজকে বিদ্যুতের বেহাল অবস্থা। বিগত বন্যার সময়ে বিদ্যুতের বেহাল অবস্থা হয়েছিল। বন্যার জল চলে যাওয়ার পরেও বিদ্যুতের সেইরকম উন্নতি হয়নি। ফলে চাষীরা বোরো চাষের ক্ষেত্রে বোরো ধান লাগাতে গিয়ে বিদ্যুতের মাধ্যমে যে পরিমাণ জল দেওয়া দরকার সেই জল তারা দিতে পারে নি। ওখানে যে ট্রান্সফর্মার ছিল সেটা পুড়ে গেছিল। আমি গত ৩ তারিখে এই ব্যাপারে জেলা পরিষদের কাছে গেছিলাম। ওখানে যে ১৯৭৪ সালে যে ডিপ টিউবেল বসানো হয়েছিল এখন সেখানে ট্রান্সফর্মার পুড়ে যাওয়াতে বিদ্যুৎ পাচ্ছে না এবং চাষের ধান নষ্ট হচ্ছে। ট্রান্সফর্মার বসানোর ব্যাপারে জেলা পরিষদ চেষ্টা করলেও কিছু করতে পারছে না, অসহায় অবস্থা। এই অবস্থায় চাষের উন্নতি কোনভাবেই হতে পারে না। এই কথা কি আপনারা স্বীকার করবেন না? ট্রান্সফরমার নষ্ট হয়ে যাচ্ছে সেটা রিপেয়ার করার জন্য কেন আজকে মালদাতে ওয়ার্কশপ হবে না? এই ব্যাপারে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। পাট চাষীদের কথা সবাই অনুমান করতে পারছেন পাট উৎপাদন বেড়েছে, আলু উৎপাদন বেড়েছে, কিন্তু আলুর দাম তারা পাচ্ছে না। পাট চাষীরা পাটের দাম পাচ্ছেন না। তারা আজকে অসহায়। আজকে বিভিন্ন রাজ্যের থেকে পাট চাষীদের স্বার্থে, দিল্লিতে গিয়ে লবি করা উচিত। পাট চাষীরা যাতে সুযোগ পায় সেই দিকে দৃষ্টি দেওয়া উচিত। মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন তার বিরোধিতা করে আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলি দেওয়া হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জী ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন ২রা মার্চ, আমি তার বিরোধিতা করছি। আমাদের দলের আনা সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। রাজ্যপাল বলেছেন, কিছু কিছু জেলায় কিছু কিছু অঞ্চলে সম্প্রতি লড়াই সংঘর্ষর ঘটনা কিছুটা বেড়েছে। এই যে রাজনৈতিক সংঘর্ষটা বেড়েছে বলে রাজ্যপাল তার বক্তব্যের মধ্যে উল্লেখ করেছেন, এই ব্যাপারে আপনি জানেন নিশ্চয়, আমি যে অঞ্চল থেকে নির্বাচিত হয়ে এসেছি, সেই হুগলী জেলায় আরামবাগে, গোঘাটে, পুড়শুড়া, খানাকুল মেদিনীপুর জেলার গড়বেতা বেলদা নারায়ণগড় এই সমস্ত অঞ্চলে যে রাজনৈতিক দলের সংঘর্ষ হচ্ছে এটা সম্পূর্ণভাবে পুলিশের মদতে হচ্ছে। শাসক দলের মন্ত্রীদের, এম. এল. এ, এম. পি.দের মদতে জেলার প্রশাসনকে সঙ্গে নিয়ে র‍্যাফ, পুলিশের স্পেশাল বাহিনীকে সঙ্গে নিয়ে গ্রামে গ্রামে গিয়ে সংগঠিত হামলা হচ্ছে। এখানে বিরোধী দলের নেতা বলেছেন, বেলদার ঘটনা নিয়ে, বেলদায় আমাদের গ্রামোন্নয়ন মন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রী সূর্যকান্ত মিশ্রর এলাকা, সেখানে যে বিস্ফোরণ হয়েছে পার্টি অফিসের মধ্যে, সেই ব্যাপারে রাজ্যের পুলিশমন্ত্রী তা স্বীকার করেছেন। এটা যে বোমা ফেলা, ই. এফ. আর., র‍্যাফ শাসক দলের গুন্ডা বাহিনীর সাহায্যে সন্ত্রাস গ্রামে গ্রামে গিয়ে সন্ত্রাস করছে, বিরোধী দলের লোকেদের গ্রেপ্তার করছে, আরামবাগ, গোঘাট, পুড়শুড়া বলুন, মেদিনীপুর জেলায়ও এই ধরণের সন্ত্রাসের রাজত্ব তারা চালাচ্ছে। বিগত লোকসভা নির্বাচনে আমরা দেখেছি, লক্ষ লক্ষ ভোট কমে গিয়েছে সি. পি. এম.-এর এম. পি.-দের, যারা ২ লক্ষ, আড়াই লক্ষ ভোটে জিতত, তারা সেখানে ২০ হাজার ২৫ হাজার ভোটে জিতেছে, ফলে শাসক দল মরিয়া হয়ে গিয়েছে, তারা পুলিশের সাহায্যে অত্যাচার করছে। রাজ্যপাল তার বক্তৃতায় বলেছেন, ২৭ হাজার ৩৫০ জন কর্মীকে ৩১.৩.৯৯ থেকে মাসিক ৫ শত টাকা আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। এই কর্ম প্রকল্পের মেয়াদ ২০০৫ সাল পর্যন্ত বাড়ানো হয়েছে। রাজ্যপাল যে বক্তব্য এখানে রেখেছেন, বন্ধ কারখানার শ্রমিকদের ৫ শত টাকা করে দেওয়া হয়, ৯৯ সালের সেপ্টেম্বর থেকে। এখানে যে সমস্ত ট্রেড ইউনিয়ন নেতারা আছেন তারা বলুন সেপ্টেম্বর থেকে আজ পর্যন্ত ২০০০ সালের মার্চ পর্য্যন্ত শ্রমিকরা ৫ শত টাকা করে পেয়েছেন কিনা? এই মিথ্যা কথা রাজ্যের রাজ্যপাল মুখ দিয়ে আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে বা সিটু অফিস থেকে বলিয়ে নেওয়া হয়েছে। সেপ্টেম্বর থেকে আজ পর্য্যন্ত কোন শ্রমিকই টাকা পাননি। জুটকলের শ্রমিকদের ভয়াবহ অবস্থা। এখানে যারা ট্রেড ইউনিয়ন-এর নেতা আছেন তারা বলুন জিরো ওয়ার্কার বলতে কি বোঝায়?

[5.20–5.30 p.m.]

আজকে পুঁজি ওয়ার্কার, ভাতা ওয়ার্কার, এসব নাম শোনা যাচ্ছে। আগে কোনদিন শুনেছেন? জ্যোতিবাবুর আমলে, শান্তি ঘটকের আমলে বাজেটে প্রত্যেকবার 'লেবার ইন ওয়েষ্ট বেঙ্গল' বইটি দেওয়া হয়। সেই বইতে অনেক কিছুই লেখা হয়। বলা হয়েছে শ্রমিকদের ব্যাপারে সরকার একটা কমিটি করেছে এবং সেই কমিটির রিপোর্ট পেলে ব্যবস্থা নেওয়া হবে। আমি জানি, আজকে যে সব স্থায়ী শ্রমিক আছে, বিড়ি

ওয়ার্কার তাদের দিয়ে যে মধ্যযুগীয় ব্যবস্থার মত কাজ করানো হচ্ছে। চটকল শ্রমিকদের উপর মালিকরা যেভাবে অত্যাচার চালাচ্ছে তার উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। শুধুমাত্র রাজ্যপালের ভাষণের বিরোধিতা করার জন্যই আমার বক্তব্য রাখতে আসিনি। পড়াশোনা থাকলে জানতে পারবেন আজকে আলু চাষীদের কি অবস্থা। আজকে আলু চাষ অনেক বাড়ছে। কিন্তু রাজ্য সরকার-এর পক্ষ থেকে আলুর প্রক্রিয়াকরণ বা বহুমুখী ভাবে আলুর ব্যবহারের কোন উদ্যোগ নেওয়া হচ্ছে না। ফলে এই রাজ্যের আলু চাষীদের মাথায় হাত। এক বিঘা জমি আলু চাষ করতে খরচ হয় ৫ হাজার টাকা, অথচ তা বিক্রি করে চাষীরা পাচ্ছে ৩,২০০ থেকে ৩,৫০০ টাকা। এই বিষয়ে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। আগের বার রাজ্যপালের ভাষণে ডানলপ কারখানার ব্যাপারে উল্লেখ ছিল, এবারে তা নেই। এই কারখানার ব্যাপারে ছাবারিয়া এবং জ্যোতি বসু ও তাঁর পুত্র চন্দন বসু যুক্ত আছে। ছাবারীয়ারা পশ্চিমবঙ্গ থেকে ২০০ কোটি টাকা দুবাইতে নিয়ে গেছে। জ্যোতিবাবু বলেছিলেন, ডানলপ নিয়ে আলোচনা করবেন। ওঁনার পার্টিকে—সিটুকে বলেছেন, আই. এন. টি. ইউ. সি-কে বলেছেন। সমস্ত ট্রেড ইউনিয়ন, মালিক পক্ষদের সঙ্গে ত্রিপাক্ষিক বৈঠক করে বললেন—ডানলপ কারখানা খুলবে। মুখ্যমন্ত্রী, শিল্পমন্ত্রী, শ্রমমন্ত্রী মালিক এবং সমস্ত ট্রেড ইউনিয়নের সঙ্গে মিটিং করলেন আর বললেন—অমুক ইউনিয়ন সই করেছে বলে কারখানা খুলবে না। তা, সই করার জন্য কি কারখানা বন্ধ হয়েছিল, আর সই করার জন্যই কি কারখানা খুলছে না? নতুন ম্যানেজারের সঙ্গে মিটিং করে বলেছেন ১১ তারিখে ডানলপ খুলবে। আমি আপনাকে বলি, আজকে এই আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন ডানলপ কারখানা, সারা পৃথিবীতে যার নাম, সেটি বন্ধ আছে কেউ ভাবতে পারে না, যদি সত্যিই খোলে, তাহলে সেটা খোলার পর আর যেন বন্ধ না হয়। এই ব্যাপারে লেবার ডিপার্টমেন্ট, ফিনান্স ডিপার্টমেন্ট, রাজ্য সরকার এবং ফিনান্সিয়াল অর্গানাইজেশনগুলোকে সতর্ক দৃষ্টি রাখতে হবে। এই ডানলপ কারখানা সারা ভারতের শ্রমিকদের মধ্যে জাগরণ তৈরী করেছে। ডানলপের ব্যাপারে সরকারের সুচিন্তিত মতামত চাই, লেবার ডিপার্টমেন্টের সুচিন্তিত মতামত চাই। শ্রমিকদের স্বার্থ যাতে সুরক্ষিত হয়, তারা যাতে শান্তিতে কাজ করতে পারে, সেই ব্যবস্থা যেন সরকার করেন, তার জন্য আমি মাননীয় মন্ত্রীর কাছে বক্তব্য রাখছি। স্যার, আর একটা ব্যাপারে বলছি যে, সল্টলেকে গিয়ে দেখুন যে, ওখানে এক একটা বাড়ী করেছেন ৫০-৬০ লক্ষ টাকা দিয়ে, এক কোটি টাকা দিয়ে। তাদের বিরুদ্ধে ভিজিলেন্স হয়নি। তাই আপনার মাধ্যমে বলছি যে, ভিজিলেন্স কমিশনকে সক্রিয় করা হোক। তা না হলে পশ্চিমবঙ্গের দুর্নীতি বন্ধ হবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পুলক চন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে যে ভাষণ প্রদান করেছেন, আমি তার বিরোধিতা করে বক্তব্য রাখতে চাইছি। এই বছরের যে ভাষণ দেখলাম তাতে, বিগত দুই বছরের ভাষণ-এর সঙ্গে মিলে তৈরী করা হয়েছে। কিন্তু এখন পশ্চিমবঙ্গের আসল চিত্রটা ফুটিয়ে তোলা হয়নি। পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য কোন নির্দেশ দেওয়া হয়নি। মিথ্যা একটা জিনিস তুলে ধরা হয়েছে। আজকে পশ্চিমবঙ্গ সরকার প্রমাণ করে দিয়েছে যে, সন্ত্রাসবাদী কার্যকলাপ

দমনে সরকার পুরোপুরি ব্যর্থ। আজকে পশ্চিমবঙ্গের উত্তরদিকে সন্ত্রাসবাদীরা ছেয়ে গেছে। কিন্তু পশ্চিমবঙ্গ সরকারের স্বরাষ্ট্রমন্ত্রী সমস্ত কিছু জানার পরেও কিছু পদক্ষেপ নেন নি। যখন আমাদের দিল্লী থেকে বলা হল যে, সন্ত্রাসবাদীরা কলকাতায় ছিল, প্রথমে সেটা হেসে উড়িয়ে দেওয়া হল। তারপর সরকারের তরফ থেকে বলা হল যে, না এখানে সন্ত্রাসবাদীরা এখানে ছিল না। আজকে পশ্চিমবঙ্গকে মরূদ্যান আখ্যা দেওয়া হয়েছে। মরূদ্যানের যিনি নেতা মুখ্যমন্ত্রী আজকে তাঁর ভাষায় এইরকম তো হয়েই থাকে। স্যার, আজকে দক্ষিণবঙ্গে যে রকম অত্যাচার চলছে, তাদের একটা ধৈর্য আছে, তারা চিরকাল মার খেয়ে খেয়ে সহ্য করতে পারে নি, তারা তাই তার বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছে এবং তারা যখন রুখে দাঁড়িয়েছে, তাদের তখন টনক নড়েছে। অতীতে বামপন্থীরা কি করেছিল? তারা কি গায়ে হাত বোলাচ্ছিল?

[5.30–5.40 p.m.]

তারা কি কোন শান্তির বাণী নিয়ে ঘুরে বেড়াচ্ছিলেন? আজকে খানিকক্ষণ আগে একজন বক্তা বললেন যে দক্ষিণবঙ্গে তৃণমূল অত্যাচার করছে। তৃণমূল অত্যাচার করছে কিনা জনগণ সে বিচার করবেন। জনগণের বিচারে সেটা প্রমাণ হয়ে যাবে যে কারা অত্যাচার করছে। তবে আমাদের নেত্রী—একজন মেদিনীপুরের উপর বলতে গিয়ে বললেন যে আমাদের নেত্রী বলেছেন যে কেশপুরই হবে শেষপুর। হ্যাঁ, কেশপুরই শেষপুর হবে। তবে আমাদের নেত্রী, আমাদের নেত্রী গাড়ি করে অস্ত্র নিয়ে যায় না। আমাদের মন্ত্রী গাড়ি করে অস্ত্র নিয়ে গিয়ে কাউকে সেটা সরবরাহ করে না। আজকে আপনারা চিৎকার করবেন না, দয়া করে ধৈর্য ধরে শুনুন। মরূদ্যানের কথা বলতে গেলে তা শেষ হবে না। শিল্পের কথা বলতে গিয়ে আপনারা হলদিয়ার কথা বলেছেন কিন্তু পশ্চিমবঙ্গে যে সমস্ত শিল্প ছিল সেগুলো কেন বন্ধ হয়ে গেছে। সেগুলো খোলার কি হল? এই কারখানাগুলো খোলার কোন নির্দেশ এই বইতে নেই। আপনাদের ওয়েষ্ট বেঙ্গল ডেভলপমেন্ট করপোরেশন যার সভাপতি সোমনাথ চট্টোপাধ্যায়, তিনি আজকে মাছ ধরা জাল নিয়ে সারা বিশ্ব ঘুরে বেড়াচ্ছেন, মাসের পর মাস, বছরের পর বছর, টাকা খরচ করে বিদেশ থেকে শিল্পপতি ধরে আনার জন্য এবং অনেক এম. ও. ইউ—যেটাকে আপনারা বলেন 'মৌ', আমরা তো সোমনাথ বাবুকে 'মৌ' দাদা বলি, সেই 'মৌ' কতগুলো ইমপ্লিমেন্টেড হয়েছে আমি জানতে চাই। আজ পর্যন্ত একটা 'মৌ' ও ইমপ্লিমেন্টেড হয় নি। চারিদিকে কোটি কোটি টাকা খরচ করে আপনারা সভা করেন। যেমন গত বছর করলেন রায়চকে, 'ডেষ্টিনেশন ওয়েষ্ট বেঙ্গল। এই বছর হয়ে গেল দুর্গাপুরে, হরাইজন ২০০০। এই সভাগুলোতে কারা যায়। কতজন লোক বাঁধা আছে যারা আপনাদের ধামাধরা, খয়ের খাঁ। আর যে কথাটা চলতি ভাষায় ব্যবহার করা হয় সেটা আর আমি ব্যবহার করতে চাইছি না। শোভন টোডি, রবি টোডি, মহেন্দ্র জালান এই রকম কিছু লোক যাদের দিয়ে 'মৌ' সই করে এনে বেঙ্গল ক্লাবে পার্টি দিয়ে থাকেন। এর পরও আপনারা ইন্ডাষ্ট্রির কথা বলেন, একটাই হলদিয়া আজ পর্যন্ত কোন বাণিজ্যিক ফল তার হল না। সেই হলদিয়া নিয়ে আপনারা নাচানাচি করেন। সারাদিন

ধরেই তো হলদিয়ার কথা শুনলাম। এই যে ডানলপের কথা রবীন বাবু বললেন, কই আপনারা তো একবারও ডানলপের শ্রমিক-কর্মচারীদের কথা বললেন না। হাওড়ার যে মিলগুলো বন্ধ হয়ে আছে সেই মিলগুলোর কথা বললেন না। গেষ্টকিনের কথা বললেন না। দয়া করে কেন্দ্র কেন্দ্র করবেন না। নিজেদের দোষটা আগে দেখুন। নিজেদের ছিদ্রটা দেখুন। শিক্ষাখাতে বলছেন। শিক্ষা তো অনেক দেখছি যার জন্য পশ্চিমবাংলা থেকে একজনও আই. এ. এস দাঁড়াতে পারে না। স্বাস্থ্যের ক্ষেত্রে দেখুন। ম্যালেরিয়া নিয়ে আপনারা কিছুই করতে পারলেন না। বিধানচন্দ্র রায় যে ম্যালেরিয়াকে মুছে দিয়েছিলেন সেটাকে আবার আপনারা ফিরিয়ে এনেছেন। গত বছর সুপার সাইক্লোনে কলকাতা জলমগ্ন হয়েছিল কিন্তু সেই ব্যাপারে আপনারা কি করছেন সেই বিষয়ে কোন উল্লেখ এখানে নেই। মৎস্য সম্বন্ধে লেখা আছে যে পশ্চিমবাংলায় মৎস্য উৎপাদনে আমরা প্রথম। আমরা সারা বাংলার মানুষ বাজারে গেলে বুঝতে পারি মৎস্যের কি অবস্থা। আমি আরেকটা কথা বলবো এখানে একজন মাননীয় বক্তা ডারউইনের থিওরী নিয়ে বলে ছিলেন। আমি বলছি সেই বিবর্তনের বেশী প্রভাব পড়েছে ওই বেঞ্চে যাঁরা বসেন তাঁদের উপর, যাঁরা গণতন্ত্রকে হত্যা করেছেন মাননীয় সদস্যদের মারধর করেন তাঁদের আমি ধিক্কার জানাই এবং সেই সঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন আমি তাঁকে পূর্ণ সমর্থন করছি, এর সঙ্গে কারগিল যুদ্ধে যাঁরা প্রাণ হারিয়েছেন তাঁদের পরিবারবর্গকে সরকার যে সাহায্য করেছেন তার জন্য সরকারকে ধন্যবাদ জানাই। এখানে এতক্ষণ ধরে বিরোধী দলের পক্ষ থেকে বক্তারা যে সব কথা তিন দিন ধরে বলেছেন তার সবটাই প্রধানত আইন-শৃঙ্খলা নিয়ে বলেছেন। সে সম্বন্ধে বলতে গেলে বলতে হয় তাঁরা কি বিধানসভার মধ্যে আইন শৃঙ্খলা মেনেছিলেন? তাঁরা জনসাধারণের থেকে সমর্থন পেয়ে এখানে এসে যে নজির দেখালেন তাতে এই বিধানসভার মাথা হেঁট হয়ে গেছে। শুধু পশ্চিমবঙ্গেই নয় সারা ভারতবর্ষে এখন এই অবস্থা চলছে। আজকে দিলীপ বাবু মাইন্‌রিটি কমিউনিটি সম্পর্কে যে দরদ দেখালেন সে সম্পর্কে বলতে হয় মমতা যখন মন্ত্রী হলেন এবং মন্ত্রী হবার পর তিনি কি সুপারিশ করেছিলেন যে আকবর আলি খন্দকারকে মন্ত্রী করুন? এই ধরনের কথার কোন যুক্তি আছে বলে আমার মনে হয় না। এখানে সরকার চেষ্টা করেছেন যাতে করে এখানকার মানুষের কর্মক্ষমতা বাড়ে এবং আইন-শৃঙ্খলা সুষ্ঠু ভাবে রক্ষা করা যায়। আজকে মুখ্যমন্ত্রী সব মন্ত্রীদের নির্দেশ দিয়েছেন যাতে তাঁরা সময় মতো আসেন এবং অফিসারেরাও সময় মতো আসেন, এর ফলে প্রশাসনিক কাজের গতি বেড়েছে। আমাদের উন্নয়ণ যা হয়েছে তার মধ্যে সবচেয়ে উল্লেখযোগ্য হলো ভূমি সংস্কার। বর্তমানে গ্রাম পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে প্রচুর উন্নতি হয়েছে এবং গ্রামের মানুষ এখন রোজগারের পথ খুঁজে পাচ্ছে। চাষের কাজে লোকে অনেক সুযোগ-সুবিধা এখন পাচ্ছে। আজকে ৭৫ ভাগ মানুষ কৃষিকার্যের সঙ্গে যুক্ত, জমি বন্টনের ফলে তারা এখন এই সুযোগ পাচ্ছে। কৃষি উৎপাদন, ফসল উৎপাদন থেকে শুরু করে মৎস চাষ সব দিক থেকে আমাদের ভালো উন্নতি

হয়েছে। রাস্তাঘাটের যথেষ্ট উন্নতি হয়েছে। এই সবগুলি বিরোধীরা কিছুই দেখতে পেলেন না তারা শুধু বিরোধিতা করেই গেলেন এবং বললেন যে এখানে আইন শৃঙ্খলা বলে কিছু নেই, দেশের কোন কাজ হচ্ছে না।

সম্প্রতি লোকসভা নির্বাচন এবং বিধানসভার উপনির্বাচনে আমাদের, বামফ্রন্টের প্রার্থীরা নির্বাচিত হলেন। রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি হলে কি মানুষ আমাদের ভোট দিয়ে জেতাতেন? প্রাণী সম্পদ এবং মৎস বিভাগের উন্নতির দিকে যে প্রয়াস ঘটছে তা উল্লেখের বিষয়। এক্ষেত্রে সত্যিকারের উন্নতি ঘটছে। শুধু একটা জিনিস লক্ষ্য করছি যে, সেচের জন্য সরকারের আরো একটু বেশী উদ্যোগী হওয়া দরকার। তা না হলে চাষের উৎপাদন বাড়ানো যাবে না। সুতরাং এদিকে আরও নজর দেওয়া দরকার। বিষয়টা এই প্রতিবেদনে থাকা দরকার ছিল। এছাড়া দেখছি কতগুলো কমিশন করা হয়েছিল—মহিলা, শিশু, প্রতিবন্ধী, বৃদ্ধ এবং অন্যান্য মাইনরিটি কমিটি এগুলো করার ফলে বিভিন্ন দিক থেকে উন্নতি লক্ষ্য করা যাচ্ছে। আই. সি. ডি. এস. করার ফলে গ্রামীণ মহিলাদের ক্ষেত্রে স্থানীয় ভাবে কাজ করার সুযোগ বেড়েছে। একটা জিনিস লক্ষ্য করছি যেটা গতবারে মাননীয় রাজ্যপালের ভাষণে ছিল কিন্তু এবারে নেই, তা হচ্ছে, ইল্লিসিট লিকার, মদ, হেরোয়িন যা কিনা সমাজের অবনতি ঘটায়, সেগুলো রুখতে ব্যবস্থা দরকার। তার ব্যাপারে আবগারি মন্ত্রী কিছু বলেন নি কেন সেটা বুঝতে পারলাম না। আশাকরি এ ব্যাপারে লক্ষ্য রাখা হবে। এই বলে মাননীয় রাজ্যপালের বক্তব্য সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5.40–5.50 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের সমর্থন করে এবং বিরোধীদের আনা কাট-মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি সংক্ষেপে। আমরা লক্ষ্য করছি মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে পশ্চিমবঙ্গের একটা সামগ্রিক ছবি তুলে ধরেছেন। পশ্চিমবাংলা একটা ছোট অঙ্গরাজ্য ভারতবর্ষের ভেতরে, বিচ্ছিন্ন কোন জায়গা নয়। আজকের পশ্চিমবাংলা অতীতের বাংলার থেকে ২।৩ অংশ চলে যাওয়ার পর যা থাকে তাই। সারা ভারতবর্ষের মোট জমির মাত্র ৩ শতাংশ আছে এই পশ্চিমবাংলায়। কিন্তু '৯১-এর সেনসাস অনুযায়ী জনসংখ্যার দিক থেকে আছে ৮ শতাংশ। এই রকম একটা সমস্যাসঙ্কুল রাজ্যে বিভিন্ন বিষয় নিয়ে আলোচনা হয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন, এখানে একটা বিকল্প আর্থিক নীতি পশ্চিমবঙ্গ সরকার তৈরী করেছেন, কার্যকরী করেছেন, এখানে গণতন্ত্র সুরক্ষিত। পঞ্চায়েতের ক্ষেত্রে, পৌরসভার ক্ষেত্রে এখানে নিয়মিত নির্বাচন, সঠিকভাবে নির্বাচন হয়। ভারতবর্ষের আর কোন জায়গায়—দুটো-একটা বামপন্থী শাসিত রাজ্য ছাড়া—কোথাও নিয়মিত নির্বাচন হয় এখনও পর্যন্ত? যাঁরা আমাদের বিরোধী পক্ষে রয়েছেন তাঁদের আমলে নিয়মিত নির্বাচন হ'ত না। নির্বাচিত সংস্থাগুলোতে প্রশাসনিক আধিকারিক বসিয়ে দেওয়া হ'ত। গণতান্ত্রিক ক্ষেত্রে ওঁরা এটা করেছিলেন। মানুষের মতামত প্রকাশের অধিকার যদি না থাকে তাহলে গণতন্ত্র সুরক্ষিত হতে পারে

না। মাননীয় রাজ্যপালের ভাষণে সে কথা বলা হয়েছে। বলা হয়েছে, কৃষির অগ্রগতি ঘটছে। মনে রাখতে হবে পশ্চিমবাংলার মোট জনসংখ্যার ৭৫ শতাংশ মানুষ বাস করে গ্রাম-বাংলায় এবং বেশীর ভাগ হচ্ছে কৃষি নির্ভর। পঞ্চায়েতী ব্যবস্থার ভিতর থেকে, উদ্বৃত্ত জমি বন্টনের মধ্যে দিয়ে জমির উৎপাদন বাড়ানোর জন্য কৃষকদের বিভিন্ন ভাবে সাহায্য করা যেমন ঋণ ও অন্যান্য সাহায্য করে এবং কেন্দ্রীয় সরকার সারের ভর্তুকি তুলে দেওয়া সত্ত্বেও পশ্চিমবাংলায় কম দামে সার দেওয়ার ব্যবস্থা করা হয়েছে, বীজের ব্যবস্থা করা হয়েছে। এখানে সেচের অনেক অগ্রগতি ঘটেছে, এ বিষয়ে কোন সন্দেহ নেই। এর ভিতর থেকেই পশ্চিমবাংলার কৃষির অগ্রগতি ঘটেছে। এখানে যখন আমাদের বিরোধীরা শাসন করতেন, ১৯৭৫-৭৬ সাল পর্যন্ত ছিলেন, তখন পশ্চিমবাংলার খাদ্যশস্য উৎপাদন হতো ৭৫ থেকে ৭৬ লক্ষ টন। আর আজকে সেখানে ১৪৬ লক্ষ ৬৭ হাজার টন উৎপাদন হচ্ছে। এই যে অগ্রগতি হয়েছে সেটা বিকল্প একটা আর্থিক নীতি, বিকল্প একটা পরিকল্পনা গ্রহণ করার জন্য হয়েছে। এই পরিকল্পনাটা কাদের জন্য? এই পরিকল্পনা দেশের আপামর জনসাধারণের জন্য। গ্রামীণ অর্থনীতিকে জোরদার করতে না পারলে, ভূমিসংস্কার করতে না পারলে দেশের অগ্রগতি ঘটানো যাবে না। আজকে গ্রামবাংলায় ভূমিসংস্কারের মাধ্যমে একটা বাজার তৈরী হয়েছে। সে সব এলাকায় উদ্বৃত্ত জমি দেওয়া হয়েছে। ১০ লক্ষ একরের বেশী জমি এসব কৃষকদের হাতে, ক্ষেতমজুরদের হাতে বিলি করে দেওয়া হয়েছে। ঠিক তার পাশাপাশি আমরা কি দেখছি? ভারতবর্ষের অন্য রাজ্যগুলো তো করতে পারেননি। শিক্ষার ক্ষেত্রে আমাদের এখানে ২৬ পারসেন্ট বরাদ্দ আছে। কেন্দ্রীয় সরকারের কাছে বার বার দাবি করা হয়েছিল যে ১০ পারসেন্ট করা হোক। গত বছর আমরা কি দেখলাম — মাত্র ৩ পারসেন্ট তাঁরা বরাদ্দ করেছেন। এবারে বরাদ্দ আরও কমে গেছে। এই তো হচ্ছে গোটা দেশের অবস্থা। আমরা আরও লক্ষ্য করেছি যে, আমাদের এখানে খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে, এখানে ৬৯ পারসেন্ট মাছ উৎপাদন হয়, একা পশ্চিমবঙ্গে ৪৯ লক্ষ বেল পাট উৎপাদন হয়েছে। এগুলো কি ওরা গুরুত্ব দেবেন না? এগুলো ওঁরা বলতে চান না। পশ্চিমবাংলার যে আরও অগ্রগতি ঘটেছে সেটা ওঁরা বলতে চান না। একটা সময় শিল্পের বিকাশে পশ্চিমবাংলা প্রথম সারিতে ছিল। কিন্তু ওঁরা বারে বারে বৈষম্য করেছেন। এখানে ডঃ বিধান রায়ের বক্তব্য রয়েছে, শংকর দাস বন্দ্যোপাধ্যায় যিনি পশ্চিমবাংলার অর্থমন্ত্রী ছিলেন তাঁর বক্তব্য রয়েছে যে, পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হয়, বঞ্চিত করা হয়েছে। বিধানসভায় যে সব নথি রয়েছে সেগুলো দেখবেন। বঞ্চিত করা হয়েছে পশ্চিমবাংলাকে। তার একটা ন্যায্য প্রাপ্য দেওয়া হতো না। ডাঃ বিধান রায় তো আমাদের দলের লোক ছিলেন না, শংকরদাস বন্দ্যোপাধ্যায় আমাদের দলের লোক ছিলেন না। ওঁরা কংগ্রেস দলের লোক ছিলেন। সুতরাং গুরুত্ব দিয়ে যদি দেখা যায় তাহলে দেখা যাবে যে, পশ্চিমবাংলার প্রতি বৈষম্য হয়েছে। আজকে পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সে উৎপাদন শুরু হয়েছে। এখানে পরিপূর্ণভাবে বাণিজ্যভিত্তিক উৎপাদন শুরু হবে। কারা বাধা দিয়েছিল? কারা এটাকে ১০-১২ বছর ধরে আটকে রেখেছিল? আপনারা আটকে রেখেছিলেন। এখন দিল্লীতে আপনারা ক্ষমতায় নেই, অন্য দল ক্ষমতায়

আছেন। তার মধ্যে আপনাদেরই একটা অংশ রয়েছে। আপনাদের বাধার ফলে এটা আটকে ছিল। তা না হলে আজ থেকে অনেক বছর আগে আরও উৎপাদন শুরু হতো, বহু লোকের কর্মসংস্থান হতো। আপনারা কি ভুলে গেছেন ব্যাঙ্ক বলুন, পোষ্ট অফিস বলুন, এল. আই. সি. বলুন, ক্ষুদ্র সঞ্চয় বলুন সব থেকে বেশী টাকা পশ্চিমবঙ্গেই ডিপোজিট হয়। অথচ তার বরাদ্দর ক্ষেত্রে, ঋণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গকে সব থেকে কম দেওয়া হয়। এটা বৈষম্য নয়? এই বৈষম্য বার বার হয়েছে। এর তথ্য দিতে গেলে অনেক সময় লাগবে। আপনারা ভাবুন তো, আপনারা শুরু করেছিলেন অবাধ অনুপ্রবেশ করানো হবে বিদেশীদের। কবির ভাষায়—

'বিদেশীদের আন্ না ডেকে সাধ হয়েছে ভালবাসার।'
বিদেশীদের ডেকে আনা হচ্ছে। আপনারা শুরু করেছিলেন।

[5.50–6.00 p.m.]

কংগ্রেসের বন্ধুরা কেউ কেউ তৃণমূল হয়ে গেছেন, আমি তাঁদের বলছি আজকে কি অবস্থা দাঁড়িয়েছে? বলা হচ্ছে রাষ্ট্রায়ত্ত্ব ক্ষেত্রের ৫১ শতাংশ শেয়ার রাষ্ট্রের থাকবে এবং সেটা কমিয়ে কমিয়ে ২৬ শতাংশে আনা হবে। কার স্বার্থে? এই পরিকল্পনা বিদেশীদের স্বার্থে। সাম্রাজ্যবাদীদের সঙ্গে আজকে গাঁটছড়া বাঁধা হয়েছে। দিল্লীতে বাজেট পেশ করা হয়েছে। তাতে আমরা কি দেখছি? ঘাটতি ১ লক্ষ ১১ হাজার কোটি টাকারও বেশী। এই ঘাটতি টাকা কোথা থেকে আসবে? ঘাটতি পূরণের কি ব্যবস্থা হবে? হয় নোট ছাপিয়ে, না হয় দফায় দফায় জিনিস-পত্রের দাম বাড়িয়ে, আর না হয় বিদেশী প্রভুদের পদলেহন করে দেশকে বিকিয়ে দিয়ে টাকা আনতে হবে। এই তো তৃণমূল-বি. জে. পি সরকারের পরিকল্পনা, একে আপনারা সমর্থন করছেন! আপনারা এর বিরোধিতা করছেন না। অথচ এর বিরুদ্ধে দেশব্যাপী আন্দোলন হচ্ছে। বিভিন্ন স্তরের শ্রমজীবী মানুষ সংগঠিতভাবে যে আন্দোলন করছে। বামফ্রন্টের চিন্তা-ভাবনার সঙ্গে যুক্ত মানুষ আন্দোলন করছে। আগামী ৯ তারিখ ব্যাপক আন্দোলন হবে। রাজ্যপালের ভাষণের এই গুরুত্বপূর্ণ দিকগুলি দিয়ে আপনারা কোন কথা বলছেন না। আপনারা ল' অ্যান্ড অর্ডারের কথা বলছেন। ল' অ্যান্ড অর্ডার সম্বন্ধে রাজ্যপাল মহোদয়ের নিজেরই এখানে অভিজ্ঞতা সঙ্কুচিত হয়েছে। ল' অ্যান্ড অর্ডার সমস্যা কোথা থেকে সৃষ্টি হচ্ছে, কারা সেটা করছে তা তিনি এই সভায় এসেই বুঝে গেছেন। মাননীয় রাজ্যপালের মুখে দলা দলা কাগজের বান্ডিল ছুড়ে মেরেছেন। এর পরে আর ল' অ্যান্ড অর্ডারের প্রশ্ন আপনাদের মুখে শোভা পায় না। এইভাবে চললে সংসদীয় গণতন্ত্র কখনোই সুষ্ঠুভাবে চলতে পারে না। আপনারা এটা একটু ভেবে দেখবেন। আপনারা এখানে রাজ্যপালকে পর্যন্ত ভাষণ পাঠ করতে বাধা দিচ্ছেন, আক্রমণ করছেন। অথচ আজকে গোটা দেশে আমরা কি লক্ষ্য করছি—শিক্ষা ক্ষেত্রে গেরুয়া ঢোকানো হচ্ছে। ধর্মের নামে কাদের স্বর শোনা যাচ্ছে? হিটলারের কণ্ঠস্বর, মুসলিনীর কণ্ঠস্বর, তজোর কণ্ঠস্বর, ফ্রাঙ্কোর কণ্ঠস্বর শোনা যাচ্ছে। আর এখানে আপনারা খুব আনন্দের সঙ্গে বগল বাজাচ্ছেন। কি বিপদ এগিয়ে আসছে তা আপনারা বুঝতে পারছেন না। ইতিহাসের

শিক্ষা বলছে, কি ভয়ঙ্কর পরিণতির দিকে আমরা এগিয়ে চলেছি। প্রতিরক্ষা খাতে এ বছর ১৩ হাজার কোটি টাকার বাজেট বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। তার শিক্ষা খাতে মাত্র ১৩৩ কোটি টাকার বরাদ্দ। শিক্ষা খাতে এত কম কেন? কেন শিক্ষা খাতে বরাদ্দ বাড়াবেন না? যাঁরা তৃণমূল করেন তাঁর এর উত্তর দিন। আপনারা তে দিল্লীতে সরকারের সঙ্গে রয়েছেন! একজন বললেন, রেলের সুরক্ষার জন্য, নিরাপত্তার জন্য ২৫ হাজার কোটি টাকা ৫ বছরে বার করা হবে। বছরে ৫ হাজার কোটি টাকা করে। তা এই ৫ হাজার কোটি টাকার বাজেট বরাদ্দ কোথায়? রেল বাজেটের কোথায় তা দেখানো হয়েছে? তাহলে এই টাকা কোথা থেকে ব্যয় করা হবে? মানুষকে চমক দেবার জন্য কথা বলে তো কোন লাভ নেই। বাস্তবে বরাদ্দ করার পরে ঐ কথা বলতে হবে। এই বছর এত টাকা, ঐ বছর এত টাকা, এইভাবে বাজেটে সেটা দেখাতে হবে। আপনারা কি সেটা দেখতে পাচ্ছেন? আমরা তো দেখছি না। স্মল সেভিংস-এর ওপর আঘাত করা হয়েছে। জাতীয় সঞ্চয়ের ওপর আঘাত নেমে এসেছে—ইতিমধ্যেই এক শতাংশ সুদ কমিয়ে দেওয়া হয়েছে। কারা স্মল সেভিংস-এ টাকা রাখে? সাধারণ মানুষ, চাকরিজীবী যাঁরা অবসর নিচ্ছেন তাঁরা রাখেন, যাঁরা কৃষক তাঁরাও যতটুকু পারেন তিল তিল করে টাকা জমিয়ে রাখেন। যাতে করে সেই টাকাটা আবার ব্যয় করা যায় উন্নয়ন খাতে। সেই স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে আপনারা বাধার সৃষ্টি করছেন এবং তা করে উন্নয়ণের কাজে বাধার সৃষ্টি করছেন। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে সঠিকভাবেই বলা হয়েছে রাজ্যের অগ্রগতির কথা। এখানে শিল্প, কৃষি, বিদ্যুত-সব ক্ষেত্রেই উন্নতি হয়েছে। বিদ্যুতের ক্ষেত্রে আপনারা কি করেছিলেন? বিদ্যুতের জন্য বরাদ্দকৃত অর্থে আপনারা গেষ্ট হাউস তৈরি করেছিলেন, বিদ্যুৎ কেন্দ্র তৈরী না করে। একটা বড় বিদ্যুৎ কেন্দ্র করতে তিন/চার বছর সময় লাগে। সেই কাজ আপনারা করেন নি এবং এবং বিদ্যুতের উৎপা দন বাড়ান নি। আমরা বিদ্যুতের উৎপাদন বাড়িয়েছি এবং তা চারিদিকে ছড়িয়ে দেওয়ার ব্যবস্থা করেছি। বিদ্যুতের জন্য দরকার জেনারেশান বাড়ানো এবং ট্রান্সমিশান ও ডিস্ট্রিবিউসানের ব্যবস্থা করা। এই কাজগুলি আমরা সমান গুরুত্ব দিয়ে করেছি। একদিকে সরকারীভাবে যেমন রাজ্য বিদ্যুৎ পর্ষদের মাধ্যমে আমরা এর জন্য কাজ করে চলেছি তেমনি অপর দিকে বেসরকারী সংস্থা—সি. ই. এস. সি'র মাধ্যমেও চেষ্টা করা হচ্ছে। এই সমস্ত অগ্রগতির কথা মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে এবং তাতেই দেখছি আপনাদের গায়ে জ্বালা ধরছে। আপনারা শ্রমিক কর্মচারীদের প্রতি ভীষণ দরদ দেখান আপনাদের বক্তৃতায় কিন্তু কার্যত আপনারা উল্টো কাজ করেন। শ্রমিক কর্মচারীদের প্রতি দরদ দেখালেন কিন্তু এই যে পি. এফের সুদ এক পারসেন্ট কমিয়ে দেওয়া হল তার বিরোধিতা আপনারা করলেন না। যদি আপনারা এর সঙ্গে সহমত পোষণ না করেন তাহলে এর বিরোধিতা করছেন না কেন? পি. এফের সুদ এক পারসেন্ট কমিয়ে দিয়ে কয়েক কোটি মানুষের পকেট কাটা হলেও তার আপনারা বিরোধিতা করলেন না এই তো আপনাদের চেহারা। তারপর মিড ডে মিলের ক্ষেত্রে গত বছর যেখানে বরাদ্দ ছিল ১।। হাজার কোটি টাকা সেখানে এ বছর যে ৪৫০ কোটি টাকা কমিয়ে দিয়ে গরিব ছাত্রদের সর্বনাশ করে অনাহারে রাখার ব্যবস্থা করা হল তার তো

আপনারা বিরোধিতা করছেন না। আপনারা যা বক্তৃতা দিলেন তা শুনে আমরা বুঝলাম যে শুধু বিরোধিতা করার জন্যই আপনারা বিরোধিতা করলেন। পশ্চিমবঙ্গে যে যে ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে সেগুলি আপনারা বললেন না। তারপর এই যে কেন্দ্রীয় সরকার অবাধ আমদানী সুযোগ করে দিচ্ছেন এবং আমদানীকৃত পণ্যের উপর থেকে শুল্ক কমিয়ে দিয়ে দেশীয় শিল্পের উপর শুল্ক চাপাচ্ছেন তাতে সবচেয়ে বেশী আঘাত আসবে আমাদের দেশের কৃষি এবং শিল্পের উপর। এ সম্পর্কে বিরোধীপক্ষ থেকে কোন কথা বলা হল না। স্যার, রাজ্যপালের ভাষনে সঠিকভাবেই উল্লেখ করা হয়েছে যে পশ্চিমবঙ্গে একটি স্থিতিশীল সরকার রয়েছে। হ্যাঁ, দু/একটা জেলাতে সন্ত্রাস হয়েছে কিন্তু তার জন্য তো দায়ী বিরোধীপক্ষ। আমরা জানি, আপনারা পরিকল্পিতভাবে গোলমাল করার চেষ্টা করছেন। পায়ে পা দিয়ে ঝগড়া করার চেষ্টা করছেন। ল' অ্যান্ড অর্ডারের প্রশ্নে যদি কারুকে দায়ী করতে হয় তাহলে বলব, তার জন্য আপনারাই দায়ী। আপনারা দীর্ঘদিন কেন্দ্রে ক্ষমতায় ছিলেন, আপনাদের অনুসৃত নীতির জন্যই ভারতবর্ষে শিল্পের উৎপাদন ক্রমশঃ কমছে। একদিকে অবাধ আমদানী নীতি এবং অপর দিকে বেসরকারীকরণের নীতি নেওয়ার জন্য শিল্পের উৎপাদন ক্রমশঃ ভারতবর্ষে কমেছে। ৮.৪ শতাংশ থেকে ৫.৯ শতাংশে এসেছে। সারা ভারতবর্ষের এই যে ভয়ঙ্কর অবস্থা এর প্রতি আপনাদের দৃষ্টি নেই। আপনারা ভাবছেন বামফ্রন্ট সরকারের বিরোধিতা করলেই বুঝি বা আপনাদের সব দায়িত্ব শেষ হয়ে যাবে। তা কিন্তু নয়, এগুলি সঠিকভাবে তুলে ধরতে হবে এবং প্রতিকারের রাস্তা বলতে হবে। তাই বিরোধী দলের বন্ধুদের বলব, শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করবেন না। সংসদীয় অবস্থায় আপনারা বলতে পারেন ঠিকই কিন্তু মনে রাখবেন সঠিকভাবে এই সংসদীয় ব্যবস্থাটাকে বজায় রাখার জন্য সঠিকভাবে বক্তব্য রাখা দরকার, তা না হলে সংসদীয় ব্যবস্থাটাকে বজায় রাখার জন্য সঠিকভাবে বক্তব্য রাখা দরকার, তা না হলে সংসদীয় ব্যবস্থাটা শেষ হয়ে যাবে। পরিশেষে বলব, আগামী দিনে আমাদের পশ্চিমবাংলায় এই সংসদীয় ব্যবস্থাটাকে এবং গণতন্ত্রকে যাতে শক্তিশালী করা যায়, সুরক্ষিত করা যায়, আরও উন্নয়ন করা যায় তার জন্য সকলকে কাজ করতে হবে। মনে রাখবেন, এই বাংলা হচ্ছে ক্ষুদিরাম, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর, কাজী নজরুল ইসলামের বাংলা। এই বাংলায় কখনও সাম্প্রদায়িক শক্তি মদত পায় নি। এই বাংলা থেকে একদিন ইংরাজ সরকার তাদের প্রশাসনিক রাজধানী দিল্লীতে সরিয়ে নিয়ে গিয়েছিল কিন্তু আজও ভারতবর্ষের সাংস্কৃতিক রাজধানী হচ্ছে বাংলা। এই ধারাকে বজায় রাখতে হবে এবং আরও সুদৃঢ় করতে হবে। এই বলে মাননীয় রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** আগামীকাল, বুধবার, ৮ই মার্চ বেলা ১১টা পর্যন্ত হাউস মুলতুবি থাকলো।

## Adjournment

The House was adjourned at 6.00 a.m. till 11-00 a.m. on Wednesday, the March 8, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 8th March, 2000 at 11.00 a.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 25 Ministers, 11 Ministers of State and 186 Members.

[11.00–11.10 a.m.]

### Starred Questions
### (To which oral Answers were given)

### ডি. পি. আই. পি. প্রকল্পভুক্ত জেলার সংখ্যা

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯) **শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে ডি. পি. ই. পি. প্রকল্পভুক্ত জেলার সংখ্যা কত;

(খ) উক্ত প্রকল্পে জানুযায়ী, ২০০০ সাল পর্যন্ত জেলাগুলি কত টাকা পেয়েছে; এবং

(গ) ঐ প্রকল্পে কাজের অগ্রগতি কীরূপ?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

৫টি জেলায় এই প্রকল্পের কাজ চলছে এবং আরো ৫টি জেলায় এই প্রাথমিক কাজ শুরু হয়েছে।

৪৩৭৪.০৮ লক্ষ টাকা।

আশানুরূপ।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** এই প্রকল্পের টাকা, এটা কি ঋণ, নাকি অনুদান; এবং সেটা শর্তসাপেক্ষে, নাকি বিনা শর্তে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ঋণ নয়, শর্তহীন অনুদান।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** এই প্রকল্পের যারা স্পনসর তারা বিভিন্ন রাজ্যে এই কাজের অগ্রগতি দেখবার জন্য ভিজিটিং টিম পাঠিয়েছিলেন, নাম নাইনথ্ জয়েন্ট রিভিউ

মিশন। তারা তাদের রিপোর্টে বলেছেন যে, 'আউট অফ 15 States undertaking DPEP programme West Bengal is the only state sponsorers feel that needs to be watched. এ ব্যাপারে সরকারের রিঅ্যাকশন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এরকম কোন টিম কেন্দ্রীয় সরকার গঠন করেছেন বলে জানা নেই। তবে যারা অর্থ দেবেন তাদের একটা টিম এসেছিলেন। সেই টিমে কেন্দ্রীয় সরকারের যুগ্ম-সচিব ছিলেন। তারা সমীক্ষা করে আমাদের ৫টি জেলা এবং আরো ৫টি জেলার এই কাজের প্রশংসা করেছেন।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** যারা ড্রপ আউট হয়ে যাচ্ছে তাদের এনরোলমেন্ট করার ক্ষেত্রে ইয়ারলি টার্গেট ৫ পারসেন্ট। আমি জানতে চাই, সেই টার্গেটের কতটা পূর্ণ হয়েছে, কত পারসেন্ট হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এ ব্যাপারে বিস্তারিত সমীক্ষা এখনো হয়নি, তবে দিল্লী থেকে আসা দল যে প্রাথমিক সমীক্ষা করেছেন তাতে বলা হয়েছে স্কুল-ছুটের সংখ্যা কমেছে। তবে একটি সমস্যা হচ্ছে, প্রথম শ্রেণীতে ৫ বছর বয়স হয়নি এমন বয়সের একটা উল্লেখযোগ্য সংখ্যক ছেলেমেয়ে ভর্তি হয়। তাদের সংখ্যা ধরলে স্কুল-ছুটের সংখ্যা বেশী দেখা যায়। ৫ বছর থেকে স্কুলছুটের পরিমাণ খুব কম হচ্ছে।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** টার্গেটের একটা পারসেন্টেজ ছিল কিনা? আমরা সেই টার্গেটে পৌঁছাতে পেরেছি কিনা। আমি যতদূর জানি, এক্ষেত্রে টার্গেট ছিল ৫ পারসেন্ট। আমি স্পেসিফিক্যালি জানতে চাই, আমাদের রাজ্যে তার কত পারসেন্ট হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই প্রকল্পের মেয়াদ ৭ বছর। এই ৭ বছরের মধ্যে ৫ বছরের ছেলেমেয়ে যারা ভর্তি হবে তারা যাতে স্কুলের পঞ্চম শ্রেণীতে যেতে পারে সেটা হচ্ছে লক্ষ্যমাত্রা। আমরা দুই বছর হ'ল কাজটা শুরু করেছি। তারপর ১ বছর হলো এই কাজটা পুরোপুরি শুরু করেছি। আমাদের যে লক্ষ্য সেই লক্ষ্যে আমরা পৌঁছাতে পারবো এই প্রকল্পে, সেই বিশ্বাস আমাদের আছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** এই রাজ্যে ডি. পি. ই. পি. কর্মসূচীর সঙ্গে স্বাক্ষরতা এবং অন্যান্য শিক্ষার সম্পর্ক কি? এতে কি স্বাক্ষরতার কোন বেনিফিট হচ্ছে জানাবেন কি? ৫ বছরের চুক্তিতে ডি. পি. ই. পি. কর্মসূচী হচ্ছে, তাতে অন্য শিক্ষার ক্ষেত্রে প্রভাব কি ভাবে পড়তে পারে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের রাজ্যে স্বাক্ষরতা আন্দোলনের অন্যতম লক্ষ্য, যাদের প্রাথমিক বিদ্যালয়ে যাওয়ার বয়স আছে তারা প্রাথমিক বিদ্যালয়ে যাক, কিন্তু প্রাথমিক বিদ্যালয়ে যাওয়ার উপযুক্ত ছেলেমেয়েরা যাতে স্কুল থেকে বাইরে না থাকে। এটাই হচ্ছে অন্যতম লক্ষ্য স্বাক্ষরতা আন্দোলনের। আর যাদের বয়স বেশী হয়ে গেছে তাদের স্বাক্ষরতা কেন্দ্রে জানা এটা হচ্ছে স্বাক্ষরতা আন্দোলনের কর্মসূচী। আমাদের এই জেলা প্রাথমিক বিদ্যালয় প্রকল্প সহায়ক শক্তি হিসাবে স্বাক্ষরতা আন্দোলনের কাজ করছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই ডি. পি. ই. পি-র ব্যাপারে উল্লেখ করলেন যে এই ডি. পি. ই. পি-র শিক্ষা কেন্দ্র স্থাপন করা হচ্ছে এটা বৃটিশ সরকারের সাহায্য নিয়ে। এটা শুধু বৃটিশ কোলাবোরেশানে নয়, ইন কোলাবোরেশান উইথ ওয়ার্ল্ড ব্যাঙ্ক সেই গ্রুপের মধ্যে পড়ছে। ডি. পি. ই. পি. প্রোগ্রাম ইতিমধ্যে কেরলে চালু হয়েছে। একটা ভয়ঙ্কর পরিণতি তৈরী হয়েছে, শিক্ষার ভিত প্রাইমারি তাকে নষ্ট করে দেওয়ার একটা মারাত্মক সুদূরপ্রসারী দিক এটা। সেখান থেকে উপলব্ধি করে ইতিমধ্যে জাসটিস আয়ারের মতো ব্যক্তি থেকে শুরু করে প্রথিতযশা শিক্ষাবিদরা এখানে ডি. পি. ই. পি. প্রোগ্রামের বিরুদ্ধে আন্দোলন করছেন। এই ডি. পি. ই. পি. প্রোগ্রাম আপনি এখানে চালু করছেন। আপনি বললেন কোন শর্ত নেই। একটা সাম্রাজ্যবাদী সংস্থা ঔপোনিবেশিক চরিত্রমুক্ত হয়ে আমাদের শিক্ষা বিস্তারের জন্য এই ভাবে অর্থ সাহায্য করছে এটা সাধারণত হয় না। ইন ডেফ্থট স্টাডি করে এর কোন সুদূর প্রসারী ফল আছে কিনা দেখেছেন কি? কনডিশান যে গুলি আছে—আঞ্চলিক ভাবে কমিটি করতে হবে, সেন্ট্রালাইজ সিলেবাস হবে না। আলটিমেটলী বিচ্ছিন্নতাবাদের দিকে নিয়ে যাওয়া। কিছু টাকা ইনভেষ্ট হচ্ছে বটে কিন্তু শেষ পর্যন্ত টাকা জনগণকেই দিতে হবে, এইগুলিকে সেল্ফ ফাইনান্সিয়াল ইন্সটিটিউটে পর্যবশিত করতে হবে। যেগুলি কেরল উপলব্ধি করেছে। যার জন্য কেরলে এর বিরুদ্ধে আন্দোলন গড়ে উঠেছে। ফলে এই সমস্ত জিনিস গুলি সরকার খতিয়ে দেখছে কি, ভেবে দেখছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য যে কথাগুলি বলেছেন সেই গুলি কিছুটা কল্পনার উপর ভিত্তি করে বলেছেন। কেরলে এই গ্রেট বৃটেনের টাকায় কোন প্রকল্প চলছে না—এটা এক নম্বর। দু-নম্বর হচ্ছে বিশ্ব ব্যাঙ্কের সাথে এই প্রকল্পের কোন যোগ নেই। ৩ নম্বর হচ্ছে ডি. পি. ই. পি-তে বিভিন্ন সংস্থা অর্থ সাহায্য করে, ডি. পি. ই. পি-তে কোথাও বিশ্বব্যাঙ্ক করে, কোথাও 'ইউনিসেফ' করে, কোথাও গ্রেট বৃটেন করে। আমাদের যে টাকা সেটা গ্রেট বৃটেনের সরকারের থেকে আসছে। এর সঙ্গে কেরলের কোন সম্পর্ক নেই। তা ছাড়া কেরলে যে অশোক মিত্র কমিশন রিপোর্ট দাখিল করেছেন কিছু দিন আগে, সেই রিপোর্টে এখনও পর্যন্ত এমন কোন মন্তব্য নেই যে তাদের প্রকল্পের কাজে কেরলে শিক্ষার কোন ক্ষতি হচ্ছে। ৪ নম্বর হচ্ছে, কেরলের শিক্ষামন্ত্রী গতবার বিধানসভায় যে বাজেট বিবৃতি দিয়েছেন এবং তাঁর যে বাৎসরিক প্রতিবেদন প্রকাশ করেছেন তাতে কেরলের প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কোন রকম ক্ষতি হয়েছে বলে উল্লেখ নেই। বরং কেরলে শিক্ষার অগ্রগতি আগে যেটা ছিল সেই অগ্রগতি অব্যাহত গতিতে চলছে, এই কথা উল্লেখ করা হয়েছে। ৫ নম্বর আপনি বলছেন যে শেষ পর্যন্ত জনগণের উপর টাকার চাপ বাড়বে এবং আঞ্চলিক ভিত্তিতে পাঠ্যক্রম এবং পাঠ্যসূচি রচনা হবে। এই কথা আমাদের প্রকল্পের কোন অঙ্গ হিসাবে বিবেচিত হচ্ছে না। সেই জন্য এই প্রকল্প আসবার আগে যে পাঠ্যক্রম পাঠ্যসূচী এবং পাঠ্যপুস্তক ছিল এবং পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের উপর যে দায়িত্ব ন্যস্ত আছে, রাজ্য শিক্ষা গবেষণা এবং প্রশিক্ষণ পর্ষদের উপর যে দায়িত্ব ন্যস্ত আছে, ন্যস্ত দায়িত্ব তারা যথাযথ ভাবে পালন করবে। তার সাথে সঙ্গতি রেখে এই প্রকল্প চলছে। অতএব এখানে সাম্রাজ্যবাদী দেশ থেকে

টাকা এল, এটা নয়। তবে কোন কোন রাজ্যে বামপন্থীরা জার্মানী থেকে টাকা নিয়ে ব্যবহার করে, সেটা আমাদের ক্ষেত্রে প্রযোজ্য নয়।

[11.10–11.20 a.m.]

**শ্রী মানিক মন্ডল ঃ** এই ডি.পি.ই.পি. কর্মসূচীর উদ্দেশ্য বিশেষ করে ৫-৯ বছরের শিশু যারা বিদ্যালয়ে আসার সুযোগ পায় নি, তাদের নিয়ে আসা। সেই সঙ্গে যেসব ছাত্রছাত্রীরা প্রাথমিক বিদ্যালয় থেকে বিদ্যালয় ত্যাগ করতে বাধ্য হোত, তাদের ধরে রাখা এবং শিক্ষার মানোন্নয়নের ক্ষেত্রে যে ৫টি জেলায় এই প্রকল্প চলছে তার কতখানি অগ্রগতি ঘটেছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অগ্রগতির দুটি ভাগ—একটি হচ্ছে শিক্ষাগত অগ্রগতি, আর একটি হচ্ছে পরিকাঠামোগত অগ্রগতি। মাননীয় সদস্য যদি পরিকাঠামোগত অগ্রগতির বিষয়ে জানতে চান, তাহলে আমি বলবো যে, এর মধ্যে ৬১টি প্রাথমিক বিদ্যালয়ের জন্য নতুন বাড়ি করা হয়েছে। ২৬৭টি প্রাথমিক বিদ্যালয় গড়বার পরিকল্পনা নেওয়া হয়েছে। প্রাথমিক বিদ্যালয় যেগুলি আছে, সেখানে অতিরিক্ত ১৮৮টি শ্রেণীকক্ষ নির্মাণ করা হয়েছে। ৫৩০টি প্রাথমিক বিদ্যালয়ে গৃহ নির্মাণের কাজ চলছে। মেরামত করা হয়েছে ৪৫৯টি এবং ৭৩টিতে মেরামতির কাজ চলছে। ১ হাজার প্রাথমিক বিদ্যালয়ে পানীয় জল, শৌচাগার নির্মাণের কাজ চলছে এবং বাকী কাজ চলছে। আর পরিকাঠামোগত দিকে, শিক্ষাগত যে সুযোগ তা পৌঁছনোর ক্ষেত্রে, বিদ্যালয়ে পঠনপাঠনের মান উন্নত হয়েছে। গত বছরে দ্বিতীয় শ্রেণীতে যে পরীক্ষা হয় তাতে দেখা গেছে, ছাত্রছাত্রীদের অধিত বিদ্যার মান অপেক্ষাকৃত উন্নত হয়েছে। আর শিক্ষকবৃন্দ যাঁরা শিক্ষা দেন তাঁরা অধিকতর যোগ্যতার সাথে ছাত্রছাত্রীদের পরিচালিত করতে পারছেন। এর অঙ্গ হিসাবে, যে গ্রামশিক্ষা কমিটি এবং আঞ্চলিক শিক্ষা কমিটি আছে, স্কুল পরিচালনার ব্যাপারে অভিভাবকদের সঙ্গে বিদ্যালয় পরিচালকদের সম্পর্ক নিবিড় হয়েছে। এই ভাবে আমাদের যে লক্ষ্য ছিল তাতে আমরা এগিয়ে চলেছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমি শুনে খুব আনন্দিত যে মাননীয় মন্ত্রী বৃটিশ গভর্ণমেন্টের এই দুশো কোটি টাকা ডিষ্ট্রিক্ট প্রাইমারী এডুকেশন প্রোগ্রামের ব্যাপারে ব্যয় করছেন। এতে এত উৎসাহ, এটা আমাদের পক্ষে আশ্চর্যজনক যে, বৃটিশ গভর্ণমেন্টের এত টাকা এটা হচ্ছে শুধুমাত্র অ্যাডিশন্যাল সাপোর্ট দেবার জন্য। এটা বেসিক সাপোর্ট দেবার জন্য নয়। তার মানে যে বাচ্চারা ড্রপ আউট করছে, তাদের সংখ্যা কম করা। আমাদের যে ব্যবস্থা আছে তাতে দুশো কোটি টাকা এই প্রকল্পে ধরা আছে, তাতে ৫টি জেলা ৪০ কোটি করে টাকা পাবে। মাননীয় সঞ্জীব দাস উল্লেখ করেছেন যে, গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া এবং ডিপার্টমেন্ট অফ ইন্টারন্যাশানাল ডেভালপমেন্ট যে সার্ভে করেছিল, তাতে দু'তিনটি অসুবিধা এই প্রোগ্রামে হচ্ছে এটা বলেছিল। তার মধ্যে কোন স্কুলে একটি করে ক্লাসরুম আছে, কোথাও একটিও নেই। কোচবিহার, বীরভূম, বাঁকুড়া, দক্ষিণ ২৪ পরগণা এবং মুর্শিদাবাদে এই রকম আছে। আর একটি কথা বলেছিল—জেলাগুলিতে

দশ হাজার প্রাইমারী টীচারের পোষ্ট ভ্যাকান্ট আছে। যে টীচার আছে তারমধ্যে ১৫ হাজারের কোন বেসিক ট্রেনিং নেই। লাস্ট যে রিপোর্ট দিয়েছে তখন অবধি এগোয় নি। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, এই দুশো কোটি টাকার মধ্যে কত টাকা আপনি খরচ করেছেন, এবং ডিপার্টমেন্ট ফর ইন্টারন্যাশানাল ডেভালপমেন্ট যে যে ডিফেক্টগুলোর কথা বলেছে—ক্লাসরুম নেই, ছাত্রছাত্রী ভর্তি হয়নি, টীচারের বেসিক ট্রেনিং নেই এবং টীচারের পোষ্ট ভ্যাকান্ট আছে—এই ব্যাপারে আপনি কি করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** একটু আগে আমি বললাম, অন্য মাননীয় সদস্যর প্রশ্নের উত্তরে। এই পর্যন্ত আমাদের এই ৫টি জেলায় ৪৫ কোটি টাকার মত ব্যয় হয়েছে পরিকাঠামোগত উন্নয়নের জন্য। যে প্রাথমিক শিক্ষকের পদ শূন্য ছিল তার মধ্যে ৫টি জেলাতে গতবার পর্য্যন্ত যা শূন্যপদ ছিল তা সমস্ত পূরণ করা হয়েছে। সামান্য কিছু বাকি আছে। আবার এটা নিয়মিত ভাবেও শূন্য হয় প্রতি বছরে। এই ৫টি জেলাতেই শূন্যপদ পূরণ করার ক্ষেত্রে আমরা উদ্যোগ নিচ্ছি।এই ৫টি জেলায় শিক্ষার পঠন-পাঠনএর ক্ষেত্রে প্রাথমিক শিক্ষকদের যেটা আমরা বলি অভিমুখীকরণ করা সেটাও চলছে। এর মধ্যে উল্লেখযোগ্য হচ্ছে, শিক্ষকদেরকে যাতে আনুষ্ঠানিকভাবে প্রশিক্ষণ দেওয়া যায় এবং তারা প্রশিক্ষণ প্রাপ্ত হন তার জন্য ৭ দিনের উপরে একটা শিবিরে তাদের এনে প্রশিক্ষণ দেওয়ার কাজটা চলছে। এই ৫টি জেলায় ইতিমধ্যে যারা প্রশিক্ষণ প্রাপ্ত নন তাদের কাজটা শেষ হয়েছে, বাকি কাজগুলি চলছে। যাতে তারা নিজেদের দায়িত্বগুলি পালন করতে পারেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা সাপ্লিমেন্টারী আছে। যে প্রোগ্রামটি নূতনভাবে নেওয়া হয়েছে, প্রাথমিক শিক্ষা সম্পর্কে এটার একটা আউটকাম বেরিয়ে এসেছে যাতে আমরা দেখতে পাচ্ছি এবারে মাধ্যমিক পরীক্ষার্থীর সংখ্যা ১৮ হাজার বেড়ে গিয়েছে। আমার ব্লকেই ২৭৭ জন বেড়ে গিয়েছে। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে অর্থাৎ ক্লাস ফোর পর্যন্ত যে স্কুলগুলি আছে সেখানে আপনি বিল্ডিং কনস্ট্রাকশান বা এক্সটেনসান অফ বিল্ডিং এর ব্যাপারে সাহায্য করছেন। কিন্তু প্রাইমারীর এক্সটেনশান বলতে ক্লাস ফাইভ-এর বিভিন্ন সেকেন্ডারী স্কুল এর সঙ্গে যুক্ত সেই জায়গাতে বিল্ডিং এক্সটেনশান এর ক্ষেত্রে যেখানে পঠন-পাঠন আছে, সেখানে আর্থিক সাহায্যের কথা ঘোষণা করবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা যেটা প্রারম্ভিক শিক্ষা বলি সেটা হচ্ছে ১৪ বছর পর্যন্ত ছেলে মেয়েদের শিক্ষা। এটা হচ্ছে অষ্টম শ্রেণী পর্যন্ত। আমাদের এই সরকার নূতন সিদ্ধান্ত নিয়েছে প্রারম্ভিক শিক্ষার জন্য যে সমস্ত বিদ্যালয় আছে এবং যে সমস্ত বিদ্যালয়ে মাধ্যমিক উচ্চ মাধ্যমিক বিদ্যালয় আছে, যেখানে এই শিক্ষা দেওয়া হয় সেখানে পরিকাঠামোগত সুযোগসুবিধা, শ্রেণী কক্ষ নির্মাণ, গ্রন্থাগার নির্মাণ, বিক্ষণাগার স্থাপন করার ব্যাপারে আমরা সিদ্ধান্ত নিয়েছি। এই ব্যাপারে গ্রেট ব্রিটেন সরকার পরিকল্পিত অর্থনীতিতে কিছু টাকা নীতিগতভাবে দিতে সম্মত হয়েছে। আমরা প্রস্তাব দিয়েছি, প্রাথমিক শিক্ষার ব্যাপারে এই সমস্ত ছেলেমেয়েরা যারা ৫।৬।৭।৮ শ্রেণীতে পড়বে তারা সবাই প্রারম্ভিক শিক্ষার আধিকারী। আমাদের সংবিধানে অষ্টম শ্রেণী পর্যন্ত পড়াশুনা

বাধ্যতামূলক করার কথা বলা হয়েছে। সমস্ত রাজ্য সরকারও এই ব্যাপারে উৎসাহ দান করার জন্য যারা এই প্রকল্পে অর্থ যোগান দিচ্ছে তাদের কাছে আমরাও টাকা চাইছি। যারা অষ্টম শ্রেণী পর্যন্ত পরিকাঠামোগত উন্নয়নের জন্য অর্থ দিচ্ছেন তারা এই ব্যাপারগুলি বিচার বিবেচনা করছেন, লন্ডন থেকে এই আমাদের ওরা জানিয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ডি.পি.ই.পি.র যে কথাগুলি বললেন, ইন্ডিয়ান ইন্সটিটিউট অফ ম্যানেজমেন্ট তারা পশ্চিমবাংলায় প্রাথমিক স্কুলগুলির সম্বন্ধে একটা বিস্তারিত অনুসন্ধান করেছেন, সংখ্যাতত্ত্ব যোগাড় করেছেন। এই সংখ্যাতত্ত্ব দেওয়ার রিপোর্ট অনুযায়ী পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষা এমন অবস্থায় দাঁড়িয়েছে যেখানে ৫১ হাজার প্রাথমিক স্কুল আছে, ৬৭ টির স্কুল বাড়ী নেই, গাছতলায় পড়াচ্ছে, ১৭ শত স্কুল আছে যেখানে ওয়ান টিচার দিয়ে চলছে ৪টে ক্লাস, সেখানে এর ফলে শিক্ষার কোন ধারাবাহিকতা রক্ষা করা যাচ্ছেনা। এবং, একজন শিক্ষক সেখানে চারটে ক্লাস নেবে, সেখানে নামেই স্কুল, পঠন-পাঠনের কোন পরিকাঠামোই নেই। ডি.পি.ই.পি. প্রকল্পের টাকা বৃটিশ প্রতিষ্ঠানের কাছ থেকে পেয়েছেন, তা দিয়ে ন্যূনতম প্রয়োজন — যেমন স্কুলের মাথার উপর চাল, চারদিকে বেড়া দেওয়া, ইত্যাদি এইগুলো করার কথা, ন্যূনতম তিন-চারজন শিক্ষক নিয়োগের কতটুকু ব্যবস্থা নিয়েছেন।

[11.20–11.30 a.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এই রিপোর্টটা ইউনিসেফ আই.আই.এম.কে দিয়ে করিয়েছে, সরকারের পক্ষ থেকে নয়। তারা যে প্রতিবেদন দাখিল করেছে, তার মধ্যে কিছু তথ্য আছে — উল্লেখযোগ্য সংখ্যক স্কুলে ঘর নেই এবং এক শিক্ষকবিশিষ্ট স্কুলও আছে। গত দশ বছরে নদীয়াতে আমরা কোন শিক্ষক নিয়োগ করতে পারি নি, গতবার শুরু হয়েছে। গত ১২ বছর ধরে হাওড়াতে কোন শিক্ষক নিয়োগ করতে পারছি না আদালতে মামলা চলছে, নিষেধাজ্ঞা আছে বলে। অন্য জেলাতে এসব নেই। ইউনিসেফ আই.আই.এম.কে দিয়ে যে সমীক্ষা করেছে সেটা দু বছর আগে অর্থাৎ ৯৭ সালের প্রথম দিকে, এখন ২০০০ সাল। হাওড়া, নদীয়া, এই দুটো জেলা বাদ দিয়ে এক শিক্ষক বিশিষ্ট স্কুলের সংখ্যা একেবারেই কমে গেছে। তিন শিক্ষক বিশিষ্ট স্কুল আছে। সাংসদদের টাকায় অনেক জায়গায় বিদ্যালয় গৃহ করা হচ্ছে, অন্যান্য উন্নয়নমূলক কাজের টাকাতেও হচ্ছে। গত তিন বছরে ২২ কোটি টাকা রাজ্য সরকার প্রাথমিক বিদ্যালয়ের বাড়ি করার জন্য খরচ করেছে। এটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা রেকর্ড। কিন্তু তা সত্ত্বেও ঘাটতি আছে, কোন কোন ক্ষেত্রে পরিকাঠামোগত অপ্রতুলতা আছে। এই জন্য বিভিন্ন পঞ্চায়েত এবং গ্রামোন্নয়ন দপ্তরকে যুক্ত করে এই ব্যর্থতা পূরণের চেষ্টা করছি। ডি.পি.ই.পি. ১৭ টি জেলার জন্য করা হচ্ছে। ৫ টি জেলাতে চলছে, আরও ৫ টি জেলাতে হবে, আরও ৮ টি জেলা বাকি থাকছে, সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী অমর চৌধুরী ঃ** ডি.পি.ই.পি. প্রোগ্রাম অনুযায়ী যে কাজ হচ্ছে, তার সমস্ত আর্থিক দায়-দায়িত্ব দেওয়ার জন্য কি করছেন? প্রত্যেক বছর একবারই কি দেবেন, না

প্রয়োজন মত বাড়াবেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ৭ বছর ধরে এই পরিকল্পনা চলবে। ৭ বছরে এই জেলা গুলোতে ৪০ কোটি টাকা ব্যয় করা হবে — মূলতঃ গৃহনির্মান, শৌচাগার নির্মানি, পানীয় জল, প্রাথমিক শিক্ষকদের প্রশিক্ষণ, ইত্যাদির জন্য। ৭ বছর পর এর দায়-দায়িত্ব রাজ্য সরকারের হাতে বর্তাবে। সেই টাকা কি কাজে ব্যয় হবে তার জন্য একটি সংস্থা করা হয়েছে — 'রাজ্য প্রাথমিক উন্নয়ন সংস্থা'। মাননীয় মুখ্যমন্ত্রী যার চেয়ারম্যান, আমি তার কার্যকরী চেয়ারম্যান। এই সংস্থা থেকে ঠিক করা হয়েছে, এই টাকা দিয়ে কি কি কাজ হবে। এবং, ৭ বছর পর ওরা চলে যাবার পর এর দায়-দায়িত্ব সব রাজ্য সরকারের হাতে পড়বে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে জানতে চাইছি যে ডি.পি.ই.পি. প্রকল্পের টাকায় ৫টা জেলাতে বিভিন্ন স্কুলের কাজ করবেন বলে ঠিক করেছেন কিন্তু আপনি জানেন যে মালদা জেলাতে বিধ্বস্ত বন্যায় আমাদের জেলার ৫০ শতাংশ স্কুল আর নেই এবং সেখানে গাছতলায় টীচাররা ছাত্রদের লেখাপড়া শেখানোর চেষ্টা করছেন। এখন এই প্রকল্প থেকে মালদা জেলা আছে কিনা এবং এই প্রকল্প থেকে কিছু করার কথা ভাবছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে পাঁচটা জেলায় নূতন করে প্রকল্পের অধীনে নেওয়া হয়েছে সেই পাঁচটা জেলার মধ্যে মালদা জেলা আছে। মালদা জেলায় বন্যার ফলে প্রচুর সংখ্যক প্রাথমিক শিক্ষালয়গুলির ক্ষতি হয়েছে। সেজন্য এই প্রকল্পের মাধ্যমে প্রাথমিক শিক্ষালয়গুলি রক্ষণাবেক্ষণের সাথে সাথে আমরা রাজ্যসরকারের তরফে প্রাকৃতিক দুর্যোগের কারণে বিধ্বস্ত বিদ্যালয়গুলি গড়ে তোলার জন্য আমরা আলাদা টাকা বরাদ্দ করেছি। আমি আশা করি প্রাথমিক শিক্ষালয়গুলির যে ক্ষতি হয়েছে তা পরিপূরণ করতে পারব।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** নিরক্ষরতা দূর করার জন্য সার্ভে করে গ্রীন কার্ড .দেওয়া হয়। বর্ধমান জেলা বাড়ি বাড়ি গিয়ে কতজন স্কুলে গেছেন, কে যায়নি তা নিয়ে সার্ভে করে চলেছে। এই রকম ভাবে অন্য জেলাগুলোতে নিরক্ষরতা উৎসমূলক করার জন্য সার্ভে করা হচ্ছে কিনা বা গ্রীণ কার্ড দেওয়া হচ্ছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বর্ধমান জেলা যে ভাবে বাড়ী বাড়ী ঘুরে সার্ভে করে চলেছে, শিশুদের পরিচয় সংগ্রহ করেছে এটা গোটা জেলার কাছে অনুকরণযোগ্য দৃষ্টান্ত। সেজন্য বর্ধমান জেলা অভিনন্দনযোগ্য। সেজন্য বর্ধমান জেলার অভিজ্ঞতা নিয়ে বাকী ১৭টা জেলার সাথে বর্ধমান জেলাতে পুঙ্খানুপুঙ্খরূপে তথ্যাবলী সংগ্রহ করা যায়, এই প্রকল্পের সাথে কথা বলে, টাকা নিয়ে ১৮টা জেলাতে কাজ শুরু হয়েছে। যথার্থভাবে কাজ হবে বলে আমার বিশ্বাস।

**কলেজে ইনটারনেট ব্যবস্থা চালু**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১০) **শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে উচ্চশিক্ষার মান উন্নত করতে কলেজগুলিতে 'ইন্টারনেট' ব্যবস্থা চালু করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাটি কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সত্য সাধন চক্রবর্ত্তী ঃ**

(ক) ও (খ) সরকারী কলেজ থেকে ইন্টারনেট কানেকশন তথা একটি নতুন টেলিফোন কানেকশন নেবার প্রশাসনিক সম্মতি ও আর্থিক অনুদানের জন্য আবেদন এলে সেগুলো অর্থ দপ্তরের সঙ্গে আলোচনা করে মঞ্জুর করা হয়ে থাকে। বেসরকারী কলেজগুলি এ ব্যাপারে নিজেরাই ব্যবস্থা নেয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়। আমাদের রাজ্যে যে সমস্ত সরকারী কলেজ আছে সেই সরকারী কলেজগুলোতে, সবগুলোতে ইন্টারনেট সিস্টেম চালু করা হয়েছে কিনা, না হয়ে থাকলে কতগুলোতে চালু হয়েছে জানাবেন কি?

[11.30–11.40 a.m.]

**শ্রী সত্য সাধন চক্রবর্ত্তী ঃ** না, এখনও পর্যন্ত সব কলেজগুলোতে চালু হয় নি। আপনারা জানেন যে এটা চালু করতে হলে টেলিফোনের মাধ্যমে অনুমোদন করতে হয় যেটা আমরা আগেও বলেছি। ৯৭ সাল পর্যন্ত কলেজগুলোতে নতুন টেলিফোন নিতে গেলে অর্থ দপ্তর বলেছিলেন যে না, কোন টেলিফোন-এর লাইন নেওয়া যাবে না। তার আমরা ইন্টারনেটের জন্য অর্থ দপ্তরের কাছে আবেদন করি যে যাতে নতুন টেলিফোনের নেওয়ার অনুমোদন তারা যেন দেন। তারপর তারা যেটা জানিয়েছেন যে বিভিন্ন কলেজকে যে ইন্টারনেটের জন্য টেলিফোনের অনুমোদন দেওয়ার আগে তারা জানতে চান সেই কলেজে কারা এবং কতজন এটা ব্যবহার করতে পারবে। একটা সার্কুলার দিয়ে বলেছেন একটা পি.সি. হয়তো একজন ব্যবহার করেন কিন্তু দরকারে অনেকে চান। সেই জন্য আমরা কলেজগুলিতে বলেছি অর্থদপ্তর যে সব তথ্য জানতে চাইছে তার ভিত্তিতে আপনারা আবেদন করুন। দু-একটি কলেজ থেকে আবেদন এসেছে, ইতিমধ্যে প্রেসিডেন্সী, লেডি ব্র্যাবোর্ন এই দুটি কলেজে ইন্টারনেট ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** রাজ্য সরকারের কলেজগুলির মধ্যে কেবলমাত্র দুটিতে এটা কার্যকরী হয়েছে, আমাদের রাজ্যে যে সমস্ত বিশ্ববিদ্যালয় আছে সেগুলিতে এই ব্যবস্থা চালু হয়েছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যর মূল প্রশ্ন কলেজ সম্পর্কে ছিল, তা সত্ত্বেও বলি আমাদের সব বিশ্ববিদ্যালয়ে ইন্টারনেট ব্যবস্থা চালু আছে এবং সেগুলি ভালোভাবে চলছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** সারা বিশ্বে যে ভাবে শিক্ষার পরিবর্তন ঘটছে সে সম্পর্কে তথ্য সংগ্রহের জন্য আমাদের বিশ্ববিদ্যালয়ে এই যে সিস্টেম চালু হয়েছে তাতে উল্লেখযোগ্য কোন অগ্রগতি ঘটেছে কিনা?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন এই ইন্টারনেট যাঁরা গবেষনা বা তথ্যানুসন্ধান করেন বা ছাত্ররা তারা বিভিন্ন তথ্য এর মাধ্যমে পেয়ে থাকেন। স্বাভাবিকভাবে এগুলি বিশ্ববিদ্যালয়ে যারা গবেষনা করছেন বা ছাত্ররা যারা গবেষণা করছেন তারা ব্যবহার করেন এবং আমরা দেখেছি পশ্চিমবাংলাতে গবেষণার বিভিন্ন ক্ষেত্রে এগুলি ভালোভাবে কার্যকরী হয়েছে এবং ইউ.জি.সি. তারাও এই ব্যাপারে আমাদের বিশ্ববিদ্যালয়গুলিকে উৎসাহিত এবং সাহায্য করছেন।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর কাছে জানতে চাইছি এই রাজ্যের কলেজগুলিতে অধ্যাপক নেই, অধ্যক্ষ নেই সেই অবস্থায় রাজ্যের উচ্চ-শিক্ষার মান উন্নয়ণ করতে এই ইন্টারনেট কতটা সাহায্য করতে পারবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, এই সম্পর্কে আরেকটা প্রশ্ন আছে আজকে তার উত্তর আমি দেব যে কতজন অধ্যাপক নেই, কত পোষ্ট খালি আছে। কিন্তু এটার সঙ্গে ইন্টারনেটের কোন সম্পর্ক নেই, তার কারণ ইন্টারনেট গবেষণা যাঁরা করেন তাঁরা ব্যবহার করেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমার মনে হয় মাননীয় মন্ত্রীর একটা তথ্য ভুল, সেটা সঠিক নয়। উনি বললেন ইন্টারনেট চালু করতে টেলিফোন লাইন লাগবে। তা নয়, এগজিষ্টিং টেলিফোন লাইনে ইন্টারনেট ব্যবহার করা যেতে পারে। যেটা দরকার সেটা হচ্ছে বি.এস.এন.এলের পার্মিশান নেওয়া যে তারা কত ঘন্টা ব্যবহার করবেন সেটা জানিয়ে দেওয়া। ১০০ ঘন্টা ব্যবহার করলে ৩ হাজার টাকা দিতে হয়। নতুন টেলিফোনের ব্যাপারে স্টেট গভর্নমেন্টের যে এ্যামবার্গ আছে সেটা এ ব্যাপারে খাটে না। আর এটা শুধু গবেষকদের ক্ষেত্রেই নয়, লাইব্রেরীতেও ইন্টারনেট ব্যবহার করা যেতে পারে। এটা সহজ ব্যাপার পাড়ায় পাড়ায় সাইবার-কাফে তৈরী হচ্ছে সেখানে ৩৫ টাকায় এক ঘন্টা ইন্টারনেট ব্যবহার করা যায়। প্রত্যেকটি লাইব্রেরীতে একটা পি.সি. থাকলে এবং যদি ছাত্রদের বলেন যে এত টাকা দিলে তুমি এক ঘন্টা ইন্টারনেট ব্যবহার করতে পারবে এবং এটা করলে তার থেকে আপনি কিছু টাকাও পেতে পারেন আর বাইরে গিয়ে ছাত্রদের ইন্টারনেট ব্যবহার না করে তারা কলেজেই করতে পারে এবং এটা গবেষক, ছাত্র এবং অধ্যাপকদের সমান ভাবে কাজে লাগবে, এই ধরণের প্রস্তাব আপনি কি ভেবে দেখবেন? অর্থ দপ্তরের অনুমোদনের প্রয়োজন নেই। এটা কলেজের নিজের যে টাকা আছে সেটা দিয়েই করা যেতে পারে এবং যে টাকা খরচ হবে তা ছাত্রদের

থেকে তুলে নেওয়া যেতে পারে। এটা একটু ভেবে দেখবেন।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ মাননীয় সদস্য সঠিক কথাই বলেছেন। প্রাইভেট কলেজগুলো নিজেদের থেকেইএ ব্যাপারে উদ্যোগ নিয়েছে এবং কলকাতার বেশ কয়েকটা কলেজ উদ্যোগ নিয়ে কাজ শুরু করেছে। আমাদের সমস্যা হচ্ছে সরকারী কলেজ নিয়ে। তার কারণ এজন্য একটা আলাদা ফান্ড এলটের ব্যাপার থাকে। আপনি ঠিকই বলেছেন, টেলিফোন লাইন থাকতে হয়। অর্থ দপ্তর একটা গাইড লাইন দিয়ে বলেছে, কলেজগুলো থেকে প্রপোজাল আনতে। তারা বলেছে, বিভিন্ন ডিপার্টমেন্ট আছে। তাই তারা একটা নির্দেশিকা দিয়েছে। আমরা সেটা কলেজে কলেজে পাঠিয়ে দিয়েছি ১৫ তারিখে। আজকে মার্চ মাসের আট তারিখ। আমরা সমস্ত সরকারী কলেজকে — আপনি যেটা বলেছেন সঠিক ভাবেই — সেই ভাবে বলেছি, তোমরা তোমাদের প্রয়োজন জানাও, কত টাকা দরকার আছে? নতুন লাইনের প্রয়োজন আছে কিনা? ইতিমধ্যে আমরা তিনটে কলেজ থেকে প্রস্তাব পেয়েছি। আপনি সঠিক ভাবেই বলেছেন। আমি কিন্তু সেই ভাবেই এগোবো।

**ডঃ রামচন্দ্র মন্ডল** ঃ ইন্টারনেটের ক্ষেত্রে তিনটে জিনিষ দরকার — টেলিফোন কানেকশন, কমপিউটারাইজেশন এবং লাইব্রেরী ডেভেলপমেন্ট ও ডকুমেন্টেশন প্রসেস। এগুলোকে যদি সংঘটিত করা যায়, বিশেষ করে কলকাতার কলেজগুলোতে যেখানে টেলিফোন পাওয়া যাচ্ছে তাহলে এটা সম্ভব হবে। সেই ডকুমেন্টেশন প্রসেস কতটা এগিয়েছে। এ সম্বন্ধে যদি কিছু বলেন।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ মাননীয় সদস্য ঠিকই বলেছেন। আমরা কিন্তু এটা কলেজগুলোকে করতে বলছি এবং তার ভিত্তিতে তাদের প্রস্তাব পাঠাতে বলছি। এই কাজটা শুরু হয়েছে।

**শ্রী নির্মল দাস** ঃ স্যর, বিশ্ব-বিদ্যালয় মঞ্জুরি কমিশন এবং হায়ার এডুকেশনের যৌথ উদ্যোগে অতি সম্প্রতি আলিপুরে মডালিটিস অন ইউনিভার্সিটি গ্রান্টস এ্যান্ড ইউটিলাইজেশন নিয়ে ওয়ার্কসপ হয়েছিল। সেখানে বিশ্ব-বিদ্যালয় মঞ্জুরি কমিশনের জয়েন্ট সেক্রেটারি এসেছিলেন, উত্তরবঙ্গের বিশেষজ্ঞরাও ছিলেন। জয়েন্ট সেক্রেটারি মিঃ চক্রবর্তী ছিলেন। আধুনিক প্রযুক্তিকে ব্যবহার করে উচ্চশিক্ষাকে কি ভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় তা নিয়ে আপনারা চিন্তাভাবনা করছেন। কিন্তু মডালিটিস অন ইউনিভার্সিটি গ্রান্টস এ্যান্ড ইউটিলাইজেশন নিয়ে আলোচনাতে জানা গেল, বহু কলেজে স্বাভাবিক যে শিক্ষা ব্যবস্থা চালু তাতে সেখানে আপনারা মঞ্জুরি দিতে পারছেন না। ইন্টারনেট সবার জন্য জরুরী এবং মাস ইনভলভমেন্ট দরকার। কিন্তু আপনি তো বেতন দিতেই শেষ হয়ে যাচ্ছেন, অন্য কিছু করা যাচ্ছে না। সেই জায়গায় দাঁড়িয়ে ইন্টারনেটের সুযোগ উচ্চশিক্ষা ব্যবস্থায় কি করে যুক্ত করছেন বা এক্ষেত্রে কি ভাবে এগোবেন সেটা যদি আমাদের অবহিত করান।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী** ঃ মাননীয় সদস্য সঠিক ভাবেই বলেছেন। আমাদের কলেজের গ্রন্থাগারের পরিচালক, মাননীয় অধ্যাপক এবং আমাদের ছাত্র-ছাত্রী যারা,

সবাইকে নিয়ে এগোতে হবে এবং এটাও ঠিক যে, সর্বক্ষেত্রে সমান ভাবে উৎসাহ সঞ্চারিত হচ্ছে একথা বলা যাবে না। যার জন্য আপনি দেখবেন গত ১।২ বছরে বিভিন্ন কলেজ, মফঃস্বলের কলেজগুলোতেও ইউনিভার্সিটি গ্রান্ট কমিশন এবং আমরা উদ্যোগ নিয়েছি সুযোগসুবিধা উপলব্ধ করার ক্ষেত্রে। সময় সময় আমাদের উচ্চ-শিক্ষা দপ্তরে আলোচনা হয়। আমরা উপাচার্যদের সঙ্গেও কথা বলি যাতে আরো দ্রুত তথ্য প্রযুক্তির যে সুযোগগুলো আছে সেগুলো ব্যবহার করতে পারি। ইতিমধ্যেই আমাদের সরকার আমাদের তথ্য-প্রযুক্তি নীতি ঘোষণা করেছে। সুতরাং আমাদের এই কাজ শুরু হয়েছে। মাননীয় সদস্যকে ধন্যবাদ, তিনি প্রশ্নের মাধ্যমে বিষয়টি এখানে উল্লেখ করেছেন। আমি আপনাদের নিশ্চিত করতে পারি যে, আমরা এ ব্যাপারে আগ্রহী। আমরা যেভাবে এগোচ্ছি সেভাবে আরো দ্রুত এগিয়ে যাব।

[11.40–11.50 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যেটা বললেন সেটা ঠিক। তথ্য প্রযুক্তির ক্ষেত্রে পৃথিবী এগিয়ে চলেছে এবং ভারতবর্ষের অন্যান্য প্রদেশও এগিয়ে যাচ্ছে। এই অবস্থায় আমাদের এখানে শুধু কলেজেই নয় স্কুলেও ইন্টারনেট ব্যবস্থা চালু করার দরকার। আজকে শুধু কলকাতা শহরেই নয় অন্যান্য জেলা শহরেও প্রাইভেট ইনস্টিটিউশন গুলি স্কুল লেভেলে কমপিউটার চালু করে দিয়েছে। ক্লাশ ফাইভ থেকেই ছেলেমেয়েরা ব্যবহার করতে শিখছে এবং এইট, নাইনে উঠে মোটামুটি সিলেবাস অনুযায়ী কোর্স করছে। এই অবস্থায় আপনি রাজ্যের প্রতিটি কলেজে ইন্টারনেট চালু কবার জন্য উদ্যোগী হবেন কি? এর জন্য বিশেষ আর্থিক দায়-দায়িত্ব বহন করতে হবে না। দরকার একটা টেলিফোন, একটা ৪৮৬ মেশিন এবং ভি.এস.এন.এল.-এর রেজিস্ট্রেশন ফি। প্রত্যেকটা কলেজেই টেলিফোন আছে। আর দরকার একটা পি.সি., যেটা হ্যাভিং এ ক্যাপাসিটি অপ টু ৪৮৬। এটা হলে আর ছাত্রছাত্রীদের রেফারেন্স বই-এর জন্য বিভিন্ন লাইব্রেরীতে যাওয়ার দরকার হবে না। যে কোন সাবজেক্টের যে কোন কুয়ারিস তারা ইন্টারনেটের মাধ্যমে জানতে পারবে। পৃথিবীর কোথায় কি গবেষণা হচ্ছে তার সমস্ত সংখ্যাতত্ত্ব পেয়ে যাবে। কলকাতা শহরে এবং জেলা শহরে প্রাইভেট ইন্সটিটিউশন গুলি এই কাজ করছে। সরকারী স্কুলের ছাত্রছাত্রীরা এই সুযোগ পাচ্ছেনা। ফলে এই জায়গায় অসমতার সৃষ্টি হচ্ছে। এটা করার জন্য বেশী টাকার দরকার নেই, দরকার মানসিকতার এবং সরকারী সিদ্ধান্তের। সুতরাং উচ্চ শিক্ষা দপ্তর এবিষয়ে অবিলম্বে কোন সিদ্ধান্ত গ্রহণ করবে কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্যর সঙ্গে সম্পূর্ণ এক-মত। আমাদের আরো বেশী করে তথ্য প্রযুক্তির সুযোগ নিতে হবে। এই ক'দিন আগেই আমি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ডিসটেন্স এডুকেশন-এর নতুন গৃহের ভিত্তিপ্রস্তর স্থাপন করে এসেছি। বিভিন্ন জায়গায় ইনফরমেশন টেকনোলজি তথ্য-প্রযুক্তির ব্যাপারে উন্নত শিক্ষার উদ্যোগ নিয়েছি। পশ্চিমবাংলার বহু কলেজেই কমপিউটার সায়েন্সকে একটা বিষয় হিসাবে চালু করেছি। কমপিউটার ট্রেনিং আমাদের ছেলেমেয়েরা নিচ্ছে। জেলার কলেজগুলিতে,

সরকারী কলেজগুলিতে ধীরে ধীরে আমরা কমপিউটার সায়েন্স ছড়িয়ে দিচ্ছি। কিন্তু এর জন্য শিক্ষক দরকার। উপযুক্ত শিক্ষক সব সময় পাওয়া যায় না। আপনি জানেন আমরা যে ইঞ্জিনিয়ারিং কলেজগুলি করেছি সেগুলির জন্য সব সময় উপযুক্ত শিক্ষক পাচ্ছি না। সেগুলিতে ইলেকট্রনিকস, কমপিউটার সায়েন্স, ইনফরমেশন টেকনোলজির শিক্ষক পাচ্ছি না। আমরা দুটি সংস্থাকে ব্যবহার করছি। ওয়েবেল এবং ইন্সটিটিউট অব কমপিউটার ইঞ্জিনিয়ারসকে ব্যবহার করছি। এদের মাধ্যমে কমপিউটার শিক্ষার বন্দোবস্ত করেছি। এর জন্য সরকার সব টাকা দিচ্ছে, তা নয়। ছাত্রছাত্রীরাই টাকা দিচ্ছে। কলেজের বা সরকারের টাকার পরিমান খুবই কম এবং সেখানে কলেজের গভর্নিং বডি, কলেজ এবং ওরা মিলে কি পরিমাণ হবে সেটা তারা ঠিক করে নেন। আমি একমত। তবে সার্বিকভাবে চালু করার অনেক অসুবিধা আছে। কলেজগুলিতে সার্কুলার দিয়েছি — গভর্ণমেন্ট কলেজগুলিতে, প্রাইভেট কলেজগুলিকেও বলেছি। এটা বলতে পারি, যত দ্রুত এই সুযোগটা ঐ ছাত্রছাত্রীরা, গবেষকরা, গ্রন্থাগারগুলি পায় সেটা আমরা দেখছি। এ নিয়ে কয়েক দফা আমাদের বৈঠকও হয়েছে — ভাইস-চ্যান্সেলারদের সঙ্গে বসেছিলাম আমি। আপনাদের বলতে পারি দ্রুত এগিয়ে যাব।

## ভৈরব ও কলাডাঙ্গ নদীর ভাঙ্গন

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬) **শ্রী মোজাম্মেল হক** (হরিহর পাড়া) ও **শ্রী ইউনুস সরকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার দৌলতাবাদ থানার অন্তর্গত ভৈরব নদী ও কলাডাঙ্গ নদীর আপার স্ট্রীমের বাঁধানো অংশের ভাঙ্গন সম্পর্কে সরকার অবগত আছে কি; এবং

(খ) অবগত থাকলে, উক্ত ভাঙ্গন রোধের জন্য সরকার কী কী ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত ভাঙ্গন রোধ ও পাড় বাঁধাইয়ের মেরামতের ব্যবস্থা গ্রহণের প্রস্তুতি চলছে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে পাড় বাঁধানোর প্রস্তুতি চলছে। দৌলতাবাদ এবং কলাডাঙ্গা ঘাট — ইসলামপুরের নীচে, সেখানে যে অবস্থাটা আছে, আগের বছর যেটা বাঁধা হয়েছিল, এবারে তার আপ ষ্ট্রীমে অর্থাত মোলাডাঙ্গা ঘাটের কাছে যেখানে পদ্মার সঙ্গে মিলছে সেখানে বাঁধার কাজটা যদি না হয় তাহলে এখানে এই বাঁধনটা থাকবে বলে মনে হয় না। এ ব্যাপারে অন্য কোন পরিকল্পনা আছে

কিনা মন্ত্রীমহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** '৮৯ সালে প্রায় ২২ লক্ষ টাকা খরচ করে কলাডাঙ্গার ওখানে ভৈরব নদীর পাড় আমরা বাঁধিয়েছিলাম। কিন্তু '৯৮ এবং '৯৯-এর বিধ্বংসী বন্যায় প্রচন্ড ক্ষতিগ্রস্ত হয়েছে এবং করাও দরকার। সরকারের নজর আছে, পুনর্গঠনের প্রস্তুতিও আছে। আপনি যে এলাকাটার কথা বললেন সেখানেও পুনর্গঠনের প্রস্তুতি চলছে। এষ্টিমেট তৈরি হচ্ছে। এষ্টিমেট তৈরি হলে এই বছর কাজটা শুরু করতে পারবো বলে আশা করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মোলাডাঙ্গার ওপারে যেখানে বি.এস.এফ-এর রোড হয়েছে এবং একটা বিরাট ব্রীজ তৈরি হয়েছে, অবিলম্বে কাজ শুরু না করলে ঐ ব্রীজটির ক্ষতি হওয়ার আশঙ্কা আছে। অন্য দিকে মূল পদ্মা যেখানে মোলাডাঙ্গায় মিশছে সেই পদ্মার কাছে অর্থাৎ আখেরিগঞ্জের নীচে ওখানে ভাঙ্গন প্রতিরোধ না হলে সমস্ত স্কীমটাই দুর্বল হয়ে যাবে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে জানতে চাই, মোলাডাঙ্গা থেকে জলঙ্গী পর্য্যন্ত যেখানে মুরাদপুরে বর্তমানে কাজ চলছে সেই কাজের ক্ষেত্রে যে সময়সীমা বাঁধা আছে তার মধ্যে এই কাজটা সম্পূর্ণ করা যাবে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** গঙ্গা-পদ্মা ইরোশানের ব্যাপারে যে কাজ তাতে গত কয়েক বছর ধরে আমরা যথেষ্ট টাকা খরচ করছি। কিন্তু সেন্ট্রাল অ্যাসিসটেন্স সেই মত পাই নি। ফিফটি ফিফটি সেন্ট্রাল অ্যাসিসটেন্স পাওয়ার কথা ছিল। তা সত্ত্বেও আমরা বেশ কিছু স্কীম নিয়েছি। যদি অর্থের যোগান ঠিক থাকে তাহলে এই কাজটা আমরা করতে পারবো।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, মূল কাজ যেটা হচ্ছে সেই কাজটা রক্ষা করার জন্য পলাশপুর, টিকটিকি পাড়া, সাহেব নগরে আলাদা কিছু কাজ করলে ১৩ কোটি টাকার ঐ বিশাল কাজটি রক্ষা হতে পারে। ইঞ্জিনিয়ারদের সঙ্গে বলে এই কাজটা রক্ষা করার জন্য এই ছোট দুটি কাজে অবিলম্বে হাত দেওয়া দরকার। তা না হলে আগামী বর্ষাতে যে কাজটা হতে যাচ্ছে এবং যাতে সাফল্য আছে বলে আমার মনে হয় তা নষ্ট হয়ে যাবে। মন্ত্রীমহাশয় এ ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এ মাসের মধ্যেই আমি যাচ্ছি, আপনাকেও ডেকে নেব। ইঞ্জিনিয়াররাও থাকবেন। অন্যান্য কাজ পরিদর্শনের সঙ্গে সঙ্গে এটাও দেখার চেষ্টা করবো।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় গঙ্গা-পদ্মার ভাঙন নিয়ে বললেন। বিভিন্ন ধরণের ভাঙ্গন হয়। ওখানে হবার কারণ হচ্ছে একটা আনডারগ্রাউন্ড কারেন্ট হয় যার ফলে ভেতর থেকে ভেঙ্গে যায়। হাইড্রোলিক ইঞ্জিনিয়ারিং-এর মাধ্যমে ওখানে কাজ করা হচ্ছে কিনা আমি জানতে চাই। আর যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, একটা হচ্ছে টেম্পুরারি মেজার্স এবং একটা হচ্ছে লংটার্ম মেজার্স। লঙ টার্ম প্রজেক্ট যুক্ত কিনা? এ সম্পর্কে ভারত

সরকারের সঙ্গে যোগাযোগ রেখে কিভাবে এর মোকাবিলা করবেন?

[11.50–12.00 noon]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ভারত সরকারের সঙ্গে যোগাযোগ বহু বছর ধরেই আছে। ইদানিং কালে তাঁরা এগিয়ে এসেছেন। আমরা ফুলপ্রুফ মেজার নেবার চেষ্টা করছি, তবে অর্থের যোগান তেমন পাচ্ছি না। আমরা ৩০ কোটি টাকা অর্থ যোগানের আশ্বাস পেয়েছি। সেটা পেলে কাজ করা যাবে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** এটা ইমপর্টেন্ট কোয়েশ্চেন। এই যে গঙ্গা-পদ্মার ভাঙ্গন, এটা একেবারে বঙ্গপোসাগর পর্যন্ত চলছে। আমরা এখান থেকে সর্বদলীয় টিম পাঠাচ্ছি দিল্লীতে দরবার করবার জন্য। এই বিশাল ভাঙ্গন রোধ করবার কাজ রাজ্য সরকারের একার পক্ষে সম্ভব নয়। এটাকে বেসিস ধরে নিয়ে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন-নিবেদন করছি। এক্ষেত্রে দায়িত্ব তাদেরও রয়েছে। আমরা এই যে সর্বদলীয় টিম পাঠিয়ে তাদের কাছে আবেদন-নিবেদন করছি তাতে এ পর্যন্ত দিল্লীর কাছ থেকে কি পরিমাণ পজেটিভ রেসপন্স পেয়েছি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** গঙ্গা-পদ্মা ভাঙ্গনের বাইরে হুগলী নদীতেও ভাঙ্গন হচ্ছে এবং অন্যান্য নদীতেও ভাঙ্গন হচ্ছে। এখন পর্যন্ত গঙ্গা-পদ্মা, ভাগীরথী এবং অন্যান্য ভাঙ্গনের ব্যাপারে পজেটিভ রেসপন্স বলতে এ পর্যন্ত আমরা এই ভাঙ্গন রোধের ব্যাপারে বিস্তারিত যে পরিকল্পনা তাদের কাছে দিয়েছি সেটা তাদের চিন্তার মধ্যে রয়েছে, কিন্তু এখনো পর্যন্ত ইতিবাচক কোন রেসপন্স পাইনি। সুন্দরবন এলাকার জন্য ৪০০ কোটি টাকার একটি পরিকল্পনা আমাদের চিফ ইঞ্জিনিয়ার মিঃ ঘোষাল দিয়েছিলেন। সেটা নিয়ে কথাবার্তা চলছে। আশা করা যায়, সেটা পেলে আপনাদের বিস্তারিত জানাতে পারবো।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** ভৈরব নদী এবং গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধের কাজ চলছে বলেছেন। অথচ আমি রাজ্যপালের ভাষণে দেখলাম, কেন্দ্রীয় সরকার গঙ্গা-পদ্মা ভাঙ্গন রোধে একটি পয়সাও দেননি। তাহলে রাজ্য সরকার এই বিশাল কাজটা যা করেছেন সেটা কি করে সম্ভব হচ্ছে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ভৈরব নদীর ভাঙ্গন সহ অন্যান্য নদীর ভাঙ্গন-এটা চারদিকে ছড়িয়ে হচ্ছে। কাজেই এক্ষেত্রে স্পেসিফিক প্রশ্ন করলে ভাল হ'ত। কিন্তু যে প্রশ্ন করেছেন তার উত্তরে বলছি, কারণ সেন্ট্রাল অ্যাসিসটেন্স কতটা পেয়েছি সেটা সবার জানা দরকার। সেন্ট্রাল অ্যাসিসটেন্স ১৯৯৭-৯৮ সালে কিছু পাইনি, ১৯৯৮-৯৯ সালে পেয়েছি ৩০ কোটি টাকা, ১৯৯৯-২০০০ সালে এখন পর্যন্ত কিছু পাওয়া যায়নি। গঙ্গা-পদ্মা ইরোশন রোধে আমরা এখন পর্যন্ত খরচ করেছি ২২ কোটি মালদহে, ১০ কোটি মুর্শিদাবাদে এবং টেনথ্ ফিনান্স কমিশনের ১০ কোটি টাকা, মোট ৪২ কোটি টাকা। গঙ্গা-পদ্মায় ৭৬ কোটি টাকার মধ্যে মালদহে ৩৮ কোটি টাকা, মুর্শিদাবাদে ৩৮ কোটি টাকা ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০, এই সময়ে খরচ করেছি এবং

দেখা যাচ্ছে যে, সেক্ষেত্রে ৫০ ঃ ৫০ ভাগ, সেটা পালন করা হচ্ছে না এবং তার ফলে বিশেষভাবে চাপ বাড়ছে।

**উদ্যানপালনে ট্রেনিং-এর ব্যবস্থা**

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৯) **শ্রীব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ফুল, ফল ও সব্জীচাষের জন্য ট্রেনিং-এর কোন ব্যবস্থা রাজ্য সরকার করেছে কি?

**শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা ঃ**

হ্যাঁ।

**সংযোজনী**

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগ বর্তমান আর্থিক বৎসরে সব্জী, ফুল ও ফল চাষের সারা রাজ্যব্যাপী প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করেছেন।

**জেলাভিত্তিক হিসাব নিম্নরূপ ঃ**

| জেলার নাম | প্রশিক্ষণের সংখ্যা | | | মন্তব্য |
|---|---|---|---|---|
| | ফুল | ফল | সব্জী | |
| উত্তর দিনাজপুর | — | ১টি | — | |
| নদীয়া | ১টি | — | ১টি | |
| উত্তর ২৪ পরগণা | — | ১টি | ১টি | |
| দক্ষিণ ২৪ পরগণা | ১টি | ১টি | — | |
| হাওড়া | ১টি | — | — | |
| হুগলী | ১টি | — | ১টি | |
| বর্ধমান | ১টি | — | — | |
| বাঁকুড়া | — | ১টি | ১টি | |
| পুরুলিয়া | — | ১টি | — | |
| মেদিনীপুর (পূর্ব) | — | — | ১টি | |
| মেদিনীপুর (পশ্চিম) | ১টি | — | ১টি | |
| মোট | ৬টি | ৫টি | ৬টি | |

এতে মোট ১৭ x ৩০ = ৫১০ জন চাষীভাইকে প্রশিক্ষণ দেওয়া হবে এবং মোট ৮৫,০০০ টাকা খরচ করা হবে জেলাগুলিতে প্রশিক্ষণে।

**অতিরিক্ত সংযোজনী**

এছাড়া পান, মশলা, মাশরুম এবং কাজুবাদামের উপর মোট ১৩টি প্রশিক্ষণের ব্যবস্থা আছে এবং এই ১৩টির জন্য মোট ৫৩০০০=০০ টাকা বরাদ্দ আছে।

ফল, শাকসব্জী ও ফুলের প্রশিক্ষণের জন্য সুসংহত ব্যবস্থা দুভাবে নেওয়া হয়েছে ও হচ্ছে। চাষীদের মাঠে বিশেষজ্ঞরা গিয়ে শিক্ষা দিচ্ছেন এবং বিশেষ প্রদর্শন ক্ষেত্রস্থাপন করে উন্নত পদ্ধতি ও প্রকরণ দিয়ে চাষ করে হাতেকলমে দেখান হচ্ছে কিভাবে ফলন বাড়ানো যায়।

এছাড়া চাষীদের উন্নত পদ্ধতি প্রয়োগের ক্ষেত্রে বিভিন্ন প্রদেশে নিয়ে গিয়ে শিক্ষণের ও প্রদর্শনের ব্যবস্থাও ন্যাশান্যাল হর্টিকালচার বোর্ডের মাধ্যমে করা হচ্ছে।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** কোথায় কোথায় এই ট্রেনিং-এর ব্যবস্থা আছে এবং কোন জেলায় কত গুলি আছে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** ফুল চাষ নদীয়ায় একটি, দক্ষিন ২৪-পরগনায় ১টি হাওড়ায় একটি হুগলীতে একটি বর্দ্ধমানে একটি এবং মেদিনীপুর (পশ্চিম)-এ একটি, মোট ৬ টি। ফলের জন্য উত্তর দিনাজপুরে একটি, উত্তর ২৪-পরগণায় একটি দক্ষিণ ২৪-পরগনায় একটি বাঁকুড়াতে একটি পুরুলিয়াতে একটি, মোট ৫টি। সব্জীর জন্য নদীয়াতে একটি উত্তর ২৪-পরগনায় একটি হুগলীতে একটি বাঁকুড়াতে একটি মেদিনীপুর (পূর্ব) একটি এবং মেদিনীপুর (পশ্চিম) একটি, মোট ৬টি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** এ পর্যন্ত ফল ফুল এবং সব্জীর জন্য কত জনকে ট্রেনিং দেওয়া হয়েছে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** আমাদের এই আর্থিক বছরে ১৭টি কেন্দ্রে ৩০ জন করে মোট ৫১০ জনকে ট্রেনিং দেওয়ার কথা।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** আগে তো পান এগ্রিকালচারে ছিল এখন হর্টিকালচারে এসেছে। এই পান প্রসেসিং-এর কোন সেন্টার তৈরী হয়েছে? এই ব্যাপারে প্রশিক্ষণ দেওয়ার কোন ব্যবস্থা, ট্রেনিং দেওয়ার কোন ব্যবস্থা প্যাকেজিং ট্রেনিং দেওয়ার কোন ব্যবস্থা মেদিনীপুর জেলায় আছে কিনা?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** পানের উপর মেদিনীপুর জেলায় এই পর্যন্ত ৪টি কেন্দ্রে বিশেষজ্ঞদের দিয়ে ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। পান বিক্রির জন্য রাধামনিতে একটা বাজার জেলাপরিষদের সহযোগিতায় তৈরী করার ব্যবস্থা করা হয়েছে। জেলা পরিষদকে টাকা মঞ্জুর করা হয়েছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** আপনি বললেন যে হাওড়া জেলায় ট্রেনিং সেন্টার খুলেছেন। এই ট্রেনিং সেন্টার ফল না ফুল না সব্জীর? এটা কোন জায়গায় খুলেছেন এবং কাদের দ্বারা এটা পরিচালিত হচ্ছে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** হাওড়া জেলায় যেটা খোলা হয়েছে সেটা ফুলের এবং সেটা বাগনানে। বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়ে যাঁরা এক্সপার্ট আছেন এবং আমাদের বিভাগে যাঁরা এক্সপার্ট আছেন তাঁদের দিয়ে, পঞ্চায়েতের মাধ্যমে বেনিফিসিয়ারী ঠিক করে তাদের ট্রেনিং দেওয়া হচ্ছে।

**শ্রী কমল মুখার্জী ঃ** হুগলী জেলায় কোথায় কোথায় ফল ফুল সব্জীর জন্য ট্রেনিং দেওয়ার ব্যবস্থা করা হয়েছে?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** হুগলী জেলার কোন জায়গাটায় হচ্ছে আমি এখন বলতে পারছি না, পরে জানিয়ে দেব।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বললেন যে রাধামণিতে পানের মারকেট করেছেন, মিঠে পানের উৎপাদনের ক্ষেত্রে মেদিনীপুর, সাগর, কাকদ্বীপ, নামখানা এবং হাওড়া এই সমস্ত জায়গায় নাম উল্লেখযোগ্য। এই রাধামণি বাজারটা এমন একটা জায়গায়, রাধামণি থেকে যে স্টেশানে যেতে হয় সেটা সোজা রাস্তা নয়। সিলেকশান অফ সেন্টার এটা ক্লোজার টু স্টেশান করা হয় তাহলে ভাল হয়। স্টেশানের পাশে জায়গা আছে। আমাদের যে ষ্টেশন সেখানে গিয়ে পানটা পৌছায়, যেখানে মেইন মার্কেট। বিদ্যুতবাবু এটা সম্বন্ধে জানেন। আপনি ষ্টেশনে যদি মার্কেটটা করেন বা প্যাকেজিংয়ের ব্যবস্থা করেন তাহলে ভাল হয়। আপনি এসব সম্বন্ধে চিন্তা করবেন কিনা?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ** মেদিনীপুর জেলা পরিষদের সঙ্গে কথা বলে, পান চাষীদের সমিতিগুলোর সঙ্গে কথা বলে — ওরা জায়গাটা ঠিক করেছেন, জায়গাটা দিয়েছেন — এটা করা হয়েছে। ওরা ইনফ্রাষ্ট্রাকচার তৈরী করার পরে দায়িত্ব নিয়েছেন।

**মিঃ স্পীকার ঃ** প্রভঞ্জনবাবু, আপনি তো পুরনো মেম্বার। আপনি কোশ্চেন না করে বক্তৃতা করে গেলেন।

## Starred Questions
## (to which Answers were laid on the Table)

### লালবাগকে কেন্দ্র করে পর্যটন শিল্প

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৭) **শ্রী মোজাম্মেল হক্** (মুর্শিদাবাদ) ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার লালবাগ শহরকে কেন্দ্র করে পর্যটন শিল্পের বিকাশের জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে তার অগ্রগতি কিরূপ;

(খ) লালবাগের মোতিঝিলকে পর্যটন কেন্দ্র হিসাবে গড়ে তোলার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) পশ্চিমবঙ্গে কোথায় কোথায় পর্যটন শিল্প বিকাশের জন্য পরিকল্পনা গ্রহণ

করা হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লালবাগ শহরে পর্যটক আবাস নির্মাণের কাজ শুরু হয়েছিল। কিন্তু তা' মহামান্য উচ্চ আদালতের নির্দেশে বর্তমানে স্থগিত আছে।

(খ) বর্তমানে নেই।

(গ) পশ্চিমবঙ্গে পর্যটন শিল্প বিকাশের জন্য নিম্নলিখিত স্থানগুলিতে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(১) দার্জিলিং জেলা — দার্জিলিং টুরিষ্টলজ, কার্শিয়াং টুরিষ্টলজ, কালিম্পং টুরিষ্টলজ এবং মৈনাক টুরিষ্টলজের সম্প্রসারণ ও নবরূপায়নের প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এছাড়া কালিম্পং মহকুমার লাভা, লোলেগাও মংপুর এবং মংশনের পর্যটক আবাস নির্মানের জন্য স্থান নির্বাচন করা হচ্ছে। শিলিগুড়িতে একটি হোটেল ম্যানেজমেন্ট ইনষ্টিটিউট স্থাপনের জন্য ইন্ডিয়ান ইনষ্টিটিউট অব সোস্যাল ওয়েলফেয়ার এন্ড বিজনেস ম্যানেজমেন্টকে ৩ একর জায়গা দেওয়া হচ্ছে।

(২) জলপাইগুড়ি জেলা — জলদা পাড়ার টুরিষ্টলজের সম্প্রসারনের কাজ চলছে। মালবাজার টুরিষ্টলজের সম্প্রসারনের কাজ শীঘ্রই শুরু হবে। জলপাইগুড়ি শহরে একটি নুতন টুরিষ্ট লজ তৈরী হচ্ছে। এছাড়া আলিপুরদুয়ার এবং মূর্তিতে পর্যটক আবাস নির্মাণের জন্য স্থান নির্বাচন করা হয়েছে। নিউজলপাইগুড়ি রেলষ্টেশনের সামনে একটি যাত্রীনিবাসের পরিকল্পনা আছে। রেলের জমি পাওয়া গেলেই নির্মাণের কাজ শুরু হবে।

(৩) কুচবিহার জেলা — কুচবিহারে একটি পর্যটক আবাস নির্মাণের জন্য স্থান নির্বাচন করা হয়েছে। এছাড়া কুচবিহার প্রাসাদের একাংশে একটি হ্যারিটেজ হোটেল চালু করার জন্য আলোচনা চলছে।

(৪) উত্তর দিনাজপুর জেলা — রায়গঞ্জ টুরিষ্টলজের সম্প্রসারণের কাজ শুরু হয়েছে। সোনারপুরে একটি মোটেল নির্মাণের জন্য স্থান নির্বাচন করা হয়েছে।

(৫) দক্ষিণ দিনাজপুর জেলা — বালুরঘাটে একটি টুরিষ্টলজের জন্য স্থান নির্বাচন করা হয়েছে।

(৬) মালদহ জেলা — মালদা টুরিষ্টলজের সম্প্রসারণ ও নবরূপায়নের কাজ শুরু হয়েছে। এছাড়া গৌড় ও পান্ডুয়ায় হ্যারিটেজ পর্যট

কেন্দ্র গড়ে তোলার জন্য একটি সামগ্রিক পরিকল্পনা তৈরী করা হচ্ছে।

(৭) মুর্শিদাবাদ জেলা — বহরমপুর টুরিষ্টলজের সম্প্রসারন ও নবরূপায়নের কাজ শেষ হয়েছে। লালবাগে একটি টুরিষ্টলজ নির্মানের কাজ শুরু হয়েছিল কিন্তু তা মহামান্য হাইকোর্টের নির্দেশে বন্ধ রাখতে হয়েছে।

(৮) নদীয়া জেলা — কৃষ্ণনগরে একটি টুরিষ্টলজ তৈরীর জন্য স্থান নির্বাচন করা হয়েছে। এছাড়া কল্যানীর মোড় এবং পলাশীর মোড়ে মোটেল তৈরীর জন্য প্রাথমিকভাবে স্থান নির্বাচন করা হয়েছে। রানাঘাটের সন্নিকটে মোঙ্গল দ্বীপে একটি পর্যটন কেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা আছে।

(৯) উত্তর চব্বিশ পরগনা — ব্যারাকপুরের মালঞ্চ টুরিষ্টলজের সম্প্রসারণ ও নবরূপায়নের প্রথম পর্যায়ের কাজ শেষ হয়েছে এবং দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু হবে। সল্টলেকের উদয়াচল টুরিষ্টলজের নবরূপায়নের কাজ আগামী বছর শুরু করার পরিকল্পনা আছে। এছাড়া ধামাখালিতে একটি মোটেল তৈরীর কাজ শীঘ্রই শুরু হবে।

(১০) দক্ষিণ চব্বিশ পরগণা জেলা — ডায়মন্ডহারবার এবং বকখালির টুরিষ্টলজের সম্প্রসারণ ও নবরূপায়নের কাজ চলছে। সুন্দরবনের পিয়ালী এবং কৈখালিতে নবনির্মিত টুরিষ্টলজ দুটি চালানোর জন্য সংবাদপত্রের মাধ্যমে ম্যানেজমেন্ট কন্ট্রাকটার নিয়োগের আবেদন পত্র চাওয়া হয়েছে। এছাড়া সুন্দরবনে সামগ্রিক পর্যটক বিকাশের জন্য পঞ্চাশ কোটি টাকার একটি পরিকল্পনা প্ল্যানিং কমিশনে বিশেষ অর্থ বরাদ্দের জন্য জমা দেওয়া হয়েছে। সজনেখালি টুরিষ্টলজের সম্প্রসারণের কাজ বনবিভাগের আপত্তির জন্য শুরু করা যায়নি। বনগাঁর সন্নিকটে পারমাদন টুরিষ্টলজটি বনবিভাগকে হস্তান্তর করা হয়েছে।

(১১) হুগলী জেলা — তারকেশ্বরে একটি নুতন টুরিষ্টলজ কাজ শুরু হয়েছে। আরামবাগে একটি মোটেল তৈরীর স্থান নির্বাচন করা হয়েছে। নির্মাণের কাজ শীঘ্রই শুরু হবে। চন্দননগরে উপযুক্ত স্থান না পাওয়ায় হুগলীর জেলা শাসককে চুঁচুড়ায় একটি টুরিষ্টলজ নির্মানের জন্য স্থান নির্বাচন করতে বলা হয়েছে।

(১২) বর্ধমান জেলা — বর্ধমান শহরের সন্নিকটে একটি মোটেল তৈরীর জন্য জেলাপরিষদকে ইতিমধ্যেই টাকা দেওয়া হয়েছে। নির্মাণের কাজ শীঘ্রই শুরু হবে। দুর্গাপুর পথিক মোটেলের সম্প্রসারণ ও

নবরূপায়নের কাজ শুরু হয়েছে। আসানসোলে একটি নতুন টুরিষ্টলজ তৈরীর কাজ শুরু হয়েছে। মাইথন টুরিষ্টলজে নবরূপায়নের কাজ শেষ হয়েছে কিন্তু এই লজের সম্প্রসারণের কাজ বনদপ্তরের আপত্তির জন্য শুরু করা যায়নি। কালনার রাজবাড়ীর একটি অংশে হেরিটেজ হোটেল খোলার কথাবার্তা চলছে।

(১৩) বীরভূম জেলা — শান্তিনিকেতনে বর্তমানে দুটি টুরিষ্ট লজ আছে। এর মধ্যে নতুনটি ম্যানেজমেন্ট কন্ট্রাকটারের মাধ্যমে চালানো হচ্ছে। বক্রেশ্বর টুরিষ্টলজটিও ম্যানেজম্যান্ট কন্ট্রাকটরের মাধ্যমেই চালানো হচ্ছে। এছাড়া সিউরি এবং রামপুরহাটের টুরিষ্টলজ নির্মাণের জন্য জেলাশাসককে স্থান নির্বাচনের জন্য বেশ কয়েকবার অনুরোধ করা হয়েছে। শান্তিনিকেতনের সন্নিকটে লাহাবাঁধে একটি ভাসমান রেষ্টুরেন্ট নির্মাণের পরিকল্পনা আছে।

(১৪) বাঁকুড়া জেলা — বিষ্ণুপুর টুরিষ্টলজের সম্প্রসারণ ও নবরূপায়নের কাজ চলছে। বাঁকুড়া শহরে টুরিষ্ট লজ নির্মাণের কাজ চলছে। মুকুটমনিপুরের পুরাতন টুরিষ্টলজের সম্প্রসারণ ও নবরূপায়নের কাজ আগামী আর্থিক বছরে শুরু হতে পারে এছাড়া মুকুটমনিপুরের দ্বিতীয় টুরিষ্টলজটি ম্যানেজম্যান্ট কন্ট্রাকটরের মাধ্যমে চালানোর জন্য সংবাদপত্রের মাধ্যমে আবেদন পত্র চাওয়া হয়েছে।

(১৫) পুরুলিয়া জেলা — পুরুলিয়া শহরে একটি টুরিষ্টলজ নির্মাণের জন্য জেলা শাসককে স্থান নির্বাচন করতে বারে বারে অনুরোধ করা হচ্ছে। অযোধ্যা পাহাড়ের টুরিষ্টলজটি ম্যানেজমেন্ট কন্ট্রাকটার দ্বারা চালানোর জন্য সংবাদপত্রের মাধ্যমে আবেদন পত্র চাওয়া হয়েছে।

(১৬) মেদিনীপুর জেলা — মেদিনীপুর শহরে একটি নুতন টুরিষ্টলজ বর্তমানে আর্থিক বছরে চালু হয়েছে। দীঘার প্রথম টুরিষ্টলজটি সম্প্রসারণ ও নবরূপায়নের কাজ শুরু হয়েছে। দীঘার দ্বিতীয় টুরিষ্টলজটি ম্যানেজম্যান্ট কন্ট্রাক্টর মাধ্যমে চালানো হচ্ছে। শঙ্করপুরে নতুন টুরিষ্টলজ নির্মানের কাজ সদ্য শুরু হয়েছে শঙ্করপুর সৈকতে পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য হাডকো সংস্থাকে দিয়ে একটি সামগ্রিক পরিকল্পনা শুরু করা হচ্ছে। এছাড়া মেচেদায় মোটেল তৈরীর কাজ প্রায় সমাপ্তির পথে। নরঘাটে অনুরূপ একটি মোটেল তৈরীর জন্য স্থান নির্বাচন করা হয়েছে। ঝাড়গ্রামের কাকড়াঝোড়ে নির্মীয়মান টুরিষ্টলজটি ফরেষ্ট ডেভেলপমেন্ট কর্পোরেশনকে দেওয়া হয়েছে। ঐ একই স্থানের পুরোনো টুরিষ্ট লজটিও শীঘ্রই ঐ কর্পোরেশনকে দেওয়ার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

(১৭) হাওড়া জেলা — গাদিয়াড়ার রুপনারায়নপুর টুরিষ্টলজে একটি নূতন রেষ্টুরেন্ট ব্লক নির্মান এবং চালু করা হয়েছে। এছাড়া ঐ টুরিষ্টলজের নবরূপায়নের কাজও শীঘ্রই শুরু হবে।

**শব্দবিধি লঙঘনের দায়ে অভিযুক্ত**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৮) **শ্রীঅশোক কুমার দেব ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ সালের জানুয়ারী মাস থেকে ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্যে শব্দবিধি লঙঘনের দায়ে অভিযুক্তদের সংখ্যা কত; এবং

(খ) অভিযুক্তদের বিরুদ্ধে কী ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৮ সনের জানুয়ারী থেকে ১৯৯৯ সনের ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্যে শব্দবিধি লঙঘন সংক্রান্ত ৪০৪ (চারশত চার)টি অভিযোগ নথিভুক্ত হয়েছে।

১৯৯৮ সনের জানুয়ারী থেকে ডিসেম্বর মাস পর্যন্ত অভিযোগের সংখ্যা—২৫৩

১৯৯৯ সনের জানুয়ারী থেকে ডিসেম্বর মাস পর্যন্ত অভিযোগের সংখ্যা—১৫১

মোট ২৫৩+১৫১=৪০৪ (চারশত চার)

(খ) অভিযোগগুলি পাওয়ার পর রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ কলকাতা পুলিশ ও রাজ্য পুলিশকে সাথে সাথেই জানিয়েছে যাতে অভিযোগ সম্পর্কে দ্রুত উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়।

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ও কলকাতা পুলিশের নির্দেশ ও তদারকি সত্ত্বেও ২৫টি অভিযুক্ত সংস্থা ১৯৯৮ সনের উৎসবের মরসুমে মাইক ও লাউড স্পীকার ব্যবহার করে শব্দ দূষণ প্রক্রিয়া অব্যহত রাখে।

উপযুক্ত ব্যবস্থার জন্য রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই ২৫টি অভিযুক্তের নাম মহামান্য কলকাতা হাইকোর্টের কাছে দাখিল করে। এর ভিত্তিতে মহামান্য কলকাতা হাইকোর্ট অভিযুক্তদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন। ২৪টি উপর জরিমানার আদেশ হয় এবং একটির ক্ষেত্রে এই ধরণের কাজ আর না করার জন্য সতর্কিত করা হয়।

**স্বশাসিত কলেজ**

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪২) **শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের কলেজগুলিতে স্বশাসনব্যবস্থা চালু করার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের কলেজগুলিতে স্বশাসন ব্যবস্থা চালু করার জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেন নি।

**যানদূষণ রোধে বিশেষজ্ঞ কমিটি**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৭) **শ্রীতপন হোড় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার যানদূষণ রোধে একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছে;

(খ) সত্যি হলে, (১) কবে নাগাদ উক্ত কমিটি গঠন করা হয়েছে ও (২) উক্ত কমিটির মনোনীত সদস্যদের নাম কী; এবং

(গ) উক্ত কমিটি কীভাবে কাজ করবেন বলে স্থির হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**উত্তর দিনাজপুর জেলায় বন্যায় ক্ষয়ক্ষতি**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯) **শ্রীদিলীপকুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জ, ইটাহার ও করণদীঘিতে প্রতি বছর বন্যায় লক্ষ লক্ষ মানুষ গৃহহীন হয় ও ফসলের ক্ষতি হয়; এবং

(খ) সত্যি হলে, উক্ত এলাকায় বন্যা নিয়ন্ত্রণের জন্য সরকার কোন স্থায়ী পরিকল্পনা গ্রহণ করেছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ, সত্যি।

খ) উক্ত এলাকায় বন্যা নিয়ন্ত্রণের জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**স্থায়ী অধ্যাপকের শূন্যপদ**

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪) **শ্রীরামপদ সামন্ত ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১-১-২০০০ তারিখ পর্যন্ত রাজ্যের কলেজগুলিতে স্থায়ী অধ্যাপকের শূন্যপদের সংখ্যা কত;

(খ) এটা কি সত্যি যে, অবসরের ফলে শূন্য স্থায়ী পদগুলি পূরণ করার জন্য সরকার চুক্তির ভিত্তিতে পার্ট টাইম অধ্যাপক নিয়োগের পরিকল্পনা নিয়েছে; এবং

(গ) সত্যি হলে, চুক্তির ভিত্তিতে নিযুক্ত ঐ ধরনের অধ্যাপকদের বেতন, ভাতা ও চাকুরীর নিরাপত্তা প্রভৃতি বিষয়ে সরকারী সিদ্ধান্ত কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) ১৯৯৯ মাসের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গের কলেজগুলিতে অধ্যাপকের শূন্য পদের সংখ্যা ছিল আনুমানিক ৭০০।

খ) না।

গ) প্রশ্ন ওঠে না।

**আলিপুর চিড়িয়াখানায় শব্দদূষণ প্রতিরোধ ব্যবস্থা**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৪) **শ্রীতারক বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার আলিপুর চিড়িয়াখানার চারিপার্শ্বে ও অভ্যন্তরে শব্দদূষণ প্রতিরোধের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে, কীরূপ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রযোজ্য নয়।

**New Engineering Colleges**

*32. (Admitted Question No. *514) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has decided to open new Engineering Colleges in the State;

(b) If so, the places where such colleges are proposed to be opened;

(c) the number of students to be admitted in the said colleges; and

(d) from which year such new colleges are expected to be started?

**M.I.C. of the Higher Education Deptt. :**

a. No. The Government has not decided to open any College this year. The College last established by the Government was Kalyani Engineering College at Kalyani which was set-up in the academic session of 95-96. However, since 96-97 Government has encouraged setting-up of Engineering Colleges on private initiation and till the academic session of 99-2000 twelve (12) Engineering Colleges have been established. This year out of ten (10) applications for private Engineering Colleges the State Government on the basis of the norms and criteria fixed by the All India Council for Technical Education (AICTE), New Delhi has recommended/issued No-Objection Certificate for establishment of four (4) Engg. Colleges and one Pharmacy Colleges in the State.

b. The names of the places where such Colleges are proposed to be opened are (i) Durgapur (ii) Dhapa Manpur, near Science City, Calcutta, (iii) Khidirpur, Calcutta (iv) Kalyani and (v) Pharmacy College at Asansol.

c. These proposed Colleges except the one Asansol have applied for intake capacity 180 per year. The one at Asansol for B. Pharmacy course expects to have an intake capacity of 60.

d. Such new Colleges, as mentioned above, are expected to be started from the coming academic session 2000-2001 (i.e. July-2000).

**এল. পি. জি.-তে গাড়ী চালানো**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৯) **শ্রীসৌগত রায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার এল. পি. জি.-তে গাড়ী চালানোর ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত সিদ্ধান্ত কবে নাগাদ রূপান্তরিত হবে বলে আশা করা যায়?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**প্রাথমিক শিক্ষাকে জনমুখী করা**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৭) **শ্রী নির্মল ঘোষ ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের প্রায় পাঁচশত সংগঠিত চালু প্রাথমিক বিদ্যালয়গুলিকে চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ করে অথবা সরাসরি সরকারী স্বীকৃতি দানের মাধ্যমে প্রাথমিক শিক্ষাকে জনমুখী করার জন্য কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

চুক্তির ভিত্তিতে প্রাথমিক শিক্ষক নিয়োগ কিংবা কোনো সুগঠিত বিদ্যালয়ের স্বীকৃতি দান অথবা ঐ সকল বিদ্যালয়ের শিক্ষকদের নিয়োগ করার কোনো অবকাশ বর্তমান আইনে নেই। সেজন্য ঐ সকল প্রশ্ন বিবেচনার কোনো প্রশ্ন ওঠে না।

**আই. এ. এস. ও আই. পি. এস. পরীক্ষার প্রস্তুতির জন্য কোচিং**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৪) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগেব ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আই. এ. এস. ও আই. পি. এস. পরীক্ষার প্রস্তুতির জন্য রাজ্য সরকার পরিচালিত কোন কোচিং ইনস্টিটিউট আছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে ঐ ধরনের কোচিং ইনস্টিটিউট রাজ্যের কোথায় কোথায় আছে; এবং

(গ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে ঐ ধরনের কোন কোচিং ইনস্টিটিউট খোলার জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

গ) আপাততঃ নেই।

### সুন্দরবনের দ্বীপগুলিকে পর্যটন-উপযোগী করা

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭) **শ্রী কমল মুখার্জী ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনের দ্বীপগুলিকে পর্যটনের উপযোগী করে গড়ে তোলার জন্য কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, তা কীরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি ঃ**

(ক) হ্যাঁ। আছে।

(খ) টাটা কন্সালটেন্সি সার্ভিসকে দিয়ে এবং ওয়েবক'নকে দিয়ে ১৯৯৭ সালে দুটি প্রতিবেদন তৈরী করা হয়েছে। প্রথম প্রতিবেদনটিতে ঝড়খালি দ্বীপ, সোনাগাঁও, এল. প্লট, হারউড-পয়েন্ট, ফ্রেজারগঞ্জ, নিমপিঠ, সাগরদ্বীপ, হাসনাবাদ, রায়চক ও নুরপুর, সজনে খালি, বকখালি প্রভৃতি দ্বীপগুলিকে উন্নয়নের জন্য পর্যটক আবাসের সম্প্রসারণ বা নতুন কেন্দ্র স্থাপনের জন্য উল্লেখ করা হয়েছে। এই প্রতিবেদনে অনুমতি ব্যয় ধরা হয়েছে ৯৪১৭ লক্ষ টাকা। দ্বিতীয় প্রতিবেদনে কাকদ্বীপ - নামখানাকে সুন্দরবনের প্রবেশদ্বার হিসেবে গড়ে তোলার কথা বলা হয়েছে। এই প্রতিবেদনে অনুমতি ব্যয় ধরা হয়েছে ৫০২০ লাখ টাকা। এই প্রতিবেদনটি প্ল্যানিং কমিশনে জমা দেওয়া হয়েছে বিশেষ অনুদান মঞ্জুর করার জন্য।

### পাঠ্যবই কর্পোরেশন

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রতি শিক্ষাবর্ষের শুরুতে পাঠ্যবই বিতরণের ব্যবস্থা সুনিশ্চিত করার জন্য রাজ্যে 'পাঠ্য বই কর্পোরেশন' গঠনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনা রূপায়ণের কাজটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী ঃ**

বিষয়টি বিবেচনাধীন আছে।

প্রশ্ন উঠে না।

**Budget provision for Irrigation & Waterways Deptt.**

*38. (Admitted Question No. *536) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Irrigation Waterways Department be pleased to state—

(a) the amounts have been released by the Finance Department against budget provision (1999-2000) for the Irrigation & Waterways Department on Non-planned & Planned heads up to 1.2.2000; and

(b) the amounts have so far been utilised?

**M.I.C. of the Irrigation & Waterways Deptt.**

a) Amounts released by the Finance Department against the Budget Provision for 1999-2000 for the Irrigation & Waterways Department up to 1.2.2000 are furnished below :

(Rupees in Crores)

| Heads of Development | Budget Provision | Released by the Finance Deptt. during 1999-2000 (upto 1.2.2000) |
|---|---|---|
| Non-Plan | 157.75 | 125.25 |
| State Plan | 292.00 | 191.04 |

b) Up to date utilisation against Finance Department's release is as under :—

(Rupees in Crores)

| | |
|---|---|
| Non-Plan | 125.23 |
| State Plan | 191.01 |

## নবম-দশম শ্রেণীতে বিনা বেতনে পড়া

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৫) **শ্রী আশোক কুমার দেব** ঃ বিদ্যালয় শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, নবম-দশম শ্রেণীতে বিনা বেতনে পড়ার ব্যবস্থা সরকার বন্ধ করে দিচ্ছেন;

(খ) সত্যি হলে, কারণ কি; এবং

(গ) এটা কি সত্যি যে, মাধ্যমিক স্তরের বিদ্যালয়গুলিকে ঢালাও ফি বৃদ্ধির জন্য অনুমতি দেওয়া হচ্ছে?

**বিদ্যালয় শিক্ষাবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) সত্য নহে।

## পর্যটন বিভাগের অধীন জলযান

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৭) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায়** ঃ পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পর্যটন বিভাগের অধীনে কয়েকটি লঞ্চ বা জলযান আছে;

(খ) সত্যি হলে, এ.সি. ও নন-এ.সি. লঞ্চের মোট সংখ্যা কত; এবং

(গ) পর্যটন বিভাগের অধীনে নূতন কোন লঞ্চ বা জলযান নির্মাণের কাজ বর্তমানে শুরু হয়েছে কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) বর্তমানে মোট তিনটি নন্-এ.সি. লঞ্চ আছে।

(গ) দুটি নতুন জলযান নির্মাণ করা হচ্ছে। এর মধ্যে একটিকে শীততাপ নিয়ন্ত্রিত জলযান করার পরিকল্পনা আছে।

*Question No. 41 held over.

**১৯৯৭ সালের প্রশ্নপত্র ফাঁস সংক্রান্ত তদন্ত কমিশন**

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪০) **শ্রী সৌগত রায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৭ সালের মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র ফাঁসের বিষয়ে নিযুক্ত তদন্ত কমিশনের রিপোর্ট সরকারের কাছে জমা পড়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত রিপোর্টে কারা দোষী সাব্যস্ত হয়েছেন; এবং

(গ) তাঁদের বিরুদ্ধে সরকার কর্তৃক কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ, জমা পড়েছে।

প্রতিবেদনে কোন ব্যক্তিকে দোষী সাব্যস্ত করা হয়নি।

প্রশ্ন ওঠে না।

**বি.এড. বিভাগের স্বীকৃতি বাতিল**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০) **শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ন্যাশনাল কাউন্সিল ফর টিচার এডুকেশন তিনটি কলেজ বি.এড. বিভাগকে স্বীকৃতি বাতিল করার জন্য চিঠি দিয়েছে;

(খ) 'প্রশ্নের উত্তর' 'হ্যাঁ' হলে এর কারণ কি; এবং

(গ) ন্যাশনাল কাউন্সিল ফর টিচার এডুকেশন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন কোন কলেজের বি.এড. বিভাগকে বাতিলের জন্য চিঠি দিয়েছেন কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) ও গ) এরকম কয়েকটি কলেজকে স্বীকৃতি দিতে এন.সি.টি.ই অস্বীকার করেছে। তবে এসব ক্ষেত্রে সিদ্ধান্ত পুনর্বিবেচনার জন্য সুযোগ দেওয়া হয়েছে।

খ) এন. সি. টি. ই-র স্বীকৃতি প্রদানের ক্ষেত্রে কিছু শর্ত আছে যা পূরণ করতে কলেজগুলোর বেশ কিছু সময় লাগবে।

**নতুন কলেজ স্থাপন**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫) **শ্রী মোজাম্মেল হক্ (মুর্শিদাবাদ) ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরের জানুয়ারী মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি নতুন কলেজ স্থাপন করা হয়েছে;

(খ) ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্যের বিভিন্ন কলেজে অধ্যক্ষ, অধ্যাপক ও অশিক্ষক কর্মচারীর শূন্যপদের সংখ্যা কত; এবং

(গ) শূন্যপদগুলি পূরণের জন্য সরকার কর্তৃক কী কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) সাতটি।

খ) ১৯৯৯ সালের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গের কলেজগুলিতে অধ্যক্ষের শূন্য পদের সংখ্যা ছিল ৬৯ এবং অধ্যাপকদের শূন্য পদের সংখ্যা ছিল আনুমানিক ৭০০।

গ) উক্ত অধ্যাপকদের শূন্য পদগুলির মধ্যে প্রায় ৬০০ পদই তপশিলী জাতি, উপজাতি ও অনুন্নত শ্রেণীভুক্ত হওয়ায় এবং উক্ত তিন শ্রেণীর কোন প্রার্থী বিষয় প্যানেল না থাকায় উক্ত পদগুলি পূরণ করা সম্ভবপর নয়। আগামী ২।৩ মাসের মধ্যে সাধারণ পদগুলি পূরণ করা হবে। অধ্যক্ষদের শূন্য পদ পূরণের জন্য শীঘ্রই সংবাদপত্রে বিজ্ঞাপন দেওয়া হবে।

The Questions Hour is Over.

[12.00-12.10 p.m.]

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Sudhir Bhattacharjee and Shri Asit Kumar Mal on the subject of fall in price of potato causing financial hardship to the cultivators. The second one is from Shri Saugata Roy on the subject of failure of the government to take preventive measures against lynchings and the third one is from Shri Pankaj Banerjee on the subject of abnormal fuel charges levied by CESC Ltd.

The subject matter of all three motions are not such that may call for adjournment of the business of the House. The members will also get ample

scope to raise the matter during discussions on Governor's Address which is now going on.

I, therefore, withhold my consent to all the three motions.

One member of the party may, however, read the text of the motion, as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবি রাখছেন। বিষয়টি হ'ল —

একদিকে যখন প্রতিটি জিনিসের দাম হু হু করে বাড়ছে, ঠিক তখনি আলু চাষীদের মাথায় হাত। আলু চাষে বিঘা প্রতি ব্যয় ৫,৬৩০ টাকা হলেও বিঘাপ্রতি আয় ৩০০০ টাকা থেকে ৩,৫০০ টাকা এবং কেজি প্রতি ১ টাকা। আলু চাষ অত্যন্ত গুরুত্বপূর্ণ চাষ। মধ্যবিত্ত থেকে বিত্তশালী সব পরিবারের খাদ্য তালিকায় আলুর স্থান পেলেও রাজ্য সরকারের গুরুত্বের তালিকায় স্থান পায়নি। বিধানসভার সব গুরুত্বপূর্ণ আলোচনা মুলতবি রেখে বিষয়টি সম্পর্কে সিদ্ধান্ত নেবার দাবী জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :—

| | Subject | Name |
|---|---|---|
| i) | Non-electrification of the border areas of North 24-Parganas | : Shri Sudhir Bhattacharjee & Shri Ashok Kumar Deb |
| ii) | Apprehended strike in all the Jute Mills in the State | : Shri Pankaj Banerjee |
| iii) | Dacoity at Balageria Central Co-Operative Bank of Digha Branch | : Shri Sailaja Kumar Das |
| iv) | Reported mob fury on policemen at Bhangar on 7-3-2000 | : Shri Saugata Roy and Shri Nirmal Das |
| v) | Alleged obstruction in preventive works for erosion at Padma at Muradpur under Jalangi P.S., Murshidabad. | : Shri Nripen Chowdhuri, Shri Unus Sarkar and Shri Mozammel Haque (Hariharpara). |

I have selected the notice of Shri Nripen Choudhuri, Shri Unus Sarkar and Shri Mozammel Haque (Hariharpara) on the subject of 'Alleged ob-

struction in preventive works for erosion at Padma at Muradpur under Jalangi P.S., Murshidabad.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha** : Sir, the statement will be made on 14th of March, 2000.

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker** : Now the Minister-in-Charge of Dept. of Minority Affairs, Wakf, Urdu Academy and Haj will make a statement.

**Md. Amin** : Mr. Speaker, Sir, The schedule of flights for Haj–2000 was severely dislocated. The flights were to commence from the 24th of February–2000 onwards on a daily basis until 5th March–2000. The scheduled time was fixed at 23.30 Hrs. i.e. 11.30 in the night every day. This information was conveyed not only to the Haj Pilgrims of this State but also to all other Haj Committees of the Eastern Zone. The arrangements for the stay, transport and distribution of document etc. of the pilgrims of West Bengal and all other pilgrims of the Eastern Zone were made on the basis of this schedule.

However, it is sad to note that this schedule was totally nullified by Air–India. The very 2nd flight scheduled to takeoff on the 25th Feb '2000 was cancelled. As a result of this, two flights were operated on a later date. Even the revised timings which were given by Air–India, were not adhered to. Delay of 12 to 13 hrs. was a common feature. As a result, Hajis were forced to stay in the Airport wearing "Ehram" facing a lot of difficulties and hardship. Due to this dislocation, relatives and companions of Hajis were also faced with uncertainty regarding their return journey. They in turn became restive and a law and order problem could have erupted any time.

Many of the Hajis being unaware of the cause of the problem, blamed the State Haj Committee for this situation. However, the whole matter was totally beyond the control of the State Haj Committee.

Fax Message was sent on 25th February to Shri Sharad Yadav Minister-in-Chage of Civil Aviation with a copy to Shri Ajit Kr. Panja Minister of State for External Affairs (Haj) and on 3rd March I talked over phone to Shri Sharad Yadav and told him the difficulties faced by the Hajis. He promises to hold an enquiry. এখানে আমার দাবী হচ্ছে রিটার্ন জারির সময় যাতে সিডিউল ঠিক মেইনটেইন হয় এবং ভবিষ্যতে অব্যবস্থা না হয় সেই দাবী আমি ভারত সরকারের কাছে জানাচ্ছি।

## MENTION CASES

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জানিনা আমার এই বিষয়টি কোন দপ্তরের মধ্যে পড়বে। এটা কি পূর্ত দপ্তর না তথ্য সংস্কৃতি দপ্তরের মধ্যে পড়বে। ২১শে ফেব্রুয়ারী মাতৃভাষা দিবস হিসাবে সারা বাংলাদেশ যে মাতৃভাষা দিবস পালন করেছে, সেই দিনটিতে বাংলাদেশে যে কয়েকজন মারা গিয়েছিলেন তাদের মধ্যে অন্যতম হচ্ছেন আবুল বরকাত, তাঁর জন্মস্থান হচ্ছে আমার বিধানসভা কেন্দ্রের বাবল গ্রামে। আমার এলাকাতে তার স্মৃতিরক্ষার্থে পুরানো সংস্কৃতিকে আলোচনা করার কোন পরিকাঠামো নেই। ২১শে ফেব্রুয়ারী মাতৃভাষা দিবস হিসাবে সারা বাংলা পালন করেছে, সেই ভাষাকে তুলে ধরার জন্য যারা সেই লড়াইয়ে জীবনদান করেছিলেন তাদের মধ্যে রফিকুদ্দিন, জাব্বার, সালাম, আবুল বরকাতরা আছেন। এদের মধ্যে অন্যতম হচ্ছেন আবুল বরকাত। আমার আবেদন তাঁর স্মৃতির উদ্দেশ্যে সালারে একটি কমিউনিটি হল করা হোক, রাজ্য সরকারের কাছে আমি এই প্রস্তাবটা রাখছি।

**Ms Gillian Rosemary D'Costa Hart :** Hon'ble Speaker, this morning I wish to bring to the attention of all the Hon'ble Members present here and especially to the attention of the Hon'ble Dy. Chief Minister and Minister for Cultural Affairs the fact that a film entitled Cotton Mary is currently being screened at the Nandan Theatre.

I was totally outraged and shocked when I saw this film because it denigrates the Anglo-Indian Community as well as shows the Christian Community in an extremely poor light. The main character of Cotton Mary played by Madhur Jaffery is totally rotten. She has been depicted as a petty thief and a trouble maker and shown as being absolutely servile to the British. This character is supposed to typify Anglo-Indians but in fact is way out from a true Anglo-Indian. Hon'ble Members you are aware that Anglo-Indian nurses are known for their dedication and the care that they give to their patients, but the nurse Cotton Mary however, is shown as callous, uncaring and self-serving.

As far as Christians are concerned, in the Church we see the young Anglo-Indian girl flirting with a young man. However, Christians always give the utmost respect to the Church and would never behave in this unseemly manner. A mockery is even made of the Lord's prayer. It is also ridiculous that while praying, the Anglo-Indian character is made to say 'God Save the Queen' Merchant is totally out of touch with India. Should he look at any of the prayer books in our Churches, he will find that Sunday after Sunday, in all churches throughout our country we pray for the President, Prime Minister and the Governor and the Chief Minister of each State, and that too by name.

I strongly object to and protest against the comment in the film that 'Anglo-Indians have the worst of the Indian and the worst of the British in them.

Normally movies with some art and class are shown at Nandan. The last movie that was shown there on Anglo-Indians was 'Out house' and that was a better movie by far than Cotton Mary which is totally disjointed, has no story line, in which there is no point made and viewing which is a total waste of time. I don't know how Angshu Sur, director of Nandan could make the statement that it does not hart the sentiments of any community. Perhaps it does not hart the sentiments of his community but I assure him that it actually has hurt those of both the Anglo-Indians and the Christian Community.

Even Madhu Jaffery's portrayal of an Anglo-Indian stinks. In fact, Shabana Azmi did a much better job in the movie 'Bara Din'.

While it is true that our Government believes in freedom of expression, yet freedom of expression does not mean freedom to insult and outrage an ethnic community as has been done in this movie. Other films like 36 Chowringhee Lane have also been woven around the character of Anglo-Indians but in that the Anglo-Indian teacher is shown as one who is revered by and loves her students. Cotton Mary shows that Ismail Merchant is living very Indians and Christians in today's India, many of whom are doing very well for themselves as well as serving the Country with distinction.

Today is International Women's Day – yet chauvenists like Merchant are still making movies that degrade women — especially Anglo-Indian women.

It is high time that people like Merchant and Jaffery quit trying to make a fast buck by hurting the sentiments of those who by and large are a peace loving community.

In view of the above Hon'ble Speaker, I hereby record my protest against the screening of Cotton Mary and request our Government to take steps to see that films like this should be properly censored or else should be banned from screening.

Thank you.

[12.10–12.20 a.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ফলতা বিধানসভায় জোড়া বড়তলা থেকে কুচাগদি

পর্যন্ত রাস্তায় এক হাঁটু কাদা। সেই কাদা ভেঙে মানুষকে মাইলের পর মাইল যেতে হয়। দীর্ঘদিন বহুবার বলা সত্ত্বেও ঐ রাস্তা ঠিক না করার জন্য জামিরা, ত্রিপুরাপুর, দলুইপুর, কৃষ্ণ মাধবপুর, পাকপাড়া, প্রভৃতি এলাকার মানুষ গত লোকসভা নির্বাচনে ভোট বয়কট করেছিল। ভোট বয়কট আমরা সমর্থন করি না ঠিকই, কিন্তু সেই সমস্ত এলাকার মানুষের দুঃখ-কষ্টের কথাও তো আমাদের ভাবতে হবে। ৫০ বছর ভারতবর্ষ স্বাধীন হয়েছে, ২৩ বছর বামফ্রন্ট এখানে সরকারে আছে, বহুবার বলা সত্ত্বেও সেই রাস্তাটি ঠিক হ'ল না। পানাগড় থেকে একমাত্র ঐ রাস্তা। অবিলম্বে ঐ রাস্তাটি ঠিক করার জন্য মাননীয় পূর্ত মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মুর্শীদাবাদ জেলায় সেচ দপ্তরের অধীনে যে সমস্ত এক্স-জমিদারি বাঁধ আছে, তার মধ্যে কান্দি ব্লক এবং খড়বা ব্লকের গ্রামগুলোতে সেই বাঁধ ভেঙে গেছে। ফলে তার অতিরিক্ত জল এবং বৃষ্টির জলে ঐ সমস্ত এলাকার মানুষ বিপর্যস্ত হয়ে পড়ছে। আমার অনুরোধ, এই বছর যাতে দ্রুত বাঁধগুলো মেরামত করা হয় এবং ঐ সমস্ত এলাকার গ্রামগুলো বন্যার কবলে না পড়ে, তার জন্য ব্যবস্থা নিন। মাননীয় সেচমন্ত্রী হাউসে আছেন, তিনি এই বিষয়ে একটু আলোকপাত করলে ভালো হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা কলকাতায় সড়ক পরিবহণ ভেঙে পড়েছে এবং তারপর প্রত্যেকদিন সড়ক দুর্ঘটনায় মানুষ অকালে প্রাণ হারাচ্ছে। আমরা বারবার পুলিশমন্ত্রীকে বলেছি। আমরা কলকাতার পুলিশ কমিশনারের সঙ্গে দেখা করে বৈঠক করেছি যাতে পরিবহণ পরিচালনা করার জন্য একটা টাস্ক ফোর্স করা যায়। কলকাতায় দুর্ঘটনা প্রবণ এলাকাগুলোতে একটা সতর্কতামূলক ব্যবস্থা নেওয়ার জন্য আমরা বারবার স্বরাষ্ট্রমন্ত্রীকে বলেছি এবং কলকাতায় পুলিশ কমিশনার, ডি.সি. ট্রাফিকের সঙ্গে বারবার আলোচনা করেছি কিন্তু এই বিষয়ে সরকারেব কোন নজর নেই। গত পরশুদিন লেক গার্ডেন্সের মুখে একটা বাস আরেকটা বাসকে অতিক্রম করার সময়ে, নিরীহ পথচারী সাইকেলে করে তার ১০ মাসের বাচ্চাকে নিয়ে, কাজকর্মের শেষে বাড়ি ফিরছিলেন, বাসটি এই দুজনকে চাপা দেয়। পিতা সেখানেই মারা যায় বাচ্চাটির পা কেটে বাদ দেওয়া হয়েছে। তারপরেও বারবার সরকারের কাছে প্রতিশ্রুতি আদায়ের জন্য আমরা চেষ্টা করেছি যাতে কলকাতায় এই দুর্ঘটনাপ্রবণ এলাকা গুলোতে একটা পাকাপাকি ব্যবস্থা নেওয়া যায়। এই বিষয়ে আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনিস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মুর্শিদাবাদ-এর রাণীনগর ব্লক, জলঙ্গী ব্লকে ভগবানগোলা, ডোমকল ব্লক ছাড়াও আরও অনেক ব্লকে আর্সেনিক রোগ মহামারী রূপে দেখা দিয়েছে। একশো জনের মৃত্যু হয়েছে এবং ২০ হাজার এর উপর মানুষ এই রোগে আক্রান্ত হয়েছেন। অবিলম্বে পরিশুদ্ধ পানীয় জল যাতে সরবরাহ করা হয় এবং যারা এই রোগে আক্রান্ত হয়েছে তাদের সুচিকিৎসার ব্যবস্থা করা দরকার, আমি এই

আবেদন রাখছি। জলঙ্গীতে দুটো পরীক্ষামূলক ডীপ টিউবওয়েল বসানো হয়েছে। এতে খুব ভাল ফল পাওয়া যাচ্ছে। রাজ্যের মধ্যে আরও অনেক জায়গায় এই প্রকল্প নতুন করে নেওয়া হোক। আমি যে ব্লকগুলোর কথা উল্লেখ করলাম সেখানে আরও বেশী করে এগুলো করা দরকার। এগুলো সব ছোট স্কীম। একটা বড় স্কীমের চেয়ে অনেক গুলো ছোট স্কীম এইভাবে করা যেতে পারে। এই প্রকল্পগুলো নেওয়া হোক যাতে করে এই রোগ ছড়িয়ে পড়তে না পারে। এই ষ্টেপগুলো বেশী করে নেওয়া হোক।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলায় ১৬টা কলেজ আছে। তার মধ্যে একটা মাত্র মহিলা কলেজ। এটাও হাওড়া সদরে। উলুবেড়িয়া সাবডিভিশনে ৬টা কলেজ আছে। সাড়ে তিন হাজারের উপর মেয়ে এই কলেজগুলোতে আছে, এরা পড়াশোনা করে। আমার অনুরোধ উলুবেড়িয়া, বাগনানে একটা মহিলা কলেজ করা হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমাদের রাজ্যের পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের পুলিশের সাথে ওয়েষ্ট বেঙ্গল এন.ভি.এফ সুরক্ষার কাজে, আইনশৃঙ্খলার কাজে নিয়োজিত কিন্তু এরা সব ক্ষেত্রে ডিপ্রাইভড্। এরা রাইফেল নিয়ে সরকারী ডিউটি করে। সাত বছরের মধ্যে কেউ মারা গেলে তাকে সুযোগ-সুবিধা দেওয়া হয় না। গুলি খেয়ে কারোর মৃত্যু হলে তার জায়গায় কাজ পায়। আমরা লক্ষ্য করেছি অত্যন্ত বেদনার সঙ্গে যে একজনের পোশাক পরবর্তীকালে আর একজন আসে তাহলে তাকে সেই পোশাক পড়তে বাধ্য করা হয়। আমি অনুরোধ করছি এটার পরিবর্তন হওয়া দরকার এবং মিনিমাম দু-সেট পোষাক তাদের দেওয়া দরকার। এদের যারা অন্যান্য ক্ষেত্রে কাজ করছে এন.ভি.এফ. ছাড়া আমাদের এখানে যারা পুলিশ রয়েছে তাদের যে সুযোগ-সুবিধা দেওয়া হয় সেটা ওদের দেওয়া হয় না। ওরা ৮৫ টাকা করে পায়। ওদের বেতন বৃদ্ধি করা হোক এবং চাকরীর নিরাপত্তার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12.20–12.30 a.m.]

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও বহুবার দৃষ্টি আকর্ষণ করেছি। কলকাতা থেকে দীঘা যাবার রাস্তার উপর পিছাবনী খালের উপর একটা ব্রীজ আছে, ১৮২ কিঃমিঃ রাস্তার উপর কোথাও আর কাঠের সেতু নেই। ৪ বছর আগে কংক্রিটের সেতু করা হবে বলে ঠিক হয়, কিন্তু আজও মাটি পরীক্ষা করে তার পিলার বসাতে পারে নি, এই ভাবে বামফ্রন্ট সরকার চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শুধু মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণই করছি না তার সাথে দাবী করছি অনতিবিলম্বে তার ব্যবস্থা গ্রহণের জন্য। ৪ বছর আগে শুরু করা কাজ এখনই শেষ করা হোক। সেতু নির্মাণের কাজ শেষ করা হোক। দীঘা একটি পর্যটনকেন্দ্র ওখানে শত শত লোক যাতায়াত করে থাকে এবং যে কোন সময় ওই কাঠের ব্রীজটি ভেঙে পড়তে পারে।

**শ্রী মুরসালিন মোল্লা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বজবজ-মহেশতলা জুড়ে গঙ্গার উপর দিয়ে হাওড়া হাট যাওয়ার একটা ভালো পথ আছে। হাওড়ার পোষাক শিল্প পূর্বাঞ্চলের একটি বিখ্যাত কেন্দ্র। কয়েক শত কোটি টাকার ব্যবসা এই হাটে সোম এবং মঙ্গলবার হয়ে থাকে। এর পশ্চাদভূমি হিসাবে মহেশতলা অঞ্চলে ৩ লক্ষ দর্জি এই হাটে যাতায়াত করেন। জলপথ পরিবহনকে মহেশতলা আখরা থেকে হাওড়া ফেরীঘাট পর্যন্ত যদি যুক্ত করা যায় তাহলে এই শিল্পের সঙ্গে যুক্ত ক্ষুদ্র উদ্যোগগুলি বিশেষভাবে উপকৃত হয়। সেই জন্য জলপথ পরিবহনের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অত্যন্ত দুঃখের কথা, লজ্জার কথা এবং পরিতাপের কথা আজকে উত্তর ২৪ পরগনার অশোক নগরে হার্ট রিসার্চ সেন্টার খোলার জন্য যে ব্যবস্থা নেওয়া হয়েছিল এবং তদানীন্তন প্রাক্তন বিধায়ক শ্রী ননী কর এবং সাংসদ চিত্ত বাবু সাড়ে ৭ লক্ষ টাকা দিয়েছেন। সেখানে সি.এম.ও.এইচ. এবং ডি.এম পি.ডব্লু.ডির মাধ্যমে কাজ শুরু হয়েছে, খরচ হয়েছে এবং অনেক টাকা কালেকশান হয়েছে এবং লক্ষ লক্ষ টাকা ব্যাঙ্কে পড়ে আছে। আমি লিখিত প্রশ্ন যখন করেছি এবং তার উত্তরে জেনেছি যে অশোকনগরে ওই হার্ট রিসার্চ সেন্টার খোলার কোন পরিকল্পনা নেই, কোন প্রস্তাব পাওয়া যায় নি। এই যে লক্ষ লক্ষ সরকারী টাকা খরচ হয়েছে কিন্তু এ ব্যাপারে সরকার এবং স্বাস্থ্য দপ্তর অসত্য ভাষণ পরিবেশন করেছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে অসত্য ভাষণ না দিয়ে এই সভায় সত্য ভাষণ পেশ করেন।

**শ্রীমতী দেবলিনা হেমব্রম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরী মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাণীবাঁধ বিধানসভা এলাকার খাতড়া মহকুমায় বিভিন্ন সমস্যা রয়েছে। তার মধ্যে একটা প্রধান সমস্যা হচ্ছে এই মহকুমা শহরে পাণীয় জলের ব্যবস্থা নেই। এখানে যাতে পাইপ লাইনের মাধ্যমে পাণীয় জল সরবরাহ করা হয় তার আবেদন জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রী দিলীপ কুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি পূর্ত দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রায়গঞ্জে পূর্ত দপ্তরের ন্যাশনাল হাইওয়ে ডিভিশনে দেবেশ কর নামে একজন এষ্টিমেটর আছেন। তিনি স্যার, কো-অর্ডিনেশন কমিটির বিরাট নেতা। তিনি এমন দুর্নীতি করেছেন কি বলব স্যার। কলকাতার সল্টলেকে এবং রায়গঞ্জে তিনটে বাড়ী করেছেন। এবং মেয়ের বিয়েতে ১৪ লক্ষ টাকা খরচ করেছেন। ওনার স্ত্রী — এই দেখুন প্রচার পত্রিকা (উঁচু করে কিছু কাগজ-পত্র দেখান)। তার সম্পাদকের বাড়ীতে হামলা করায়। এবং বলছেন, তোমাকে খুন করব, আমার স্বামীর বিরুদ্ধে লিখলে। কোন গণতন্ত্র এটা?

**শ্রী দ্বীজেন্দ্র নাথ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা দিয়ে আত্রেয়ী নদী প্রবাহিত। এর একদিকে কুমারগঞ্জ এবং অন্য দিকে গোপালগঞ্জ বন্দর। ব্লক হেড কোর্য়াটারও আছে। প্রতি বছর বন্যায় ঐ নদীর দুই ধার ভেঙ্গে গিয়ে ভূমিক্ষয় হচ্ছে। এ ব্যাপারে আমি বারে বারে বলেছি। অবিলম্বে সেচ দপ্তরের তরফ থেকে বাঁধ নির্মাণ না করলে স্কুল-কলেজ, অফিস-কাছারি, হাট-বাজার সব বিপর্যস্ত হয়ে পড়বে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরী বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লকে দীর্ঘদিন যাবদ গ্রীষ্মকালে পানীয় জলের সঙ্কট দেখা দেয়। এব্যাপারে আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এ বিষয়ে আমি জেলা-পরিষদে আবেদন করেছি। এবং জেলা-পরিষদ ১৮.০৩.১৯৯৯ তারিখে পিংলায় নলবাহিত পানীয় জলের ব্যবস্থার বিষয়টা অনুমোদনও করেছে। কিন্তু এখনও পর্যন্ত রাজ্য সরকারের পক্ষ থেকে ফাইনাল অ্যাপ্রুভাল, বাজেট বরাদ্দ দেখতে পাচ্ছিনা। অবিলম্বে যাতে পিংলাতে নলবাহিত পাণীয় জলের সরবরাহ করা যায় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[12.30-12.40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্য সরকার ডিপ্লোমা ডাক্তারদের জন্য একটা যে কনডেন্সড এম. বি. বি. এস. চালু করতে যাচ্ছে, তার বিরুদ্ধে গতকাল আমি এই বিধানসভায় বলেছিলাম। এ ব্যাপারে গতকাল স্বাস্থ্যমন্ত্রী পার্থ দে একটা বিবৃতি দিয়েছিলেন। গতকাল যখন ন্যাশনাল মেডিকেল কলেজের ছাত্ররা কনেডেন্সড এম. বি. বি. এস.-এর বিরুদ্ধে প্রতিবাদ করছিল তখন এস.এপ.আই. কিছু বহিরাগত নিয়ে এসে ন্যাশনাল মেডিকেল কলেজের ছাত্রদের ওপর হামলা করে। আজকে সমস্ত কাগজেই খবর বেরিয়েছে যে তাতে একজন মহিলা ছাত্রী আহত হয়েছেন। ন্যাশনাল মেডিকেল কলেজে ঐ সমস্ত বহিরাগতরা একটা ভয়াবহ আবহাওয়ার সৃষ্টি করেছে। অথচ মজার ব্যাপার হচ্ছে এস. এফ. আই.-র ছেলেরাই আবার ন্যাশনাল মেডিকেল কলেজের প্রিন্সিপালকে ঘেরাও করেছে। তিন ঘন্টা ঘেরাও করে রাখার পরে পুলিস এসে এস. এফ. আই.-র হাত থেকে প্রিন্সিপালকে মুক্ত করে। স্যার, আমি আগেও বলেছি যে, এ রাজ্যে সিপিএম ক্যাডাররাই আইন-শৃঙ্খলার পক্ষে সবচেয়ে বড় বিপদ হয়ে দাঁড়িয়েছে। এই কনডেন্সড এম. বি. বি. এস. নিয়ে সিপিএম ক্যাডাররা প্রত্যক্ষভাবে ডাক্তারদের সঙ্গে সংঘর্ষে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারকে অবিলম্বে ঐ প্রচেষ্টা থেকে বিরত থাকতে অনুরোধ করছি। আজকে সব ক'টা মেডিকেল কলেজে এই একই ঘটনা ঘটছে। সুতরাং সরকার যে পদক্ষেপ নিচ্ছে তা বন্ধ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতি নন্দরানী দল ঃ** স্যার, আজকে সারা বিশ্বব্যাপী আন্তর্জাতিক নারী দিবস পালিত হচ্ছে। আমাদের দেশের কেন্দ্রীয় মহিলা সংগঠনগুলি আজকে প্রধানমন্ত্রী অটল বিহারী বাজপেয়ীর কাছে দাবী সনদ পেশ করবেন দারিদ্র্য এবং হিংস্র আচরণের বিরুদ্ধে।

এই দাবী সনদে বলা হয়েছে — মহিলারা শুধু মাত্র সন্তান উৎপাদন করেননা। সম্পদও উৎপাদন করেন। অথচ অর্থনীতিতে মহিলাদের উৎপাদনশীল ভূমিকা যে স্বীকৃতি পায় নি এ কথা প্রধানমন্ত্রীও স্বীকার করেছেন। সুতরাং মহিলা সংরক্ষন বিলটিকে বর্তমান লোকসভা অধিবেশনে পেশ করার জন্য দাবী জানাচ্ছি। আজকে সাম্রাজ্যবাদী দুনিয়ার মহিলাকে পণ্য হিসাবে ব্যবহার করার চক্রান্তকে প্রতিহত করতে হবে। নারীদের ওপর সর্বস্তরের নির্যাতন, বৈষম্য বন্ধ করতে হবে। নীতি নির্ধারণ কমিটিতে মহিলাদের প্রতিনিধিত্ব থাকা দরকার। ভারতবর্ষ সহ তৃতীয় বিশ্বের দেশে মায়েদের মাতৃকালীন মৃত্যু প্রতিরোধে কেন্দ্রীয় সরকারকে উপযুক্ত ব্যবস্থা করতে হবে। নারীদের অধিকার রক্ষা, অধিকার অর্জন ও নারী মুক্তির সংগ্রাম শুধু নারী সমাজের একক দায়িত্ব বা ভূমিকার বিষয় নয়। পুরুষদেরও এই মর্যাদা, অধিকার রক্ষার জন্য সচেতন হতে হবে। নারীদের পাশে দাঁড়াতে হবে। মনে রাখতে হবে সমাজের অর্ধেক মানুষই নারী। জীবন-যাত্রার প্রতি পদক্ষেপে পুরুষের পাশে মহিলা থাকে। মহিলাদের বাদ দিয়ে সমাজের উন্নতি, অগ্রগতি ঘটতে পারেনা। আজকে আমাদের কলকাতা শহরেও এই উদ্দেশ্যে পদযাত্রা সংঘটিত হচ্ছে। পশ্চিম বাংলার বিভিন্ন গণসংগঠন এতে অংশ গ্রহণ করছে। শহীদ মিনার থেকে শিয়ালদা পর্যন্ত পদযাত্রায় ৫০,০০০ মহিলা অংশ গ্রহণ করছে। আমাদের এই বিধানসভার মহিলা সদস্যারাও পদযাত্রায় অংশ গ্রহণ করতে চলেছেন।

**শ্রী অসিত কুমার মাল ঃ** স্যার, রামপুরহাট মহকুমা হাসপাতালে দৈনিক প্রায় ৫০০ রোগী ভর্তি থাকে। অথচ আজ এক মাস ধরে বীরভূম জেলার রামপুরহাট মহকুমা হাসপাতালে অক্সিজেন নেই। এই অবস্থায় ওখানে যে সমস্ত রোগীরা ভর্তি আছে তারা আতঙ্কে দিন কাটাচ্ছে। দু'দিন আগে নিবিড় সিংহ নামে একজন রোগী রামপুরহাট মহকুমা হাসপাতালে ভর্তি হয়েছিলেন। ডাক্তার তাঁকে অক্সিজেন দিতে বলেছিলেন। হাসপাতালে অক্সিজেন না থাকায় শহর থেকে অক্সিজেন আনতে আনতে রুগীর মৃত্যু ঘটে। হাসপাতালে দীর্ঘদিন ধরে কোন অক্সিজেন নেই, এই ভাবে বীরভূম জেলার রামপুরহাট মহকুমা হাসপাতালটি চলছে। ওখানে দৈনিক ৫০০ রোগী ভর্তি থাকে। কয়েক কোটি টাকা খরচ করে হাসপাতালটি পরিচালিত হচ্ছে। সেই হাসপাতালে যদি অক্সিজেন এক মাস ধরে না থাকে তাহলে সেই হাসপাতালের কাজ কি করে চালু থাকতে পারে। স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি তাই জানতে চাই। মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবী অবিলম্বে সেখানে অক্সিজেন পাঠানোর ব্যবস্থা করুন। স্যার, আপনার কাছে অনুরোধ, আপনি স্বাস্থ্যমন্ত্রীকে ডেকে অবিলম্বে এ ব্যাপারে নির্দেশ দিন কারণ এই দপ্তরটির সঙ্গে মানুষের জীবন জড়িত। মানুষের জীবন নিয়ে খেলা করার কোন অধিকার এই দপ্তরের নেই। এই দপ্তরে ডিরেক্টর আছেন, সচিব আছেন এথচ এক মাস ধরে রামপুরহাট মহকুমা হাসপাতালে অক্সিজেন নেই। এ জিনিস চলতে পারে না। অবিলম্বে এর সমাধানের জন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রীমতী শক্তি রাণা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র

গোপিবল্লভপুরের অন্তর্গত সাঁকরাইল ব্লকের লোকসংখ্যা ৯৩ হাজার। এখানকার মানুষরা মূলতঃ কৃষির উপর নির্ভরশীল অর্থাৎ কৃষিই তাদের প্রধান জীবিকা। এই ব্লকের ২৮৬টি মৌজার মধ্যে মাত্র ৬টি মৌজাতে বৈদ্যুতিকরণ হয়েছে। এখানে সেচের জন্য কোন বিদ্যুতের ব্যবস্থা নেই। অবিলম্বে সেখানে যদি ব্যাপক এলাকায় বৈদ্যুতিকরণ করা যায় বা বিদ্যুতের সম্প্রসারণের ব্যবস্থা করা যায় তাহলে সেখানকার মানুষরা কৃষি ক্ষেত্রে অনেক উন্নতি ঘটাতে পারবে। মাননীয় বিদ্যুতমন্ত্রীর কাছে আমার আবেদন, অবিলম্বে সেখানে সমস্ত মৌজাতে বৈদ্যুতিকরণের ব্যবস্থা করা হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী ও অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মালদহতে বন্যার ফলে '৯৭ সালে চন্ডিপুর ব্রীজটি একদম ভেঙ্গে গিয়েছে। কিছুদিন আগে সেখানে মাননীয় গৌতমবাবু গিয়েছিলেন মালদহের মানুষকে বিশুদ্ধ পানীয় জল দেবেন বলে। কিন্তু ঐ ব্রীজটি না হলে নর্থ মালদহ টোট্যালি বিচ্ছিন্ন হয়ে পড়বে। স্যার, অর্থমন্ত্রী মহাশয়কে মালদহের মানুষ এখন সুরদাস বলেই জানেন কারণ তিনি সেখানে গিয়ে অনেক মিষ্টি মিষ্টি কথা বলে এলেও কোন কাজ করেন না। আমার দাবী অবিলম্বে চন্ডিপুর ব্রীজ করতে হবে। তা যদি না হয় তাহলে আমরা বিধায়করা সেখানে আমরণ অনশনের ডাক দেব মালদহের মানুষের স্বার্থে।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্যন করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে নান্দাই গ্রাম পঞ্চায়েত এলাকায় নান্দাই গাবতলা বাজারে কয়েকদিন ধরে তৃণমূলে আশ্রয় নেওয়া সমাজবিরোধীরা গুন্ডামি, বোমাবাজি ইত্যাদির মাধ্যমে অশান্তির সৃষ্টি করছে। গত ৭ই ফেব্রুয়ারী এই সমাজবিরোধীদের বোমার আঘাতে একজন আদিবাসী ক্ষেতমজুর নিহত হয়েছেন। তারা এইভাবে এলাকার শান্তিশৃঙ্খলা বিঘ্নিত করছে। এই সব সমাজবিরোধীদের ব্যাপারে অবিলম্বে কঠোর ব্যবস্থা অবলম্বনের জন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্তমানে মুর্শিদাবাদ জেলাতে বি.এস.এফ সাধারণ মানুষের উপর যেভাবে অত্যাচার করছে তাতে সাধারণ চাষী ও সাধারণ মানুষের জীবন অতিষ্ঠ হয়ে গিয়েছে। পদ্মার ওপারে বিরাট ল্যান্ড আছে, এপার থেকে যারা চাষ করতে যায়, তাদের চাষ করতে দেওয়া হচ্ছে না। বি.এ.ডি.পি.-র যে রাস্তা হয়েছে সেই রাস্তার উপব মেয়েরাও থাকলে তাদের উপর বি.এস.এফ. অত্যাচার করছে। যারা রেশন ডিলার তাদের মাল পর্যন্ত আনতে দিচ্ছে না। এইভাবে গোটা মুর্শিদাবাদ জেলায়, বিশেষ করে সুতি, জঙ্গিপুর এবং লালগোলায় যেসব বি.এস.এফ. ক্যাম্প রয়েছে, তারা মানুষের উপর অসহ্য অত্যাচার চালাচ্ছে। আমি দাবী করছি, অবিলম্বে সংশ্লিষ্ট অথরিটির সঙ্গে যোগাযোগ করে এই অত্যাচার বন্ধ করুন।

**শ্রী কার্তিক চন্দ্র বাগ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আউশগ্রামে ১৪টি গ্রাম পঞ্চায়েত, একটি পৌরসভা এবং ২১৫টি গ্রাম আছে। কিন্তু সেখানে ৪৫টি গ্রামে বিদ্যুৎ নেই। বিশেষ করে ভেদিয়া অঞ্চল। সেখানে ১৬টি গ্রামের মধ্যে মাত্র ২টি গ্রামে বিদ্যুৎ গেছে। বেরেন্ডা অঞ্চল, সেখানে ১৪টি গ্রামের মধ্যে মাত্র দুটি গ্রামে বিদ্যুত সংযোগ হয়েছে। বিদ্যুত মন্ত্রীর কাছে আমার দাবী, সেখানে যেসব গ্রামে এখনো বিদ্যুৎ যায়নি, অবিলম্বে সেখানে বিদ্যুৎ সংযোগ করা হোক।

[12.40–12.50 p.m.]

**শ্রী সুনীল কুমার ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় ভাগীরথীর বন্যায় প্রতি বছর বিস্তীর্ণ অঞ্চল প্লাবিত হয় এবং প্রচুর ক্ষয়ক্ষতি হয়। কাঁঠালবেড়িয়ার কাছে একটি খাল বেরিয়ে এসে মায়াপুরের কাছে পড়েছে দীর্ঘ ২৬ কিলোমিটার পেরিয়ে। সেচ দপ্তর থেকে সেখানে একটা বাঁধ নির্মাণের প্রকল্প নেওয়া হয়েছিল এবং তার কিছুটা কাজও হয়েছিল। ঐ বাঁধের কাজ সম্পূর্ণ হ'লে ৪টি ব্লক এলাকা প্লাবনের হাত থেকে বাঁচতে পারে। আমি তাই মাননীয় সেচমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি, যাতে বাঁধের কাজ সম্পূর্ণ করা হয় এবং সেটাকে বন্যা নিয়ন্ত্রণ এবং সেচের কাজে ব্যবহার করা যায় সেই ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষি-বিপণন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখানে আমি আলুর দর সম্পর্কে বক্তব্য রাখবো, কিন্তু দেখছি কৃষি-বিপণন মন্ত্রী সভায় উপস্থিত নেই। তবুও বলছি যে, আমাদের রাজ্যে ধানের পরই আলু হচ্ছে প্রধান অর্থকরী ফসল। কিন্তু বর্তমানে সেই আলু কেজি প্রতি ৮০ পয়সা থেকে ১ টাকা দরে বিক্রি হচ্ছে। আমরা শুনেছি সরকার নাফেডের মাধ্যমে চাষীদের কাছ থেকে আলু কিনবেন। কিন্তু অভাবী বিক্রি শেষ হয়ে যাওয়ার পর কাজে নামলে কি লাভ হবে জানি না। তার জন্য আমি সত্বর নাফেডের মাধ্যমে আলু কেনা শুরু করতে অনুরোধ জানাচ্ছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি খেজুরী মৎস্য-বন্দর সম্পর্কে মৎস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খেজুরী পরিদর্শন করে একটি টিম তাদের রিপোর্ট পাঠিয়েছিল, কিন্তু কাজের কোন অগ্রগতি দেখছি না। গত বছর মৎস্যমন্ত্রী ঘোষণা করেছিলেন যে, সেখানে মৎস্য-বন্দর হবে, কিন্তু এখনো কিছুই করেন নি। এক্ষেত্রে শীঘ্র ব্যবস্থা নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অঙ্গঁদ বাউরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বাঁকুড়া জেলায় মে জুন মাসে জলের অভাব দেখা দেয়। ইতিমধ্যে সেখানে পুকুরের জল শুকোতে আরম্ভ করেছে। সেই জন্য বাঁকুড়া জেলায় একটা পরিকল্পনা গ্রহণ করা

হয়েছে পানীয় জলের সমস্যা মেটানোর জন্য। এই প্রকল্পে অর্থ দেওয়ার জন্য জনস্বাস্থ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ভান্দু মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিল্প-বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় বিশেষ করে দক্ষিণ পুরুলিয়া বেলদি মাইন্সে ৫০০ কর্মী কাজ করে। এই মাইন্সে রক ফসফেট তৈরী হচ্ছে। এটা শুধু আমাদের রাজ্যে নয় অন্য রাজ্যেও ব্যবহার হচ্ছে। দুঃখের বিষয় স্যার, এখানকার ম্যানেজমেন্টের এক অংশ অনিয়মিতভাবে অফিসে যাচ্ছে এবং প্রোডাকশান যাতে বিঘ্নিত হয় তার চেষ্টা করছে। এই যে রক ফসফেট তৈরী হচ্ছে বেলদি মাইন্সে এটা যাতে রসায়ন সারে রূপান্তরিত করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্দ্ধমান জেলায় রায়না থানায় রায়না ১৩২ কে. ভি বিদ্যুৎ সাব স্টেশানের উচ্চ শক্তি সম্পন্ন তার টানা হয়ে গেছে। রায়না মাধবডিহি খন্ডোঘোষ থানার চাষীদের বিদ্যুতের অভাবে লোডশেডিং হওয়ার জন্য বোরো চাষ মার খাচ্ছে। ছাত্রছাত্রীদের পড়াশোনার ক্ষতি হচ্ছে। এই রায়না সাব স্টেশানে যদি একটা ট্রান্সফরমার বসিয়ে দেওয়া হয় তাহলে চাষীরা উপকৃত হবে এবং পড়ুয়াদের সুবিধা হবে।

**শ্রী খগেন্দ্র নাথ মেহেতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বিধানসভা এলাকায় পেছিয়ে পড়া তফশিলী জাতি এবং উপজাতিদের বাস এবং শিক্ষায় অনগ্রসর এলাকা। বামফ্রন্ট সরকারের জনমুখী শিক্ষা নীতির ফলে শিক্ষার সম্প্রসারণ যথেষ্ট ঘটেছে। সেই দিক থেকে আমাদের এলাকা বিচ্ছিন্ন হয়ে রয়েছে। সেখানে যাতায়াতের ভাল রাস্তা নেই। এখানকার মানুষ উচ্চশিক্ষা লাভ করে বঞ্চিত হয়ে রয়েছে। এখানে যে সমস্ত জুনিয়র হাইস্কুল আছে সেইগুলিকে মাধ্যমিক স্কুলে এবং মাধ্যমিক স্কুলগুলি উচ্চ-মাধ্যমিকে উন্নিত করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি দমকল বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই বামফ্রন্ট ২৩ বছর এখানে আছে। উলুবেড়িয়াতে মন্ত্রী মহাশয় বলেন যে ফায়ার বিগ্রেড স্যাংসান হয়ে গেছে, ডি. এম., এস. ডি. ও জায়গা ঠিক করে দিচ্ছে না। এখানে জুট মিল আছে, কিছু কিছু হোগলার কারবার আছে। এখানে যে ই. এস. আই হাসপাতাল আছে সেখানে আগুন লেগেছিল, সেখানে পুকুর থেকে জল তুলে আগুন নেভাতে হয়েছিল। আমি মন্ত্রী মহাশয়কে বারে বারে বলছি যে উলুবেড়িয়া একটা মহকুমা, এখানে জুট মিল আছে, ইঞ্জিনিয়ারিং কারখানা আছে, সুতাকল আছে, হোগলার কারবার আছে, ইন্ডাসট্রিয়াল গ্রোথ সেন্টার আছে, হসপিটাল আছে, ই. এস. আই. হসপিটাল আছে, আগুন লাগলে বা সট সারকিটে আগুন লাগলে বালতি করে জল তুলে সেই আগুন নেভাতে হবে। বামফ্রন্ট সরকার জনগণের

সরকার, উলুবেড়িয়া জনগণের দাবি এখানে একটা ফায়ার স্টেশান হোক। মন্ত্রী বলছেন মঞ্জুর হয়ে গেছে, ডি. এম, এস. ডি. ও জায়গা দিচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, ফায়ার ব্রিগেডটি কতদিনের মধ্যে হবে? মাননীয় মহকুমা শাসক গরুহাটের জন্য প্রোমোটরকে নিয়ে জায়গা দেখতে যেতে পারেন আর ফায়ার ব্রিগেডটির জায়গা কোথায় হবে তা দেখতে যেতে পারেন না? উলুবেড়িয়ার জনসাধারণের দাবী যাতে এই ফায়ার ব্রিগেডটি এই মাসের মধ্যে হয়।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে মাননীয় শিক্ষামন্ত্রী আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এখন মাধ্যমিক পরীক্ষা চলছে। এর পরে উচ্চমাধ্যমিকে ভর্তি হবার জন্য সারা বাংলায় হাহাকার পড়ে যাবে। ছেলেমেয়েরা এধার ওধার গিয়ে সবাইকে ধরে ভর্তির জন্য চেষ্টা করবে। মাধ্যমিক স্তরে যে সব স্কুল আছে, সেগুলোকে উচ্চ-মাধ্যমিকে উন্নীত করার জন্য একটা যে প্রশ্ন করা হয়েছিল, সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী একটি লিখিত উত্তর দিয়েছেন। প্রশ্ন ছিল, সামনের বছরে কত মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করা হবে। উনি জবাব দিয়েছেন যে, কোন সিদ্ধান্ত নিতে পারেন নি। আগামী দু'তিন মাসের মধ্যে মাধ্যমিকের রেজাল্ট বেরোবে, অথচ মাননীয় মন্ত্রী এখন পর্যন্ত কোন সিদ্ধান্ত নিতে পারেন নি। মাধ্যমিক স্কুলগুলিকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য, যাতে পাশ করার পর ছেলেমেয়েরা পড়াশুনা করতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি।

[12.50–1.00 p.m.]

**Zero Hour**

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the attention to the Hon'ble Deputy Chief Minister and Information and Cultural Affairs Minister concerned that inspite of the fact that the District Office of Information and Cultural Affairs including Songs and Drama Unit has been transferred to the Darjeeling Gorkha Hill Council, the post of Deputy Director, District and Sub-divisional Information Officers are yet to be transferred to the Council. In order to make the department function properly and smoothly, these posts need to be transferred to the Council immediately. Thank you.

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি জলন্ত সমস্যার এখানে উল্লেখ করতে চাই। গত কয়েকদিন ধরে, ২৮শে ফেব্রুয়ারী থেকে ভাঙন প্রতিরোধের কাজ শুরু হয়েছে। ডিপার্টমেন্ট কাজ শুরু করেছে এবং জনসাধারণ সহায়তা করছেন। কতিপয় দুষ্কৃতকারী যারা তৃণমূল আশ্রিত তারা বি এস এফ কে সঙ্গে নিয়ে গতকাল ৯-১০টার সময় যখন কাজ চলছিল, সেই সময়ে হামলা

চালায়। হামলাকারীদের মধ্যে দেদার হোসেন, আনসার এরা ছিল। এরা ভাঙন প্রতিরোধের কাজকে হ্যাম্পার করার চেষ্টা করছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার, এখন গরম তেমন জাঁকিয়ে পড়েনি, এরই মধ্যে উত্তর কলকাতা থেকে দক্ষিণ কলকাতায় পানীয় জলের হাহাকার পড়ে গিয়েছে। টালাতেও পর্যন্ত কর্পোরেশনের জলের হাহাকার হচ্ছে। এক কলকে ঘিরে কয়েকশত মানুষ লাইনের পর লাইন দিয়ে দাঁড়িয়ে আছে, কল থেকে জল আসছে না। টালা থেকে জল আসছে না। গার্ডেনরীচে যে জল প্রকল্প সরকার করছে সেটি ১৯৭৫ সালে শুরু হয়েছে, এখনও পর্যন্ত তা শেষ হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে কলেরা ছড়িয়ে পড়েছে — দক্ষিণ কলকাতাতে একশো জন এতে আক্রান্ত হয়েছে।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, আজকে আন্তর্জাতিক নারী দিবস। আমাদের রাজ্যে যদিও নারী স্বাধীনতার জন্য, তাদের অর্থনৈতিক কর্মকান্ডর মধ্যে দিয়ে সুরক্ষিত করবার চেষ্টা করা হচ্ছে, সারা ভারতবর্ষের অবস্থা সেই তুলনায় শোচনীয়। আমরা এখানে যখন নারী দিবস এখানে খুব উৎসাহ উদ্দীপনার মধ্যে দিয়ে উদ্‌যাপন করছি, আমাদের ডুয়ার্স এলাকায় চা বাগানে ডাইনী হত্যা হচ্ছে। সেখানে বিশেষ করে পিছিয়ে পড়া মানুষকে সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে আন্দোলন করে যদি সচেতন না করা হয়, তাহলে এই সমস্ত উদ্‌যাপন কোন কাজে লাগবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যের স্বাস্থ্য পরিষেবা নিয়ে বলছি। এখানে যে ভাবে এম. বি. বি. এস. ডাক্তারদের অগ্রাহ্য করে অর্ধ শিক্ষিত চিকিৎসকদের হাতে স্বাস্থ্য ব্যবস্থাকে তুলে দিচ্ছেন তাতে করে বেহাল স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণভাবে ভেঙে পড়ছে। এই কনডেন্সড কোর্স চালু করার মাধ্যমে সেই জিনিস করছেন। ইতিমধ্যে এই ব্যাপারে হাউসে মেনশানও হয়েছে, ন্যাশনাল মেডিকেল কলেজে এই নিয়ে সেখানে হামলা হয়েছে এবং আজকে সমস্ত আই. এম. এ. থেকে প্রতিবাদ জানাচ্ছে। এর ফলে স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়বে। স্বাস্থ্য পরিষেবার মধ্যে একটা বৈষম্য দেখা দেবে। শহরের লোকেরা এম. বি. বি. এস. ডাক্তারদের দ্বারা চিকিৎসিত হবে, গ্রামের লোকেরা এই সমস্ত অর্দ্ধ চিকিৎসিত লোকেদের দ্বারা চিকিৎসা পাবে। এতে বৈষম্য দেখা দেবে। তাই রাজ্য সরকারের কাছে দাবী করছি, এই কনডেন্সড কোর্স বাতিল করা হোক এবং এম. বি. বি. এস. কোর্স যেটা চালু আছে সেটাই থাকুক এবং এই ব্যাপারে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী সঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করার জন্য বলছি। স্যার, গতকাল ঝাড়গ্রাম সরকারি কলেজে এস. এফ. আই.-এর ছেলেরা সেখানে ঢুকে ভাঙচুর করে। ল্যাবরেটরি তারা ভেঙে দিয়েছে এবং অধ্যক্ষ মহাশয়ের ঘর তছনছ করে দিয়েছে। অধ্যক্ষ মহাশয় বলছেন, আমার জীবনে এই রকম ঘটনা কখনও ঘটেনি। ৮।১০ জন যুবক তারা ঘরে ঢুকে সমস্ত ভেঙে দিয়েছে। আজকে সরকারি কলেজে যদি শাসক দলের ছেলেরা

ভাঙচুর করে তাহলে এক্ষেত্রে কি করার আছে, তা দেখার জন্য উচ্চ শিক্ষামন্ত্রীকে এই ব্যাপারে অনুরোধ করছি এবং তদন্ত করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের পরিবহণ দপ্তরের মন্ত্রীর কাছে একটি বিষয়ে উল্লেখ করতে চাইছি। আমাদের রেল পরিষেবার একেবারে চুড়ান্ত অবনতি হয়েছে। শহরতলির ট্রেন নিয়ম মেনে চলাচল করছে না। সূচী মেনে টাইম টেবিল মেনে চলছে না। প্রতিদিন দূরদর্শনে বেসরকারি চ্যানেল-এ ৬.৪৫ মিঃ-এর খবরের শেষ ভাগে তারা দেখাচ্ছে কোন ট্রেন কত সময় দেরীতে চলছে বা বাতিল হয়েছে। প্রতিদিন দেখতে পাচ্ছি, যদি এক সপ্তাহের হিসাব দেখেন তাহলে দেখবেন ৮।৯ ঘন্টা লেটে ট্রেন চলছে, না হলে কিছু ট্রেন বাতিল হচ্ছে। গত ২০ শে ডিসেম্বর যখন আমরা দিল্লীতে অল পার্টি ডেলিগেশানে গিয়েছিলাম সেখানে বলেছিলাম আমরা যারা এখানে বিধায়ক আছি, তারা সকলেই জানেন, যারা ট্রেনে যাতায়াত করেন তারা ভাল ভাবেই জানেন ১৯টি কম্পার্টমেন্ট থেকে বাড়িয়ে ২৪টা কম্পার্টমেন্ট করবেন বলেছিলেন, হাওড়া বা শিয়ালদহর ষ্টেশানে ২৪টা কম্পার্টমেন্ট দাঁড়াবার কোন জায়গাই নেই, এক্ষেত্রে বলব, রেল ব্যবস্থা অত্যন্ত দুর্বিষহ অবস্থার মধ্যে আছে। নিত্যযাত্রীদের দুরাবস্থা ভোগ করতে হচ্ছে। আমার দাবী, রেলমন্ত্রী যে সমস্ত কথা দিয়েছেন, সেইগুলি যেন অবিলম্বে চালু হয়, যাত্রী পরিষেবার উন্নতি হয়, ট্রেন চলাচলের সুযোগ সুবিধা বাড়ে তা দেখার জন্য অনুরোধ করছি।

**শ্রী শৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে উপমুখ্যমন্ত্রী নেই, গতকাল থেকে রেডিও, টি. ভি., প্রভাতী সংবাদপত্রের মাধ্যমে মানুষের কাছে খবর পৌঁছে গিয়েছে সি. পি. আই. মন্ত্রিসভা থেকে চলে আসছে তারা রাজ্যসভায় প্রার্থীর কোটা না পাওয়ায়। আমি আপনার মাধ্যমে উপমুখ্যমন্ত্রীকে বিবৃতি দিতে অনুরোধ করছি, সি. পি. আই. এখন কি মন্ত্রিসভায় আছে, বামফ্রন্টের মন্ত্রিসভায় আছে? নাকি ভেঙে গিয়েছে? আজকে বিধানসভা চলছে, এই কথা জানবার অধিকার আমাদের আছে। তাই আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি মুখ্যমন্ত্রীকে নির্দেশ দিন যাতে আমরা বিধানসভার সদস্যরা বিধানসভার অধিবেশন চলাকালীন জানতে পারি। এই বামফ্রন্ট সরকার ভেঙে গেছে কিনা, তাদের দুই মন্ত্রী পদত্যাগ করেছেন কিনা, বা এখন কি অবস্থায় আছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি বুদ্ধদেব বাবুকে বলবেন তিনি এই হাউসে এসে এই সম্পর্কে একটা বিবৃতি দিন। আমাদের এটা জানার অধিকার আছেই।

[1.00–2.00 p.m. including adjournment]

**শ্রীঅসিত কুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল তার ভাষণে বলেছেন, বিদ্যুৎ পর্ষদও বলছে টাকার অভাবে পশ্চিমবঙ্গে বিদ্যুতের কাজ এগোচ্ছে না। আমরা জানি মাননীয় সাংসদদের এম. পি. ফান্ডের টাকা বিভিন্ন উন্নয়ণমূলক কাজে লাগানো হয়। রাজ্যসভা থেকে নির্বাচিত মাননীয় প্রণব মুখোপাধ্যায়ের ঐ ফান্ডের টাকা

এলাকার বিদ্যুতের কাজের জন্য দিয়েছেন ১৯৯৮-৯৯ সালে। অথচ দেখছি কোন কাজই হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীকে বলতে চাই, যে সমস্ত এম. পি. ফান্ডের টাকা বৈদ্যুতিকরণের জন্য দেওয়া হচ্ছে, সেই কাজগুলো অন্ততঃ করুন।

**শ্রী অমর চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত সেশনে দমদম এবং বেলঘরিয়া স্টেশনের মাঝখানে 'ন পাড়া' স্টেশন করার জন্য প্রয়োজনীয় কাগজপত্র আপনার মাধ্যমে মাননীয় রেলমন্ত্রীর কাছে পাঠাবার চেষ্টা করেছিলাম, আপনি পাঠিয়েছেন কিনা জানি না। এই বিষয়ে সমস্ত কাগজপত্র সহ ১০.১১.৯৯ তারিখে আমি শ্রীমতী মমতা ব্যানার্জী, রেলমন্ত্রীর কাছে পাঠিয়েছিলাম। গত ২৫শে নভেম্বর তিনি আমাকে চিঠি দিয়ে জানিয়েছিলেন বিবেচনা করবেন। তারপর আর কিছু দেখতে পাইনি। আজকে তাঁর রেল বাজেটেও এই সম্বন্ধে কিছু নেই।

**শ্রীশান্তিরাম মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গরম পড়তে না পড়তে সারা পশ্চিমবঙ্গে জলের হাহাকার শুরু হয়েছে। পুরুলিয়া এমনিতেই খরাপ্রবণ, সেখানকার মানুষ পানীয় জল তো বটেই, এমন কি নিত্য ব্যবহার্য জলও পাচ্ছে না। নোংরা জলই ব্যবহার করছে। সেখানে কলেরা, ডাইরিয়া, প্রভৃতি রোগের প্রাদুর্ভাব দেখা যাচ্ছে। অবিলম্বে সেখানে বিশুদ্ধ পানীয় জল ও নিত্য ব্যবহার্য জল সরবরাহের দাবি করছি রাজ্য সরকারের কাছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী উপস্থিত আছেন—রাজ্যে যে নতুন ৪০।৫০টা কলেজ হয়েছে সেখানে একজন সাবজেক্ট টীচার নেই। আজকে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী যে সমস্ত নতুন কলেজগুলোকে অনুমোদন দিয়েছেন সেখানে সাবজেক্ট টীচার নেই। সেখানে পার্ট-টাইম টীচার দিয়ে শিক্ষা ব্যবস্থা পরিচালনা করা সম্ভব হচ্ছে না। মন্ত্রী আছেন তিনি এ বিষয়ে একটা বিবৃতি দিন, এই অবস্থা অবসানের জন্য তিনি কি ব্যবস্থা নিচ্ছেন, তিনি হাউসে একটা বিবৃতি দিন।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

(After Adjournment)

[2.00–2.10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের আজ শেষ দিন। আজকে কথা আছে মুখ্যমন্ত্রী জবাব দেবেন। আজকে আমাদের পক্ষ থেকে উদ্বোধন করবেন পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির চেয়ারম্যান এবং ভেরি সিনিয়র মেম্বার সত্যরঞ্জন বাপুলী। আমরা কি এই কার্ট্সীটুকু আশা করতে পারি না যে মুখ্যমন্ত্রী এখানে এসে বক্তৃতা শুনবেন? আর আগে প্রথম দিন তিনি শুনলেন না, আমাদের লীডার বললেন তিনি শুনলেন না, সিনিয়র মেম্বার সত্যরঞ্জন বাপুলী শেষ দিনে বলবেন, তিনি জবাব দেবেন তিনি শুনবেন না? আমরা কি সরকারের কাছ থেকে এই কার্ট্সীটুকু আশা করতে পারি না? এখানে একজন মন্ত্রী সত্যসাধনবাবু আর কয়েক জন আধামন্ত্রী তাঁরা

বসে আছেন। এটা দিনের পর দিন চলবে? আর কত অবমাননা এই হাউজকে এই সরকার করবে? এটা হওয়া উচিত নয়। এটা কত দিন চলবে? আমরা বারে বারেই বলেছি এটা হওয়া উচিত নয়। মুখ্যমন্ত্রীর আসা দরকার, অন্যরা কেউ আসবেন না। সবার রাজকার্য বিধানসভার বাইরে, বিধানসভার মধ্যে কারোর কোন কাজ থাকবে না। স্যার, আপনি বলুন, আপনি সে দিন স্ট্রংলী বললেন তার পরও মন্ত্রীদের চৈতন্য উদয় হবে না। আপনি হাউজ এ্যাডজর্ন করুন, তার পর মন্ত্রীরা আসবেন। সত্যদা কেন বলবেন এই পরিস্থিতিতে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মন্ত্রী আছেন ক্ষিতি গোস্বামী, কমলেন্দু সান্যাল, আব্দুল রেজ্জাক মোল্লা—এখানে ৫ জন মন্ত্রী আছেন, ঘরে আছেন কান্তি বিশ্বাস। আমি মুখ্যমন্ত্রীর কথা বলতে পারবো না। অতীশ বাবুর আজকে বলার কথা ছিল তিনি ব্যক্তিগত অসুবিধা থাকার জন্য গতকাল বলেছেন। সব কিছু নোট করার জন্য সব ব্যবস্থা আছে, সব ইন টো টো উত্তর পাবেন যদি আপনারা থাকেন, সেই ভাবেই সব কিছু এ্যারেঞ্জ করা আছে। এখন ৫ জন মন্ত্রী আছেন।

**শ্রী সৌগত রায় ঃ** আমি নন্দবাবুর আসার কথা বলছি না, তিনি রিটায়ার করেছেন, আমি শ্রীকুমার মুখার্জীর আসার কথা বলছি না, এছাড়া অন্য মন্ত্রীরা তো আছেন? আপনি বলেছেন কান্তিবাবু ঘরে আছেন। তিনি তো অদৃশ্য মন্ত্রী, কিন্তু অন্য যাঁরা আছেন তাঁরা আসবেন কিনা? এখানে পুরো মন্ত্রী ৩ জন এবং আধামন্ত্রী ২ জন আছেন। কান্তিবাবু এই মাত্র ঢুকছেন।

(এই সময় মাননীয় শিক্ষামন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস হাউজে প্রবেশ করেন।)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার আপনার মাধ্যমে হাউজের মধ্যে রাখতে চাই আপনি জানেন গতকাল একটা পলিটিক্যাল ডেভালপমেন্ট ঘটেছে। গতকাল ফ্রন্ট ভেঙে গেছে। সি. পি. আই.-এর মন্ত্রীরা পদত্যাগ করেছেন এবং সাংঘাতিক ভাবে দুজন মন্ত্রী পদত্যাগ করেছেন এবং তারপরও হাউস চলছে। আমরা হাউসের মাধ্যমে বিষয়টা জানতে চাই। মন্ত্রীরা এসে বলুন যে, আপনারা পদত্যাগ করলেন। এটা আজকে একটা চিরাচরিত ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। পদত্যাগ করা হচ্ছে অথচ কিছুই জানানো হচ্ছে না। মাননীয় শংকরবাবু পদত্যাগ করলেন কেউ জানতে পারল না। আবার, কালকে দু'জন মন্ত্রী পদত্যাগ করেছেন বামফ্রন্টের। এটা জানানো উচিত। ..... (গোলমাল).....। স্যার, ফ্রন্ট ভেঙে গেছে। বিষয়টা আমাদের জানা দরকার আছে। আমাদের দায়িত্ব আছে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** মাননীয় সুব্রতবাবু শুনুন, আপনি ভুল তথ্যে চলেন। কাগজ ঐ রকম কথা বলে থাকতে পারে। কিন্তু আমি এই মাত্র খবর পেলাম, আমি বলছি, কোন মন্ত্রী পদত্যাগ করেন নি। এটা যদি কোন খবরের কাগজ বলে থাকে তাহলে তা অসত্য। কারণ, আমি খবর পেলাম কোন মন্ত্রীই পদত্যাগ করেন নি।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে কিছু কথা বলব। আজ এই আলোচনার চতুর্থ দিন। আমাদের, বিরোধী দলের ডেপুটি লিডার প্রথমে যে দৃষ্টি আকর্ষণ করেছেন, হাউসে মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতির জন্য, এই গণতন্ত্রের মন্দিরের সম্মান রাখার, হাউসের সম্মান রাখার জন্য। মাননীয় মুখ্যমন্ত্রী ঘরে যদি বসে থাকেন তাহলে এখানেও আসতে পারেন। সেখানে বিশ্রাম করতে পারেন। এখানেও বিশ্রাম করতে পারেন। এখানে থেকেও হাউসের ভেতরে থাকাটা হাউসকে অসম্মান করা হয়। মাননীয় বুদ্ধদেববাবু উপমুখ্যমন্ত্রী হয়েছেন। তিনিও এখানে উপস্থিত নেই। আমরা বিরোধীরা শুধু আলোচনা করে যাব আর মাননীয় মন্ত্রীরা ঘরে বসে শুনেবেন এবং বক্তৃতা দিয়ে চলে যাবেন এটা ঠিক নয়। তাই আমি এর প্রতিবাদ করে আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারের মাননীয় রাজ্যপালের ভাষণ এবং ভূমিকার সাথে বিহারের মাননীয় রাজ্যপালের ভূমিকার কোন তফাত নেই। সেখানে গণতন্ত্রকে হত্যা করা হয়েছে। আর, এখানেও গণতন্ত্রকে হত্যা করা হয়েছে। ২৪ বছরের একটা সরকারকে সমর্থন করার জন্য কতগুলো কথা এখানে বলতে তিনি এসেছিলেন। আমি খুব গর্বিত যে মাননীয় রাজ্যপালের মিথ্যা বা অসত্য কথা বা কাল্পনিক কথা জানতে পেরে যথাযোগ্য ভাবে পশ্চিমবাংলার মানুষের গণতন্ত্রের স্বার্থে প্রতিবাদ করেছি এবং অন্যান্য মাননীয় সদস্যারা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি এটাই হয়তো শেষ রাজ্যপালের ভাষণ যা এখানে বামফ্রন্ট সরকারকে শুনতে হবে। আমার মনে হয় ২০০১ সালের পর আর শুনতে হবে না এবং তাই বুঝতে পেরে আজকে আসতে লজ্জা হচ্ছে।

কিছুদিন আগে মুখ্যমন্ত্রীত্ব ছেড়ে দেবেন বলে সংবাদে দেখলাম। আমি লক্ষ্য করছি কয়েকদিন যাবদ বিরোধী দল এবং সরকারী ও সরিক দলের পক্ষ থেকে বিভিন্ন সদস্য বক্তব্য রেখেছেন। আমি মহামান্য রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের অ্যামেন্ডমেন্টের সমর্থনে বক্তব্য শুরু করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কালকে বক্তৃতার মাঝখানে শুনলাম পশ্চিবঙ্গ ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য। আমার মনে হয়, এখানে এমন কোন মুর্খ নেই যে কিনা জানেনা, পশ্চিমবঙ্গ একটা অঙ্গরাজ্য।

[2.10–2.20 p.m.]

আমার মনে হয় ওঁরা জানেন না। তাই আমি ওঁদের জানাবার জন্য বলার চেষ্টা করছি। অঙ্গরাজ্য বলে সেখানে যা তা হবে? আর আপনারা কি বলে গৌরব অর্জন করতে চাইছেন, আমাদের পঞ্চায়েতে খুব কাজ হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে বলছি, সম্ভব হলে তিনি তাঁর জবাবী ভাষণে

আমার কথাগুলোর উত্তর দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে অধ্যাপক অমর্ত্য সেনকে খুব ঘটা করে অভিনন্দন জানানো হ'ল এবং কি বলা হ'ল, না তাঁর নীতি মেনে নেওয়া হবে। তাঁর নীতিতে কি আছে? "শিক্ষা, স্বাস্থ্য, ক্ষুধা।" ওঁরা বললেন, এই তিনটের ওপর আমরাও জোর দিতে চাই। তারপর কি হ'ল? এই তিনটে বিষয়ের ওপর জোর দিতে হলে গ্রাম উন্নয়ন দরকার। তা গ্রাম উন্নয়নের ক্ষেত্রে আমরা পঞ্চায়েতের কি ভূমিকা দেখছি? এ বিষয়ে ওঁরা খুব বড় বড় কথা বলে বেড়ান। অর্থমন্ত্রী যদি এখানে থাকেন তাহলে তিনি শুনবেন, তাঁর কাছে বলতে চাই। তাঁর কাছে আমার প্রশ্ন এ রাজ্যের কোন একটা পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ কি তিন বছরের সমস্ত টাকা খরচ করতে পেরেছে? এই রকম একটা উদাহরণ কি তিনি দেখাতে পারবেন? আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি জেলা পরিষদগুলি টাকা খরচ করতে পারে না। লক্ষ লক্ষ টাকা নয়, কোটি কোটি টাকা কয়েক বছর ধরে রেখে দিয়েছে। গ্রাম উন্নয়ন স্তব্ধ হয়ে গেছে। অথচ এখানে বামফ্রন্টের কয়েকজন সদস্য বললেন, গ্রামে গ্রামে নাকি বিরাট উন্নয়ণমূলক কাজ হয়েছে। কি রকম কাজ হয়েছে তা আমি কয়েকটা জায়গার উদাহরণ দিয়ে দেখিয়ে দেব। সব জায়গার তথ্যই আমার কাছে কাছে। আমি দু'একটা জেলার চিত্র এখানে তুলে ধরতে চাই। প্রধানত আমি নর্থ এবং সাউথ ২৪-পরগণার কথাই এখানে উল্লেখ করব। সুর্যকান্ত মিশ্রর জেলার কথা আর বলব না। আমি পূর্ণ দায়িত্ব নিয়ে বলছি, ওঁর জেলা এখনও ২২ কোটি টাকা খরচ করতে পারে নি। সেই টাকা পড়ে আছে। উত্তর ২৪-পরগণায় ৫ কোটি টাকা পড়ে আছে। যোজনা খাতে খরচ করতে পারে নি। আমি দায়িত্ব নিয়ে বলছি, আপনার লিখে নিন, মিথ্যা বললেন প্রিভিলেজ আনবেন। অথচ আপনাদের মুখে বড় বড় কথা শুনছি—উন্নয়নের বন্যা বয়ে গেছে। কয়েক দিন আগে দক্ষিণ ২৪-পরগণা জেলা পরিষদে সাবজেক্ট কমিটি গিয়েছিল। তাদের রিপোর্টের একটা কপি আমাকে দিয়েছে। তাতে কি দেখছি-- দক্ষিণ ২৪-পরগণা জেলা পরিষদের ১.৪.৯৯ তারিখ থেকে জানুয়ারী ২০০০ সাল পর্যন্ত উন্নয়ণ কাজের যে ফিরিস্তি তাতে দেখছি ১২ কোটি ৪৮ লক্ষ টাকার মধ্যে জে. আর. ওয়াই-এর ক্ষেত্রে ৩ কোটি ৩০ লক্ষ টাকা পড়ে আছে। এখনো সেই টাকা পড়ে আছে। দশম অর্থ কমিশনের রিপোর্ট বা সুপারিশ অনুযায়ী ৯৫০.৭২ লক্ষ টাকা পেয়েছেন, খরচ হয়েছে ৪৮৮.৪৬ লক্ষ টাকা। অর্থাৎ ৫৬% খরচ করতে পেরেছেন। শুধু দক্ষিণ ২৪-পরগণা জেলাতেই আপনারা জে. আর. ওয়াই-এর ১.৪৪ লক্ষ টাকা খরচ করতে পারেন নি। এখনো তো পড়ে আছে। আমি হিসাব করে দেখলাম প্রতি খাতে এই একই অবস্থা। শুধু দক্ষিণ ২৪ পরগণা জেলায় বিভিন্ন উন্নয়নমূলক খাতে পড়ে আছে সাড়ে সাত কোটি টাকা। কয়েক দিন আগে এ. ডি. এম.-এর সঙ্গে আমার দেখা হয়েছিল। আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম—কত টাকা আপনার হাতে আছে? তিনি বললেন, 'এম. পি. কোটার টাকা নিয়ে সব মিলিয়ে আমাদের হাতে আছে ৪৫ কোটি টাকা। আমরা খরচ করতে পারি নি।' এটা খুবই দুর্ভাগ্যের বিষয়। গ্রাম উন্নয়ণের কথা মুখে বলছেন, অথচ উন্নয়নের টাকা খরচ করতে পারছেন না। একটা জেলা পরিষদেই এই অবস্থা! উত্তর ২৪ পরগণা সম্পর্কে কয়েক দিন আগে একটা সংবাদ বেরিয়েছে। স্যার, আপনি নিশ্চয়ই তা দেখেছেন।

তাতে বলেছে—৫ কোটি টাকা ফেরত যাচ্ছে। উন্নয়ণ বেসামাল, গ্রাম উন্নয়ণ স্তব্ধ হয়ে গেছে। কয়েক দিন আগে এটা বেরিয়েছে এবং তাতে উল্লেখ করা হয়েছে কোন্ কোন্ ক্ষেত্রে খরচ করতে পারে নি। মুখ্যমন্ত্রী বলবেন আমি যে অভিযোগগুলো করছি, এগুলো সত্য কিনা। আমার কাছে সাবজেক্ট কমিটির সমস্ত কাগজ আছে, প্রয়োজন হলে আমি তা তাঁর কাছে পৌঁছে দেব। তিনি উত্তর দেবেন। যদি না দিতে পারেন তাহলে স্বীকার করে নেবেন যে গ্রামবাংলায় টাকা চুরি হচ্ছে। সেদিন বুদ্ধদেববাবু বলছিলেন, মিটিং করে তাড়াতাড়ি টাকা খরচ করতে বলা হয়েছে। কেন্দ্রের টাকা নিতে হবে তাই তাড়াতাড়ি খরচ করতে বলা হয়েছে। তাড়াতাড়ি খরচ করা মানে কম কাজ করে বেশী টাকা চুরি করা। সেইজন্য তাড়াতাড়ি খরচ করতে বলা হয়েছে। উপ-মুখ্যমন্ত্রী মহাশয় সেদিন নিজে আমাদের একথা বলেছেন। কেন্দ্রের টাকা আসছে সেই টাকা চুরি করো, উড়িয়ে দাও—এই হচ্ছে অবস্থা। স্যার, আজ গ্রামবাংলায় গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ প্রতিটি জায়গা দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। একটা করে কোটারি তৈরি হয়ে গিয়েছে। সেখানে কিছু কন্ট্রাক্টর আছেন তারা কাজ পান। জেলা পরিষদগুলির যারা সভাধিপতি, সহ-সভাধিপতি, কর্মাধ্যক্ষরা আছেন তাদের সঙ্গে এরা যোগাযোগ রেখে সব কন্ট্রাক্টগুলি নিচ্ছে এবং দু'হাতে টাকা লুট করছে। সেখানে হরির লুট চলছে কেন্দ্রের দেওয়া টাকার। স্যার, এখানে উচ্চ শিক্ষামন্ত্রী আছেন, উনি প্রশ্নের জবাব দিতে গিয়ে বলেছিলেন যে হ্যাঁ, বহু কলেজে অধ্যক্ষ নিয়োগ করা যায় নি, প্রচুর অধ্যাপক্ষের পদ খালি আছে। স্যার, ওরা একটা কলেজ সার্ভিস কমিশন করেছেন। কলেজ সার্ভিস কমিশনে মানে হচ্ছে পার্টি সার্ভিস কমিশন। ওরা একটা স্কুল সার্ভিস কমিশন করেছেন, সেটাও হচ্ছে পার্টি সার্ভিস কমিশন। লক্ষ লক্ষ টাকা ঘুষ নিয়ে সেখানে মাষ্টারির চাকরি দেওয়া হচ্ছে। আর ঐ স্কুল সার্ভিস কমিশন করা হয়েছে কাদের নিয়ে? সব সি. পি. এমের লোকরা সেখানে বসে আছেন। আর চাকরি পাবে কারা? সব সি. পি. এমের লোক। উচ্চশিক্ষা ওরা শেষ করে দিয়েছেন, সেকেন্ডারিও শেষ, এবারে প্রাইমারির কথায় আসি—সেখানে এরা কি করলেন? সেখানে অ্যাপয়েন্টমেন্ট ছাড়া হয়েছে। আমার কাছে অনেকে দিয়েছেন, দু'একটা এনেছি, সেগুলি দেব, তাতে দেখা যাচ্ছে—এখানে নামটা বলব না, কি সাম ভট্টাচার্য মহাশয়, তিনি হচ্ছেন সভাপতি দক্ষিণ ২৪ পরগণা জেলা প্রাথমিক শিক্ষা পর্ষদ, সেখানে ৩০/৪০ হাজার টাকা করে ঘুষ নিয়ে এক একজনকে চাকরি দেওয়া হচ্ছে। ওর বাড়ীর পাশের একটা বাড়ীর ৫ জন ছেলে চাকরি পেয়েছে। প্রাইমারি এডুকেশানে টাকা নিয়ে চাকরি, সেকেন্ডারি এডুকেশানে টাকা দিয়ে চাকরি আর কলেজ সার্ভিস কমিশনে পার্টির লোকদের ধরে সেখানে চাকরি দেওয়া হচ্ছে। গ্রামবাংলার উন্নয়ন এই পার্টির হাতে পড়ে আজকে স্তব্ধ হয়ে গিয়েছে। সেখানে চুরি, দুর্নীতিতে ভরে গিয়েছে। গ্রামের লোকরা আগে ভাল ছিল এখন তাদের চুরি করতে শেখানো হচ্ছে। এডুকেশানে এরা চাইছেন সব জায়গায় মার্কসীয় দর্শনের কথা আনতে। ওরা চাইছেন সব কমিউনিষ্ট শিক্ষক হবেন। এর ফলে ভাল শিক্ষকরা সেখানে যাবেন না বা যেতে পারবেন না। যারা কমিউনিষ্ট পার্টির নেতাদের সঙ্গে থাকবে এবং কমিউনিষ্ট পার্টি করবে শুধু তারাই সেখানে যেতে পারবেন এই অবস্থার সৃষ্টি ওরা করেছেন।

গ্রামবাংলার উন্নয়নকে শেষ করে দিয়ে ওরা চোরের রাজত্ব সৃষ্টি করছেন। আর ওদের চোরগুলিকে ধরাও যায় না। দু/একটা হয়ত ধরা পড়েছে কিন্তু তার চেয়ে বেশী নয়। আমি দায়িত্ব নিয়ে বলছি, ৩৫৬ টি গ্রাম পঞ্চায়েতে আজ পর্যন্ত অডিট হয়নি। আর সত্যসাধনবাবু এখানে বসে আছেন, এখানকার ভাল ভাল ছেলেরা সব বাঙ্গালোরে পড়তে চলে যাচ্ছে। এখন সারা ভারতবর্ষের চারিদিকে সব ভাল ভাল কলেজ হয়েছে সেখানে ছাত্ররা সব চলে যাচ্ছে আর উনি এখন সবেমাত্র বলছেন কয়েকটা কলেজ খুলবেন। তারপর ছাত্ররা ভর্তি হতে পারছে না বলে কান্তিবাবু তাড়াতাড়ি কিছু ১০ ক্লাসের স্কুলকে ১২ ক্লাস করে দিয়েছেন কিন্তু সেখানে কোন ইনফ্রাষ্ট্রাকচার নেই। তাদের মাষ্টার নেই, ক্লাসরুম নেই, বসার জায়গা নেই অথচ কিছু না দেখে কিছু স্কুলকে ১২ ক্লাসে অনুমোদন দিয়ে দিলেন। অপর দিকে দেখুন বহু স্কুল যারা বহুদিন ধরে ১২ ক্লাস পাবার জন্য চেষ্টা করে আসছে কিন্তু যেহেতু তারা কংগ্রেস করে সেইহেতু তাদের দেওয়া হচ্ছে না। আর যাদের চাল চুলো নেই তাদের ১২ ক্লাস করে দেওয়া হচ্ছে। প্রণববাবু কিছু টাকা দিয়েছিলেন সেটা আমি একটা স্কুলকে সেদিন দিতে গিয়েছিলাম, সেখানকার মাষ্টারমহাশয়রা বলছেন, এই টাকাটা পেয়ে খুব ভাল হল, অন্ততঃ এই টাকা দিয়ে মাষ্টারমশাইদের বসার ব্যবস্থা করতে পারবো। কান্তিবাবু স্কুল শিক্ষার এই হাল করে দিয়েছেন। আজকে আমরা দেখতে পাচ্ছি এই বামফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গে প্রাইমারি, সেকেন্ডারি, কলেজ শিক্ষা সব নিয়ে শুধুমাত্র রাজনীতিই হচ্ছে, আসল শিক্ষা দেওয়ার ব্যবস্থা হচ্ছে না। স্যার, গ্রামবাংলার উন্নয়ণের নামে সি. পি. এমের ক্যাডারদের বা কমরেডদের পেট ভরানো হচ্ছে। গ্রামবাংলার উন্নয়ণের নামে পার্টিবাজি হচ্ছে, গ্রামবাংলার উন্নয়ণের নামে পশ্চিমবাংলার গ্রামগুলিতে দুর্নীতির আড্ডাখানা খোলা হয়েছে।

[2.20–2.30 p.m.]

শিক্ষাক্ষেত্রে পার্টির লোকদের ঢোকান হচ্ছে। এভাবে শিক্ষাক্ষেত্রকে নষ্ট করে দেওয়া হচ্ছে। আজকে প্রাইমারী এডুকেশন শেষ, সেকেন্ডারী এডুকেশন শেষ। কলেজের অনেক জায়গায় অধ্যাপক নেই, বহু জায়গায় অধ্যাপক নেই। বলা হচ্ছে, পর পর একজামিন হচ্ছে, পরে নিয়োগ হবে। এখানে সত্যসাধনবাবু বসে আছেন। এক সময় তিনি রায়দীঘি কলেজ উদ্বোধন করতে গিয়েছিলেন। কলেজটি নির্মানে জেলা পরিষদ টাকা দিয়েছে। কিন্তু যেদিন ছাদ ঢেলেছে সেদিনই ছাদ পড়ে গেছে। ফলে ১৭ লক্ষ টাকা নষ্ট। তিনি উদ্বোধন করে এলেন! এই হ'ল আপনাদের গ্রামবাংলার শিক্ষা।

এবারে স্বাস্থ্য দপ্তর সম্পর্কে বলি, যেটা নিয়ে আপনারা গর্ব করেন। সভায় স্বাস্থ্যমন্ত্রী নেই। কে শুনবেন? উনি বলেছেন যে, এখনো ৪০০ ডাক্তার নিয়োগ হয়নি। ৪০০ প্রাইমারী হেল্‌থ সেন্টার বলছে, কিন্তু ডাক্তার নেই। ২০ বছর পরে ৪০০ হেল্‌থ সেন্টারে ডাক্তার নেই। গ্রামবাংলায় চাষীভুষো মানুষ থাকেন। কাজেই তাদের জন্য ডাক্তার বানাতে থ্রি ইয়ারস কোর্স করছেন। কিন্তু শহরের মানুষের জন্য এম. বি. বি. এস., এম. আর. সি. পি. দিয়ে চিকিৎসার ব্যবস্থা করা হবে। স্বাস্থ্যমন্ত্রী এখানে বলেছেন যে, ৪০০ হসপিটালে ডাক্তার নেই, অর্থাৎ গ্রামে চিকিৎসার কোন ব্যবস্থা নেই। তারপর যদি

বলেন যে, রাজ্যপাল ভাল ভাষণ দিয়েছেন তাহলে বলবো, আপনারা মুর্খের স্বর্গে বাস করেন। বর্তমান গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলি ভাগাড় হয়ে রয়েছে এবং তার ফলে গ্রামবাংলায় পর্যন্ত নার্সিংহোম গজিয়ে উঠেছে। একটা ছোট গ্রাম, সেখানেও নার্সিং হোম! আর শহরে তো ব্যাঙের ছাতার মত নার্সিংহোম গজিয়ে উঠেছে। মাননীয় শিক্ষামন্ত্রী বলতে পারবেন যে কেন আজকে যত্রতত্র কিন্ডারগার্টেন স্কুল হচ্ছে? ডায়মন্ডহারবার একটা ছোট মহকুমা শহর, সেখানে বর্তমানে ২৩টা কিন্ডারগার্টেন স্কুল চলছে। কারণ স্কুলগুলিতে পড়ার কোন ব্যবস্থা নেই। সেখানে কিছু লোককে রাজনীতি করবার জন্য পাঠিয়ে দিয়েছেন। আজকে হাসপাতালগুলিতে চিকিৎসার ব্যবস্থা নেই বলে নার্সিং হোম গজিয়ে উঠছে, স্কুলগুলিতে শিক্ষার কোন ব্যবস্থা নেই বলে কিন্ডারগার্টেন স্কুল তৈরী হচ্ছে। কয়েকদিন আগে আমাদের এক মাননীয় সদস্য, অধ্যাপক সৌগত রায়, একটি প্রশ্ন করে জানতে চেয়েছিলেন যে, ম্যালিগনেন্ট ম্যালেরিয়ায় কত মৃত্যু হয়েছে। সেখানে জানিয়েছিলেন যে, সেপ্টেম্বর থেকে নভেম্বর এই সময়ের মধ্যে মেডিক্যাল কলেজ হসপিটালে সেপ্টেম্বর মাসে ৫৫০ জন, অক্টোবর মাসে ৫৩০ জন, নভেম্বর মাসে ৪২৫ জন, মোট ১,৪০৫ জন মারা গেছেন এবং আর. জি. কর হসপিটালে সেপ্টেম্বর মাসে ৭২০ জন, অক্টোবরে ৬৮০ জন এবং নভেম্বরে ৭৭৫ জন মারা গেছেন, টোটাল মারা গেছেন ২,১৭৫ জন এবং ঐ তিন মাসে কলকাতায় ম্যালিগনেন্ট ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে ১০,০০০ জন হাসপাতালে ভর্তি হয়েছেন। লজ্জা করে না স্বাস্থ্যমন্ত্রীর? তাঁর স্বাস্থ্যমন্ত্রী হিসাবে বসে থাকবার কোন প্রয়োজন আছে কি? স্বাস্থ্যকেন্দ্রগুলি এবং স্বাস্থ্য দপ্তর আর থাকার দরকার আছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলি আজকে পশ্চিমবাংলা প্রতিটি ক্ষেত্রে ব্যর্থ। এখানে বুদ্ধদেববাবু নেই থাকলে ভাল হতো। আমি ওনার কাছ থেকে সময় চেয়ে দেখা করতে গিয়েছিলাম পাথরপ্রতিমার কুমেমুড়িতে ৫জন খুন হয়েছে তার জন্য। তাঁকে আমি বলেছিলাম যে সি. আই. ডি দিয়ে তদন্ত করুন। উনি বললেন যে হ্যাঁ ব্যবস্থা করছি। কালকে শুনলাম উনি তদন্ত করতে দিয়েছেন এস. পি. কে। সেই এস. পি. দিলেন এডিশনাল এস. পি.-কে এডিশনাল এস. পি. দিলেন এস. ডি. পি. ও-কে, আবার এস. ডি. পি. ও দিলেন সি. আই.-কে এবং সি. আই দিলেন ও. সি.-কে। যে ও. সি. এই খুন সংগঠিত করেছে সেই ও. সি.-কেই দেওয়া হলো তদন্ত করতে। কোথায় সেই ভদ্রলোক? এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। উনি থাকলে ভাল হতো, আমি ওনাকে চিঠি দিয়েছিলাম, আমার কাছে সেই চিঠি রয়েছে। আমি চিঠিতে লিখেছিলাম তদন্ত করতে, যে লোক খুন করেছে তাকেই দেওয়া হলো তদন্ত করতে। এর পর বিধানসভায় বক্তব্য রাখতে লজ্জা হয়, ঘৃণা হয়। পুলিশ নিয়ে অনেকে বলেছেন। মুখ্যমন্ত্রী বলছেন পার্টির লোকদের যে পুলিশকে বেশী জ্বালাতন করবেন না। ডি. জি বলছে যে আমাদের উপর ছেড়ে দিন। আপনারা এতো দিন পুলিশ ডিপার্টমেন্টের উপর কর্তৃত্ব করেছেন। তাই আজকে ডি. জি দুঃখের সঙ্গে বলছেন আমাদের উপর ছেড়ে দিন আমরা পারবো।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

পুলিশ যদি দায়িত্ব নিয়ে কাজ করে আমরা সব ঠিক করতে পারবো। গতকাল ভাঙ্গরে ডাকাতি হয়ে গেল। এখানে পরিসংখ্যান দিচ্ছেন বুদ্ধদেববাবু। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি পরিসংখ্যান দিয়ে বলছেন ডাকাতি কমেছে, ক্রাইম কমেছে। আমি সর্ব্বশেষে স্যার একটা গল্প বলি। ডি. এম গাধা গুনতে বলেছে'রজতকে। সে প্রত্যেকের জন্য দেড়টা করে ভাগ করতে গিয়ে দেখে ২ টি কম পড়েছে। এই দুটি যে কম পড়ছে তার মধ্যে তুমি একটা আর একটা কে সেটা আপনারা বুঝতেই পারছেন।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[2.30–2.40 p.m.]

**শ্রীমতী নন্দরানী দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ পশ্চিমবঙ্গ বিধানসভায় মহামান্য রাজ্যপাল যে ভাষণ প্রদান করেছেন তার উপর গৌরীপদ দত্ত মহাশয় উত্থাপিত এবং কৃপাসিন্ধু সাহা মহাশয় সমর্থিত যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন করছি। সাথে সাথে বিরোধি পক্ষের আনা সংশোধনীগুলির তীব্র বিরোধিতা করছি। যাঁরা রাজ্যপাল মহাশয়কে ভাষণ পাঠ করতে দিলেন না তাঁরাই আবার সংশোধনী এনেছেন, সেই জন্য এই সংশোধনীর বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ১৯৬৭ সাল থেকে এই বিধানসভায় আছি, মাঝখানে কিছুদিন ছিলাম না, সব মিলিয়ে আমি ৫ বার এই বিধানসভায় এসেছি। সেই দিনের আচরণ সমস্ত সংসদীয় রীতিনীতিকে লঙঘন করেছে, পশ্চিমবাংলার বিধানসভার মর্যাদা ক্ষুন্ন করেছে বিরোধী পক্ষ থেকে যে ধরনের আচরণ করা হয়েছে। আমি তার তীব্র নিন্দা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিন দিন ধরে আলোচনার পর আজকে চতুর্থ দিনের আলোচনা হচ্ছে। এই বিতর্কের মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবেন, তারপর এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হবে না ভোটাভুটির মাধ্যমে গৃহীত হবে সেটা পরে ঠিক হবে। আমি এই হাউসে তিন দিন ধরে আলোচনা শুনলাম। আমার আগে সত্যবাপুলি মহাশয়, অনেক পুরানো সদস্য, যা বললেন তা সত্যের অপলাপ করা হলো। কারণ এই যে গ্রামবাংলায় যে পরিবর্তনটা হয়েছে, বাইরে থেকে যারা আসছে তারা আজকে বিভিন্ন জেলা ঘুরে দেখে বলছে কি করে সম্ভব হলো গ্রামবাংলার চেহারার এই পরিবর্তন। আজকে অর্থনীতির ক্ষেত্রে একটা পরিবর্তন এসেছে। ঠিকই, ১৯৭৭ সালের আগে গ্রামপঞ্চায়েতগুলো ইউনিয়নভুক্ত ছিল। আজকে কংগ্রেস, তৃণমূল এবং বি জে পি যেখানে জিতেছে সেই জায়গাগুলোর গ্রাম পঞ্চায়েতগুলোকে জনগণ বর্জিত অবস্থায় নিয়ে গিয়ে এরা সেগুলোকে পরিচালনা করছে। আজকে পশ্চিমবাংলার সর্বক্ষেত্রে যে উন্নয়ন ঘটেছে তা রাজ্যপালের ভাষণে উল্লেখ করা আছে। আমি একটি কথা বলবো, যে বিষয়টিকে নিয়ে এই হাউসে চিৎকার করা হয়েছে, সুশান্ত ঘোষের ব্যাপারে যে পোষ্টার রাজ্যপালকে দেখানো হয়েছে, সেই আইনশৃঙ্খলার প্রশ্নে রাজ্যপাল সঠিক ভাবেই উল্লেখ করেছেন— ভারতবর্ষের মধ্যে আইনশৃঙ্খলা এখানে সন্তোষজনক। এখানে অপরাধজনিত ঘটনা কম, দু'পৃষ্ঠাতে আছে, তা সত্ত্বেও কিছু কিছু জেলায় কিছু কিছু সংঘর্ষ ঘটেছে, আইনশৃঙ্খলার

অবনতি ঘটেছে। কেশপুরের কথা আমি এই জন্যই বলতে চাই—রাজ্যপালের ভাষণে এটিকে, যেটিকে ধরে গ্রামবাংলার উন্নতি তরান্বিত হয়েছে—তার কারণ হলো, কংগ্রেস আমলে ভূমিহীনের সংখ্যা ছিল অনেক বেশী। শতকরা ৪৮ ভাগ জমি কেন্দ্রীভূত ছিল জোতদার জমিদারদের হাতে। আর সেটাই ছিল কংগ্রেসের ভোট ব্যাঙ্ক। ১৯৭৭ সালে জমির কেন্দ্রীভবন দূর হয় এবং ৭০ ভাগ জমি গরীব মানুষের হাতে আছে, যেটি রাজ্যপাল উল্লেখ করেছেন। এখানে ২৫ লক্ষ পরিবার জমি পেয়ে উপকৃত হয়েছেন, যাদের কাছে ১০ লক্ষ একর জমি বন্টিত হয়েছে। তাদের মধ্যে তপশীল জাতি ও উপজাতি প্রায় ১৪ লক্ষ পরিবার উপকৃত হয়েছেন, যেটিকে ধরে আইনশৃঙ্খলার অবনতি। কারণ কংগ্রেস ও তৃণমূল জানে যে, এই অংশের কাছ থেকে জমি যদি না নেওয়া যায় এবং সন্ত্রাস সৃষ্টি না করা যায় তাহলে ওরা ক্ষমতায় ফিরে আসতে পারবে না। আসলে যেদিন থেকে তৃণমূলের জন্ম হলো তারপর থেকেই ওরা সন্ত্রাস সৃষ্টি করছে। শান্তিশৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য আমার এলাকার কুড়ি মাইল পদযাত্রা করে এসেছেন। কিন্তু আমরা কি দেখলাম? ২/৪/১৯৯৮ থেকে ১৫/১/২০০০ পর্যন্ত যে ঘটনা ঘটেছে সে সম্পর্কে সংক্ষেপে রিপোর্ট হচ্ছে, কেশপুর, গড়বেতা, পিংলা এবং সবং এই এলাকাগুলোর মধ্যে আমি কেশপুর সম্পর্কে বিশেষ করে বলতে চাই। শৈলজাবাবু আমার জেলা সম্পর্কে জানেন, উনি মাঝে মাঝে আমার প্রতি সহানুভূতি দেখান। ওখানে খুন হয়েছে ২২ জন। ২/৪/১৯৯৮ থেকে ১৫/১/২০০০ পর্যন্ত সময়ে বাড়ি লুট হয়েছে ১৬২৯টি, বাড়ি পোড়ানো হয়েছে ১,০৫৪টি। তার মধ্যে কারা আছে? রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে, যাদের খাস জমি দেওয়া হয়েছিল, যারা সরকারী সাহায্য নিয়ে বাঁচার চেষ্টা করছিলেন তাদের বাড়ি পোড়ানো হয়েছে। বসতবাটি ভেঙে বেগুন চাষ করা হয়েছে। ২৪০টি বাড়ি পোড়ানো হয়েছে। আজকে আন্তর্জাতিক নারী দিবস। কয়েক বছরে ২২৩ জন মহিলার ওপরে নির্যাতন করা হয়েছে। সামাজিক কারণে এর বহিঃপ্রকাশ হয়নি। এর বিরুদ্ধে ডেপুটেশান দেওয়া হয়েছে। তাদের ওপরে পাশবিক অত্যাচার করা হয়েছে। চাকরিতে এখানে যেতে পারছেন না ৪৯ জন। পার্টি অফিসের উপর আক্রমণ হচ্ছে, তালাবন্ধ হয়েছে ৩২টি। বর্গাদার পাট্টাদার উচ্ছেদ হয়েছে ২২৩ জন। তাদের ফসল আজকের মালিক পক্ষের ঘরে তোলার পরিবেশ সৃষ্টি করা হয়েছে। কৃষকের ফসল লুঠ হয়েছে ২২৫ একর জমিতে। জোর করে জরিমানা আদায় করা হয়েছে ১ কোটি টাকা; ৯৯৬টি পরিবারের উপর থেকে। ঘর ছাড়া পরিবার ৪৪০টি, শুধুমাত্র কেশপুর এলাকাতেই এই অবস্থা হয়েছে। সুশান্ত ঘোষ সম্বন্ধে পোস্টার দেওয়া হয়েছে। উনি জনগণের প্রতিনিধি, জনগণ আক্রান্ত হলে সুশান্ত ঘোষ বসে থাকতে পারেন না। তাই গরীব মানুষের পাশে দাঁড়ান। লড়াই-এর ময়দানে উনি যান না, যখন ঘর পুড়ে যায় তখন তাদের পাশে গিয়ে দাঁড়ান, যখন খুন হয়ে যায় তখন তাদের পাশে গিয়ে দাঁড়িয়ে বলেন মানুষকে সাহসের সাথে রুখে দাঁড়াতে হবে। পঙ্কজবাবু এখন এখানে নেই, তৃণমূলের নেত্রী যেদিন বক্তৃতা দিলেন সেদিন ৩৬টি বাড়ি লুঠ করা হল, দুলে সম্প্রদায়ের আদিবাসীদের বাড়ী। অজিত পাঁজা এখন মন্ত্রী, উনি যেদিন বক্তৃতা করে এলেন সেই দিন কয়েক কোটি টাকার সম্পদ লুঠ করা হল। পুলিশকে বলা হল তোমরা বিদ্রোহ ঘোষণা করো। তারপরে আমরা দেখছি,

পুলিশের একাংশের মধ্যে দেখা গেল দোদুল্যমানতা। সমাজবিরোধীরা তারা তৃণমূলে চলে গেল। তারা রাজনৈতিক রঙ পেয়েছে। যারা রাত্রে ডাকাতি করত তারা হয়ে গেল রাজনৈতিক দাদা। এখানে দুইজন খুন হয়ে গেল লোকাল কমিটির সম্পাদক, একজন শাখা সম্পাদক। আমরা পুলিশকে বললাম ধরুন, তৃণমূলের দলটা সমাজবিরোধী দ্বারা পরিচালিত হচ্ছে, কিন্তু আপনারা জেনে রাখুন সমাজবিরোধীরা শেষ কথা বলবে না, অত্যাচার শেষ কথা বলবে না, মানুষই শেষ কথা বলবে। সেইজন্য যখন গড়বেতার মানুষ রুখে দাঁড়ায় তখন সুশান্ত ঘোষের নামে হাইলাইট করা হচ্ছে, আমরা দেখলাম, সুশান্ত ঘোষের বাড়ির সামনে যখন একটা গাড়ি দাঁড়িয়েছিল, যখন সেই গাড়িটা পেট্রোল নিতে গেল, তখন খবর হয়ে গেল, গাড়িতে অস্ত্র আছে, গাড়ি ভাঙচুর করা হল, পুলিশ দেখল বলল, অস্ত্র নেই। কিন্তু সেটা প্রচার করা হল না, বলা হল অস্ত্র আছে। এইভাবে মিড়িয়াকে কাজে লাগিয়ে একটা অপপ্রচার করা হচ্ছে সুশান্ত ঘোষের নামে। দাঁতনে যান ওখানকার জেলা সভাধিপতির বাবা কানাই বাগকে ৬০ বছর বয়স, তিনি মিছিল করছিলেন, মিছিল থেকে তাঁকে টেনে খুন করা হল, এই হচ্ছে তৃণমূলের চেহারা। রামনগরে যান, দীঘার পাশে সেখানে সমাজবিরোধীদের অত্যাচারে, সেখানকার অবস্থা দূর্বিসহ, দীঘার পর্যটন কেন্দ্র আজকে শ্মশাণে পরিণত হয়েছে। সেখানে পর্যটকরা যাচ্ছেন না। যারা সন্ত্রাস সৃষ্টি করেছে, লুঠ করতে শেখাচ্ছে, একদিন তারাও এর মধ্যে জড়িয়ে পড়বে। তাদের ঘরের মহিলারা নির্যাতিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই, এই হাউসে অনেক আলোচনা হয়েছে, এখানে রাজ্যপালের ভাষণের দিন আলোচনায় দেখছিলাম এখানে যারা বসেছিলেন তাদের মধ্যে পরেশ পাল,—মাননীয় সদস্য এখানে নেই,—তাঁরা জ্যোতিবাবু সম্বন্ধে একটা কলঙ্ক চাপানোর চেষ্টা করছেন। কংগ্রেস দলটা সর্বভারতীয় একটি দল, তাদের কি অবস্থা হয়ে গেছে। এই সর্বভারতীয় দলের দিল্লীতে একজন পরিচ্ছন্ন নেতা পর্যন্ত নেই, ফলে বাইরে থেকে যারা এখানে আসেন তারা আমাদের নেতা জ্যোতি বসুর সঙ্গে দেখা করতে চান। আর তাঁকে এরা কালিমালিপ্ত করার চেষ্টা করছে। আমাদের কোন নেতৃত্ব এই ধরণের কাজের সঙ্গে যুক্ত নয়। আমাদের নেতৃত্ব পরিষ্কার পরিচ্ছন্ন তাই এদের এত গাত্রজ্বালা। আইনশৃঙ্খলা বিপন্ন বলে মানুষের গণতান্ত্রিক অধিকার কেড়ে নেওয়ার চেষ্টা এরা করছে।

আমি দেখেছি গত লোকসভা নির্বাচনে সুশান্ত ঘোষের এলাকায় ৭৮টি বুথের মধ্যে ওরা ২৬টি বুথ দখল করেছিল। আমি যখন সেখানে গেলাম, আমিও আক্রান্ত হলাম। ওরা কাউকে ছাড়বে না। পশ্চিমবাংলায় অবশ্যই আইন-শৃঙ্খলা আছে, প্রশাসন আছে, কিন্তু তৃণমূল, বি. জে. পি.রা যদি এই ভাবে থাকে তাহলে রাজনীতি শেষ হয়ে যাবে। ওদের কোন লক্ষ্য নেই, উদ্দেশ্য নেই, কর্মসূচী নেই। কংগ্রেস থেকে বেরিয়ে এসে ঐ তৃণমূলরা এরকম করছে বি. জে. পি.কে সঙ্গে নিয়ে। বুঝতে পারছে না ওদেরও এরকম হতে পারে। রাজ্যপালের ভাষণের দিন এক মহিলাকে কালো কাপড়ে ঢেকে নিয়ে এসেছিলেন। যে ঘটনা ঘটেছিল নিশ্চয় নিন্দনীয়। কিন্তু ইউ. পি., বিহার, উড়িষ্যার দিকে তাকান, সেখানে মহিলাদের উপর কি ভাবে অত্যাচার হচ্ছে, তাদের ধর্ষণ করা হচ্ছে, মেরে ফেলা হচ্ছে, অথচ বি. জে. পি. সেখানে নীরব। ইন্দিরা গান্ধী. রাজীব

গান্ধী, নরসিমা রাওয়ের সময় সাম্রাজ্যবাদী বহুজাতিক সংস্থাগুলোর জন্য দরজা খুলে দেওয়া শুরু হয়েছিল, এখন তা অবাধ করেছে। আমেরিকা চায় ভারতবর্ষের বাজার, তাই দেশীয় পণ্যের উপর শুল্ক বসিয়ে, বিদেশী পণ্যের উপর শুল্ক কমিয়ে তাদের জন্য দরজা আরও উন্মুক্ত করা হ'ল। এই ব্যবস্থা যদি হয় তাহলে কুটিরশিল্প টিকবে কি করে। তাই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করে, বিরোধীদের আনা সংশোধনীর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2.40–2.50 p.m.]

**শ্রী আবু সুফিয়ান সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহাশয় এখানে যে ভাষণ দিয়েছেন, তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন করতে পারছি না, কারণ সার্বিক ব্যর্থতার দায়ে যে পশ্চিমবঙ্গ সরকার দায়ী, তাকে তিনি আড়াল করার চেষ্টা করেছেন। আজকেই কাগজে আছে, ভাঙড়ে তিন ঘন্টা ধরে ডাকাতি হ'ল পুলিশের নাকের ডগায়। তাই তো মানুষ আজকে বিক্ষোভে ফেটে পড়ছে। তারপরও শুনতে হবে রাজ্যপালের কাছ থেকে যে, এই রাজ্যের আইন-শৃঙ্খলার পরিস্থিতি ভালো? এখানে দেখছি আমরা যেন আদিম যুগে পৌঁছে গেছি। এখানে এখন কামান নিয়ে যুদ্ধ হয়। আপনারা পরিসংখ্যান দিয়ে হয়ত বলবেন ইউ. পি., বিহার, উড়িষ্যা থেকে এই রাজ্যের আইন-শৃঙ্খলা ভালো। কিন্তু বাস্তব তা বলে না। একটু আগে শ্রীমতী নন্দরাণী দল তাদের ব্যর্থতা ঢাকতে গিয়ে ভাবাবেগের আশ্রয় নিয়েছেন দেখলাম। তা করে কি ব্যর্থতা ঢাকা যায়? যায় না। আপনাদের ২৪ বছরের ব্যর্থতার কথা রাজ্যপালের ভাষণে নেই। হরিহরপাড়ায় পুলিশ গুলি করে অতজনকে মারল, তার উল্লেখ নেই রাজ্যপালের ভাষণে। রাজ্যপালের ভাষণে সে কথা নেই। রাজ্যপাল কি সেকথা জানেন না। আজকে পুলিশ এবং প্রশাসন একসঙ্গে বিরোধীদের কণ্ঠকে চেপে দেওয়ার জন্য যে ভাষণ প্রদান করলেন তাঁকে সমর্থন করা যায় না। আজকে কামতাপুরী আন্দোলন থেকে শুরু করে আই. এস. আই চর মাথা চাড়া দিয়ে উঠছে উত্তরবঙ্গে। এখন আপনারা একটা নতুন বুলি শুরু করেছেন উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ। উত্তরবঙ্গ উন্নয়ন পরিষদ গঠন করে সেখানকার মানুষকে আপনারা ধোঁকা দেওয়ার চেষ্টা করেছেন। আজকে ২৪ বছর পরে, দেরীতে হলেও এটা অভিনন্দনযোগ্য যদি কোন কাজ হয়। আমরা নিশ্চয়ই স্বাগত জানাই যদি কোন কাজ হয়। আন্তরিকতার সঙ্গে কাজ হলে আমরা নিশ্চয়ই সমর্থন করি। পাশাপাশি আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ করছি মুর্শিদাবাদ জেলা অত্যন্ত পিছিয়ে পড়া জেলা। সেখানে কোন শিল্প নেই, কলকারখানা নেই, মানুষের চাকরীর জায়গা নেই। অথচ সেখানে প্রতি বছর মানুষ প্রবল সমস্যার সম্মুখীন হচ্ছে। এই বছর বিধ্বংসী বন্যায় বীরভূম থেকে শুরু করে মালদা, মুর্শিদাবাদকে ভাসিয়ে নিয়ে গেছে। এর সঙ্গে সঙ্গে হাজার হাজার মানুষ গৃহহীন হয়েছে। পদ্মার ভাঙনের ফলে গৃহহীন হয়েছে। কিন্তু সেখানে পুনর্বাসনের কোন কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। রাজ্যপাল সুকৌশলে সেটা এড়িয়ে গিয়েছেন। দুর্দশাগ্রস্ত মানুষগুলোকে পুনর্বাসিত করার কোন কথা রাজ্যপালের ভাষণের মধ্যে লেখা নেই। ভাবতে অবাক লাগে ভাগীরথী নদীর যে ভাঙন তাকে

প্রতিরোধ করার জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনার কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আমাদের যে চিরকালীন, সার্বিক সমস্যা আজকে ফরাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত প্রতি বছর ভাঙন তার কোন সমাধানের নির্দেশ নেই। ভাবতে অবাক লাগে রাজ্যপাল কিভাবে পাঠ করলেন এই লিখে দেওয়া ভাষণ। আশ্চর্যের বিষয় পদ্মার ভাঙন মুর্শিদাবাদ জেলাকে গ্রাস করে নিচ্ছে। পদ্মার ভাঙনের জন্য ফরাক্কা ব্রীজ বিপন্ন হতে চলেছে। কালিন্দী নদী গতি পরিবর্তন করে মালদাকে গ্রাস করে নিচ্ছে। কিছুদিন আগে ১০ কোটি টাকার কাজ হল সেখানে ১০ দিনের মধ্যে সব পড়ে গেছে। ইঞ্জিনিয়ার থেকে শুরু করে ডিপার্টমেন্ট পর্যন্ত সব দুর্নীতিগ্রস্ত। যার ফলে এইসব কাজ সফল হতে পারে না। আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে রাজ্যপাল এই সরকারের গুণকীর্তন গেয়ে গেছেন, কাজের কাজ কি হবে না হবে সে কথা তিনি কিছুই বলেন নি। পশ্চিমবাংলায় শিল্পায়ন আনা হবে।পশ্চিমবঙ্গকে একবিংশ শতাব্দীর দোরগোড়ায় পৌঁছে দেওয়া হবে। মুখ্যমন্ত্রী থেকে শুরু করে সব মন্ত্রীরাই বসে আছেন একবিংশ শতাব্দীর দোরগড়ায় পৌঁছনোর জন্য কিন্তু রুগ্ন কারখানাগুলো খোলার জন্য কি পরিকল্পনা তার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। আজকে কত দরিদ্র শ্রমিক কিভাবে হাহাকার করছে তাদের কোন ব্যবস্থা না করে আমরা একবিংশ শতাব্দীতে পৌঁছে যাচ্ছি, বিশ্বের দোরগোড়ায় পৌঁছে যাচ্ছি, এই সব কথা বলা হচ্ছে। অথচ কলকারখানা খোলার কোন বন্দোবস্ত নেই। ময়ুরাক্ষীর জলে মুর্শিদাবাদ প্লাবিত হচ্ছে। আজ পর্যন্ত স্থায়ী বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ গঠিত হল না। উত্তরবঙ্গ উন্নয়ণ পর্ষদ গঠন করা হল। আমি অনুরোধ করব মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আপনার মাধ্যমে বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ গঠন করা হোক। যদি দক্ষিণবঙ্গের জেলাগুলোকে বাঁচানোর জন্য। আপনারা নিশ্চয়ই ভুলে গেছেন ৭৮ সালের বন্যার কথা কিন্তু আমরা ভুলে যাইনি। বিহারে তৎকালীন মুখ্যমন্ত্রী কর্পূরী ঠাকুর এবং আমাদের বর্তমান যিনি মুখ্যমন্ত্রী একটা চুক্তি হয়েছিল যে সিদ্ধেশ্বরী নদীতে বাঁধ দেওয়া হবে মুর্শিদাবাদ এবং বীরভূমের মানুষের সেচের ব্যবস্থা করা হবে সেটা যে কোন ঠান্ডা ঘরে আটকে রইল তা আজও অজানা। সে দিন সেই পরিকল্পনা রূপায়ণ করার জন্য প্রয়োজন ছিল ১০ কোটি টাকা, আজ ২৪ বছর পরে সেই প্রকল্প রূপায়ণ করতে কত কোটি লাগবে, এটা ভেবে দেখতে অনুরোধ করব। এটা রাজ্যপালের ভাষণে এড়িয়ে যাওয়া হয়েছে। পর্যটনকেন্দ্রকে অন্ততঃ সুষ্ঠু এবং ভালোভাবে করার চেষ্টা হচ্ছে, এখানে মন্ত্রী মানব মুখার্জী বলেছেন ৪, ৫টি জায়গাকে আকর্ষণীয় করে তোলার চেষ্টা করেছেন, এতে হাজারদুয়ারী কেন থাকলো না? আমরা জানি এটাকে আকর্ষনীয় করার জন্য আপনাদের পরিকল্পনা ছিল, লালবাগকে নিয়ে মোঘল আমলের কাহিনীকে লাইট এ্যান্ড সাউন্ডের মাধ্যমে দেখানোর পরিকল্পনা ছিলো। আজকে লিখিত প্রশ্নের জবাব দিয়েছেন মন্ত্রী যে সেখানে লাইট অ্যান্ড সাউন্ডের মাধ্যমে সিরাজৌদ্দলা থেকে আরম্ভ করে ইংরেজ লর্ড ক্লাইভ পর্যন্ত সমস্ত কীর্তিকলাপ তুলে ধরে আমাদের বাংলার ইতিহাসকে আরও আকর্ষণীয় করে তুলবেন। মানববাবু যদি করতে পারেন তো আমরা খুশী হবো। আজকে গ্রামের মানুষের ভগ্নস্বাস্থ্য উদ্ধারের জন্য মেহনতী মানুষের সরকার সংগ্রামের হাতিয়ার, কিন্তু যেখানে ৪০ পারসেন্ট মানুষ গ্রামে বাস করে সেখানে স্বাস্থ্যের জন্য মানুষ হাহাকার

করে—গ্রামীন স্বাস্থ্য ব্যবস্থার উন্নতির জন্য মাননীয় রাজ্যপালের ভাষণে কোন পরিকল্পনা নেই। গ্রামীণ এলাকায় বৈদ্যুতিকরণের জন্য আমরা কিছুই দেখতে পাচ্ছি না। সুতরাং সার্বিকভাবে ব্যর্থ এটা রাজ্যপালের ভাষণে এড়িয়ে যাওয়া হয়েছে। গ্রামীন বৈদ্যুতিকরণের কোন পরিকল্পনা নেই। যা ছিল কংগ্রেস আমলে, আজকে সেগুলি নষ্ট হতে বসেছে। রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করতে পারছি না। আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2.50–3.00 p.m.]

**শ্রী হরিপদ বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ডঃ গৌরীপদ দত্ত এবং কৃপাসিন্ধু সাহা যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সমর্থন করে এবং বিরোধীদের আনা যে সংশোধনী তার বিরোধীতা করে কিছু বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় গত ২রা মার্চ এই বিধানসভার কক্ষে মাননীয় রাজ্যপালের ভাষণের সময় যে ঘটনা ঘটলো তা একটা ইতিহাস হয়ে থাকবে। প্রকৃতপক্ষে যে ঘটনা ঘটেছে সেটা এই বামপন্থীদের বিরুদ্ধে সম্মিলিত গুন্ডামী হিসাবে চিহ্নিত হয়ে থাকলো। শুধু সংবাদপত্রের মাধ্যমেই যে প্রচার হয়েছে তা নয়, বিভিন্ন উপগ্রহের মাধ্যমে যে মিডিয়াগুলি রয়েছে দেশে এবং বিদেশে তাতেও প্রচারিত হয়েছে, কলঙ্কিত হয়েছে। আমার মনে হয় এর মধ্যে সেরা যে দু-চার জন ছিলেন তাদেরকে বিধানসভায় নয় আলিপুর চিড়িয়াখানায় স্পেশাল ভাবে থাকার ব্যবস্থা করা দরকার। বিরোধীদের বক্তব্যের মধ্যে এই কয়েক দিনে বেশী যেটা শোনা গেল তা হচ্ছে বামফ্রন্ট কোন কাজ করে নি। তাঁরা শুধু বিরোধিতা করার জন্যই বিরোধিতা করেছেন। গত ২৩ বছর ধরে নিরলস ভাবে বামফ্রন্ট সরকার গরীব মানুষের স্বার্থে বিভিন্ন কর্মোদ্যোগ গ্রহণ করেছে। বিরোধীরা তার বিরোধিতা করলেন যেমন ভাবে রাজ্যপালের ভাষণের দিন তাঁরা বিরোধিতা করেছিলেন। সেদিন শুধু বিরোধিতাই নয়, সেদিন তাঁরা গুন্ডামী করেছিলেন। বিরোধিতা করলে ভালো হতো।

যাই হোক, আমরা ২৩ বছর ধরে এখানে আছি। ২৩ বছর ধরে ক্ষমতায় থাকার মধ্যে দিয়ে আমাদের আত্মসন্তুষ্টিতে ভুগলে চলবে না। আমাদের অনেক কাজ নিশ্চয় বাকি আছে। আজকে দেশের মানুষ জানতে চায় না, কেন কলকারখানা বন্ধ হ'ল। কেন বেকার, ভূমিহীনদের সংখ্যা বাড়ছে। তারা কেন্দ্রের বঞ্চনার কথা শুনতে চায় না। তারা জানতে চায় রুটি-রুজির কথা। গরীব মানুষ শুয়ে শুয়ে স্বপ্ন দেখে এক মুঠো গরম ভাতের। তারা তথ্য-টথ্য বোঝে না। এটা বোঝা দরকার। মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের আধুনিকীকরণ, কম্প্যুটার মেশিন, ইত্যাদি বিষয়ে আলোচনা হয়েছে। কিন্তু বেকার কত আছে এবং সামগ্রিক ভাবে কতদিনের মধ্যে বেকার সমস্যার সমাধান করা যাবে সেটা আলোচিত হয়নি। আমাদের রাজ্যের মৎসজীবীদের কথা এখানে আলোচনা হয়েছে এবং তার মধ্যে ৭ হাজার জনকে ১,০৮০ টাকা করে এককালীন অনুদানের কথা আছে। কিন্তু আমাদের রাজ্যে লক্ষ লক্ষ প্রকৃত মৎসজীবী আছে যাদের কাছে না আছে জাল, না জলা। আজকে যারা প্রকৃত মৎসজীবী—জালো, মালো, কৈবর্ত্য

তাদের হাতে জলা নেই। আজকে সমস্ত জলার মালিক হয়ে গেছে চ্যাটার্জি, ব্যানার্জি-রা। মৎসজীবীদের সম্বন্ধে আরো এখানে উল্লেখ করা উচিত ছিল বলে আমি মনে করি। আমরা কৃষিতে—ধান উৎপাদনে প্রথম স্থান অধিকার করেছি একথা ঠিক। এটা ওঁরা মানতে রাজি হয়নি। কিন্তু এটা হয়েছে। ভূমি সংস্কারের মধ্যে দিয়ে আমাদের রাজ্যে খাস জমিগুলোতে মানুষের মধ্যে বন্টন করা হয়েছে। কিন্তু এখনও প্রায় ৩০ লক্ষ জমি মামলা-মোকদ্দমায় আটকে রয়েছে। এটা মিটে গেলে উন্নতি আরো তরান্বিত হ'ত। অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে ক্ষেতমজুররা বেশী কাজ পেয়ে থাকে। কিন্তু তা সত্ত্বেও রাজ্যের ক্ষেতমজুররা আর্থিক সঙ্কটের ভেতরে রয়েছে। অসহনীয় অবস্থায় দিন কাটাতে হয়। আমাদের রাজ্যে ৫০ লক্ষের উপর ক্ষেতমজুর, কৃষি শ্রমিক রয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকার বিগত ২৩ বছর ধরে এখানে থাকার পরেও কৃষি শ্রমিকদের জন্য একটা সার্বিক আইন প্রনয়ণ করতে পারেন নি। অথচ আমাদের দেশের মধ্যে কেরালায় বামফ্রন্ট সরকার আসার পর এগ্রিকালচারাল লেবার এ্যাক্ট চালু হয়েছে এবং সময়ের সঙ্গে সঙ্গতি রেখে এটা কার্যকরী করা হয়েছে, মানুষের উপকারে লাগছে। ত্রিপুরায় এগ্রিকালচারাল লেবার এ্যাক্ট চালু হয়েছে এবং সেখানকার ক্ষেতমজুররা উপকৃত হয়েছে। তাহলে আমাদের এখানে এটা চালু করতে অসুবিধা কোথায়? এখানে বামফ্রন্ট সরকার ২৩ বছর ধরে আছে।

আমাদের রাজ্য সেচের দিক থেকে অনেকটা উপকৃত হয়েছে। তবে অনেক কাজ বাকিও আছে, আত্মসন্তুষ্টির কোন অবকাশ নেই। বন্যার কথা এখানে উল্লিখিত হয়েছে। বন্যা আমাদের প্রতি বছরই সমস্যার সৃষ্টি করে। কিন্তু বিষয়টা আরো একটু উল্লেখ করার দরকার ছিল। উত্তরপ্রদেশ, বিহার, ভুটান, অসম, প্রভৃতি জায়গার জল পশ্চিমবঙ্গের মধ্যে দিয়ে প্রবাহিত হয়ে মোহনার দিকে ছুটে চলে। স্বাভাবিক ভাবে অন্যান্য দেশ, ও রাজ্যে জল পশ্চিমবঙ্গের মধ্যে দিয়ে প্রবাহিত হওয়ার সময় এখানে বন্যা দেখা দেয়। ১৪।১৫টা জেলা গড়ে প্রতি বছর প্লাবিত হয়। এই বন্যার একটা পার্মানেন্ট সলিউশন এখানে উল্লেখিত হলে ভালো হ'ত। কার্যতঃ যদি পৃথিবীর অন্য দেশে এই বন্যা দেখা দিত তাহলে হয়তো আমাদের মত অভিশাপ না হয়ে আশীর্বাদ বলে বিবেচনা করা হ'ত, সেই রকম ব্যবস্থা গ্রহণ করা হ'ত। কিন্তু আমাদের পক্ষে তা করা সম্ভব হয়নি। প্রতি বছরই বন্যা দেখা দিচ্ছে এবং মানুষজন ভাসিয়ে নিয়ে যাচ্ছে।

[3.00–3.10 p.m.]

মাটির তলার জল নিঃশেষিত হচ্ছে। এই বোরো মরশুমে ইতিমধ্যেই অনেক জায়গায় ওয়াটার লেভেল ডাউন হয়ে গেছে—আন্ডারগ্রাউন্ড মেশিন নিতে হচ্ছে, পাম্প সেট নিয়ে যেতে হচ্ছে। পানীয় জলের সঙ্কট দেখা দিচ্ছে। এই সময়ে যেটা আলোচিত হওয়া দরকার তা হচ্ছে, বন্যার সময় যে জল সমুদ্রে চলে যায় তা আমরা ব্যবহার করতে পারি না। সেই জলকে কিভাবে রি-চার্জিং করে আন্ডারগ্রাউন্ডের জলস্তরকে সমৃদ্ধ করা যায়, সে বিষয়ে ভাবনাচিন্তা করা উচিত। এটা যেমন রাজ্য সরকার করছে না, তেমনই কেন্দ্রীয় সরকারের তরফ থেকেও কোন ভাবনা-চিন্তা শুরু করা হয় নি।

আজকে যা অবস্থা তাতে রি-চার্জিং-এর দ্বারা আন্ডারগ্রাউন্ডের জলকে সমৃদ্ধ করা একান্ত দরকার। একটু আলোচনা করলেই আমরা দেখতে পাই যে, গোটা পৃথিবীর মানুষের ব্যবহার্য জলের মাত্র ৯ সামথিং পারসেন্ট আমাদের ভারতবর্ষে আছে। অথচ গোটা পৃথিবীর মোট চাষযোগ্য জমির ২.৪৭% আমাদের দেশে আছে। তথাপি আমাদের দেশে এক লিটার জল মানুষকে ১০ টাকা, ১২ টাকা দিয়ে কিনে খেতে হয়। এক লিটার দুধের দামও ১০/১২ টাকা এখনো আমাদের দেশে।পশ্চিমবঙ্গের কোন মানুষের পেটের অসুখ হলে সে টিউবওয়েলের জল খায়। ডাক্তারবাবু তাকে জল ফুটিয়ে খেতে বা পরিশুদ্ধ করে খেতে বলে না, বলে—টিউবওয়েলের জল খাও। অথচ আমাদের টিউবওয়েলের জল সরবরাহের ক্ষেত্রে আমাদের সঙ্কট রয়েছে। সব মানুষের কাছে এখনো আমরা সঠিক পানীয় জল পৌঁছে দিতে পারি নি। আমাদের রাজ্যে পানীয় জলের সঙ্কট রয়েছে—যদিও আমরা সেই সঙ্কট মোচনের জন্য অনেক অংশেই কার্যকরী পদক্ষেপ গ্রহণ করতে পেরেছি। তবে এখনো বাঁকুড়া, পুরুলিয়ায় পানীয় জলের সঙ্কট রয়েছে। আমাদের রাজ্যে ভূমি সংস্কারের কাজ যথেষ্ট হয়েছে। তথাপি এখনো পর্যন্ত আমরা যে সব জমির পাট্টা দিতে পারি নি তা যাতে অবিলম্বে দেওয়া যায় তার জন্য সেই কাজকে তরান্বিত করতে হবে। এটা খুবই প্রয়োজন। সাথে সাথে যে কথা বলতে চাই, সেটা হচ্ছে, অনেক ক্ষেত্রেই আমরা দেখছি বর্গাদার উচ্ছেদ হচ্ছে, পাট্টাদার উচ্ছেদ হচ্ছে। উচ্ছেদ হয়ে যাওয়া বর্গাদার এবং পাট্টাদারদের যদি আবার জমি ফিরিয়ে দেওয়া যেত তাহলে ভাল হ'ত। বিষয়টা আমি সরকারকে ভেবে দেখতে অনুরোধ করছি। আমরা এখানে এ. পি. এল. এবং বি. পি. এল. ব্যবস্থা কার্যকরী করার চেষ্টা করেছি। কিন্তু আমি দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, আমরা লক্ষ্য করছি আমাদের বহু ক্ষেতমজুর আছে যাদের নাম এখনও পর্যন্ত বি. পি. এল.-এ আনা সম্ভব হয়নি। অপর দিকে এটা লক্ষ্য করা গেছে অনেক এ. পি. এল.-এর লোকেরা বি. পি. এল.-এ যুক্ত হয়ে গেছে। এই যে ত্রুটি রয়েছে, এর থেকে আমাদের মুক্ত হওয়া দরকার। আমরা দেখছি পঞ্চায়েতের মাধ্যমে যে সমস্ত কাজ হওয়ার কথা, গ্রাম সংসদের মাধ্যমে যে কাজ হওয়ার কথা তা অনেক জায়গায় ঠিক মত হচ্ছে না। যেমন হচ্ছে বিরোধী দলের পরিচালিত পঞ্চায়েতের ক্ষেত্রে। ঠিক মত কাজ হচ্ছে না। তেমন আমাদের পরিচালিত অনেক পঞ্চায়েতেও ঠিক কাজ হচ্ছে না। এ কথা ঠিক, যে কাজ কন্ট্রাক্টর দিয়ে করানো উচিত নয় সে কাজও এখন অনেক জায়গায় কন্ট্রাক্টর দিয়ে করানো হচ্ছে। মাটির রাস্তা করার মত কাজ, যেখানে এক লাখ, দেড় লাখ টাকা খরচ করা হচ্ছে সেখানেও গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে সেই কাজ না করে কন্ট্রাক্টর দিয়ে করানো হচ্ছে। ফলে ক্ষেত-মজুরদের কাজের দিন বাড়ছে না। এই সব কাজ যদি তাদের দিয়ে করানো যেত তাহলে তাদের কাজের দিন কিছুটা বাড়ানো সম্ভব হ'ত। কিন্তু প্রবণতা লক্ষ্য করা যাচ্ছে, এই ধরণের কাজও কন্ট্রাক্টর দিয়ে করানো হচ্ছে। এটা ঠিক নয়। যাই হোক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর আমার বক্তব্যকে দীর্ঘায়িত না করে বিরোধী পক্ষের আনিত সংশোধনী প্রস্তাবের তীব্র বিরোধিতা করে, আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত মহাশয়ের আনিত ধন্যবাদ-সূচক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল করিম চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে এবং আমাদের দলের পক্ষ থেকে তার উপর যে সব সংশোধনী আনা হয়েছে তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ২৩ বছর ধরে রাজত্ব করার পর এখন তারা বুঝতে পারছেন যে, এই বছরটি তাদের শেষ বছর, সামনের দিনগুলি তাদের জন্য ভাল দিন নয়, তাদের বিদায় নিতে হবে সেই জন্য সারা পশ্চিমবাংলাকে তারা এই রকম অশান্তির মধ্যে ফেলে দিয়েছেন। আজকে এখানে জনগণ তার পুলিশের উপর আস্থা রাখতে পারছে না ফলে তারা আইন নিজেদের হাতে নিয়ে বাঁচার চেষ্টা করছেন। মেদিনীপুর, দুই ২৪ পরগণা, নদীয়া এবং উত্তরবাংলায়—সব জায়গায় এখন আর মানুষের পুলিশের উপর আস্থা নেই ফলে তারা আইন নিজেদের হাতে নিয়ে সমাজবিরোধীদের মোকাবিলা করছেন। স্যার, দুঃখের কথা হল, এই বামফ্রন্টের মন্ত্রী পর্যন্ত সমাজবিরোধীদের আর্ম সাপ্লাই করার জন্য হেল্প করছেন। মেদিনীপুরের মন্ত্রী সুশান্ত ঘোষ নিজের গাড়ীতে আর্ম সাপ্লাই করছেন—এই অভিযোগ ওঠায় আমরা তার পদত্যাগ দাবী করেছিলাম কিন্তু মুখ্যমন্ত্রী আমাদের কথা শোনেন নি, তাকে পদত্যাগে বাধ্য করেন নি। এবারে আমি স্যার, উত্তরবাংলার কথায় আসছি। গত ২৩ বছর ধরে এই বামফ্রন্ট সরকার উত্তরবাংলার প্রতি চরম বঞ্চনা করে চলেছেন। উত্তর বাংলার জন্য কোন স্কীম বা প্রজেক্ট না দেওয়ায় আজকে উত্তরবঙ্গ পিছিয়ে পড়ছে এবং তার ফলেই কামতাপুরি আন্দোলন জোরদার হচ্ছে। আগে উত্তরবাংলায় কামতাপুরি আন্দোলন এতো জোরদার ছিল না কিন্তু বামফ্রন্ট সরকারের বঞ্চনার জন্য উত্তরবাংলায় কামতাপুরি আন্দোলন জোরদার হচ্ছে। আজকে বামফ্রন্ট সরকারের নীতির জন্য উত্তরবাংলার কৃষকরা তাদের জমি চা বাগানের মালিকদের কাছে বিক্রি করে দিয়ে চা বাগানের মালিকদের গোলাম হয়ে থাকছে এবং এইভাবে সেখানকার মানুষদের মজদুরে পরিণত করা হচ্ছে। আমাদের বোড়ো ল্যান্ড আন্দোলনে যেমন আওয়াজ উঠেছে যে বাইরের লোকেদের হটাও তেমনি উত্তরবাংলার কৃষক ও সাধারণ মানুষরা আজ মজদুরে পরিণত হওয়াও সেখানেও এরকম আওয়াজ উঠতে পারে। কিছু বাইরের লোক সেখানে গিয়ে জমি কিনছে এবং জমির মালিকদের মজদুরে পরিণত করছে। এর ফলে সেখানে একটা ভয়ঙ্কর অবস্থা চলছে। স্যার, উত্তরবাংলার চাষীরা আশা করেছিলেন যে তিস্তা প্রকল্প কার্যকরী হলে যে সব জমিতে চাষ হত না সেইসব জমিতে চাষ হবে এবং বছরে তিনটি করে ফসল পাওয়া যাবে। কিন্তু সেই তিস্তার খালগুলি এতোই নিম্নমানের করে কাটা হয়েছে যে তা দিয়ে জল গেলে পাশের গ্রামগুলি ভেসে যাবে। স্যার, কি রকম নিম্নমানের খাল কাটা হয়েছে তা দেখানোর জন্য সেখান থেকে একটা স্ল্যাব আমি এনে দেখিয়েছিলাম। সেখানে এতোই ইনফিরিয়ার কোয়ালিটির কাজ হয়েছে যার জন্য আমি বলেছিলাম যে আপনারা এনকোয়ারি করুন কিন্তু আপনারা কিছুই করেন নি। ঐ তিস্তা প্রকল্পের যারা কন্ট্রাক্টর তারা সেখান থেকে টাকা মেরে চা বাগান করছে। আপনারা যদি সেই খালগুলি দেখেন তাহলে দেখবেন যে সেই খাল দিয়ে জল গেলে আর্টিফিসিয়াল ফ্লাডে পাশের গ্রামগুলি প্লাবিত হয়ে যাবে। সরকার এ ব্যাপারে কোন উদ্যোগ নেন নি। স্যার, বুদ্ধদেববাবু যেভাবে কামতাপুরি

আন্দোলন সেখানে জোরদার হয়ে যাচ্ছে। ঘিসিং-এর সঙ্গে আলোচনা করে যেমন একটা সমাধান সূত্র বার করা গিয়েছিল তেমনি এখানেও কামতাপুরি আন্দোলনের নেতাদের সঙ্গে আলোচনা করে একটা সমাধান সূত্র বার করলে ভাল হত বলে মনে হয়। এইভাবে চললে আপনারা সাফল্যমন্ডিত হবেন না। আমাদের উত্তরবঙ্গে শান্তি রাখবার জন্য ওখানে নর্থবেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ড গঠনের কথা উঠেছে। ঐ বোর্ড কিন্তু অটনমাস হওয়া দরকার, উত্তরবঙ্গ থেকেই তার চেয়ারম্যান হওয়া দরকার এবং তার চেয়ারম্যান রাজবংশ সম্প্রদায় থেকে হওয়া দরকার। জ্যোতিবাবু, বুদ্ধদেববাবুকে ডেপুটি চিফ মিনিষ্টার করেছেন। আমি প্রস্তাব রাখছি, উত্তরবঙ্গ এ্যাফেয়ারস দেখবার জন্য সেখান থেকে আর একজন ডেপুটি চিফ মিনিষ্টার করুন এবং তাহলে নর্থবেঙ্গল ডেভেলপমেন্ট বোর্ডের চেয়ারম্যান এবং দ্বিতীয় ডেপুটি চিফ মিনিষ্টার, এই দুইজনে মিলে সেখানে উত্তরবঙ্গের উন্নয়ণের কাজটা করবেন। নর্থবেঙ্গলকে এখান থেকে হুইপ দেওয়া—সেটা হবে না। আমার আর একটা প্রস্তাব, ওখানে চা বাগান নির্মাণে যে সব মানুষ তাদের জমি হারিয়েছেন তাদের ঐসব চা বাগানে পার্টনারশিপ দেওয়া হোক। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[3.10–3.20 p.m.]

**শ্রী খাঁড়া সরেন ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং তার পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে ধন্যবাদ জানাই। এই বছর থেকে বাংলা এবং নেপালী ভাষায় সমস্ত জায়গায় সরকারী কাজকর্ম করবার চেষ্টা হচ্ছে। আমরা এটুকু জানি যে, পশ্চিমবঙ্গে বাংলা এবং ইংরেজির পরই সাঁওতালী ভাষার স্থান। কিন্তু এই ভাষাকে গুরুত্ব দেওয়া হয়নি। আজকে স্বাধীনতার ৫২ বছর পরও এখানে কোন সাঁওতালী ভাষার রিপোর্টার নেই। তারজন্য আমি রাজ্যপালের ভাষণের উপর সাঁওতালী ভাষায় অংশগ্রহণ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, তেহেঞ এেঞলগঃ কানা, রাজ্যপাল নঁভে অকা গালমারাওয়ে এহপ লেৎ, অনা তিঁগু দারাম লাঁগিৎতে নঁড়ে মেনাক আবোরেল অকয় বিরোধীক পশ্চিমবাংলা বামফ্রন্টকে বিরোধী উনকু রাজ্যপালক এসেৎ কেদেয়া আর অকা লেকা ভন্ডামী তালাতে নওয়া দ বাঁতিল ইদি রেনাঃ ক মেনলেদা, অনা কারনতে এেঞলগঃ কানা পৌছিল দ নুকু কংগ্রেস আকোওয়াঃ নিয়ম-নীতি লেকাতে দিশমক বাঁধাও লেদা আর যে কারনাঃতে তেহেঞ রেঁগেচ, হড়রেন বামফ্রন্ট সরকারাঃ কাঁমি বা 'ককুশিয়াঃ কান উনিয়াঃ তেহেঞ দ রাজ্যপাল এসেৎ কাতে উনিয়াঃ অকা অকা ব্লড় রেনাঃ কাথা অনা দ বাঁতিল রেনাঃ ক চেষ্টায়েদা। অনা তারমতে এেঞলঃ কানা পশ্চিম বাংলারে কংগ্রেস কওয়াঃ ভন্ডামি দ দিন দিনতে বাড়াহাঃ কানা। পৌছিল দ কংগ্রেস ক তাঁহে কানা, নিতঃ দ কংগ্রেস এঞতুমতে তৃণমূল।

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, ওনার বক্তব্য সভায় রেকর্ড করা হচ্ছে না। এটা দেখুন।

**শ্রী খাঁড়া সরেন ঃ** তিলাঁঃ যে মূলখম আরহঁ বে—মূলতে চালা কানা অনা

কারনতে তেহেঞ দ এ্রেলগঃ কানা গুন্ডামী তালাতে তেহেঞাঃ রাজ্যপালাঃ অকা ভাষণ অনা ভাষণ দে তিগুঁ—দারাম রেনাঃক চেষ্টায়েৎ কানা। এ্রেলঃ কানা পশ্চিম বাংলারে তেহেঞ বারগেল মিৎ—বছর সামাং তালাতে লাতার ধাপরেন অকয়্ কিরষাৗন ক গটা পশ্চিম বাংলারে শায় কাড়া ইরাৗল হাৗটি এও মেনাঃ কওয়া। উনকুলাৗগিৎতে ছ্রেষ্ট জমি হাৗটিঞ আকানা। ভারতরে যাহা ভেষ্ট লেন্ড হাৗটিয়ে হেয় আকানা, অনা কারমহঁ এ্রেলগঃ কানা হাইকোর্ট তালাতে আড়ি উতাৗর ভেষ্ট জমিক আটকাও আকাদা উনকু দ গাৗবু মেনতেক জাৗহিরঃ আ আর বাৗবু মেনতেক রেগেচ হড় দক কবুে আকাৎ কওয়া। তেহেঞ দ কবুে হর দ বানুঃ হওয়া। বাৗব হড়ক কাৗবু আকানা। অনা কারনতে রেগেচ, ধাঁচরেন হড় দেহেঞ দ বহঃ তুল কাতেক রাকাপ কানা পশ্চিম বাংলাওয়াঃ মতেয়া দিহিরিতে। পশ্চিম বাংলা বামফন্ট সরকারাঃ যথাৎ কাৗমিহরাতে তেহেঞ দ লাতার বাঁচরেন খেত কিরষাৗনক আকোওয়াঃ হক আৗইদাৗরক এ্রাম আকাদা, এ্রেলঃ কানা কিরষাৗনক অকর দ কিষাৗড়ঠেনক কাৗমি কান তাঁহে উনকু দ লিতোঃ আকোওয়াঃ খেত খাৗরাইরে কাৗমিকাতে নাপায়তে জম রেনাঃ কিছু দাওক এতাম আকাদা। উনকুরেন গিদরাৗক পাড়হাঃ রেনাঃ সুযোগ সুবিধাক এ্রাম আকাদা। তেহেঞ দ আয়মা ইস্কুল হোর আকানা, কলেজ হোয় আকানা, বার বেড়া বার চুপুৎ জমাঃ লাৗগিৎ কিষাৗড়ঠেন গুতি দাসি কাতে তাহেন হোয়োঃ তান তাঁহে, ইস্কুল, কলেজ রে পাড়হাঃ রেনাঃ কাথা কুক্‌মতেহঁ বা'ক এ্রেলেৎতাঁহে উনকুরেন গিদরাৗ নিতঃ ইস্কুলরে, কলেজরেক পাড়হাঃ কানা। আরহঁ এ্রেল আকানা পশ্চিম বাংলারেন বামফন্ট সরকার দ দিল্লিরে অকা মন্ডল কমিশন তেয়ার আকানা, অনা তালাতে সংরক্ষন রেয়াঃ অকাটাঃ হেচ আকানা অনারে রেঁগেচ হড়রেন গিদরাৗক যথাৎ সাৗহিচক উবর্গাৗরঃমা অনায় কুরুমুট আকাদা। অনাক কাথাগে যখন রাজ্যপাল তালাতে বিধানসভারে রড়গঃ কানা অনা দ গুন্ডামী কাতেৎ, ভন্ডামী কাতেৎ, বাৗতিল রেয়াঃক চেষ্টায়েদা বিরোধাৗক। অনাকো রাখিয়াৗর লাৗগিৎগে বাড়িচা দারামকাতে নাপায়াঃ আগুই রেনাঃ বামফন্ট সরকাররেন কাৗমিয়াক সতেয়াঃ জাৗড়ুরঃ কানা। অনা কারনতে পশ্চিম বাংলারে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ, সুন্দরবন উন্নয়ন পর্ষদ তেয়ার আকানা, উত্তর বঙ্গরে উত্তর বঙ্গ উন্নয়ণ পর্ষদ তেয়ার কাতে ৬টি জেলারে যাতে ঠিক মত কাৗমি হোয়োঃ অনা লাৗগিৎ সরকারে যেৎ লুতুরাঃ কানা। তেহঞ এ্রেলগঃ কানা উত্তর খন্ড এ্তুমতে, কামতাপুরী এ্তুমতে আড়ি উত্তর আন্দোলন, আড়ি-উত্তর লাড়াওলাক তেয়ার কানা। অনাক জাঁগে দারাম হোয়োঃ আ, উত্তর বাংলারে অকাটাঃ ওরাও পর্ষদ তেয়ার আকানা অনা তালাতে নওদা দ মকাবিলায় রেনাঃ জাৗড়ুর মেলাঃ আ। পশ্চিম বাংলারে আর আরক কাৗমি যাতে লগন হোয়োঃ যেমন ভেষ্ট জমি চেতানরে সহজ শর্ততে যেমন কিরষাৗনক বানক এডাস অনা রেনাঃ হঁ বেবস্তায় হোয়োঃআ। কেহেঞ দ কংগ্রেসাঃ অকা নিয়ম-নীতি তাঁহেকানা অনা নিয়ম-নীতি আৎ করত জোরদায়তে বিজেপি সরকার বে-সরকারী এ্তুমতে, উদ্ধারকারী এ্তুমতে অনাক জেরদারেৎ তাকওয়া। অনা তালাতে তেহেঞ এ্রেলগঃ কানা কিরষাৗনক অকা ফসলক আরজাওয়েৎ অনা রেনা দাম যথাৎ সাৗহিচ বা'ক এ্রামেদা। কিরষাৗনক অকা এ্রাম রেনা। জাৗরুড় কানা অনা বাক এ্রামেৎ কানা। পশ্চিমবাংলা বামফ্রন্ট সরকার রেশন ব্যবস্থা ঠিক চালা লইগিৎতে অকাটাঃ এ

গটা লেদা, অনা দ দিল্লি সরকার রাঁপদৎ গিড়ি কাতে কিষাঁড় তিরে এসঃ রেনাঃ এ চেষ্টায়েদা, অনা দ কংগ্রেসাঃ বে সরকারী তালাতে জোৎদার রেনাঃ রুপ। অনা কারনতে বামপন্থী দক মনেয়া কংগ্রেস, বিজেপি আর তৃণমূল নুকুওয়াঃ দ অকা ফারাকগে বানুঃ আ। নুরু দ মিৎ গাঁওতারেন হড় কানাক। সানামাঃ কিষাঁড়াঃ তিরে চাল রেনাঃ করিকাঁয়েদা। নওয়াক লাতার ধাপরেন হড়ক বুসাঁও রেনাঃ জাঁরুড় মেনাঃ আ। তেহেঞ এঞেলগঃ কানা যে উত্তর বাংলা ডুবী এলাকা কানা, পশ্চিম বাংলারে খরা সে ডুরী বার বার হিজুঃ কানা। অনা ডুবী মকাবিলায় লাঁগিৎতে দিল্লি সরকারাঃ যাহা টাকা এমঃ রেনাঃ জাঁরুর মেনাঃ আ, যাহা টাকা বরাত রেনাঃ কাথা অনা বরাত লেখাতে বাং এ এমঃ কানা। অনা কারনতে উত্তর বাংলারে যাহা তিস্তা প্রকল্প এহপ লেনা, অনা দ নিতহঁ বাং পুরাঁও লেনা। রাজ্য সরকার তালাতে তেহেঞ দ খড়দা—খড়দাতে লাহা ইদিঃ কানা, পশ্চিম বাংলারে বামফ্রন্ট সরকারহঁ খেত-মজুরক লাঁগিৎ অকাটাঃ আইন তেয়ার রেনাঃ। জাঁরুড় মেনাঃ আ যেমন—কেরালারে হুয় আকানা, ত্রিপুরারে হুয় আকানা, অনকাগে নঁড়ে হঁ নকু লাঁগিৎ আইন তেয়ার কাতে নিয়ম-নীতি বাঁধাও কাতে উনকুওয়া সারা বছর কাঁমি রেনাঃ গ্যারান্টিক এঞাম অনায় ব্যবস্থা আকাদা। কংগ্রেস সরকার অকাক কাঁমিক উৎর্গাও ইদিলেৎ অনা দ বিজেপি সে তৃণমূল আরহঁ জাঁস্তিকায়তে অনা পুরাঁও লাঁগিৎতে তেহেঞ দ রাজ্যপাল এসেৎ তালাতে অনাক কাঁমি দ আঁটকাওক মেনেদা। অনা কারনতে পশ্চিম বাংলা বামফ্রন্ট সরকারাঃ দায়িত্ব হোযোঃ কানা লাতার ধাপরেন হড়ক আরহঁ জাঁস্তি সতেয়া কাতে পশ্চিম বাংলারে বামফ্রন্ট সরকারাঃ কাঁমি হরা আরহঁ শুরাও ইদি রেয়াঃ কুরুমুটু যাতে হোয়োঃ অনাক মেনকাতে রাজ্যপালঃ অকাক কথা, অনাক কাথা হে সাঁরি কাতে ইএঞাঃ কাথাদঞ মুচাৎ-এৎ তিএঞা, যতকগে জুঁহার।

[3.20–3.30 p.m.]

**শ্রী তাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মহামান্য রাজ্যপাল ২রা মার্চ যে ভাষণ দিয়েছেন এবং তার ওপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সংশোধনী আনা হয়েছে তা সমর্থন করছি। একটু আগে পুর্ববর্তী বক্তা বলছিলেন, রাজ্যপালের ভাষণের দিন যে ঘটনা এই বিধানসভায় ঘটে গেল এই রকম কলঙ্কজনক ঘটনা নাকি এর আগে ঘটেনি। স্যার, বর্তমানকে যেমন দেখা হয়, তেমনি অতীতকে নিয়ে দেখা হয়। আজকের ঘটনা ভবিষ্যতের জন্য লেখা থাকবে। এঁরা ইতিহাস পড়েন কিনা জানি না। আমি পরের দিন মন্ত্রীর বক্তৃতা কাগজে পড়লাম। এই পবিত্র বিধানসভায় যখন ধরমবীর বক্তৃতা দিতে এসেছিলেন, সেই দিনকার ঘটনা আপনারা নিশ্চয়ই ভুলে যান নি—আমরা কাগজে পড়েছিলাম। তার আগে আমরা জানতাম না। আমরা জানতাম যে বিধানসভার সদস্যরা ভাল ব্যবহর করেন। মহিলা সদস্যার দিকে আলতা ছড়িয়ে দেবার ঘটনা আমরা আগে জনতাম না। সেইদিন এই ঘটনা ঘটেছিল। আজকে যে ঘটনা ঘটছে সেটা হচ্ছে আপনাদের পাপ। তারই প্রতিচ্ছবি আজকে আমরা দেখতে পাচ্ছি। মাননীয় রাজ্যপালের ভাষণে আমরা দেখছি, প্রত্যেক প্যারাতেই দেখতে পাচ্ছি, প্রত্যেক পরিচ্ছদ যদি পড়ে যাই তাহলে দেখবো, অনেক অসত্য কথা ওঁকে

দিয়ে বলানো হলো। উনি অর্ধ সমাপ্ত করে এখান থেকে বিদায় নিলেন। আজকে আপনারা বলছেন কি, এখানে কোন অনুপ্রবেশ হচ্ছে না। এটা ঘটছে না। এখানে কোন সীমান্তবর্তী এলাকায় বিভেদকামী শক্তি, সাম্প্রদায়িকতাবাদী শক্তির কার্যকলাপ নেই। এখানে দক্ষিণবঙ্গ থেকে যে সমস্ত জনপ্রতিনিধিরা আছেন তাদেরকে যদি জিজ্ঞাসা করেন সেখানকার অবস্থা কি, তাহলেই প্রকৃত সত্যটা জানতে পারবেন। নর্থ বেঙ্গলে যে সমস্ত মানুষ বাস করে তারা তাদের জীবন নিজের হাতে নিয়ে যাতায়াত করেন। এখানে বলা হচ্ছে, বিগত দিনে যে নির্বাচন হয়েছে তা সুষ্ঠু ও শান্তিপূর্ণভাবে হয়েছে। আপনার এলাকায় দেখুন সেখানে যে বাই ইলেকশান হয়েছে তা কি সুষ্ঠ ও শান্তিপূর্ণভাবে হয়েছে? যেখানে যতটা পেরেছেন সন্ত্রাস করেছেন, পুলিশকে সামনে নিয়ে বুথ দখল করেছেন। আসানসোল পৌরসভায় যে নির্বাচন হয়েছে, সেই নির্বাচনে যতটা পেরেছেন বুথ দখল করেছেন। যখন পারেন নি তখন পার্টি অফিস ভেঙেছেন। কসবার বাজারে আগুন লাগিয়েছেন, আইনশৃঙ্খলার অবস্থা এই রকমই করেছেন। কিছুদিন আগে একটা খুনের ঘটনাকে কেন্দ্র করে সারা কলকাতার আইনশৃঙ্খলাকে বিপন্ন করে তুললেন। বাংলায় একটা কথা আছে পাপ পাপকেও ছাড়ে না। যেমন পাপ আপনারা করেছেন সেইগুলি আপনাদের ছাড়বে না। যে সব অসত্য কথা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলিয়েছিলেন, সেগুলি খুবই ন্যক্কারজনক। সবচেয়ে অবাক লাগে যেটা করলেন সেটা কি করা উচিত ছিল। কিন্তু আমরা দেখলাম পশ্চিমবাংলার সরকারের একজন মন্ত্রী সুশান্ত ঘোষ তিনি কেশপুর অঞ্চলটাকে অগ্নিগর্ভ করে দিলেন। মেদিনীপুর জেলায় যে অশান্তি সৃষ্টি হয়েছে তার জন্য আমি অন্য লোককে দোষ দিচ্ছি না, এই মন্ত্রী হচ্ছেন অন্য রকমের, এই মন্ত্রী যদি মাধ্যমিকের ছাত্রদের প্রাইজ দিতে যান তখন বড় বড় কথা বলেন, সেই মন্ত্রী নিজে যদি অগ্নিগর্ভ পরিস্থিতি সৃষ্টি করেন তাহলে কি বলার আছে, তিনি তো নিজের এলাকাতেই যেতে পারেন না। তার গাড়িতে যখন অস্ত্র মজুত থাকে তখন মহামান্য রাজ্যপাল তার বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারেন নি। একই ঘটনা বিহারের ক্ষেত্রে ঘটেছিল, সেখানকার মহামান্য রাজ্যপাল তাকে বরখাস্ত করে ছিলেন। আমরা ভেবেছিলাম রাজ্যপালের ভাষণে সেটা উল্লেখ থাকবে। কিন্তু সে রকম কোন কথা রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। আপনারা বলছেন চাষের উৎপাদন বেশী হয়েছে, গত বছরে আলুর যে লক্ষ্যমাত্রা ছিল ৬০ লক্ষ ৬৬ হাজার সামথিং সেখানে আলু চাষীদের কি অবস্থা—বীরেন বাবু যখন মন্ত্রী ছিলেন তখন আমরা দেখলাম আলু চাষীরা আত্মহত্যা করছেন। তাদের প্রোডাকশানের দাম পাচ্ছে না। আলু রক্ষণাবেক্ষণের ব্যবস্থা নেই, মাঠের আলু মাঠে বিক্রি করতে হচ্ছে, না হলে পচে যাবে। ঐ আলু তারা নিয়ে যেতে পারবে না, ফলে চাষীদের মাথায় তারা বাড়ি মারছেন। গত ২ বছর ধরে দেখছি, নূতন নূতন এলাকার মার্কেট করা হবে বলা হচ্ছে। এই সব অসত্য ভাষণ গতবার এখানে উল্লেখ করেছিলেন মহামান্য রাজ্যপালের মুখ দিয়ে এরা কতবার যে অসত্য কথা বলিয়েছেন, তার ঠিক নেই। পাঁশকুড়া মিউনিসিপ্যালে কোন ব্যবস্থা করা হল না। বলেছিলেন করা হবে, গত বছরে বলেছিলেন পাঁশকুড়া মিউনিসিপ্যালিটির এরিয়ায় করা হবে। কিন্তু এখনও কোন ব্যবস্থা হয়নি। শিক্ষার কথা বলা হয়েছে, আপনারা জানেন কোন স্কুলকে আপ-গ্রেডেশান করা হয়নি।

[3.30–3.40 p.m.]

কোন স্কুলকে যদি আপগ্রেড করতে হয়, সে হিন্দি হোক, উর্দু হোক, বাংলা হোক— এম. সি.-র রিপোর্টের ভিত্তিতেই করবে। আমি কয়েকটি স্কুলের জন্য ২৫ বার বিকাশ ভবনে গিয়েছিলাম। ওরা বলছে এম. সি.-র রিপোর্ট ছাড়া হবে না। এই মন্ত্রী কান্তি বিশ্বাসের শেষ অবস্থা কি হয় আমি দেখে যাব।

এমনি করে তারা পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে বঞ্চনা করছেন। এরা আবার শিক্ষার উন্নতি করবে। এই ২৪ বছরে একটি লোকের পাল্লায় পড়ে রাজ্যটা শেষ হয়ে গেল। ঐ লোকটা আর তার পুত্র বাংলাকে শেষ করে দিল। তার বিরুদ্ধে যেই বলছে, তাকেই সরে যেতে হচ্ছে।

এই রাজ্যপালের ভাষণ সম্পূর্ণ অসত্যে ভরা। তাই তাঁর ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তার বিরোধিতা করে আমাদের দলের পক্ষ থেকে আনা সংশোধনীর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Narbahadur Chhetri :** Much has been told in support of the Governor's Address and much has been told in defending the Governor's Address delivered in this August House on the 2nd of this month. So far, when we consider the pace of the development of this State, when we see the overall employment situation of the State, when we consider overall crime rate of the State, the Governor's Address seems quite gloomy. As such, we cannot support the Motion of Thanks to the Governor's Address.

Sir, when we come to the scenario in the Hills, when we consider the support the State Government is giving to DGHC, it is, of course not possible for us to support the Motion of Thanks. As such we are opposing the Motion of Thanks to the Governor Address.

As you all know, during the British period, Darjeeling was the most favoured tourist destination of the world, but now tourists are rather diverting to other states. There is severe crisis of drinking water in Darjeeling town. The State Government has decided that each and every person of any town should get 40 litres of drinking water a day. But people of Darjeeling are getting just 10 litres of water per head per week. Despite its best effort, the State Government has not sanctioned any drinking water project in Darjeeling hills and due to scarcity of water the State Government is not getting thousands of foreign currency from the tourists and tourists are often diverted to Sikkim and other destination of North-East.

Sir, so far the development of tourism is concerned, the Left Front Government even after its 23 years of rule has not created any infrastructure in the hills. Many people in the hills depend on the income of tourism. But now tourism in the hills are in doldrums. Sir, the State Government is concentrating on establishing many industries in Haldia and other areas. But in the hills despite its best climatic conditions the State Govt. is not showing any interest to open a new industry in the hills. As such employment scenario in the hills is deteriorating day by day. We all know that the Rammam Hydel Project is giving forty crores of rupees to the coffers of the State Government every year. But originally there were four stages of Rammam Hydel Project. Even after 25 years only one stage has been commissioned and three stages are yet to be commissioned. The State Govt. should have completed this profitable hydel project All the other projects are in red. Only the Rammam Project is giving forty crores of rupees revenue to the State Govt. But the State Govt. is not showing any interest to complete all the four stages of Rammam Hydel Project. In this Governor's Address it has been claimed that 132 villages virgin moujas have been electrified with R. E. But so far Darjeeling is concerned not a single village virgin mouja has been electrified this year. Even near the Rammam Hydel Project there are several villages. But despite its best effort they do not get any power and they are still in darkness.

Hon'ble Deputy Speaker, the education opportunities in the hills are also not encouraging. In each and every district new polytechnic and new engineering colleges have been established. But so far the hill areas are concerned not a single new polytechnic or new engineering college has been opened. Moreover, there are several projects like the 10th Finance Commission award like the Border Area Development Projects, like the Basic Minimum Project — all these projects so far do not reach the hills. All the amount of the money meant for these projects is spent for the plane areas. This type of deprivation seldom leads to revolt and revolution. You all know that Darjeeling is a bleeding moon. Of late there is no bleeding. The moon is still there. If the State Government do not give top priority to the hills, if the State Government forgets its responsibilities towards the hill people, the moon will bleed once again. If the situation comes into being — the sole responsibility will lie with the State Government.

With these words, I conclude. Thank you, Sir.

[3.40 - 3.50 p.m.]

**শ্রী চিত্তরঞ্জন দাসঠাকুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের

উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উৎথাপিত হয়েছে আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীরা যে সব সংশোধনী এনেছেন তার বিরোধিতা করছি। স্যার, আপনি জানেন আমাদের দেশে একটা গভীর সার্বিক এবং অভূতপূর্ব সঙ্কটের সৃষ্টি হয়েছে। উদার আমদানী নীতির ফলে আমদানীকৃত পণ্যের শুল্ক হ্রাস পাওয়ার ফলে দেশীয় উৎপাদিত পণ্যের উপর শুল্ক বৃদ্ধি করার ফলে যেমন একাধিক শিল্পগুলির ধ্বংস হওয়ার সম্ভাবনা সৃষ্টি হয়েছে ঠিক তেমনি কর্মসংস্থানের সম্ভাবনা যা ছিল তাও বিলীন হচ্ছে। আমাদের কৃষির উপর যে ভরতুকি ছিল সেই ভরতুকি প্রত্যাহিত হওয়ার ফলে কৃষি এবং কৃষকের ক্ষেত্রেও একটা ব্যাপক এবং গভীর সঙ্কট ঘনিভূত হয়েছে। বন্টন ব্যবস্থাকে তুলে দেওয়া হয়েছে, রেশনে জিনিসের দাম বৃদ্ধি করা হয়েছে এব সর্বক্ষেত্রেই দাম বাড়িয়ে দেওয়া হয়েছে। জিনিসপত্রের মূল্য আকাশছোঁয়া হয়েছে। এই সবের ফলে আমাদের দেশের মানুষ যখন সব দিক থেকে সর্বশান্ত হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে ঠিক সেই রকম একটা সময় স্বল্প সঞ্চয়ে সুদের হার হ্রাস করা হয়েছে, পি. এফ.-এর সুদও হ্রাস করা হয়েছে। আমি এই মহতি সভার কাছে এই প্রশ্ন রাখতে চাই এই স্বল্প সঞ্চয়ে কারা টাকা জমা রাখেন—টাটা, বিড়লা, গোয়েঙ্কা, ডালমিয়াদের দল? যারা রাখেন তারা আমাদের দেশের গরীব খেটে খাওয়া মানুষ, মেহনতি মানুষ, মধ্যবিত্ত কেরানী কর্মচারী মানুষ। তাদের স্বল্প সঞ্চয়ের উপর এই যে সুদের হার কমিয়ে দেওয়া হল এর ফলে কার স্বার্থ সিদ্ধি করা হল? এত কালো টাকা উদ্ধার করা হলো না আর এই কাজটা ঘটানো হলো। আমি অবাক বিস্ময়ে লক্ষ করলাম যিনি নিজেকে অগ্নিকন্যা বলে ঘোষণা করেন, কথায় কথায় যাঁরা বামপন্থীদের মৃত্যু ঘন্টা বাজান, কথায় কথায় যারা রাইটার্স বিল্ডিং থেকে তুলে দেওয়ার হুমকি দেখান, কথায় কথায় নানা ছুঁতো-অছিলায় তান্ডব নৃত্য চালান—কই! তখন তো দেখলাম না ওই পার্লামেন্টের কক্ষে দাঁড়িয়ে প্রতিবাদ করতে। তখন তো বর্জ্র নির্ঘোষ কণ্ঠ সেখানে ঘোষিত হলো না। আমরা অবাক হয়ে দেখলাম সেই অগ্নিকন্যার আগুনে স্ফুলিঙ্গ হলো না। কেবল মাত্র গৃহকর্তার আদর খেয়ে দুগ্ধপোষ্য শিশুর মতো এক কোণে চুপ চাপ দাঁড়িয়ে ছিলেন। এটা ভাবতে লজ্জা লাগে, কষ্ট হয়। মাননীয় সদস্যবৃন্দ আপনারা আমার সঙ্গে এক মত হবেন যে আজকে আমাদের বামপন্থীরা বিশেষ করে কমিউনিস্টরা অন্যান্য দেশপ্রেমিক এবং গণতান্ত্রিক শক্তির সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে ধারাবাহিক প্রতিবাদের প্রতিরোধের জন্য সংগ্রাম করছেন। এর জন্য তাদের মধ্যে লৌহদৃঢ় ঐক্য দরকার। আমরা সেই লৌহদৃঢ় ঐক্য যদি গড়তে না পারি তাহলে আজকে জনগণের উপর যে অত্যাচার, যে শোষণ, যে দানবিয় নিপীড়ন নেমে আসছে তাকে প্রতিরোধ করা সম্ভব নয়। এক্ষেত্রে পরম সহিষ্ণুতা, কর্তৃত্ববাদ, অমর্যাদাবোধ, অনুদার দৃষ্টিভঙ্গির প্রতিবন্ধক এই সব জিনিসগুলিকে আমাদের পরিহার করা দরকার। আমাদের আরও সংগ্রামী ঐক্যকে মজবুত করা দরকার। আমরা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করলাম শতাব্দীর ঐতিহ্যবাদী একটা প্রতিষ্ঠান—প্রত্যেক মাননীয় সদস্য যাঁরা আছেন তাঁরা একথা নিশ্চিত জানেন সারা দেশে এই রকম অন্ধকারময় অবস্থা যদি চলতে থাকে তাহলে একটা রাজ্যে তার প্রভাব পড়তে বাধ্য। দেশে যদি আগুন লাগে তাহলে তার তাপ এখানেও পৌছতে বাধ্য। গাঁয়ে যদি আগুন লাগে তাহলে দেবালয়ও

রক্ষা পেতে পারে না। এই সত্য উপলব্ধি না করে যত দোষ নন্দ ঘোষ বলে সব দোষ বীরেন সাহের, সব দোষ বামফ্রন্ট সরকারের এই কথা বলে তাঁরা যে ঘটনা ঘটালেন এটা কেবল মাত্র বালখিল্য আচরণই নয়, বলা ভালো এটা উন্মাদের আচরণ। এটা সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে অত্যন্ত লজ্জার। আমি সেই আচরণের তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং নিন্দা করছি। এ সবের মধ্যে দিয়ে মাননীয় রাজ্যপাল একটা স্বাধীন দৃষ্টিভঙ্গি নিয়ে একটা উদার মনোভাব নিয়ে যে প্রতিবেদন উপস্থিত করেছেন তাকে সমর্থন না জানিয়ে পারি না। এ কথা ঠিক কোন জিনিষ ভালো কি মন্দ তা বিচার করতে হবে এবং চিরদিনই তুলনার মধ্যে দিয়ে তা বিচার করতে হয়। এ কথা ঠিক আমাদের রাজ্যে আইন শৃঙ্খলার প্রশ্নে কিছু ঘাটতি হয়েছে, এই সহজ সরল স্বীকারোক্তি আমাদের ভাষণের মধ্যে উল্লেখিত আছে। তবে একথা আমরা বলতে পারি সারা দেশের আইন শৃঙ্খলার নিরীখে পশ্চিমবঙ্গের অবস্থা তুলনায় ভালো। কিন্তু একটা কথা আমাদের ভেবে দেখা দরকার যে জনসাধারণ আজকে দিনের পর দিন অনেক ক্ষেত্রেই আইনকে নিজের হাতে তুলে নিচ্ছে। আজকে আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি দিনের পর দিন তারা অনেক ক্ষেত্রে আইনকে হাতে তুলে নিচ্ছে। কেন নিচ্ছে? কিসের জন্য নিচ্ছে? তাহলে কি তারা আমাদের প্রশাসনের উপর আস্থা হারাচ্ছেন? একথা কিন্তু আমাদের ভেবে দেখা দরকার। আমরা যদি এখনও এই মূল্যায়ণ না করি, এখনও যদি এই আত্মসমীক্ষা না করি তাহলে আমি মনে করি আগামীদিনে এই যে মেঘের সূত্রপাত হয়েছে এই মেঘ একদিন হয়তো প্রলয় ডেকে আনবে। সুতরাং, এর মূল্যায়ণ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। স্যার, ভূমি সংস্কারের প্রশ্নে আমাদের রাজ্যের গৌরবজনক অধ্যায় ভারতবর্ষের ভূমি আন্দোলনের ইতিহাসে লেখা আছে এবং অবশ্যই থাকবে। আমরা এ ব্যাপারে অন্যান্য যে কোন রাজ্যের তুলনায় যে এগিয়ে আছি তাতে কোন সন্দেহ নেই। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণ যদি মাননীয় সরকার বাহাদুরের দৃষ্টিভঙ্গীর প্রতিফলন হয় তাহলে একটা ব্যাপার আজকে স্পষ্টিকৃত হওয়া দরকার যে আমাদের রাজ্যের যে ১৬ লক্ষ ভাগচাষী, সেই ১৬ লক্ষ ভাগচাষীর জমির মালিকানার প্রশ্নে সরকারের দৃষ্টিভঙ্গী কি হবে? এটা স্বীরিকৃত হওয়া দরকার। তা না হলে ভূমি সংস্কারকে আমরা যে জায়গায় নিয়ে গেছি সেই জায়গায় গিয়ে যদি আমরা থমকে যাই তাহলে আমাদের এই কার্যকলাপ দেখে অন্যান্য রাজ্যের শ্রমজীবী মানুষ নতুন করে উৎসাহিত হবে না। সুতরাং এই বিষয়টা স্পষ্টিকৃত করার জন্য আমি আবেদন জানাচ্ছি। স্যার, একথা ঠিক ২৩ বছরের বামফ্রন্ট, আমরা চাই আরো গতি, মুক্ত বিহঙ্গের গতি, বলাকার মত গতি। কিন্তু আমরা যতই বলিনা কেন সেই গতিশীলতা আমরা সর্বত্র পরিলক্ষিত হতে দেখছি না। উঁচু তলায় কাজের কিছুটা উন্নতি হয়েছে কিন্তু এর সুফল তলা পর্যন্ত, সর্বত্র পৌছোচ্ছে না। বিষয়টা ভেবে দেখা দরকার। কাজে গতি আনতে গেলে, আরো সুযোগ জনগণের কাছে পৌছতে গেলে জেলাগুলোকে ছোট করা দরকার। আমি খুব গভীর দুঃখের সঙ্গে এই মহতি সভায় উত্থাপন করতে চাই যে, বিগত এক-দেড় বছর আগে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের ডেকেছিলেন, আমাদের মেদিনীপুর জেলা, রাজ্যের বৃহত্তম জেলাকে ভাগের ব্যাপারে। কিন্তু মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে কোথাও সে সম্বন্ধে কোন সুনির্দিষ্ট প্রস্তাব বা ঘোষণা দেখতে পাচ্ছি না।

এটা নিয়ে মাননীয় সরকার বাহাদুর, মাননীয় রাজ্যপাল মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। স্যার, আমাদের রাজ্যে পঞ্চায়েত ব্যবস্থার কথা অস্বীকার করার কোন উপায় নেই। নানান সাফল্যের মধ্যে দিয়ে, নানান কর্ম-বিবর্তনের মধ্যে দিয়ে এটা একটা স্তরে গিয়ে পৌঁচেছে তাতে কোন সন্দেহ নেই। এর প্রশংসা না করলে, উল্লেখ না করলে মিথ্যাচার করা হয়। আমি সে ব্যাপারে অপারগ। কিন্তু তবুও বলতে হয় যে, এই যারা জনপ্রতিনিধি অর্থাৎ আমরা, আমরা প্রত্যক্ষ ভাবে জনগণের বৃহৎ অংশের ভোটে নির্বাচিত। আমাদেরও জনগণের প্রতি একটা দায়বদ্ধতা আছে। কিন্তু সেই দায়বদ্ধতাকে পূরণ করার কোন সুযোগসুবিধা থাকে না। আমরা কেবলমাত্র আমাদের বক্তব্যকে উপস্থিত করতে পারি। কিন্তু যদি ডি. পি. সি. সি.-র মিটিং নিয়মিত ডাকা হয় আমরা সেখানে বলতে পারি। কিন্তু ডি. পি. সি. সি.-র মিটিং নিয়মিত ডাকা হয় না। ফলে আমরা আমাদের বক্তব্য সেখানে রাখতে পারি না। মনিটরিং এবং ভিজিলেন্স কমিটি আছে। কিন্তু সেই মনিটরিং এবং ভিজিলেন্স কমিটির—আমি আজ ৪ বছর বিধায়ক হলাম—আমাদের জেলায় একবারই ডাকা হয়েছিল, ব্লকেও একবার ডাকা হয়নি। তার ফলে এ বিষয়ে যা আমাদের ৭৩-তম সংশোধন সহ পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে উল্লেখ আছে তাকে যদি কার্যকরী করা না হয় তাহলে জনমনে ভিন্ন প্রতিক্রিয়া হতে বাধ্য।

পরিশেষে স্যার, আমি আরেকটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। ১৯৯৬-৯৭ সালে মহামান্য রাজ্যপালের ভাষণে পাঁশকুড়াকে পৌরসভা করার কথা আমরা লক্ষ্য করেছিলাম। শুধু পাঁশকুড়া নয়, ডালখোলা, ধূপগুড়িও তার মধ্যে ছিল। কিন্তু আজকে কয়েক বছর অতিক্রান্ত হয়ে গেলেও পাঁশকুড়া, ডালখোলা, ধূপগুড়ি মানুষের সেই আশা এখনও পূরণ হ'ল না। মহামান্য রাজ্যপালের ভাষণ যদি সরকারের দৃষ্টিভঙ্গীর প্রতিফলন হয় এবং বাস্তবে যদি তার রূপায়ণ না হয় তাহলে জনমনে বিরূপ প্রতিক্রিয়া হতে বাধ্য। সুতরাং, এই সব বিষয়গুলো আশা করি মাননীয় রাজ্যপাল ভেবে দেখবেন। এই আবেদন জানিয়ে এবং বিরোধীদের আনা সংশোধনীর বিরোধিতা করে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

[3.50–4.00 p.m.]

**শ্রীমইনুল হক ঃ** স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে পাঠ করলেন আমরা মনে করছি সেটা পুরোপুরি অসত্য এবং বাস্তবের সঙ্গে তার কোন মিল নেই। তাই এই ভাষণের বিরোধিতা করে আমার ভাষণ শুরু করছি। আজকে রাজ্যের দুটো জলন্ত সমস্যা হচ্ছে বন্যা ও ভাঙ্গন। বন্যা নিয়ন্ত্রণ নিয়ে, গঙ্গা-পদ্মা ভাঙন নিয়ে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। এ রাজ্যের মানুষ জানে প্রতি বছর মুর্শিদাবাদ, মালদা সহ গোটা নর্থ বেঙ্গল ভয়াবহ বন্যার সম্মুখীন হয়। ইতিপূর্বে সরকারী দলের কয়েকজন মাননীয় সদস্য এখানে উল্লেখ করেছেন যে, বন্যা কি কি কারণে হয়। আমরাও জানি যে, বন্যার অনেক গুলো কারণ আছে। কিন্তু আমি জানতে চাইছি ১৯৭৭ সাল থেকে প্রায়

২৪ বছর আপনারা ক্ষমতায় আছেন, বন্যা নিয়ন্ত্রণ নিয়ে, গঙ্গা-পদ্মার ভাঙন নিয়ে অনেক বড় বড় আলোচনা করেছেন, কার্যকরী ভূমিকা কি পালন করেছেন? ১৯৯৮ সালে মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় অর্থমন্ত্রী মুর্শিদাবাদ জেলায় গিয়েছিলেন, আমাদের নিয়ে মিটিং করেছিলেন। আমরা অর্থমন্ত্রীর কাছ থেকে অনেক পরিকল্পনার কথা জানতে পেরেছিলাম। তিনি আমাদের শুনিয়েছিলেন, "বন্যা নিয়ন্ত্রণের জন্য এই এই কাজ হবে। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছি গঙ্গ-পদ্মা ভাঙনের জন্য প্রায় ১২০০ কোটি টাকা।" প্রতি বছর যখন বর্ষা নামে তখন মন্ত্রীরা আমাদের আশ্বাসবাণী শোনান। কিন্তু কাজের কাজ কিছু হয় না। আজকে রাজ্যপালের ভাষণে রাজ্যের এই জ্বলন্ত সমস্যার উল্লেখ থাকা উচিত ছিল। এরপর আমি বলতে চাই, আমাদের রাজ্যের সবচেয়ে বড় সমস্যা বেকারত্বের জ্বালা। ১৯৯৯ সালে এ রাজ্যে সরকারী নথি-ভুক্ত বেকারের সংখ্যা ৫৬ লক্ষ। আজ তা ৬০ লক্ষ অতিক্রম করে গেছে। এর সাথে সাথে যে ভাবে এ রাজ্যে জনসংখ্যা বৃদ্ধি হচ্ছে, তাকে আর জনসংখ্যা বৃদ্ধি বলা যায় না, বলতে হয় জন-বিস্ফোরণ ঘটছে। এই অবস্থায় ৬০ লক্ষ মানুষ বেকার—নথিভুক্ত বেকার। এর বাইরে আরো কত মানুষ আছে। আপনারা সরকারী চাকরির কথা বলবেন। সেটা ১০,০০০-এর বেশী নয়। তাহলে এই বিরাট সংখ্যক বেকারের কর্ম-সংস্থান কিভাবে হবে? রাজ্যপালের ভাষণের মধ্যে এ প্রশ্নের কোন উল্লেখ নেই। কোন উত্তর নেই। আমরা দেখেছি রাজ্যে শিল্পের জোয়ার বইয়ে দেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী কোটি কোটি সরকারী টাকা খরচ করে বিলেত গিয়েছেন। কিন্তু একটা চুনোপুঁটি আনার ক্ষমতা হয় নি। কাউকে আনতে পারেন নি। আমার বিধানসভা কেন্দ্র ফরাক্কায় আমাদের মাননীয় স্পীকার গিয়েছেন, মাননীয় মুখ্যমন্ত্রী গিয়েছেন, তাবর তাবর মন্ত্রীরা গিয়েছেন নির্বাচনের প্রাক্কালে। সেখানে এখনো দেওয়ালে লেখা আছে, 'ফরাক্কা শিল্প-নগরী করতে কাস্তে হাতুড়ি তারা চিহ্নে ভোট দিন।' '৭৭ সাল থেকে আজ পর্যন্ত ফরাক্কা য় ক'টা নতুন শিল্প করেছেন? ওখানে এন. টি. পি. সি.-র অত বড় থার্মাল পাওয়ার স্টেশন রয়েছে, জলের ব্যবস্থা রয়েছে, ফরাক্কা ব্যারেজের অতিরিক্ত জমি পড়ে আছে। সেখানে আজ পর্যন্ত একটাও গুল কারখানা করতে পেরেছেন কি? দয়া করে এটা একটু বলবেন। না পারেন নি। এন. টি. পি. সি.-র ছাই নিয়ে তাও করতে পারেন নি। এটা অত্যন্ত লজ্জার এবং দুঃখের। ওদের কয়লার এক ধরণের সাদা ছাই বেরয়, তাও কাজে লাগাতে পারেন নি। সেই ছাই নিয়ে বিহারে এ্যাসবেসটস তৈরি হয়। ফরাক্কা থেকে সেই ছাই নিয়ে যাওয়া হয়। তা থেকে আসামেও এ্যাসবেসটস তৈরি হয়। তা ছাড়া এই ছাই সিমেন্ট কারখানাতেও সিমেন্ট তৈরির কাজে লাগে। এক ধরণের কেমিক্যাল এবং এই ছাই দিয়ে ওয়াশিং পাউডারও তৈরি হয়। কিন্তু এ ব্যাপারে এই সরকারের কোন উদ্যোগ নেই, একটা কোন শিল্প করার ক্ষমতা এই সরকারের হয়নি। স্যার, এরা নতুন শিল্প গড়ার কথা বলছেন কিন্তু বন্ধ হওয়া শিল্পগুলি খোলার কোন চেষ্টা করছেন না। হাজার হাজার, লক্ষ লক্ষ শ্রমিক কর্মচারী সেই সব বন্ধ সরকারী এবং বেসরকারী কারখানাগুলিতে কাজ করতেন কিন্তু আজকে তারা বেকার হয়ে গিয়েছেন। আগে তাদের কর্মসংস্থানের ব্যবস্থা করা দরকার। এরা শিল্পে এখানে জোয়ার আনার কথা বলছেন কিন্তু ২৪ টা বছর পার হয়ে গেলেও এরা শিল্প এখানে গড়তে

পারেন নি। স্যার, আপনি জানেন মুর্শিদাবাদ জেলা সহ সারা পশ্চিমবঙ্গ মূলতঃ কৃষির উপর নির্ভরশীল। প্রায় ৮০ শতাংশ মানুষ এখানে এই কৃষির সঙ্গে যুক্ত। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে তাদের সম্বন্ধে কোন উল্লেখ নেই। স্যার, হাজার হাজার একর জমি সারা বছর ধরে জলের তলায় ডুবে থাকলেও এই সরকারের সে দিকে কোন দৃষ্টি নেই। মুর্শিদাবাদ জেলার সুতী, সাগরদীঘি, নবগ্রাম, খড়গ্রাম, কানদি ভরতপুরে হাজার হাজার একর কৃষি জমি সারা বছর ধরেই জলের তলায় থাকে। সেখানকার চাষীরা সেই সব জমিতে চাষ করতে পারেন না কিন্তু এই অপদার্থ বামফ্রন্ট সরকার সেই সমস্ত জমি থেকে জল নিষ্কাশনের কোন ব্যবস্থা করতে পারে নি, তার জন্য কোন পরিকল্পনা করে বাস্তবায়িত করতে পারে নি। এরা শুধু কেন্দ্রের দোহাই দিয়েই নিজেদের দায়িত্ব এড়িয়ে যাচ্ছেন। তাই স্যার, বলি, মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্যে দিয়ে যে সরকারী দলিল পেশ করেছেন তা সম্পূর্ণ অসত্য, বাস্তবের সঙ্গে তার কোন মিল নেই। আমি তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4.00–4.10 p.m.]

**শ্রীশান্তিরাম মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ এই বিধানসভা ভবনের সভাকক্ষে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ পাঠ করেছেন আমি তার বিরোধিতা করছি। মাননীয় রাজ্যপাল যে ভাষন পাঠ করেছেন এবং তারপর সরকারী দলের মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তারও আমি বিরোধিতা করছি। তার কারণ, যে ভাষন এখানে পাঠ করা হয়েছে তার সঙ্গে বাস্তবের অবস্থা সম্পূর্ণ বিপরীত। স্যার, আমরা দেখেছি, বারবার রাজ্যপালের ভাষনে উল্লেখ করা হয় যে পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার পরিস্থিতি অন্যান্য রাজ্যের চেয়ে ভাল। কিন্তু বাস্তবে আমরা দেখছি এই বিধানসভা থেকে শুরু করে বিধানসভার বাইরে এই সরকারী দল যারা ক্ষমতার আছে দীর্ঘ ২৩ বছর ধরে তারা সর্বত্র জুলুম করে ক্ষমতায় টিঁকে থাকার চেষ্টা করছে। আজকে পশ্চিমবঙ্গে রাজনৈতিক সংঘর্ষ-এর সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। দিনের পর দিন রাজনৈতিক সংঘর্ষ এখানে বাড়ছে। ঘরবাড়ীতে অগ্নিসংযোগ, লুঠপাঠ ইত্যাদি শাসকদল করে চলেছে আর অপর দিকে তারা বলছে যে বিরোধী দল নাকি গোলমাল সৃষ্টি করার চেষ্টা করছে। এইসব বলে তারা হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু আমরা কি দেখছি? আজকে মানুষ আইন হাতে তুলে নিচ্ছে কেন? যেহেতু আপনাদের পুলিশের উপর মানুষের কোন আস্থা নেই। আপনাদের দলের লোক যারা তারাও লাঠিসোটা নিয়ে সন্ত্রাসে লিপ্ত হচ্ছে, কারণ তাদেরও পুলিশের উপর আস্থা নেই। আজকে মেদিনীপুর এবং ২৪-পরগণায় আগুন জ্বলছে। এইভাবে আপনারা বিধানসভার ভেতরে এবং বাইরে জুলুম চালিয়ে টিকে থাকবার চেষ্টা করছেন। এখানে পরিসংখ্যান দিয়ে বলবার চেষ্টা করেছেন যে, অন্যান্য রাজ্য থেকে এখানকার আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভাল। কিন্তু সঠিক পরিসংখ্যান পাওয়া যাবে কি করে? থানাগুলি কোন ডায়রী নেয় না, এফ. আই. আব. করতে গেলে এফ. আই. আর নেয় না। তাহলে পরিসংখ্যান পাওয়া যাবে কি করে? এরকম একটা অবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ

চলছে। আজকে বামফ্রন্ট সরকারের ২৩ বছরের শাসনে পশ্চিমবঙ্গ অনেক পিছিয়ে পড়েছে, সর্বক্ষেত্রে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে। পুরুলিয়া জেলা একটা অনুন্নত জেলা। সেই জেলার ৬০ ভাগ কৃষিজমি এখনও সেচের আওতায় আনতে পারেন নি। তাহলে সেখানকার মানুষ কোথায় যাবে? ২৩ বছরের মধ্যে সেখানে সেচের ব্যবস্থা করা যায়নি, কোন শিল্প করা যায় নি। সরকার থেকে যাতে সেখানে কোন শিল্প স্থাপন করা যায় তার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আজকে অনুন্নত পুরুলিয়া জেলা বঞ্চিত। তারই জন্য আমরা বলেছি ওখানে উন্নয়ণ পর্ষদ গঠন করা হোক যাতে করে দারিদ্র্যসীমার নীচে বসবাসকারী মানুষদের উপর স্তরে তুলে নেওয়া যায়, সেখানকার মানুষদের আর্থিক দিক থেকে চাঙ্গা করা যায়। কিন্তু আজ পর্যন্ত সেখানে উন্নয়ণ পর্ষদ গঠন করা হয়নি। তাই বলছি, পুরুলিয়া জেলা বঞ্চিত। সিদ্ধার্থ শঙ্কর রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন যে সব হাসপাতাল তৈরী করেছিলেন, তারমধ্যে আজকে ৪০০টি হেল্থ সেন্টারে কোন ডাক্তার নেই। আজকে অ্যাম্বুলেন্স পরিষেবা উঠে গেছে। অথচ আপনারা বলেন গরীব মানুষের বন্ধু আপনারা। কারা অ্যাম্বুলেন্স ব্যবহার করতো? এ্যাম্বুলেন্স গরীব মানুষরা ব্যবহার করতেন। অথচ সেই অ্যাম্বুলেন্স পরিষেবা উঠে গেছে। গ্রামের মানুষ এ্যাম্বুলেন্স পরিসেবা পাচ্ছেন না। বামফ্রন্ট সরকারের ২৩ বছরের শাসনে এটাই আমরা দেখছি। স্কুলে শিক্ষক নিয়োগ হয় না, ১,৭০০ স্কুলে একজন করে শিক্ষক যে স্কুলে প্রথম থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত রয়েছে। একজন শিক্ষক কি করে চারটি ক্লাস চালাবেন? তাহলে এটা কি প্রহসন হচ্ছে না? তবুও বলতে হবে রাজ্যপাল তাঁর ভাষণে ভাল ভাল সব কথা বলে গেছেন? এ জিনিস হয় না। আজকে পশ্চিমবঙ্গের যা অবস্থা সেটা গভীরভাবে চিন্তা করবার বিষয়। গ্রামের উন্নয়ণের জন্য টাকা আসছে। আপনারা বারে বারে বলছেন যে, পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন আপনারা। কিন্তু গ্রাম উন্নয়ণের জন্য যে টাকা আসছে, ইন্দিরা আবাস যোজনার টাকা, গত বছর ইন্দিরা আবাস যোজনার টাকা খরচ করতে পারেননি বলে এবারে সেই টাকা আসেনি। আমরা দেখেছি, পুরুলিয়া জেলায় এই বছর ইন্দিরা আবাস যোজনার কোন টাকা আসেনি এবং সেটা রাজ্য সরকারের ব্যর্থতার জন্য। এইভাবে প্রশাসন ঢিমেতালে চলছে এবং প্রশাসনের ব্যর্থতার জন্য সর্বক্ষেত্রে আমরা পিছিয়ে পড়ছি। গ্রামীন বৈদ্যুতিকরণের ক্ষেত্রে কি দেখছি? সাত-আট বছরের মধ্যে যেখানে পাঞ্জাব, হরিয়ানা সমস্ত গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিয়েছে, সেখানে আমাদের রাজ্য ৩০ ভাগ গ্রামেও বিদ্যুৎ পৌঁছে দিতে পারেনি। সেখানে আমরা আজকে পশ্চিমবাংলায় ৩০ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছে দিতে পারিনি। এইভাবে পশ্চিমবাংলা সর্বক্ষেত্রে পেছিয়ে পড়ছে। সেচের ক্ষেত্রে প্রোডাকশানের ক্ষেত্রে সমস্ত ক্ষেত্রে পশ্চিমবাংলা পিছিয়ে পড়েছে। এটা কি ব্যর্থতা নয়? আজকে এই ২৩ বছর কম নয়, এটা অল্প সময় নয়। গরীব মানুষকে এবং যারা দারিদ্র্যসীমার নিচে বসবাস করে সেই মানুষ গুলোকে আর্থিক দিক থেকে চাঙ্গা করে তোলার জন্য ২৩ বছরে অনেক কাজ করা যেত। সেই দিকে বামফ্রন্ট সরকার নজর দেয় নি। কেবল জুলুম করে ক্ষমতায় টিকে থেকে ক্ষমতাকে কুক্ষিগত কিভাবে করা যায় তার চেষ্টা করেছে। এর বাইরে তারা কিছু কাজ করেনি। আজকে মাধ্যমিক পরীক্ষা চলছে, কয়েক দিন বাদে উচ্চমাধ্যমিকে

ভর্তি হওয়ার জন্য সমস্যা দেখা দেবে। তার জন্য যে মাধ্যমিক স্কুলগুলিকে উচ্চমাধ্যমিকে কি করে উন্নীত করা যায় তার কোন পরিকল্পনা মন্ত্রী মহাশয় দিতে পারেন নি। ভর্তির সমস্যা হবে গন্ডোগোল হবে, একটা খারাপ অবস্থার সৃষ্টি হবে। এইভাবে সমস্ত দিক থেকে পশ্চিমবাংলা পিছিয়ে পড়েছে। তাই আমি আর বেশী কিছু না বলে স্পীকার মহাশয়কে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল শ্রী বীরেন শা মহাশয় ২রা মার্চ এই হাউসে যে বক্তব্য রেখেছিলেন তার উপর ডাঃ গৌরী পদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। স্যার, ২রা মার্চ এই হাউসে যা দেখলাম সেটা পশ্চিমবাংলার মানুষের কাছে অগৌরবের। কারণ, এখানে বিধায়করা এসে তাঁদের সুচিন্তিত মতামত প্রকাশ করেন। মন্ত্রী মহাশয়রা তার উত্তর দেন। এখানে প্রশ্নোত্তর পর্ব হয়, তাতে সারা বাংলায় গ্রামবাংলার এবং শহরাঞ্চলের ছবি ফুটে ওঠে। সেই জায়গায় যে দুর্বিনীত আচরণ বিরোধী দলের পক্ষ থেকে করা হলো সেটা খুবই দুঃখজনক ঘটনা। তাতে আমাদের মাথা হেঁট হয়ে গিয়েছে একেবারে। রাজ্যপালের ভাষণের প্রতিটি ছত্র আমি পড়েছি। তাতে আমি দেখেছি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সামগ্রিক রূপ এখানে ধরা আছে। যাঁরা সমালোচনা করেছে তাঁরা কিছুদিন আগে পর্যন্ত বক্রেশ্বর নিয়ে নানা কথা বলতেন। রক্ত দিয়ে বক্রেশ্বর গড়ার ব্যাপার নিয়ে অনেক রসিকতা করতেন, নানা ধরণের ব্যঙ্গ বিদ্রূপ করতেন। আজকে বক্রেশ্বর গড়ে উঠেছে। স্বাক্ষরতা নিয়ে রাজ্যপাল মহাশয় যথার্থই বলেছেন যে, একটা বিরাট কর্মযজ্ঞ শুরু হয়েছে। এই বক্রেশ্বরের অনুমোদন পেতেই ১৯৯৭ সাল হয়ে গিয়েছে। এখন উৎপাদন শুরু হয়েছে, পরবর্তীকালে আরো কয়েকটি ইউনিট কাজ করবে এবং সঙ্গে সঙ্গে ডাউন স্ট্রীমের হিসাবনিকাশ চলছে। সামগ্রিক ভাবে পশ্চিমবাংলায় একটা শিল্পের জোয়ার এসেছে। এই শিল্পের সঙ্গে যারা যুক্ত হবে বহু বেকার, তারা এখানে কাজ পাবে। ডাউন স্ট্রীম চালু হলে অনেক বেকার যুবক কাজ পাবে। এই ক্ষেত্রে ওনারা ইউটিলিটি শূন্য দেখছেন, বিরোধীরা মনে করেন সব শূণ্য, মানে সমস্ত কিছু ওঁদের কাছে শূণ্য। সারা ভারতবর্ষ থেকে ওনারা তো শূন্য হয়ে যাচ্ছেন সেই জন্য বামফ্রন্ট সরকার যত কিছু করছে তাকে ওনারা শূন্য দেখতে শুরু করেছেন। পশ্চিমবাংলার উন্নতি দেখতে গেলে গ্রামাঞ্চলে যেতে হবে মানুষের কাছে যেতে হবে। সাক্ষরতার সঙ্গে যুক্ত হতে হবে, রোগ প্রতিষেধক কর্মসূচীর সঙ্গে যুক্ত হতে হবে। এইগুলি দেখে যদি কোন ভুলত্রুটি থাকে তাহলে তার সমালোচনা করতে হবে। শিক্ষার প্রসার ঘটেনি এটা ঠিক নয়। আপনাদের সময়কার শিক্ষার চিত্র আর এখনকার শিক্ষার চিত্র—প্রতি বছরই সরকারকে চিন্তা করতে হচ্ছে। প্রাথমিক বিদ্যালয় বাড়াতে হচ্ছে। জুনিয়র হাইস্কুলকে বাড়াতে হচ্ছে। জুনিয়র হাইস্কুলকে হাইস্কুল করতে হচ্ছে। বিশ্ববিদ্যালয়গুলিকে নতুন নতুন স্কীম দিতে হচ্ছে। এগুলো কিসের জন্য? আমাদের দেশের ছেলেরা বেশী শিক্ষা চায়, বেশী আলো চায়। এটি খুবই সুলক্ষণ। যাঁরা বিরোধী দলে আছেন তাঁরা তাঁদের সময়ে এইসব জিনিস দেখতে পাননি। আজকে কৃষির ক্ষেত্রে বিশেষ সাফল্য এসেছে। এখন পর্যন্ত গ্রামাঞ্চলে আমরা দেখতে পাই শতকরা

৮০ ভাগ মানুষ কৃষিজীবি। কৃষির উন্নতির জন্য আজকে তারা অনেকখানি উন্নত অবস্থায় ফিরে এসেছেন এবং সুস্থ জীবন যাপন করছেন। আমরা দেখছি, হাসপাতালগুলিতে যে চিকিৎসা হয়, শতকরা ৮০ ভাগ মানুষ সরকারী হাসপাতালে চিকিৎসা করাতে যান। সরকার সাধ্যমত চেষ্টা করছেন তার সীমিত ক্ষমতা নিয়ে। কেন্দ্রীয় সরকারের একটিই কথা, সংবিধান পাল্টাতে হবে। কারণ তা না হলে ওরা টিকতে পারবে না। এর মধ্যে দিয়ে মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## Sixty-first Report of B. A. Committee

[4.10–4.20 p.m.]

**Mr. Speaker :** I now present the 61st Report of the Business Advisory Committee is as follows :

| Date | Day | Business | Time |
|---|---|---|---|
| 9.3.2000 | Thursday | (i) The Howrah Municipal Corporation (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | ... 1 hr. |
| | | (ii) The West Bengal Fire Service (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | ... 1½ hrs. |
| 10.3.2000 | Friday | (i) The West Bengal State Health Service (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | ... 2 hrs. |
| | | (ii) The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | ... 1 hr. |
| 13.3.2000 | Monday | The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | .... 2 hrs. |
| 14.3.2000 | Tuesday | Consideration of Amendment to the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995 (as passed by the Assembly on the 9.3.95 and returned by the Governor with a message under Article 201 read with Article 200 of the Constitution of India) | ... 1 hr. |
| 15.3.2000 | Wednesday | Non-official Business. | |

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that the 61st Report of the Business Advisory Committee as presented be agreed to by the House. The motion was then put and agreed to.

**শ্রী বিপ্লব রায়চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের ওপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তার যে কোন প্রয়োজন ছিল না, সেই কথা রাজ্যপালের কথা থেকে আমরা জানতে পেরেছি। রাজ্যপাল সেদিন আপনার ঐ পোডিয়ামে দাঁড়িয়ে তিনবার উচ্চারণ করেছেন—'অবিচুয়ারী, অবিচুয়ারী, অবিচুয়ারী।' আসলে রাজ্যপাল যে কথা বলতে এসেছিলেন যে, আমি কোন লিখিত ভাষণ পাঠ করতে আসিনি। আমি জানি রাজ্যে আইনশৃঙ্খলা মারা গেছে, তার জন্য শোক প্রস্তাব। রাজ্যে শিক্ষা মারা গেছে, তারজন্য শোক প্রস্তাব। রাজ্যে স্বাস্থ্য মারা গেছে, আমি তারজন্য শোক প্রস্তাব উৎথাপন করতে এসেছি। রাজ্যপালের সেই অকথিত ভাষণকে সমর্থন করছি এবং সরকারের আনা যে ভাষণ তার নিন্দা করে আমার ভাষণ রাখছি। আইনশৃঙ্খলা মারা গেছে এটা রাজ্যপাল মাত্র চারমাস উপলব্ধি করেছেন। পুলিশ মন্ত্রীর পলিটবুরোর ভাই, পার্টিতুতো ভাই অনিলবাবু, তিনি অবাক হয়ে লক্ষ্য করেছেন—আপনারা সংবাদপত্রে নিশ্চয়ই দেখেছেন। উক্তি গ্রামে দেউলিয়ায় এক রাত্রে ২১টি বাড়িতে ডাকাতি হয়েছে। সংবাদপত্রে পরের দিন বড় বড় করে বেরিয়েছিল। অনিলবাবু কয়েক মাইল পায়ে হেঁটে ২১টি বাড়ির প্রত্যেকটিতে গিয়েছিলেন, এলাকায় মানুষের সঙ্গে দেখা করে তিনি ক্ষমা চেয়েছেন। তিনি বলেছেন, আমাদের রাজ্যে এই ঘটনা ঘটেছে, এরজন্য আমি দুঃখিত। এর জন্য আমরা লজ্জিত, এর জন্য আমাদের ক্ষমা করবেন। এবং তারপরেও আজকে লক্ষ্য করছি গতকাল একটি বাড়িতে একটি গ্রামে সেখানে ১২টি বাড়িতে ডাকাতি হয়েছে। আজকে পুলিশমন্ত্রী নূতন করে কি বলবেন, আমরা জানি না। ক্রমান্বয়ে সারা পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব চালিয়ে যাচ্ছেন এটা আমরা লক্ষ্য করছি। যেখানে যেখানে ডাকাতি হচ্ছে সেখানে পুলিশ অনেক পরে আসছে এবং এসে যে বাড়িতে ডাকাতি হয়েছে সেই বাড়ির লোকদের গ্রেপ্তার করে তাদের মারধর করছে, সেখান থেকে তাদের থানায় নিয়ে যাচ্ছে এই কথা আমার কথা নয়, এই কথা বলেছেন তিনি সেখানেতে। এছাড়া আমরা লক্ষ্য করছি, রাজ্যপালের ভাষণে, রাজ্যপাল-এর আন্ডারে যে মন্ত্রীরা আছেন তারা আনন্দ প্রকাশ করছেন, বলছেন সব ঠিক আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন অনেক দিন পশ্চিমবাংলার বিধানসভার অধ্যক্ষ থাকবার সুবাদে, পশ্চিমবাংলায় শাসন করবার জন্য পুলিশ কমিশনার আছেন, অ্যাসিসটেন্ট পুলিশ কমিশনার আছেন, ডেপুটি পুলিশ কমিশনার আছেন, তার আন্ডারে বহু ইন্সপেকটাররা আছেন, নানা ধরণের ব্যবস্থা আছে। পশ্চিমবাংলা এগিয়ে চলেছে, কলকাতা আধুনিক হয়েছে, কিন্তু আমরা যেটা লক্ষ্য করছি সেটা হচ্ছে, এখানে শুধু পুলিশ কমিশনার রাজ্যের শাসন করেন তা নয়, এখানে রাজ্যে শাসন করবার জন্য শ্রীধর আছেন, স্বপন আছে, সাহাজাদা আছে, আরো অনেকে আছে, আমরা অবাক হয়ে যাই, যখন দেখি কলকাতার একটা বড় সংবাদপত্র তারা ম্যাপ করে বলে দিচ্ছে সারা কলকাতায় কোন কোন এলাকায় মস্তানরা আছে, কোন কোন এলাকায় তারা তোলা তোলেন ঠিকাদারি করেন, এইসব এলাকায়

অ্যাসিসটেন্ট কমিশনারের মত এদের বিভিন্ন গাড়ি আছে, টাটা সুমো আছে, মোবাইল ফোন আছে, আধুনিক ব্যবস্থার সুযোগ এদের কাছে আছে। আমরা এইসব জেনে আশ্চর্য্য হয়ে যাচ্ছি, সারা কলকাতার আইনশৃঙ্খলার অবস্থা যদি এই রকম হয়, তাহলে আমরা কোন রাজ্যে কোথায় বাস করছি! আমরা কোথায় যাব! সব মিলিয়ে আইনশৃঙ্খলার কি অবস্থা আছে, আমরা সেটা বুঝতে পারছি। আমি মেদিনীপুর জেলার বিধায়ক, ওখানকার অবস্থাটা কি, আপনারা সেটা জানেন। কলকাতা থেকে পুলিশ মন্ত্রী একজন এস. পি. কে পাঠিয়েছেন, তাঁর নাম হচ্ছে গৌরব দত্ত, তিনি মেদিনীপুর জেলাকে ঠিক করবেন। এই গৌরব দত্ত কি গৌরবান্বিত হবেন, নাকি পান্ডাদের সঙ্গে থাকবেন? সেটা তাঁকেই ঠিক করতে হবে। যারা খুন করছেন, রাহাজানি করছেন, আমাদের ঘরে মেয়েদের শ্লীলতাহানি করছেন, তাদেরকে গ্রেপ্তার করার চেষ্টা করতে হবে। তা যদি না করে দিনের পর দিন এখানে ডাকাতি, রাহাজানির ঘটনা ঘটতে থাকে, এলাকায় দিনের পর দিন মাস্তানি, গুন্ডামি বাড়তে থাকে তাহলে মানুষ তা রুখবেন, সেখানে গৌরবের গৌরববৃদ্ধি হবে না, সারা পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলের মানুষ যেমন বিদ্রোহ করছেন তেমনিভাবে মেদিনীপুর জেলার মানুষও বিদ্রোহ করবেন। আর একটি কথা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার সামনে বলতে চাই, মেদিনীপুর জেলা থেকে রাজ্যের অনেক মন্ত্রী এখানে আছেন। প্রবোধ চন্দ্র সিন্‌হা মহাশয় আছেন, কিরণ্ময় নন্দ আছেন, উনি আনন্দে থাকেন, শক্তিশালী, মাসলম্যান, বিধানসভায় মাসল দেখালে আমরা দুর্বল মানুষ মাসল দেখলে ভয় পাই, আমরা তো বলিনি প্রবোধ চন্দ্র সিন্‌হার গাড়িতে অস্ত্র বহন করছেন, আমরা তো বলিনি কিরণ্ময় নন্দের গাড়িতে অস্ত্র আছে, আমরা তো বলিনি, দাঁতনে গন্ডগোল হচ্ছে, নন্দগোপাল ভট্টাচার্য্যর গাড়িতে অস্ত্র আছে আমরা তো বলিনি, সূর্য্যকান্ত মিশ্রর গাড়িতে অস্ত্র আছে আমরা তো বলিনি, মহেশ্বর মুর্মুর গাড়িতে অস্ত্র আছে আমরা তো বলিনি, কেশপুরের বিধায়ক এখানে আছেন, আইনশৃঙ্খলার অবস্থা খারাপ, নন্দরানী দলের গাড়িতে অস্ত্র আছে আমরা তো বলিনি, আমরা শুধু সুনির্দিষ্টভাবে বলেছি, মেদিনীপুর জেলাকে অশান্ত করে তুলতে সমস্ত শান্তিকে নষ্ট করতে শুধু সুশান্ত ঘোষ আর তাঁর ভাই প্রশান্ত দায়ী। আমরা নির্দিষ্ট করে বলেছি, এখনও দায়িত্ব নিয়ে বলছি, এই শান্তি যদি ওঁনারা নষ্ট করেন, তাহলে ঐ এলাকার মানুষ যেমন করে বিদ্রোহ করছেন, ঠিক তেমনি ভাবে বিদ্রোহ করবেন। মেদিনীপুরের আইন-শৃঙ্খলা যে মারা গেছে, সেটা আপনি জানেন, পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা যে মারা গেছে, তাও জানেন। এখানে চিৎকার করে কিছু হবে না। আপনাদের শাসনকালে লোকে বলছে, লাল দুর্গে নরমেধের ছক তৈরী হচ্ছে এবং আপনারা ভাবেন, আইন-শৃঙ্খলা যত মারা যায় ততই মঙ্গল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলতে চাই—আপনি যেমন বাইরের আইন-শৃঙ্খলা নিয়ে চিন্তিত, তেমনি ভেতরের আইন-শৃঙ্খলা নিয়ে চিন্তিত। আমরা দেখলাম আপনি একটা এক পেশে প্রস্তাব এনে পরেশ পাল এবং কয়েকজনকে দোষী করলেন। ২-রা মার্চ যখন মাননীয় রাজ্যপাল বক্তৃতা দিতে এলেন, আমরা তাঁকে বলেছিলাম—আপনি নির্দিষ্ট, সাজানো জিনিস পড়বেন না, নিজের কথা বলুন। কিন্তু আমরা দেখলাম সেই সময় বিদ্যুৎবাবু ধেয়ে এলেন বিদ্যুৎ গতিতে—যেমন করে

মহারাজরা ধেয়ে আসেন। আমরা দেখলাম আর এক মন্ত্রী যেমন করে জমিদাররা প্রজাদের থামিয়ে দেবার চেষ্টা করেন, তেমনি সাবলিল ভঙ্গিতে ধেয়ে এলেন। দেখলাম কিরণ্ময় নন্দ এগিয়ে আসছেন যেন শাহরুখ খান এগিয়ে আসছে। সুজনবাবুকেও দেখলাম সেই ভাবে এগিয়ে আসতে। সেদিন এখানে দেখলাম বুদ্ধদেব বাবুর চিত্রনাট্য, জ্যোতিবাবুর সুরে অভিনয় হতে—সে এক অদ্ভুত নাটক। আমি অনুরোধ করতে চাই, এই ধরণের নাটক এই বিধানসভায় যত কম হয় ততই ভালো। এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে, আমার বক্তব্য শেষ করছি।

[4.20–4.30 p.m.]

**শ্রী রামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে আনা অ্যামেন্ডমেন্টের সমর্থন করে আমার বক্তব্য রাখছি।

প্রথমেই বলি গঙ্গা-পদ্মা ভাঙনের কথা। এটা একটা জাতীয় সমস্যা। এই ভাঙন প্রতিরোধের জন্য যে কোটি-কোটি টাকা দরকার, তা কেন্দ্রীয় সরকার-এর সাহায্য ছাড়া রাজ্য সরকারের একার পক্ষে সম্ভব নয়। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ করছি, রাজ্য সরকার তার কাজগুলো ঠিক সময়মত না করার জন্য বিশেষ করে মালদা জেলা গঙ্গার ভাঙনে বিপর্যস্ত হয়ে পড়ছে। সবাই জানেন যে, '৯৮ সালের ভয়াবহ বন্যায়, গঙ্গার ভাঙনের ফলে সারা মালদা জেলা জল-প্লাবিত হয়েছিল। '৯৯ সালে সেই ভাঙন প্রতিরোধে আপস্ট্রিম এবং ডাউন স্ট্রিমে কাজ করার সিদ্ধান্ত হয়। কিন্তু দেখলাম জানুয়ারী, ফেব্রুয়ারী, মার্চ মাস চলে গেল, বর্ষার আগে কাজ শুরু হ'ল। ফলে সেই বছর বন্যায় ১৩ কোটি টাকা ব্যয়ে নির্মিত স্পার জলের তলে চলে গেল। সেই পাথরের জল আটকে ৬শো মিটার খাসকলের কাছে নদীর মধ্যে চলে গেল। এর জন্য দায়ী কে কেন্দ্রীয় সরকার না রাজ্য সরকার? শুধু তাই নয় মালদা জেলার মানুষ অসীমবাবুকে বলেছেন মিথ্যা প্রতিশ্রুতির মন্ত্রী। গত ডিসেম্বর মাসে মাননীয় অর্থমন্ত্রী মালদার সার্কিট হাউসে বসে সেখানে গণেশ বাবুও ছিলেন, সার্কিট হাউসে বসে ঘোষণা করেছিলেন, মালদা জেলাতে গঙ্গার ভাঙন রোধের জন্য ৪৫ কোটি টাকা ব্যয়ে বাঁধ নির্মাণ করা হবে। আজকে মার্চ মাস হয়ে গেল, আট তারিখ, বন্যা নিয়ন্ত্রণের জন্য বাঁধ নির্মাণ করা হবে তার জন্য জমি অধিগ্রহণের নোটিশ করা হয় নি। বোল্ডার ফেলে যে স্পার নির্মাণ করা হবে, একটু আগে আমাদের সেচমন্ত্রী ঘোষণা করলেন যে এখনও পর্যন্ত বোল্ডার ফেলা হয় নি। আসলে সঠিক সময়ে কাজ করা হয় না। প্রত্যেক বছর কোটি কোটি টাকা ব্যয় করা হচ্ছে। খরা মরশুমে কাজ করার কোন স্পৃহা এই সরকারের নেই। এই টাকাগুলো যাচ্ছে কোথায়। জেনে রাখুন কোথায় যাচ্ছে? মালদা জেলায় লক্ষ লক্ষ টাকা ব্যয়ে পার্টি অফিস হচ্ছে। দেখে আসুন লক্ষ লক্ষ টাকা ব্যয়ে পারটি অফিস হচ্ছে। ভাঙন প্রতিরোধের নামে প্রহসন চলছে। আরেকটা কথা বলি, আমাদের মাণিকচকে ভূতনীর চরে ৯০ হাজার মানুষ বাস করে, সেখানে যে স্লুইস গেট আছে সেটা ভাঙা অবস্থায়

পড়ে রয়েছে। বন্যার জলে শহর ভাঙছে। তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা না করে পারছি না। শুধু তাই নয়, বিদ্যুতের ক্ষেত্রেও দেখা যাচ্ছে অবস্থা বেহাল। একবার বিদ্যুতের ট্রান্সফরমার চুরি হয়ে গেলে সেই ট্রান্সফরমার বহুদিন ধরে লাগানো হয় না। আর গরীব চাষীরা মোটর চালিয়ে তারা চাষ করে। আজকে তারা দিশেহারা হয়ে পড়েছে। শহরে একদিন ট্রান্সফরমার চুরি হয়ে গেলে পরের দিনই সেই ট্রান্সফরমার লাগানো হয় অথচ গ্রামাঞ্চলের মানুষের জন্য ট্রান্সফরমার ঠিক হয় না। আপনারা জানেন এ. বি. এ. গণি খান চৌধুরী যখন মন্ত্রী ছিলেন তখন ভূতনী নদীর ভেতর দিয়ে বিদ্যুতের লাইন নিয়ে যাওয়ার পরিকল্পনা করেছিলেন। কিন্তু বার বার বলা সত্ত্বেও সেই পরিকল্পনা রূপায়ণ করার কোনরকম পদক্ষেপ গ্রহণ করা হয় নি। রাস্তাঘাট নির্মাণের ক্ষেত্রে রাজ্য সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। এ ব্যাপারে রাজ্যপালের ভাষণে কোনরকম উল্লেখ নেই। আজ পর্যন্ত চন্ডীপুর ব্রীজ নির্মাণ হল না। শিক্ষা ব্যবস্থার ক্ষেত্রেও একই কথা বলা চলে। স্কুল সার্ভিস কমিশন যে গঠন করা হয়েছে তা ত্রুটিমুক্ত নয়। শিক্ষক নিয়োগের ব্যাপারে সেখানে সম্পূর্ণরূপে দলবাজি করা হয়। স্বাস্থ্যব্যবস্থাও সম্পূর্ণরূপে ভেঙে পড়েছে। আজকে ডাক্তাররা হাসপাতালে অপারেশন করেন না। তারা নার্সিংহোমে অপারেশন করে। তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমাদের দলের আনা কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4.30–4.40 p.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ পাঠ করেছেন এবং তার উপর ডঃ গৌরীপদ দত্ত যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধীরা যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করছি। গণতন্ত্রের রীতি মেনে সংবিধানের ১৭৬নং অনুচ্ছেদ অনুযায়ী মাননীয় রাজ্যপাল সারা বছর ধরে রাজ্য মন্ত্রীসভা যে কাজকর্ম করে তা এই বিধানসভায় তুলে ধরেন তার ভাষনের মাধ্যমে। বিরোধী দলের নেতা তিনি এই ব্যবস্থাকে নস্যাৎ করার কথা উল্লেখ করলেন। এঁরা গণতন্ত্রকে মানতে চায় না। তার ফলশ্রুতি হিসাবে রাজ্যপালের ভাষণের সময় এঁরা শুধু অশালীন আচরণ করলেন তাই নয় এঁরা রাজ্যপালের কাছে বই ছিড়ে ছুড়ে রাজ্যপালকে আঘাত করলেন। অপর দিকে একটু আগে বিরোধী দলের বন্ধু বললেন পশ্চিমবঙ্গে শিক্ষাকে নিহত করা হয়েছে। ১৯৩৫ সালে এবং ১৯৪৬ সালে গান্ধীজী ১৪ বছর বয়স্ক পর্যন্ত সকলের জন্য শিক্ষার প্রস্তাব দিয়েছিলেন এবং শুধু প্রস্তাব নয় জাকির হোসেনের নেতৃত্বে কমিশন গঠন করেছিলেন। আমরা কি দেখলাম কেন্দ্রে এবং রাজ্যে তারা থাকার পরও বিভিন্ন আদমসুমারীর যে রিপোর্ট তাতে পশ্চিমবাংলায় স্বাক্ষরতার হিসাব ১৯৭১ সালে ৩৩.২ পারসেন্ট, ১৯৮১ সালে ৪৮.৬ পারসেন্ট, ১৯৯১ সালে ৫৭.৭ পারসেন্ট এবং ১৯৯৭ সালে ৭২ পারসেন্ট ছিল। এই তথ্যকেন্দ্রের স্বাক্ষরতা কমিশনের রিপোর্ট থেকে বলছি। স্বাক্ষরতার হার ভারতবর্ষে ১৯৯১ সালের আদমসুমারী অনুযায়ী ৫২.২ পারসেন্ট, ১৯৯৭ সালে ৬২ পারসেন্ট। শুধু এই নয় এ ক্ষেত্রে পশ্চিমবাংলায় বামফ্রন্ট শিক্ষার ক্ষেত্রে যে নীতি নিয়েছে জন

স্বাক্ষরতার যে কর্মসূচী, প্রথা-বর্হিভূত শিক্ষার যে কর্মসূচী এবং প্রথাগত শিক্ষার যে কর্মসূচী তার ফলশ্রুতি হিসাবে ১৯৯০ সালে স্বাক্ষরতা কর্মসূচী গ্রহন করেছে। এই কর্মসূচীর মাধ্যমে ১৮টি জেলায় কাজ হচ্ছে এবং ১৩টি জেলায় ইতিমধ্যেই ৭৯ লক্ষ নিরক্ষরকে স্বাক্ষর করেছে এবং ৫টি জেলায় প্রায় ২৪ লক্ষ নিরক্ষরকে স্বাক্ষর করার কাজ এগিয়ে চলেছে। শিশু শিক্ষার জন্য ইতিমধ্যেই একটা পরিকল্পনা গ্রহণ করার কাজ শুরু করা হয়েছে ৩০২১টি শিক্ষাকেন্দ্রের মাধ্যমে। ২ লক্ষ ৩০ হাজার শিশুকে শিক্ষা দিয়েছেন। এর অংশ হিসাবে বর্ধমান জেলার ক্ষেত্রে আমরা দেখেছি সেখানে সভাধিপতি এবং জিলাশাসক তাঁরা ঘোষনা করেছেন ২০০১ সালের মধ্যে সকলের জন্য শিক্ষার ব্যবস্থা করবেন। অনুরূপ ভাবে আমাদের রাজ্যের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী তিনি ঘোষণা করেছেন ২০০২ সালের মধ্যে সকলের জন্য শিক্ষা ব্যবস্থা করবেন এবং তার অংশ হিসাবে বাড়ী বাড়ী গিয়ে বর্ধমান জেলায় যে কাজ শুরু হয়েছে যারা নিরক্ষর আছে তাদের স্বাক্ষর করার প্রশ্নে এবং অপরদিকে নিরক্ষরতার উৎস নির্মূল করার জন্য সার্ভে করেছেন। ৫ থেকে ৯ বছর বয়সের শিশুদের চিহ্নিত করে তাদের গ্রীন কার্ড দিয়ে বিদ্যালয়ে আনার ব্যবস্থা করেছেন এবং এ বছর কাজ শুরু হয়েছে, গত এক বছরে কত জনকে আনা হলো আর কত জন বাদ গেল এবং আবার নতুন করে যারা ৫ বছরে পা দিয়েছে তাদের কি ভাবে বিদ্যালয়ে আনা যায় তার ব্যবস্থা করছেন। আজকে মাধ্যমিক শিক্ষামন্ত্রী বললেন অন্য জেলাগুলিতে অনুরূপভাবে এই কর্মসূচী পালনের উদ্যোগ নেওয়া হচ্ছে। তাই আমি বিরোধী বন্ধুদের বলছি তারা এখানে বলছেন শিক্ষার কবর তৈরী হয়েছে। আমি বলছি তা নয়, পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে যে কাজ ঐতিহাসিক ভাবে আপনাদের হাতে ছিল আপনারা কেন্দ্রে দীর্ঘদিন ধরে ছিলেন রাজ্যেও ছিলেন। আপনারা বারে বারে বলেছিলেন মুদালিয়া কমিশনের কথা, রাধাকৃষ্ণান কমিশনের কথা কোঠারী কমিশনের কথা।

আপনারা অনেক ক্ষেত্রে বলেন কিন্তু বাস্তবে তা রূপায়িত করেন না, আপনাদের সদিচ্ছার অভাবের জন্য। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এ বিষয়ে সদিচ্ছা আছে, তারা বদ্ধপরিকর। অপর দিকে তারা ইতিমধ্যে প্রাথমিক শিক্ষার জন্য আড়াই হাজার অনুমোদন দিয়েছেন এবং এজন্য সাড়ে ৭ হাজার শিক্ষকের পদ অনুমোদন করেছেন। এবং অন্য স্কুলগুলোতেও ৫ হাজার ২০০ নতুন শিক্ষকের পদ অনুমোদন করেছেন। আপনারা জানেন ইতিমধ্যে ৭ হাজার নিম্ন মাধ্যমিক বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়েছে এবং হায়ার সেকেন্ডারি করার জন্য প্রায় ২৫০-এর উপর পদ অনুমোদন দিয়েছেন। বিরোধী বন্ধুরা স্বাস্থ্য সম্বন্ধে এখানে বক্তব্য রেখেছেন। আমিও এ ব্যাপারে কিছু বলব। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের স্বাস্থ্য সম্বন্ধে একটা নির্দিষ্ট নীতি আছে। তারা রোগের পেছনে না ছুটে রোগ যাতে না হয় সেদিকে দৃষ্টি দিয়েছেন এবং ব্যবস্থা গ্রহণ করেছেন। তাই তারা ২০০২ সালের মধ্যে 'সকলের জন্য স্বাস্থ্য'-র কথা ঘোষণা করেছেন। আজকে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে স্যানিটেশনের উপর জোর দেওয়া হয়েছে। প্রাথমিক বিদ্যালয়ের ছাত্ররা যাতে পরিষ্কার পানীয় জল পায় এবং স্যানিটেশনের সুযোগ পায় পঞ্চায়েতের মাধ্যমে এবং তাহলে যে স্বাস্থ্য ব্যবস্থার

অনেক উন্নতি হবে তা আর বলার অপেক্ষা রাখে না। এবং এটা দেখে তারা বাড়ীতে গিয়ে অভিভাবকদের বাধ্য করতে পারবে পরিশ্রুত পানীয় জল এবং স্যানিটেশনের ব্যাপারে। এই ভাবে আজকে আমরা স্বাস্থ্যের ক্ষেত্রে এগিয়ে চলেছি। স্বাস্থ্যের আলোচনা করতে গিয়ে একটা পরিসংখ্যান আমি এখানে দিতে চাই। ভারতবর্ষে জন্ম হার যেখানে ২.৬৪ শতাংশ সেখানে পশ্চিমবাংলায় এটা রয়েছে ২.১০ শতাংশে। আবার, ভারতবর্ষে মৃত্যুর হার যখন .৯ শতাংশ তখন পশ্চিমবঙ্গে মৃত্যুর হার .৭৫ শতাংশ। এই তথ্য পশ্চিমবাংলার স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে একটা উল্লেখের দাবী রাখে। অন্যদিকে যখন দেখা যাচ্ছে অন্যান্য রাজ্যে সরকারী ক্ষেত্রে ২৪ শতাংশ এবং বে-সরকারী ক্ষেত্রে ৭৬ শতাংশ স্বাস্থ্য পরিষেবা পাচ্ছে সেখানে আমাদের রাজ্যে সরকারী ক্ষেত্রে ৭৫ শতাংশ এবং বে-সরকারী ক্ষেত্রে ২৫ শতাংশ স্বাস্থ্য পরিষেবা পাচ্ছে মানুষ। আমাদের এখানে একজন ক্ষেত মজুরও সরকারী ক্ষেত্রে সর্বোচ্চ সুযোগ গ্রহণ করতে পারে। তাই মহামান্য রাজ্যপালের ভাষণের উপর আনা ধন্যবাদসূচক প্রস্তাবের সমর্থন করে এবং বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4.40–4.50 p.m.]

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Speaker, Hon'ble Ministers and Hon'ble Members.

Sir, my experience of the past four gubernatorial address and budgets that followed compel me to contend that the 2nd March, 2000 address by His Excellency, the Governor of West Bengal is likely to prove a forerunner of the forthcoming Budget wherein the problems and interests of the people in hill areas are sure to be ignored once more, as these have been in successive Budgets over the past four years. The bitter experience of these past four occasions and the apprehension of a repeat performance force me to point out this consistent and perhaps deliberate stonewalling of burning issues in the hills. It leads me to protest, in advance, against this blinkered attitude of the State Government which I fear is again going to be reflected in the forthcoming budget.

Sir, please allow me to point out that West Bengal and Tripura share the distinction of having a mini-Assembly each within their respective State Assemblies. Both the D.G.H.C. and Autonomous District are autonomous, in principle. But when it comes to practice, the Autonomous District Council of Tripura is a robust governing body with requisite administrative and financial powers. On the other hand, the D.G.H.C. seems to be an emasculated, hands-to-mouth pale shadow of its Tripura counterpart.

Sir, while refraining from going into the hows and whys of the D.G. H.C.'s emasculation, I must assert here that it would be silly to expect the

D.G.H.C. to ameliorate the problems of the people in its purview or to undertake development work in absence of adequate funds.

In such a scenario, it is incumbent on the State Govt., which has sufficient funds, to do the needful. But looking at His Excellency's Address of 2nd March and drawing from past experience of similar addresses on past four occasions proving to be forerunners of successive annual Budgets, it seems that the State Government, never lacking for funds, is lacking in will.

In summarily dismissing the Hill areas as the D.G.H.C.'s headache and in insisting that the D.G.H.C. has failed to deliver, not only is the State Government not doing its duty towards people of the Hills, it is also deliberately escaping from it.

Obsessed with its own politics of vote banks and cadre formation, the State Government has not bothered about the problems of the increasing population in the hills. Landslides are an annual feature there but the State Government has not cared to set up a separate fund for it. No long term policy has been formulated, no preventive measures taken, only stopgap ones. The drinking water problem occurs for full three months every year. No separate fund has been alloted for it. His excellency talks of decentralisation of power. But 12 years have passed, and the D. G. H. C is yet to get full control of Land Reforms, P. W. D., Power, Higher Education, Forest, to name but a few. The consumer's protection exercise is a non-starter in the Hills while SC/ST and backward classes welfare measures could not be undertaken by the D. G. H. C due to lack of empowerment by the State Government. Food and Supply is yet another Department that the D. G. H. C is still to get fully. Rural Electrification has been provided but grudgingly and in very limited areas. All this leads one to wonder whether the said Government is really serious about keeping its word in so far as greater delegation of power and relegation of financial powers with the passage of time to the D. G. H. C. Sir, has the State Govt. forgotten its covenant duty put down in black and white on 22nd August, 1988?

Sir, the hills have been completely neglected as far as the implementation of National Child Labour Project is concerned. Does the State Government believe there are no child labourers in the hills of Darjeeling? If there is any plan or scheme to implement this project there, the Hills are yet to resound with it.

Partially in trivial matters apart, even large-scale public facilities are not being spared. For instance, the State has embarked on the task of strengthening and improving 1900 K. M. of roads and bridges in the dis-

tricts under the Rural Infrastructure Development Fund Programmes. But one instance will suffice to prove how partiality towards the plains can get the better of necessity in the Hills. From Siliguri to Salbari, an 8 k.m. stretch of N. H. 55 which required no repairs has nevertheless repaired. May be because it happens to fall in plains while the remaining 69 k. m. of N. H. 55 which lie in the hills have been left to lie as it is lying in a shambles. Existing tourism facilities in the Hills are languishing because of apathy while the state concentrates on developing new ones only in the districts in the plains.

I could, if allowed time and opportunity enough, to rebut His excellency's praise of the State Government point by point.

However, I shall content myself by asking a question on behalf of my people and my constituents. Why is it that the tribal Girl's Hostel, proposed and duly sanctioned in 1995 by the State Government, for construction in Kurseong, was never started? Almost six years have elapsed and not a single trick has been placed despite fund release. Then how is it that five new degree colleges were set up in rural and backward areas during 1999-2000 while construction of two girls hostels at Murshidabad and Memari is nearing completion? How is it that the State Government has decided to set up more Girl's Hospitals at Siliguri, Jalpaiguri, Midnapore and Burdwan without caring to complete the 1995–sanctioned Kurseong Girls' Hostel?

Is it a classic case of all Tribals and Backwards being equal but those of the Hills being less equal?

Hence, I request, I beseech the Hon'ble Speaker to look into the matter, and to provide speedy justice to the deprived. My request is not morely a one-instance oriented one it is based on a collective of injustices and injuries done to the hill people accidentally or otherwise, though I am willing to concede it is the former whatever the case, justice is all I ask for.

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২রা মার্চ, ২০০০ সাল, সংবিধানের ১৭৬ নং অনুচ্ছেদ অনুসারে মাননীয় রাজ্যপাল এখানে যে ভাষন রেখে গেলেন— রাখতে পারলেন না, কিছুটা শুরু করেছিলেন, পরে শেষটা পড়লেন, তারপর তাকে চলে যেতে হল। স্যার, আপনি যেটা বলেছেন যে তিনি কমা, পূর্ণচ্ছেদ পর্যন্ত পাল্টাতে পারেন না, পুরোটা তাকে পড়তে হবে সেটা ঠিকই। সরকার থেকে করে দেয়, সেটা তিনি এসে পড়েন। সেই ভাষণের উপর মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তার আমি বিরোধিতা করছি। এই ২৭ পৃষ্ঠার ভাষন যেটা দেওয়া হয়েছে আমি জানি না যিনি সেই ভাষনের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন

এবং যারা তা সমর্থন করছেন তারা সেটা পড়েছেন কিনা। যদি সত্যিই তারা পড়ে থাকেন তাহলে বলব এই ভাষণের বিরোধিতাই করা উচিত, একে সমর্থন করা যায় না। আমি যদি বলি এটা সমর্থন করছি তাহলে সেটা মেকি হবে, যান্ত্রিক হবে, আপনাদের কাছে সেটা টিপ্পনির মতন ঠেকবে, উপহাস হবে, পরিহাস হবে তাই এই ভাষণকে আমি সমর্থন করতে পারছি না। স্যার, সর্বোপরি বলি, এই ভাষনে সত্যের অপলাপ করা হয়েছে, অসত্যের বেসাতি করা হয়েছে। এখানে মুস্তাফা বীন কাশেম সাহেব রয়েছেন, কালকে উনি বক্তৃতা করেছেন। ভাল লেগেছে ওর বক্তৃতা। রাজ্যপালের ভাষনের সময় বিধায়কদের আচরণ নিয়ে উনি বলেছেন। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই, মাননীয় রাজ্যপাল যখন এখানে এলেন সবকিছু জেনে, বুঝে, শুনে এসেছেন। তিনি একটি বিশেষ রাজনৈতিক দলের সাংসদ ছিলেন। শিল্পপতি মানুষ তিনি, জ্যোতিবাবুর ঘনিষ্ঠ বন্ধু। উনি আসার পর আমরা যারা বিভিন্ন রাজনৈতিক দলের সদস্য, যারা অপোজ টু সি. পি. এম এ্যান্ড লেফট ফ্রন্ট আমরা তাকে কেশপুরের কথা বলেছি, বাঘের ঘোলের কথা বলেছি, গড়বেতা একসেট্রা একসেট্রার কথা বলেছি। কোন কোন রাষ্ট্রমন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ উঠেছে, তার ঘনিষ্ঠ আত্মীয়ের বিরুদ্ধে অভিযোগ উঠেছে সে কথা বলেছি। রাজ্যপাল মহাশয় নিঃসন্দেহে তা মানেন নি, বিশ্বাস করেন নি। তিনি ভেবেছিলেন আমরা মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বিরোধিতা করি বলে এই ধরণের কথা বলছি। উনি এখনও সকলকে চিনে উঠতে পারেন নি। যখন তিনি এখানে দাঁড়িয়ে ভাষন পাঠ করছেন তখন উনি ট্রেজারি বেঞ্চের দিকে তাকালেন। তিনি দেখলেন সরকারের বিশিষ্ট মন্ত্রীরা, জ্যোতিবাবুর মন্ত্রীসভার বিশিষ্ট মন্ত্রীরা মারপিঠে অংশগ্রহণ করছে। ঐ মন্ত্রীরা যখন এখানেই মারপিঠ করছেন তখন বাইরে তারা কি করতে পারেন বা সেই রাজনৈতিক দলের সদস্যরা বাইরে কি করতে পারেন সেটা তিনি বুঝেছেন।

[4.50–5.00 p.m.]

বরং সেই রাজনৈতিক দলের কর্মীরা গত ২৩ বছরে কি ঘটিয়েছেন সেটা অত্যন্ত সহজে অনুধাবন করেছেন রাজ্যপাল। এবং মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি সম্পর্কে বা তার মন্ত্রীদের সম্পর্কে যে ধারণা হওয়া উচিত ছিল সেটা পরের দিন ষ্টেটসম্যান পত্রিকার ফ্রন্ট পেজ দেখে বুঝতে পেরেছেন। অধ্যাপক নুরুল হাসান ১৯৯০ সালের ফেব্রুয়ারীতে ১১ পৃষ্ঠার একটি ভাষণ পাঠ করেছিলেন, তারপর রঘুনাথ রেড্ডি ৬ পৃষ্ঠার একটি ভাষণ পাঠ করেছিলেন। এবারে মুখ্যমন্ত্রীর শিল্পপতি বন্ধু রাজ্যপাল বীরেন জে. শা একটি ভাষণ পাঠ করলেন ২৭ পৃষ্ঠার। এই ভাষণে যে পরিকল্পনার কথা বলা হয়েছে সেটা কবির কল্পনাকেও হার মানায়। এতে রাজ্যের প্রকৃত ছবি তুলে ধরা হয়নি। কৃষিতে ফলন বেড়েছে বলা হয়েছে, কিন্তু চাষীরা যে দাম পাচ্ছে না সে কথা বলা হয়নি; আলু চাষীরা যে আত্মহত্যা করছে একথাও রাজ্যপালের ভাষণে নেই। ২৬ (১) অনুচ্ছেদটি দেখুন, সেখানে উপ-মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটি কমিটি হয়েছে সেটা বলা হয়েছে, কিন্তু উপ-মুখ্যমন্ত্রী কেন করা হয়েছে, কি জন্য করা হয়েছে, তার কোন উল্লেখ নেই। রাজ্যবাসীর অত্যন্ত শ্রদ্ধাভাজন অধ্যাপক ডঃ শঙ্কর কুমার সেন, যাঁর দক্ষতা এবং সততা

নিয়ে রাজ্যবাসীর কোন সন্দেহ ছিল না এবং আজও নেই, তিনি পদত্যাগ করলেন। পদত্যাগ করবার পর তিনি বললেন, 'আট বছর মন্ত্রী থাকবার সময়কার আমার সেই অন্ধকার কালো দিনগুলোকে আমি ভুলে যেতে চাই। ডঃ শঙ্কর সেন সেটা ভুলতে চেষ্টা করতে পারেন, কিন্তু আমরা ভুলতে চাই না। তার সেই তিক্ত অভিজ্ঞতা সেটা রাজ্যপালের ভাষণে নেই, কিন্তু আমরা সেটা জানতে চাই। মুখ্যমন্ত্রী নিশ্চয়ই তাঁর জবাবী ভাষণে সেটা উল্লেখ করবেন। পশুপালন মন্ত্রী এবং মৎস্যমন্ত্রী উন্নতি করেছেন বলেছেন। কিন্তু এই রাজ্যে বাইরে থেকে যদি মাছ, ডিম বা দুধ না আসতো তাহলে এসব আমরা খেতে পেতাম না। এরকম অনেক জিনিসই বাইরে থেকে আসছে। যে বাংলা নিয়ে আপনাদের এত গর্ব সেই বাংলার সঙ্গে কর্নাটক, ওড়িশা, অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট প্রভৃতি রাজ্যের তুলনামূলক বিচার অবশ্যই করতে হবে। পশ্চিমবঙ্গে চাল উৎপাদন হচ্ছে হেক্টর প্রতি ২,২৫৫ কেজি। মাথা হেঁট হয়ে যায়, সেখানে পাঞ্জাবে উৎপাদন হচ্ছে হেক্টর প্রতি ৩,০০০ কেজি যেটা তিনি বলেন নি। এই ভাষণে তাঁকে দিয়ে পড়ানোর চেষ্টা করা হয়েছে! তিনি বলেছেন যে, রাজ্যে ইনফর্মেশন টেকনোলজি এগোচ্ছে। কোথায় এগোচ্ছে? পলিসি করেছেন .... কি সেই পলিসি? আজকে কর্নাটক এবং অন্ধ্রের বাঙ্গালোর এবং হায়দারাবাদ এক্ষেত্রে এতটাই এগিয়েছে যে, সমস্ত পৃথিবীর আই. টি. ইন্ডাস্ট্রিয়ালিষ্টরা বাঙ্গালোর এবং হায়দারাবাদে ভিড় করছেন, কলকাতায় পদার্পণ করেন নি তারা।

হলদিয়া প্রসঙ্গে উনি বলেছেন যে উৎপাদন শুরু হয়ে গেছে। তাড়াহুড়ো করে ২১শে ফেব্রুয়ারী অসীমবাবু হলদিয়ার দু-একটা ইউনিট চালু করে দিলেন। ডাউন স্ট্রীমে একটা বড় কাজ শুরু হয়েছে আজকে দিনে এখনও পর্যন্ত? হয় নি। সমস্ত কিছু যখন রাজনৈতিক উদ্দেশ্যে করা হয় তখন উন্নয়নের নিরিখে হয় না। রাজনৈতিক নিরিখে উন্নয়ন কোন দিন হয় না, আজ পর্যন্ত হয় নি। কোন রাষ্ট্রে হয় নি, কোন রাজ্যে হয় নি, আমাদের রাজ্যে হতে পারে না। নূতন ইঞ্জিনিয়ারিং কলেজের কথা বলেছেন। এই কথা বলছেন না যে আমাদের রাজ্যে ইঞ্জিনিয়ারিং কলেজ ১৭টি আর মহারাষ্ট্রে ১৫৭টি। আমাকে এই ভাষণকে সমর্থন করতে হবে! ডাঃ গৌরী পদ দত্ত মহাশয় শ্রদ্ধেয় মানুষ, উনি ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, তাকে সমর্থন করতে হবে? হ্যাঁ, কিছু হয় নি তা নয়, নিশ্চয়ই হয়েছে। একটা সরকার রয়েছে, তার একটা পার্ট টাইম মুখ্যমন্ত্রী রয়েছেন, উপমুখ্যমন্ত্রী রয়েছেন, এতো গুলো মন্ত্রী রয়েছে, তাঁরা ট্যাক্স দিচ্ছেন, তাঁরা কিছু করতে পারবেন না এটা হয় না। এটা বলার কি আছে? বলার দরকার নেই। দৃষ্টান্তমূলক কিছু করেছেন কি বলুন মুখ্যমন্ত্রী মহাশয়। আমাদের দূর্ভাগ্য কি জানেন? পশ্চিমবাংলা সমস্যা জর্জরিত, আইন-শৃঙ্খলা থেকে শুরু করে শিক্ষা, শিক্ষা থেকে শুরু করে স্বাস্থ্য, স্বাস্থ্য থেকে শুরু করে বেকার, বেকার থেকে শুরু করে রাস্তাঘাটা, রাস্তাঘাট থেকে শুরু করে ইন্ডাষ্ট্রিয়াল ইনফ্রাসট্রাকচার, আর সেখানে আমাদের ট্র্যাজিডি হচ্ছে অফ হ্যাভিং এ পার্ট টাইম চিফ মিনিষ্টার। একটা স্কুল পার্ট টাইম টিচার দিয়ে চললেও চলতে পারে, একটা কলেজ পার্ট টাইম অধ্যাপক দিয়ে চললেও চলতে পারে, একটা বিশ্ববিদ্যালয় চললেও চলতে পারে। আমাদের বাংলা যে বাংলায় বিচ্ছিন্নতাবাদী শক্তি থেকে শুরু

করে উগ্রপন্থীদের একটা স্বর্গদ্যান। আপনারা মরুদ্যান বলেন, এটা বিচ্ছিন্নতাবাদীদের মরুদ্যান, উগ্রপন্থীদের মরুদ্যান। মুখ্যমন্ত্রীকে আমি ব্যক্তিগত ভাবে শ্রদ্ধা করি, তাঁর বয়স ৮৬ বছর। এই ৮৬ বছর বয়স পর্যন্ত উনি দলকে যে সারভিস দিলেন তা আমরা পারবো না। আসলে উনি তো ভালমন্দ খেয়েছেন, আমরা তো সেই রকম ভালমন্দ খেতে পারিনি, সব ভ্যাজাল খেয়েছি। উনি যা দিয়ে গেলেন দলকে বা রাজ্যকে, যে সময় দিয়ে গেলেন তা আমাদের লজ্জা লাগে আমরা দলকে তা দিতে পারবো না। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির এতো দেউলিয়া দৈনদশা অবস্থা দেখা যায় নি। উনি থাকতেন না বার বার বলছেন আমি পারছি না, ছেড়ে দেওয়া হোক। এমন কোন সাহসী মানুষ ট্রেজারী বেঞ্চে নেই যে ওই চেয়ারে বসেন। বুদ্ধদেববাবু বসুন এই কথাও বলতে পারছেন না। ওঁদের পা কাঁপে ওই চেয়ারে বসতে। এই রকম একটা রাজনৈতিক দল সেই রাজনৈতিক দল কি করে বাংলাকে সোজা করে দাঁড় করাবে? রাজ্যপালের ভাষণ তৈরী করে দেয় একটা আমলাতান্ত্রিক ব্যবস্থা, আপনারা কেউ সেটা পড়েনও না, আমার মনে হয় প্রুফও কেউ দেখেন না। তাঁরা এটা তৈরী করে দিয়েছেন, সেটাই রাজ্যপালকে দিয়ে পাঠ করানোর চেষ্টা করেছেন। মাত্র দু-ঘন্টা সময় দেন মাননীয় মুখ্যমন্ত্রী, এই কথা ভাবা যায়? এই যে এতো ক্যাওয়াস হচ্ছে এই যে এতো ক্যাজুয়ালটি হচ্ছে এর জন্য দায়ী কে? আমাদের গ্রুপ নিয়ে বুদ্ধদেববাবু, জ্যোতিবাবু অসীমবাবু কটাক্ষ করেন। এখন আপনাদের ফ্রন্টে কি হচ্ছে? সি. পি. আই-কে নিয়ে কি হচ্ছে? আমি তো কোন সি. পি. আই মন্ত্রীকে দেখতে পাচ্ছি না, ওনারা কি রিজাইন করেছেন? ওনারা থ্রেট করছেন বামফ্রন্ট ছেড়ে চলে যাবো বলে। সৌফুদ্দিন চৌধুরী এবং সুভাষ চক্রবর্তীকে তো ৩৬ বার সো কজ করা হচ্ছে। এই যে সংঘর্ষ হচ্ছে এই সংঘর্ষের মুল কারণ হচ্ছে ডামপিং গ্রাম্ভ তৈরী করা। আজ যারা ডামপিং গ্রাউন্ডে গতকাল পর্যন্ত তারা কোথায় ছিল? আপনারা এই এলিমেন্টদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? এখানে বুদ্ধদেববাবুকে বলতে হবে, আপনার মাধ্যমে আমি এই প্রশ্ন মন্ত্রী মহাশয়কে করছি।

[5.00–5.10 p.m.]

যদি সমাজবিরোধী কার্যকলাপ বন্ধ করতে রাজনৈতিক দল নির্বিশেষে আনুগত্য থাকতো, যদি তাই হতো, তাহলে বেলদা জোনাল অফিসে যে বোমা বিস্ফোরণ হলো তারজন্য ওখানকার জোনাল সেক্রেটারীকে এখনও গ্রেপ্তার করা হলো না কেন? এত বোমা বিস্ফোরণ, এত আগ্নেয়াস্ত্র, যে রাজনৈতিক দল যুক্ত থাকুক না কেন, রাজ্যপালের ভাষণে যে কথার উল্লেখ রয়েছে, বলুন, কোন জায়গাতে একটা কাজও হয়েছে? লিবারেল গোষ্ঠী ওরা যত এগোবে, হার্ডকোর গোষ্ঠী আপনাদের একেবারে মরিয়া হয়ে আঘাত করবে, আর তত বেশী করে বাংলা দাউ দাউ করে জ্বলবে। এর জন্য অন্য কোন রাজনৈতিক দল দায়ী নয়। এর জন্য প্রশাসন দায়ী নয়। এরজন্য দায়ী সরকার। পুলিশমন্ত্রী, মার্কসবাদী পার্টিকে কে ট্যাকল্ করবে? সেখান থেকে আপনার ডিপার্টচার ঘটেছে। আজকে আপনাকে বলতে হচ্ছে, রাজনৈতিক দলগুলিকে এগিয়ে আসতে হবে, সহযোগিতা করতে হবে।

১৯৯৬ সাল থেকে আপনি পুলিশমন্ত্রী হয়েছেন। এ পর্যন্ত আপনি কখনও একথা বলেন নি—যে কথাটা আমরা রাজ্যপালের ভাষণে পেলাম। আজ পর্যন্ত একচেটিয়া ব্যাপারটা ভেঙে যাচ্ছে। এটা আর এখন আপনাদের একচেটিয়া ব্যাপার নয়। মার্কসবাদী পার্টি আজকে আর নেই। আজকে বাংলার বিভিন্ন ক্ষেত্রে সেই কথাটা ভাবতে হচ্ছে। আজকে আপনারা বলছেন মথুরাপুর এবং স্বরূপনগরে—এখানে মাননীয় মুখ্যমন্ত্রী রয়েছেন, তিনি বলবেন। তাঁর সততা রয়েছে অন্তত বলার ক্ষেত্রে। গত সেসনে তিনি যখন বক্তৃতা করেন, কি রকম করে চুপ করিয়ে রেখেছিলেন। আপনাদের দলের লোককে চুপ করিয়ে রাখতে পারেন না। স্বরূপনগর এবং মথুরাপুরে খুনের আসামীকে ছিনতাই করে নিয়ে গেছে, কারা ছিনতাই করেছে? কংগ্রেস করেছে? সি পি আই করেছে? বি জে পি করেছে? আর এস পি করেছে? ফরোয়ার্ড ব্লক করেছে? তৃণমূল করেছে? না, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তারা আসামী ছিনতাই করেছে। আজকে সি পি এম তলা থেকে ভাঙছে, বিভক্ত হচ্ছে এবং এই ঘটনা যতদিন যাবে ততই বাড়বে। কলকাতায় ৩টি ফ্লাই ওভার করার কথা বলেছেন। আপনি জানেন, বোম্বে এবং হায়দ্রাবাদে ১২টি ফ্লাইওভার হয়েছে। এখানে তিনটি হবে বলেছেন, তার জন্য সাধুবাদ জানাই। গোলপার্কের মুখে একটির কাজ শুরু হয়েছে। এখানে ফাইভস্টার হোটেল মাত্র দুটি আছে। এগুলি ইন্ডাস্ট্রির মধ্যে পড়ে। দিল্লী, বোম্বে, মাদ্রাজে গুণে শেষ করা যাবে না, অগুন্তি। উন্নয়ণের ইনফ্রাষ্ট্রাকচার করেন নি। বিদ্যুতের যোগান দিতে পারেন নি। হাসপাতালে, স্কুলে সমস্ত ক্ষেত্রে ব্যর্থতার চূড়ান্ত নিদর্শন রয়েছে। ভাষণের ৩.২ অনুচ্ছেদে আইনশৃঙ্খলার কথা বলা হয়েছে, একটা লাইন যোগ করেছেন—কসবা, গড়বেতা এবং কেশপুর নিয়ে। দলীয় নেতৃত্ব নিয়ে বুদ্ধদেববাবু, বিমানবাবু এবং অনিলবাবুর সঙ্গে ঝঞ্ঝাট হয়েছে। বুদ্ধদেববাবু বলেছেন, চেষ্টা করতে হবে। কোন আনুগত্য আছে? কংগ্রেস হলে, অন্য দল হলে ডিজিকে, সি পিকে নির্দেশ দিয়ে তাদের মাধ্যমে এতদিনে বন্দোবস্ত নিয়ে নিতেন। আপনি হিউম্যান রাইটসের কথা—আমরা বার বার বলছি—বলেছেন যে, পশ্চিমবঙ্গে হিউম্যান রাইটস্ কমিশন এই করেছে। কোথায়, এই ২৭ পৃষ্ঠার কোথাও একটা লাইন আছে? এরমধ্যে আমরা একটা লাইনও দেখলাম না। উপমুখ্যমন্ত্রী, পুলিশমন্ত্রী পুলিশের কাছে নতি স্বীকার করে একটা লাইনও লেখেন নি মাননীয় বীরেন জে শা'র ২৭ পৃষ্ঠার এই ভাষণের মধ্যে ভাষণের ৪ অনুচ্ছেদে 'জন অভিযোগ সেল', তথ্যকেন্দ্র যেটি রয়েছে, সেটি ১৯৯৯ সালের জানুয়ারী থেকে কম্পিউটারাইজড হয়েছে। আপনাদের এই জন অভিযোগ সেলের মাধ্যমে কয়টি চিঠির উত্তর পেয়েছে সাধারণ মানুষ? এই ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বলতে বলবেন, আমি আশা করবো উনি এটার উত্তর দেবেন। একটা মানুষের সুরাহা হওয়া দূরের কথা, কয়টা মানুষ জন অভিযোগ সেলের কাছে অভিযোগ জানিয়ে চিঠির উত্তর পেয়েছেন। আপনি এই সমস্ত গালভরা কথা রাজ্যপালকে দিয়ে পাঠ করাবার চেষ্টা করেছেন। পদ্মা গঙ্গা ভাঙনে ১৩.৩ অনুচ্ছেদে বলেছেন, পদ্মা গঙ্গা ভাঙনের ফলে প্রতি বছরে কয়েক কি. মি. জমি গঙ্গা গর্ভে চলে যাচ্ছে। ভুতনির চরের মানুষ তারা কোথায় যাবে? আপনারা যদি এখনও ব্যবস্থা না করেন তাহলে তো গঙ্গা পদ্মা ভাঙনে, পুরো এলাকাটি গঙ্গায় তলিয়ে যাবে। ১৭.২ অনুচ্ছেদে ৮৫ থেকে ৮৬ শতাংশ প্রাইভেট ট্রান্সপোর্টকে দেওয়া হয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রীর সামনে বসে আছেন

পরিবহণ মন্ত্রী, আপনার কেন্দ্রে সাতগাছিয়ায় যেতে হলে বজবজ থেকে যেতে হয়, কোন সরকারি বাস নেই, প্রাইভেট বাসে চড়ে যেতে হবে মানুষকে। প্রিভেনশান ইজ বেটার দ্যান কিওর, এখানে নাইদার প্রিভেনশান, নর কিওর। হাসপাতালের অবস্থাটা কি, গোটা স্বাস্থ্য বাজেটেই বলব। এখন সে সম্বন্ধে বলে সময় নষ্ট করতে চাই না। শিক্ষা নিয়ে বলছি, এখানে হেয়ার স্কুল, হিন্দু স্কুল, টাকি স্কুল এর পাশাপাশি কোথাও একটা ভাল বাংলা স্কুল করেছেন গত ২৩ বছরে। আপনারা সারেন্ডার করেছেন প্রাইভেট সেক্টরের কাছে। মাননীয় শিক্ষা মন্ত্রী কান্তি বিশ্বাস তিনি নিজে স্বীকার করেছেন গত ২২ বছরে শিক্ষকদের মাহিনা বেড়েছে ১৮ গুণ অর্থাৎ ২৬ শতাংশ; শিক্ষকদের দিচ্ছেন ২৫.৫ শতাংশ মাহিনা, বাকি ৫ শতাংশ ডাস্টার, ব্ল্যাকবোর্ড, টেবিল চেয়ার, ম্যাগাজিন, স্পোর্টস হবে। স্কুলের কোন বিকাশ হচ্ছে না। স্পোর্টস বন্ধ হয়ে গেছে। কোথা থেকে নূতন প্রতিভা সৌরভের মত খেলোয়াড় উঠে আসবে? আগামী দিনে লিওনার্দো দা ভিঞ্চি কোথা থেকে উঠবে? আজকে এই প্রশ্ন এসে দেখা দিয়েছে। ১৭.২ অনুচ্ছেদে সাংঘাতিক কথা বলেছেন, বেসরকারি ক্ষেত্র যে সরকারি ক্ষেত্রের ত্বরান্বিত বিকাশে সহায়তা করে চলেছে—এটা কি সি. পি. এম. -এর ডিপারচার নাকি এটা পার্টির পলিসি। এটা কি আপনাদের আদর্শ থেকে ডিপারচার নয়, নীতিগত দিক থেকে ডিপারচার নয়? আপনারা তো কমিউনিজিম এর কথা বলেন। আজকে কি তাহলে সাউথ পয়েন্ট হোক, বিড়লাদের স্কুল হোক এইগুলি আপনারা চাইবেন। কলকাতায় গ্রেট ইষ্টার্ন হোটেল যেটা একটা বিরাট নামী হোটেল, সরকারি সংস্থা, সুভাষবাবু যখন মন্ত্রী ছিলেন, তখন বলেছিলেন ফরাসীদের দিয়ে চালাবেন। আজকে মানববাবু কি ভাবছেন সেটা সম্ভব হলে বলবেন। কলকাতায় ১৩টা গাড়ির কনভয় নিয়ে যাবেন মুখ্যমন্ত্রী, এর পেট্রোল-এর দামটা সেটার খরচও তো কম নয়। এই খরচ তো বাংলার ৭ কোটি মানুষের অর্থ থেকেই খরচ হচ্ছে। আপনারা রায়চকে ডেস্টিনেশান অফ বেঙ্গল করছেন, কয়জন এসেছে রায়চকে? এই ডেস্টিনেশান বাংলার নয়, অন্য কিছুর খোঁজ। আজকে এই রাজ্যের এমন বেহাল অবস্থা, সবাইকে বলতে চাই, ডেস্টিনেশান এলস-হোয়ার, বাট নট ইন বেঙ্গল। গ্রেট ইষ্টার্ণ হোটেল এখন আর চালানো যাবে না, কিন্তু মানব মুখার্জী বলেছেন না গ্রেট ইষ্টার্ণ হোটেল থাকবে, কিন্তু আমরা দেখছি বিভিন্ন জায়গায় এই হোটেলের রিসিভিং এন্ড চলেছে। শ্রমিকরা সরকারের কাছে পাল্টা প্রস্তাব দিচ্ছে তারা নিজেরা কিছু করতে চায়। আমরা দেখতে পাচ্ছি, আর. বি. আই. তাদের বুলেটিনে বলেছে ৯৮ শতাংশ দায়ী হচ্ছে শিল্প কারখানার মালিকরা বন্ধ হয়ে যাওয়ার জন্য, আর ২ শতাংশ দায়ী হচ্ছে শ্রমিকরা। এখানেই আজকে প্রশ্ন হিসাবে দেখা দিয়েছে, রাজ্যপালের ভাষণে সংবিধান অনুযায়ী এখানে যা পাঠ করানোর চেষ্টা হয়েছিল আমরা তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে ডাঃ গৌরীপদ দত্তর, আমি তারও বিরোধিতা করছি। আমার দলের তরফ থেকে আনা বিভিন্ন সংশোধনীগুলি সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

[5.10–5.20 p.m.]

শ্রীসৌগত রায় : স্যার, এর আগেও আমরা হাউসে বলেছি যে, যেদিন রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক শুরু হ'ল সেদিনও বিতর্কের প্রথমে মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের

বক্তব্য শুনতে উপস্থিত ছিলেন না—তিনি দুর্গাপুরে চলে গিয়েছিলেন, তার জন্য আমরা শনিবারে হাউস করেছিলাম। তারপর গতকাল আমাদের, অর্থাৎ বিরোধী দলের নেতা বক্তৃতা দিলেন, সেই সময়ও মুখ্যমন্ত্রী হাউসে ছিলেন না। অথচ মুখ্যমন্ত্রী আগামীকাল দিল্লীতে পলিটব্যুরোর মিটিঙে যাবেন বলে আমরা শনিবার দিনও হাউস করলাম। আজকেও বক্তৃতা শেষ হবার দশ মিনিট আগে মুখ্যমন্ত্রী হাউসে এলেন। আমরা মনে করছি মুখ্যমন্ত্রী এই বিধানসভাকে অবমাননা করছেন, অবহেলা করছেন। স্যার আমি মনে করছি এই বিধানসভাকে উনি ইচ্ছাপূর্বক ভাবে অবহেলা করছেন, অবজ্ঞা করছেন। বিরোধী দলের বক্তব্য শুনতে উনি প্রস্তুত নন। স্যার, আমরা তাই এখানে বলছি, আমরা মুখ্যমন্ত্রীর ভাষণ শুনব না। আমরা ওঁর ভাষণ বয়কট করলাম। আমরা চললাম।

(এই সময় কংগ্রেস, তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি-র সদস্যরা সভাকক্ষ ত্যাগ করেন।)

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে কতগুলো সংশোধনী আনা হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি।

এটা আগেই আমার কাছে খবর এসেছিল যে, বিরোধী দলে যারা আছেন, কংগ্রেস, তৃণমূল কংগ্রেস, তবে কে কংগ্রেস, কে তৃণমূল কংগ্রেস তা তো জানি না—ওরা বেরিয়ে যাবে। কারণ ওরা তো বক্তৃতা শুনতে চায় না। রাজ্যপাল যখন এলেন, তখনও ওরা অসভ্যতা করেছিলেন, চেঁচাচ্ছিলেন। আচ্ছা চেঁচান, আমাদের বিধানসভায় সমস্ত জায়গায় হয়, কিন্তু তাঁকে দৈহিক ভাবেও বাঁধা দেওয়া হ'ল। তিনি অনেকক্ষণ সেখানে দাঁড়িয়ে রইলেন, তারপর কোনক্রমে চেয়ার এনে বসানো হ'ল। তারপরও ওরা বইটই ফেলে দাঁড়িয়ে রইল—কংগ্রেসী বা বিরোধী দলের যারা কিছু ছিলেন—তৃণমূল না কংগ্রেস কি বলব বুঝতে পারছি না—সবাই মিলে করেছে। তাতেও সন্তুষ্ট হ'ল না, কাগজ ছুড়ে ছুড়ে মারতে লাগল তাঁর দিকে—তাঁর চোখের উপরে চশমার কাঁচে লাগল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কে কন্ট্রোল করবে এদের? তখন তো আপনি এখানে প্রিসাইড করছিলেন না। কে বলবে কাকে কি করবে? এটা আমাদের শিক্ষা হ'ল, কেননা এরকম ঘটনা তো হয় না,—এরকম অসভ্যতা, বর্বরতার পথ ওরা যেটা দেখাল। তারপর দেখলাম সিকিউরিটির কিছু লোক এদিক ওদিক করছেন। অভিযোগ করেছে আমাদের মন্ত্রীরাও নাকি মারামারি করেছেন। ওদের কাগজ, বি. জে. পি.-র সংবাদপত্র, স্টেটসম্যান, আরও তিন-চারটি কাগজ, তারা লিখল হেডিং—মন্ত্রীরা নাকি মারামারি করেছেন। তা, মন্ত্রীরা তো এদিকে ছিলেন, ওরা তো ওদিকে ছিলেন, এদিকে এলেন কেন? দুর্ভাগ্যবশতঃ একজন মার খেয়ে হাসপাতালে গেল, ও পক্ষের লোক, জানিনা এসেছেন কিনা। তিনি তো ওদিকে ছিলেন, এদিকে এলেন কেন? এর কোন জবাব ওরা দিচ্ছে না। ওরা তো ওদিকে চিৎকার করতে পারে, সব কিছু করতে পারে, বেরিয়ে যেতে পারে বক্তৃতা না শুনে, যেমন আজকে বেরিয়ে গেলেন, কিন্তু এদিকে এলেন কেন? মন্ত্রীদের কাছে এলেন, অন্য লোকের কাছে গেলেন। তারপর সিকিউরিটি তাদের চ্যাংদোলা করে

এখন থেকে ওখান থেকে নিল। একজন মন্ত্রীর নাম বেরিয়েছিল, আরও দু-তিন জনের নাম বেরিয়েছিল। বিদ্যুৎ গাঙ্গুলী নাকি মেরেছে তাকে। আমি বিদ্যুৎ গাঙ্গুলীকে জিজ্ঞেস করলাম, একে তার অপারেশন হয়েছে—'মারামারি করেছ নাকি তুমি?' ও বলল— যেটা কখনো হয়নি ভারতবর্ষের কোথাও 'আমার পকেটমার হয়ে গেল, আমার কলমটা তুলে নিল।' It has never happened anywhere in India. কোথাও হয় নি। দিল্লীতেও হয় নি। এই হচ্ছে ওদের চরিত্র। ভালোই হচ্ছে সেদিন টেলিভিশন ছিল। আমি সচরাচর টেলিভিশন দেখি না। সেদিন দেখলাম কতটা দেখায়। খুব যে ভাল করে দেখিয়েছে তা নয়। তবে এটা ভাল, টেলিভিশন মাঝে মাঝে আসা ভাল। জনগণ কি রকম প্রতিনিধি পাঠিয়েছেন সেটা জনগণ একটু দেখতে পারেন বাইরে। আর আমার লজ্জা লাগছিল ওপরে দেখলাম—আপনাকে আমি আগেও বলেছিলাম যে স্কুল কলেজের ছেলে-মেয়েদের এখানে আসতে দেবেন না। বন্ধ করে দিন। এঁরা কি শিখছেন এখানে এসে? জনপ্রতিনিধিরা কি ব্যবহার করছেন এইটা দেখে গেলেন। বসে আছেন সব, দেখছেন গ্যালারিতে। যাইহোক, আর এরা তো ভন্ডামির চূড়ান্ত, আমি আগেও একবার বলেছি এখনও আরেকবার বলছি যে, কে কংগ্রেস আর কে তৃণমূল এতো বোঝা যাচ্ছে না। বাইরে গিয়ে বলেন তৃণমূল আর এখানে এসে বলেন যে কংগ্রেস। কারণ যদি তৃণমূল বলেন, জানেন যে তৃণমূল বললে, তাদের বিতাড়িত করা হবে। এরা হচ্ছে কাপুরুষ। আর কংগ্রেসকেও বলি, তারাও কাপুরুষ, তা এদের বিরুদ্ধে কোন অ্যাকশন নিচ্ছে না কেন কংগ্রেস। ওদের নাকি অ্যাকশন নেওয়ার নিয়ম আছে। এইসব অন্যায় করছে। এইরকম জিনিস আমরা দেখেছি, নানা জনপ্রতিনিধি—দিল্লীতে বলুন, অন্য জায়গায় বলুন—তাদের কেনাবেচা হয়, নানা রকম গোলমাল হয়, এদিক ওদিক করেন কিন্তু এইরকম ঘটনা কোথাও হয় না। আমার যতদূর মনে আছে, ভারতবর্ষের স্বাধীনতার পর—যে এখানে এসে বলছেন, আমরা কংগ্রেস আর বাইরে গিয়ে বলছেন, আমরা তৃণমূল—এই ঘটনা কোনদিন হয় নি। এ শুধু ভন্ডামি নয় কাপুরুষতা। যদি অন্য একটা পার্টি বেছে নেন, দল বেছে নেন নিতে পারেন, অধিকার আছে। কিন্তু তাহলে নির্বাচনে যেতে হবে। আপনি যে পার্টি থেকে নির্বাচিত হয়েছিলেন সেই পার্টিতে তো নেই বলছেন। তাহলে আবার নির্বাচিত হতে হবে। এইজন্য তারা এইরকম ভাবে এখানে ব্যবহার করছেন আর আপনাকে বোঝাচ্ছেন ভেতরে আমরা কংগ্রেস। আপনি কতবার জিজ্ঞাসা করেছেন ওদের কয়েকজনকে, কোন জবাব-টবাব দিচ্ছেন না। এই হচ্ছে ওদের চরিত্র। এটা মানুষের কাছে পরিস্কার হচ্ছে। মানুষ অভিজ্ঞতায় শেখে আমি আশা করব যে তারাও শিখবেন। সেজন্য ওদের উত্তর দিতেও আমার খারাপ লাগে। ওদের কথা তো যা সব শুনলাম তাতে বুঝলাম যে ২৩ বছরে পশ্চিমবাংলায় কিছুই হয় নি, যা হয়েছে সব ওই ২৭ বছরে হয়েছিল। সেজন্য আমি ঠিক করেছি—আমি কতগুলো পরিসংখ্যান চেয়েছিলাম সেটা কেন্দ্রীয় সরকারের দেওয়া, পরিসংখ্যান যেগুলো আছে ইংরাজিতে আছে, আমি পড়ে দিচ্ছি, আমাদের কতগুলো পরিসংখ্যান আছে সেটাও পরে পড়ে দিচ্ছি।

... rate of growth of Gross Domestic Product — GDP that is the total

production of India at constant prices over the period from 93-94 to 98-99 is 5.7%, West Bengal - 6.6% growth rate. Per capita Income of all India at 80-81 price — in 1997-98 per capita Income of India was Rs. 2847/-. Per capita Income of West Bengal at 1980-81 prices, same period was Rs. 3002/ -. Percentage of people below the poverty line in rural area in 1993-94 — all India in 73-74 – 56.44%. This came down to, according to this figure and data that is available here is 37.27 in 1993-94. Here we have fallen a little behind. Ours is 48.80. But it must be understood as I find from this report that in West Bengal in 73-74 below the poverty line figure was 73.16 - highest in India. Birth rate - West Bengal's birth rate is 15.2. In urban areas amongst all the major States of India our position in 1998 was first. Combining urban and rural areas birth rate of West Bengal is 21.3. Only three major States of India i.e. Kerala, Tamil Nadu and Jammu and Kashmir have lower birth rate. So we are also here fourth. Death Rate. The death rate of West Bengal is 7.5. Amongst the major States only Jammu & Kashmir and Kerala have lower death rate. The position of West Bengal is third. Infant Mortality. The infant mortality rate for rural West Bengal is 56. Only the States of Kerala and Jammu & Kashmir have lower infant mortality rates for rural areas. This is 1998 figure. Here also we are third - West Bengal. In CMDA areas of West Bengal the infant mortality rate is close to ten which is lowest in urban India. But CMDA, of course, means forty-one municipalities in CMDA, and in this area we are the lowest in India.

In West Bengal there is no major problem of overdraft unlike six or seven other major States of India.

In regard to education - literacy - 1991 census - it was 57% in West Bengal, now it is 71%. I may also mention here, according to these figures, that in 1981 census it was 48.6% and now it is 71%, and in between it was 57%.

Agricultural growth rate is highest in West Bengal except in one year when there was natural calamity, flood and rains in 1998.

We are still first in fisheries, social forestry, rice production. In potato we are second after Uttar Pradesh. Uttar Pradesh, of course, has double our population. But it is true as one representative has stated just now – may be others have stated, I have not heard them – that in regard to prices of a few foodgrains we have to be a little careful, particularly in regard to potato. I am not going into that. We are trying to rectify the situation.

[5.20 - 5.30 p.m.]

তার পর একটা আশ্চর্যের ব্যাপার হচ্ছে যে ওঁরা এটা পশ্চিমবাংলার সম্বন্ধে

বলছিলেন, রাজ্যপালের ভাষণের উপর বলেছেন ঠিকই কিন্তু ওঁরা জানেন রাজ্যপালের বক্তব্য যখন লেখা হয় তখন কেন্দ্রের বাজেট পেশ করা হয়। কিন্তু ওঁরা কেন্দ্রীয় বাজেটের উপর কিছু বললেন না। তৃণমূল বলবে না কারণ ওঁদেরই বাজেট, বি. জে. পি. বলবে না তাঁদেরই বাজেট, কিন্তু কংগ্রেস কেন বললো না এটা আমার কাছে আশ্চর্য লাগছে। এই অ্যাসেমব্লীর রিপোর্টে দেখছিলাম, তাতে দেখলাম যে আমাদের মোস্তাফা বীন কাশেম খুব ভাল করে নানা পরিসংখ্যান দিয়ে কেন্দ্রের বাজেট সম্পর্কে বলেছেন। আমি পরবর্তীকালে আর একটু বলবো। তার পর আমার বক্তব্য হচ্ছে এখানে আইনশৃঙ্খলা সম্বন্ধে বার বার বলা হচ্ছে। এটা আবার পরে যখন পুলিশ বাজেট আসবে তখন হবে। তবে তিনি যা বলেছেন সেটা আমি একটু পড়ে দিচ্ছি।

"In view of the crime situation in the country as a whole, the overall law and order situation remained satisfactory. However, incidents of political clashes, recently, became rather frequent in certain areas of a few districts. My Government is keen on curbing violent activities; it has initiated necessary administrative steps to put a stop to activities of anti-social elements irrespective of their political affiliations. But mere administrative action may not be adequate; it is also necessary to have the active co-operation of political parties to eradicate violence. This political process has been initiated at the District level and will be followed at the State level."

আমাদের ইচ্ছা আছে পরবর্তীকালে সব পার্টিকে ডাকব। কারণ সমাজবিরোধী কার্যকলাপে রাজনৈতিক দলরা যদি জড়িয়ে পড়ে—যেটা ২।৩-টে জেলাতে হচ্ছে—তাহলে সেটাকে বন্ধ করা খুব কঠিন। আর, এটা ঠিক নয় যে, আমরা মুখ দেখে বিচার করি বা কাকে গ্রেপ্তার করব না করব। আমাদের বলে যারা দাবী করেন, আমাদের যারা বলেন সদস্য আছেন, এই রকম কিছু অ্যারেষ্ট হয়েছে মারামারি ক্লাসের ব্যাপারে বা বোমা ফাটার ব্যাপারে। মামলা তাদের বিরুদ্ধে হচ্ছে। কেউ বেল পেয়েছে কেউ পায়নি। কাজেই এই ভাবে সরকার পরিচালনা করতে আমরা চাচ্ছি। তারপর আরেকটা কথা হচ্ছে আমি বলেছিলাম যেটা। এই যে বাজেট পেশ হ'ল দিল্লীতে, এর সঙ্গে তো আমরা সম্পর্কিত, সমস্ত রাজ্য সম্পর্কিত, সমস্ত মানুষ সম্পর্কিত। সে সম্বন্ধে তো বললেন না? কেন? আরেকদিন এসে একটা বিবৃতি দিন ওঁরা। যে, কি বলতে চান এ ব্যাপারে। আর, আমি চিঠি লিখেছি প্রধানমন্ত্রীকে যে, যেগুলো নেতিবাচক দিক আছে, যেগুলো মানুষের সর্বনাশ করছে সেগুলো আপনারা পুর্নবিবেচনা করুন। ওখানে আলোচনা আরম্ভ হচ্ছে, অ্যামেন্ডমেন্ট আসছে, সব কিছু হবে। কিন্তু প্রধানমন্ত্রী মহাশয়কে আমি লিখেছি, এগুলো পুনর্বিবেচনা করা দরকার। কারণ, আমাদের মতে কৃষক, শ্রমিক, মধ্যবিত্ত, সাধারণ মানুষ—সবার উপরে আক্রমণ নেমে আসছে এই বাজেটের মাধ্যমে। এমন কি আমাদের ক্ষুদ্র শিল্পের তো কথাই নেই, তাদের বিরুদ্ধে তো আছেই, এমন কি বড় বড় শিল্পপতিরাও দু-একজন প্রতিবাদ করেছেন। কারণ, নির্ভরশীলতা হচ্ছে বিদেশের উপর। স্বদেশী বলে

বিদেশী। সেখানে আমি দেখছি, ইম্পোর্ট ডিউটি যেটা ছিল ১৪০০ কোটি টাকা সেটা কমিয়ে দেওয়া হয়েছে আর তার সঙ্গে সঙ্গে এক্সাইজ ডিউটি যেটা আমাদের নিজেদের কল-কারখানা বা শিল্প, ডোমেষ্টিক ইন্ডাষ্ট্রিস—সেটাকে বাড়িয়ে দেওয়া হয়েছে। তিন হাজার কোটি টাকা। ওদিকে কমিয়ে দেওয়া হ'ল, এদিকে বাড়িয়ে দেওয়া হল। স্বদেশী-বিদেশী। সমস্ত পাবলিক সেক্টর আন্ডারটেকিংস, রাষ্ট্রায়ত্ব শিল্প এরা বন্ধ করতে চলেছে। আমাদের পশ্চিমবাংলায় ইতিমধ্যে ৭-টার উপর অর্ডার হয়ে গেছে, আরো অর্ডার আসবে শুনছি। ব্যাঙ্কের ব্যাপারে এবারে সাহস করেনি কিন্তু ৩৩ ভাগে নামিয়ে এনেছে শতকরা যাতে প্রাইভেট সেখানে ঢুকতে পারে। ব্যাঙ্কের যে একটা সামাজিক চরিত্র ছিল, অন্ততঃ হবার কথা ছিল, সামাজিক ক্ষেত্রে ব্যাঙ্ক টাকা দেবে, ইত্যাদি—তার কি অবস্থা হবে যদি প্রাইভেটের হাতে সবগুলো চলে যায় তা বুঝতে পারছেন আপনারা। আমাদের পাবলিক ডিষ্ট্রিবিউশন সিস্টেমে কোটি কোটি লোক উপকৃত হয়। এটাকে বন্ধ করার সমস্ত ব্যবস্থা হয়ে গেছে। চিনি তো আগেই সরিয়ে নিয়েছে। কিন্তু আমরা এটাকে রক্ষা করবার চেষ্টা করছি। সেটাও বলা হয়েছে মহামান্য রাজ্যপালের বক্তৃতায়। কোনক্রমেও, যদি তাতে ভর্তুকিও দিতে হয় দিয়ে তাকে আমাদের রক্ষা করার চেষ্টা করতে হবে। তাহলে কার উপকার হ'ল ঐ বাজেটে? এটা কেন হয়েছে সেটাও আমি বাইরে বিবৃতি দিয়েছি। সেটা হচ্ছে, বিশ্ব-ব্যাঙ্ক, আন্তর্জাতিক অর্থ ভান্ডার এবং এখন ডব্লু. টি. ও.। এই যে এক্সাইজ ডিউটি, ইম্পোর্ট ডিউটির কথা, ইত্যাদি বললাম, এসবই হচ্ছে ডব্লু. টি. ও.। ওখানে মিটিং হয়েছে এবং ওরা বলেছেন এই পথে আপনাকে যেতে হবে। দেশটাকে তো বিক্রি করে দিচ্ছে। কংগ্রেস শুরু করেছিল কিন্তু এটা দ্রুতগতিতে দেশটাকে বিক্রি করবার চেষ্টা করছে এবং এর আঘাত তো আমাদের উপর পড়বে। কেউ কেউ বলতে পারেন দিল্লীর বাজেটের কথা কেন বলছেন? বলছি কারণ, এটাতো আমাদেরও বাজেট, আমাদের প্রত্যেকটা রাজ্যের উপর এই আঘাত আসবে। আমাদের বাজেট যখন প্লেস হবে ২২ তারিখে তখন আরো অনেক কথা আছে সেগুলো আমরা বলব। কিন্তু এটা আমি আবার বলছি, তৃণমূল তো বলবে না, বি. জে. পি. বলবে না কারণ এটা ওদের বাজেট। কিন্তু কংগ্রেসকে আমি জিজ্ঞাসা করছি, কি হ'ল? এত চিৎকার করে সব বক্তৃতা, গর্ভনরকে ধাক্কা-ধাক্কি, কাগজ ছুঁড়ে মারা, আমাদের ওখানে এসে মারামারি করা, সব করলেন। কিন্তু একটা কথাও তো বললেন না আজকে কি ভাবে সাধারণ মানুষের উপর আঘাত নেমে আসছে তা নিয়ে। আমাদের অসুবিধা হচ্ছে,—একটা অসুবিধা সবার আছে ভারতবর্ষে, সেটা হচ্ছে ৪ কোটি রেজিষ্ট্রিকৃত বেকার। তার মধ্যে পশ্চিমবাংলায়ও আছে। অনেক বেকার সমস্যা। বিশেষ করে শহরাঞ্চলে। আমরা তার প্রতিকারের চেষ্টা করছি। কিন্তু শুধু আমরা একা তো পারব না। এই রকম যদি আঘাত আসে রাষ্ট্রায়ত্ব শিল্পে, বন্ধ হয়ে যায়, কৃষকদের উপর আঘাত আসে এইভাবে তাহলে তো আরো বেকার বাড়বে।

[5.30–5.40 p.m.]

তবে এভাবে যদি কৃষকদের ওপর আঘাত আসে তাহলে আরো বেকার বাড়বে।

৪ লক্ষ রুগ্ন কারখানা। কিছু বন্ধ হয়ে গেছে, কিছু বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। অথচ বলা হচ্ছে, প্রাইভেটাইজ করলে সব ঠিক হয়ে যাবে! কি করে হবে? ৪ লক্ষের বেশীর ভাগই তো প্রাইভেট! অবশ্য ওর মধ্যে কিছু কেন্দ্রীয় সরকারের আছে, এটা ঠিক। আরো অন্যান্য কতগুলো আছে। সেই জন্য আমি বলছি, এ সব মিলিয়ে ভারতবর্ষে কি হচ্ছে, না হচ্ছে। একটা ভয়ঙ্কর সময়ের মধ্যে আমার আছি। এত খারাপ সময় আগে কখনো ছিল না। যদিও কংগ্রেস তথাকথিত লিবার‍্যালাইজেশন, মার্কেট ইকোনমি না কি বলে, গ্লোবালাইজেশন ইত্যাদি আরম্ভ করেছিল—এখন ওরা সমস্ত কিছু অন্ধভাবে মেনে নিচ্ছে। যা বলছে তাই মেনে নিচ্ছে। কেন? হ্যাঁ, ভাল উপদেশ দিলে শুনুন, টাকা পয়সা দিচ্ছে। কিন্তু ভাল উপদেশ একটাও নেই। ক্যামাডেসাস বলে এক ভদ্রলোক কিছুদিন আগে আই. এম. এফ. থেকে রিটায়ার করেছেন, ম্যানেজিং ডাইরেক্টর ছিলেন। তিনি একটা বিবৃতি দিয়েছেন যে, in our policy particularly in South East what has happened, what has been happening in Latin America? এত টাকা আমরা দিচ্ছি, এত খরচ করলাম, সবই তো ভেসে গেল। "তাহলে কি অল্টারনেটিভ? সেটা বলার উনি সাহস দেখান নি। কিছু বলেন নি। সেখানে থেকে রিটায়ার করে তিনি চলে গেছেন। কাজেই ভারতবাসীকেই বুঝতে হবে। আজকে এর বিরুদ্ধে আমরা যদি জেগে না উঠি, এর বিরুদ্ধে সংঘবদ্ধ হয়ে আন্দোলন, সংগ্রাম না করি তাহলে আরো গুরুতর পরিস্থিতির সম্মুখীন হতে হবে। বিশেষ করে পশ্চিম বাংলায়, কেরালায় এবং ত্রিপুরায় এই সংগ্রামে বামফ্রন্টকে নেতৃত্ব দিতে হবে। তা না করে খালি সমালোচনা করলে হবে না। এক্ষেত্রে আমদের নিজেদেরও আত্ম-সন্তুষ্টির কোন জায়গা নেই। আমরা যা করেছি তা আমি আপনাদের কাছে পড়ে শোনালাম, অঙ্কের হিসেব দিলাম। কিন্তু এ সব তো কাগজে বেরবে না। কাগজে বেরলে মানুষ দেখতে পারতেন, জানতে পারতেন। যাই হোক, মানুষের কাছে আমাদের এ সব নিয়ে যেতে হবে। আমাদের কি কোন দুর্বলতা নেই? আমাদেরও নিশ্চয়ই আছে। নেতিবাচক দিক আমাদেরও আছে। সে জন্য আমাদের প্রতিনিয়ত কাজ করে যেতে হবে যে কর্মসূচী মানুষের কাছে রেখেছি সেই কর্মসূচীকে রূপায়িত করার জন্য। আনন্দের কথা হলদিয়া পেট্রো-কেমিক্যাল্‌স অবশেষে শুরু হচ্ছে, যেটা আমাদের ১৪ বছর লেগেছিল রাজীব গান্ধীকে দিয়ে শিলান্যাস করাতে। আমি সে সময় মমতা ব্যানার্জী, অজিত পাঁজা, দাসমুন্সী, এদের বলেছিলাম—আপনারা আমার সঙ্গে চলুন রাজীব গান্ধীর কাছে। কেন অবিচার করা হচ্ছে পশ্চিমবাংলার প্রতি? কেন শিল্পায়ন হচ্ছে না? আমার কৃষি এবং শিল্পের এক সঙ্গে উন্নয়ণ করতে চেয়েছিলাম। ওঁরা দু মিনিট সময় নিয়েই আমাদের বলেছিলেন, "পশ্চিমবাংলার যা হবে, হবে। আপনার সঙ্গে আমরা রাজীব গান্ধীর কাছে যাব না।" কিন্তু ঠেকাতে পারেন নি। হ্যাঁ, সময় লেগেছে। আমি দিল্লীতে ছিলাম, রাজীব গান্ধী আমাকে নিয়ে গিয়ে শিলান্যাস করেছিলেন হলদিয়া পেট্রো-কেমিক্যালসের। আমরা তা করেছি। ৪/৫ টা কাগজে আছে, দৈনন্দিন আমাদের বিরুদ্ধে লেখে, মিথ্যে কথা লেখে, কুৎসা করে। তারা বলে আসছে—হবে না, হবে না, পেট্রো-কেমিক্যালস হবে না। এখনো বলছে—হবে না। আরো হয়েছে। পেট্রো-কেমিক্যালস ক্র্যাকার প্ল্যান্টে আগুন জ্বালানো হয়ে গেছে। ২রা এপ্রিল আমরা

যাচ্ছি। রতন টাটা আসছেন, পূর্ণেন্দু চ্যাটার্জী আসছেন, আমরাও যাচ্ছি। আমরা তিন পার্টনার আছি। হলদিয়া পেট্রো-কেমিক্যালসের উৎপাদনের উদ্বোধন করতে যাচ্ছি। আর মিত্সুবিসির কাছ থেকে আজকেই একটা চিঠি পেয়েছি। তাদের ১২০০ কোটি টাকার প্রজেক্টের সব প্রস্তুত, সব আরম্ভ হয়ে গেছে। ওরা বলছে,—আপনি একটা দিন ঠিক করুন। বোধ হয় ১১ তারিখ দিন ঠিক হয়েছে। আমাকে আর একবার ওখানে যেতে হবে ওদের প্ল্যান্ট উদ্বোধন করতে। যখন নির্মাণ কার্য শুরু হয় তখন একবার গিয়েছিলাম। শুধুমাত্র হলদিয়া পেট্রো-কেমিক্যালসে বেশী লোক কাজ করবে না। আমরা বলি নি ১০ লক্ষ লোক ওখানে কাজ করবে। আমরা বলেছিলাম,—ক্র্যাকার প্ল্যান্ট থেকে কাঁচামাল যেটা বেরবে সেটা নিয়ে ছোট এবং মাঝারি যে-সব কারখানা হবে তারা জিনিসপত্র তৈরী করবে। ইষ্টার্ন রিজিওনে এই জিনিস হবে যা ওয়েষ্টে আছে, পশ্চিম ভারতে আছে। আমাদের এখানে নেই। এখন হ'ল। এতে কোন সন্দেহ নেই যে, সব মিলিয়ে এক লক্ষের ওপর লোকের চাকরি হবে। শুধু মেদিনীপুরেই নয়, রাজ্যের বিভিন্ন জায়গায় এই জাতীয় বিভিন্ন রকম কারখানা হতে পারবে। যে কোন জেলায় হতে পারবে। ওখান থেকে কাঁচামাল নিয়ে জিনিস তৈরী করবে। অভ্যন্তরীণ মার্কেট আছে। আন্তর্জাতিক মার্কেট ২/৩ বছর আগে খারাপ হয়ে গিয়েছিল, এখন আবার চাঙ্গা হয়েছে। সুতরাং রপ্তানীও হতে পারবে। এটা অত্যাধুনিক শিল্প। আবার বলছি, এর জন্য আমাদের ১৪ বছর লেগেছে। আর এর আগে যখন লাইসেন্সিং সিস্টেম ছিল তখন কেন্দ্রের কাছে কোন শিল্পপতি গেলেই তারা বলেছে, "আমরা কখনো পশ্চিমবঙ্গে দেব না।"

আপনারা সই করুন, করে পুনে চলে যান, এখানে যান ওখানে যান, দক্ষিণ ভারতে যান আমরা এখনই সই করে দিচ্ছি। কত দৃষ্টান্ত আমার কাছে এ বিষয়ে আছে। আর একটা কথা বলে আমি শেষ করবো, সেটা হচ্ছে, এখানে দুটো জুডিসিয়াল ট্রাইব্যুনাল আমরা বন্ধ করে দিয়েছি। একটা হচ্ছে বহরমপুর — প্রায় ৬ বছর ধরে কোন রিপোর্ট নেই। জজকে কতবার বলা হয়েছে, উনি রিপোর্ট দিতে পারবেন না। আরও ৬ বছর চলবে নাকি? তারপর আর একটা শিয়ালদহে — এই কলকাতার উপর ঐ যে গুলি হয়েছিল আপনারা জানেন, সেটাও হয়েছে তিন বছর। সেটারও তিন বছরে রিপোর্ট দিতে পারেন নি। গতবার আমরা বলেছিলাম যে আপনি আর একটু সময় নিয়ে রিপোর্টটা দিয়ে দিন। তিনি দিতে পারলেন না। এখন সেটা নিয়ে মামলা হচ্ছে, এ বিষয়ে আর কিছু বলতে চাই না। শ্রীমতী শান্তা ছেত্রী, তিনি দীর্ঘ একটি বক্তৃতা দিলেন। এই বক্তৃতাটা যদি আমাদের কাছে পাঠিয়ে দেন তাহলে ভাল হয়। অনেক অভিযোগ আপনার আছে শুনলাম — কিছু বুঝলাম, কিছু বুঝলাম না। বক্তৃতাটা যদি পাঠিয়ে দেন তাহলে আমরা দেখবো। কারণ, আমরা ডি.জি.এইচ.সি. তৈরি করেছি, চুক্তি করেছি আমরা চাই এটা কার্যকরীভাবে কাজ করুক। আর যদি তাদের কোন সমালোচনা থাকে, অভিযোগ থাকে আমরা নিশ্চয় শুনবো। আপনার সঙ্গে কথা বলব, আপনাদের চেয়ারম্যানের সঙ্গে কথা বলব। কাজেই ঐ বক্তৃতার কপিটা পেলে সুবিধা হয়। এই কথা বলে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[5.40–5.52 p.m.]

**ডাঃ গৌরীপদ দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আনীত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব তার উপর মাননীয় মুখ্যমন্ত্রী সমেত ৬৩ জন বক্তা তাদের বক্তব্য রেখেছেন। মাননীয় মুখ্যমন্ত্রীর জবাবী ভাষণের পরে আমার খুব সামান্যই বক্তব্য রাখার সুযোগ আছে কারণ তিনি সব কথারই জবাব দিয়ে দিয়েছেন। মাননীয় বিরোধী দলের সদস্যরা যদি মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্যটা শুনতেন তাহলে আমি মনে করি বিরোধী দলের সদস্য মহাশয়দের রাজনৈতিক জীবনের উন্নতি হত কিন্তু দুঃখের বিষয় তারা শুনলেন না। কথায় আছে, 'চোরা না শোনে ধর্মের কাহিনী।' মুর্খকে যদি উপদেশ দিতে যায় তাহলে আমরা জানি মুর্খ সেই উপদেশ না শুনে বরং রেগেই যায়।

(এই সময় কংগ্রেস দলের মাননীয় সদস্যরা সভায় প্রবেশ করেন।)

যাই হোক, ওদের সুমতি হয়েছে, ওরা ফিরে এসেছেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন তার সঙ্গে আমি সামান্যই সংযোজন করছি। গত বছর আমাদের এই রাজ্যে ডিসেনট্রালাইজেশান এবং ডিভোলিউসান অব পাওয়ার এই নিয়ে একটা আন্তর্জাতিক সভা হয়। তাতে পৃথিবীর যারা বিখ্যাত অর্থনীতির বিশেষজ্ঞ তারা যোগ দিতে এসেছিলেন এবং যোগ দিয়েছিলেন। তারা এক বাক্যে স্বীকার করেছেন যে ভারতবর্ষের মতন একটা উন্নয়নশীল দেশে একমাত্র পশ্চিমবঙ্গেই ক্ষমতা বিকেন্দ্রীকৃত করার মাধ্যমে সাধারণ মানুষের সহযোগিতায় একটা রাজ্যে শাসন ব্যবস্থা চালানোর চেষ্টা করা হচ্ছে এবং চালানো হচ্ছে। স্যার, এখানে বহু বক্তা আমাদের এই রাজ্যে যে স্বাস্থ্য ব্যবস্থা চলছে সে সম্পর্কে অনেক অভিযোগ করেছেন। আমি তাদের প্রত্যেককে বলছি, পশ্চিমবঙ্গ হচ্ছে একমাত্র রাজ্য যেখানে সরকারী ব্যবস্থাপনার মধ্যে দিয়ে শতকরা ৭৬ ভাগ স্বাস্থ্য পরিষেবা চালানো হচ্ছে, মানুষ সেই সুবিধা পাচ্ছে। অন্যান্য রাজ্যে মাত্র ২৪ ভাগ সরকারী মাধ্যমে পরিচালিত হয়। এখানে সরকারী ব্যবস্থাপনার মাধ্যমে স্বাস্থ্যের ব্যাপারে যে বিস্তৃত পরিকাঠামো আছে তাতে এখানকার শতকরা ৮০ ভাগ মানুষ সুস্বাস্থ্যের ব্যবস্থা পাচ্ছেন। আপনারা দৃষ্টিভঙ্গীর কথা বলেছেন। আপনারা বলেছেন হাই টেকনোলজি কেন এখানে আনা হচ্ছে না। আমরাও মনে করি হাই টেকনোলজির প্রয়োজন আছে কিন্তু এই প্রসঙ্গে আপনাদের অনুরোধ করবো, '৯৩ সালে বিশ্বব্যাঙ্ক থেকে স্বাস্থ্য সম্বন্ধে যে প্রতিবেদন বেরিয়েছে সেটা একটু দেখুন। তাতে তারা একথা পরিষ্কারভাবে রেখেছেন যে উন্নয়নশীল দেশগুলির সবচেয়ে বড় সমস্যা হচ্ছে আমরা ছুটে বেড়াচ্ছি লো এফিসিয়েন্সী হাই কষ্ট টেকনোলজির জন্য যাতে অতি সামান্য মানুষ তারা উপকৃত হতে পারেন। আপনারা একবারও এখানে উল্লেখ করলেন না যে আমাদের এখানকার স্বাস্থ্যের যে নিরিখ তাতে পশ্চিমবঙ্গ বেশীর ভাগ ক্ষেত্রে একমাত্র কেরালার নীচে আছে। সর্বভারতীয় যে পরিসংখ্যান যে তুলনায় পশ্চিমবঙ্গে খুনের যে পরিসংখ্যান সেটা অনেক বেশী উন্নত। মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে তথ্য দিয়েছেন। আমি আপনাদের বলছি, কিছুদিন আগে ইস্টার্ন জোনাল কনফারেন্স হয়েছিল ওয়ার্ল্ড হেল্থ অর্গানাইজেশনের। আপনারা খবরের কাগজে দেখেছেন, সেখানে সারা পৃথিবীর

বিশেষজ্ঞরা এসেছিলেন। তাঁরা বলেছেন যে, বিকেন্দ্রীকৃত ব্যবস্থার মাধ্যমে পশ্চিমবঙ্গের স্বাস্থ্য পরিসেবা, বিশেষ করে প্রাথমিক স্বাস্থ্য পরিসেবার ক্ষেত্রে যা প্রয়োজন তার অনেকটা উন্নতি ঘটে গেছে। বিশ্ব স্বাস্থ্য সংস্থার যেসব পন্ডিত মানুষ সেখানে এসেছিলেন তাঁরা এই বক্তব্য রেখে গেছেন। এই রাজ্যে স্বাস্থ্যের যে পরিসংখ্যান, শিক্ষার যে পরিসংখ্যান, তার মাধ্যমে মানুষকে আমরা আত্মমর্যাদা দিতে পেরেছি। এই আত্মমর্যাদার কথা ওরা ভাবতেও পারেন না। যেসব জমি আপনারা কুক্ষিগত করে রেখেছিলেন সেই সমস্ত জমি গোটা ভারতবর্ষে যা উদ্ধার করা হয়েছে তার ৭৫ ভাগ উদ্ধার করা হয়েছে পশ্চিমবঙ্গে এবং তার ৬০ ভাগ জমি আমরা বিলি করেছি প্রান্তিক ভূমিহীন কৃষকদের মধ্যে। তার ফলে তাদের যে শুধু আর্থিক উন্নতি ঘটেছে তাই নয়, তার মাধ্যমে আজকে তাদের আত্মমর্যাদায় প্রতিষ্ঠিত করতে পেরেছি। আজকে পশ্চিমবঙ্গের পঞ্চায়েতী ব্যবস্থা শুধুমাত্র ভারতবর্ষেই স্বীকৃতি লাভ করেছে তাই নয়, আন্তর্জাতিক স্তরেও তার স্বীকৃতি মিলেছে। আজকে সারা পৃথিবী তাকিয়ে রয়েছে পশ্চিমবঙ্গের দিকে। পশ্চিমবঙ্গে সাধারণ মানুষকে পরিষেবা দিতে যে প্রচেষ্টা সেটা একটা আদর্শ স্থানীয় বিষয়। সিটিজেন টমপেন বলে এক ভদ্রলোক, তিনি বলেছিলেন—'সমস্ত পৃথিবী তাকিয়ে রয়েছে জর্জ ওয়াশিংটনের দিকে, যেহেতু জর্জ ওয়াশিংটনের ওয়ার অফ ইনডিপেনডেন্সে মূল্য রয়েছে।' তারজন্য আমি বলছি, পশ্চিমবঙ্গ সরকার যে আদর্শ নিয়ে চলছে তার মাধমে সাধারণ মানুষকে মুক্তির পথে আমরা এগিয়ে নিয়ে যেতে পারবো। (এই সময় কংগ্রেস আই সদস্যরা সভায় প্রবেশ করেন।)

এখানে যে সব আলোচনা ওরা করেছেন তার জবাব মুখ্যমন্ত্রী দিয়ে গেছেন, কাজেই আলোচনা দীর্ঘায়িত না করে শুধু এটুকু বলবো, সেদিন মাননীয় রাজ্যপাল তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করতে এসেছিলেন, কিন্তু বিরোধী পক্ষের সদস্য, যাঁরা নিজেদের ভদ্রলোক বলে মনে করেন, তাঁরা যে অশালীন নির্লজ্জ আচরণ সেদিন করেছিলেন তার আমি তীব্র বিরোধিতা করছি এবং মাননীয় রাজ্যপাল তাঁর সাংবিধানিক দায়িত্ব পালন করেছেন বলে তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই বলে, এই প্রস্তাব গৃহীত হোক, এই প্রস্তাব রেখে শেষ করছি।

**Mr. Speaker :** There are two sets of amendments one is given by Shri Deba Prasad Sarkar and the other is given by the other opposition Members. There are 1098 amendments. All the amendments are in order and taken as moved.

**Amendments to Governor's Address**

**1-27.**

**শ্রীমানিক উপাধ্যায় ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

1.

রাজ্যের উন্নতির স্বার্থে নতুন কোন শিল্প স্থাপনের পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

2.

রাজ্যে নারীনিগ্রহ বন্ধ করতে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

3.

রাজ্যে ভগ্নপ্রায় আইনশৃঙ্খলার যথার্থ উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

4.

রাজ্যের সামগ্রিক উন্নতি বিধানে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

5.

আসানসোল E.S.I.হাসপাতালে 12 থেকে 14 বৎসর কর্মরত কর্মচারীদের হঠাৎ কর্মচ্যুত করার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

6.

আসানসোল Sub-divisional Hospital-এর পরিষেবার উন্নতি গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

7.

বারাবণী কেন্দ্রে সরকার কর্তৃক অধিগৃহীত জমির মালিকদের চাকুরী দেবার প্রতিশ্রুতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

8.

বারাবণী কেন্দ্রের কয়লাখনির মৃত বা শারীরিকভাবে অক্ষম শ্রমিকদের পরিবর্তে তাঁদের পরিবারের একজনের চাকুরী প্রদানের জন্য কেন্দ্রীয় সরকার যাতে সিদ্ধান্ত গ্রহণ করে সে ব্যাপারে রাজ্য সরকারের উদ্যোগহীনতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

9.

বারাবণী কেন্দ্রে পরিশ্রুত পানীয়জল সরবরাহে পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

10.

বারাবণী কেন্দ্রে উন্নত ধরনের কৃষিপ্রযুক্তি ব্যবহারে সরকারের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

11.

বারাবণী কেন্দ্রের প্রাথমিক স্কুলগুলির উন্নতি সাধনে সরকারের ব্যর্থতার কোন

উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**12.**

বারাবণী কেন্দ্রে সামগ্রিক শিক্ষার উন্নতিকল্পে পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**13.**

রাজ্যের সেন-র‍্যালে সাইকেল কারখানার শ্রমিকদের ৬ মাস যাবৎ স্থগিত বেতন প্রদানের ব্যাপারে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**14.**

কেন্দ্রীয় সরকার কর্তৃক বারাণসী কেন্দ্রের কয়লাখনির মজদুরদের সামগ্রিক নিরাপত্তার ব্যবস্থা সুনিশ্চিত করতে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**15.**

বারাবণী কেন্দ্রের যুবকদের কর্মসংস্থানে পরিকল্পনা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**16.**

বারাবণী কেন্দ্রে কন্যাপুর সেন-র‍্যালে সাইকেল কারখানাকে পুনরুজ্জীবিত করার কোন প্রচেষ্টার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**17.**

বারাবণী কেন্দ্রে রাস্তাঘাটা নির্মাণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**18.**

বারাবণী কেন্দ্রে বন্ধ কয়লাখনিগুলি খোলার ব্যাপারে রাজ্য সরকারের উদ্যোগহীনতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**19.**

বারাবণী কেন্দ্রে সেচব্যবস্থার উন্নতির জন্য পরিকল্পনা গ্রহণে ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**20.**

বারাবণী কেন্দ্রে বিদ্যুতের ভয়াবহ সঙ্কটের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**21.**

বারাবণী কেন্দ্রে কৃষিঋণ মকুবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**22.**

বারাবণী কেন্দ্রের রূপনারায়ণপুর হিন্দুস্থান কেব্‌ল-এর পুনর্গঠনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**23.**

বারারণী কেন্দ্রে নতুন মাদ্রাসা স্থাপনের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**24.**

বারাবণী কেন্দ্রে রাস্তাঘাট সংস্কার করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**25.**

বারাবণী কেন্দ্রের গ্রামেগঞ্জে বৈদ্যুতিক করণের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

**26.**

রাজ্যের রেশন ব্যবস্থা সম্পূর্ণ ভেঙে পড়েছে—এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই; এবং

**27.**

বারাবণী কেন্দ্রের স্বাস্থ্যকেন্দ্রগুলির বেহাল অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**28-30.**

**শ্রীহবিবুর রহমান ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**28.**

মুর্শিদাবাদ জেলায় নিয়মিত প্রচুর পাট উৎপাদন হওয়া সত্ত্বেও এই জেলায় পাট-জাত শিল্প স্থাপনের কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**29.**

জঙ্গিপুর থেকে লালগোলা এবং ভগবানগোলা হয়ে বহরমপুর পর্যন্ত পাকা রাস্তাটি সংস্কার ও চওড়া করার কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

**30.**

মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর বিধানসভা কেন্দ্রে আইনশৃঙ্খলা রক্ষার জন্য রঘুনাথগঞ্জ ২নং ব্লকে নতুন একটি থানা স্থাপনের কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**31-48**

**শ্রীঅজয় দে ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**31.**

রাজ্যের গ্রামাঞ্চলে শাসক দলের সন্ত্রাস ও অত্যাচারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**32.**

পুলিশ প্রশাসনে শাসক দলের নগ্ন দলবাজীর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**33.**

পশ্চিমবাংলার বেহাল রাস্তাঘাট সংস্কারের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**34.**

গত বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকার রাস্তা ও বাঁধ সংস্কারের বিষয়ে কোন সুনির্দিষ্ট বক্তব্য মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**35.**

গত বন্যায় ক্ষতিগ্রস্ত এলাকার ঘরবাড়ি মেরামতের বিষয়ে কোন উদ্যোগের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**36.**

পৌর এলাকাগুলি জল নিষ্কাশনের ব্যাপারে কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**37.**

রাজ্যের পাটচাষীদের সমস্যা সমাধানের বিষয়ে প্রয়োজনীয় পদক্ষেপের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**38.**

রাজ্যে তন্তুবায়দের ন্যায্য মূল্যে সুতা সরবরাহের বিষয়ে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**39.**

রাজ্যের তাঁত শিল্পের সঙ্কট মোচনে কোনও সুনির্দিষ্ট পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**40.**

রাজ্যে তপসিলী সম্প্রদায়ের মানুষদের কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধির বিষয়ে

প্রয়োজনীয় পরিকল্পনা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**41.**

রাজ্যের হাসপাতালগুলিতে স্বাস্থ্য পরিষেবার উন্নতি সাধনে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**42.**

রাজ্যে বেকারদের স্বনির্ভর করে তুলতে প্রয়োজনীয় পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**43.**

বন্ধ কল-কারখানার কর্মচ্যুত শ্রমিকদের সমস্যা সমাধানের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**44.**

রাজ্যে নতুন কারখানা স্থাপনের প্রস্তাব এবং বন্ধ কারখানা খোলার উদ্যোগের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**45.**

রাজ্যে রেশন ব্যবস্থার বেহাল অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**46.**

রাজ্যের আলুচাষীদের দুরাবস্থার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**47.**

রাজ্যে পুলিশ ও প্রশাসনিক ব্যবস্থার উন্নতিকল্পে পদক্ষেপ গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

**48.**

প্রাথমিক বিদ্যালয়গুলির সংস্কারের জন্য প্রয়োজনীয় পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**49-94.**

**Shri Nirmal Ghosh :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz. :

But regret that,–

**49.**

there is no reference of top heavy Administration in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**50.**

there is no mention about failure of the Government to supply suffi-

cient amount of Palmolein Oil through Public Distribution System in the State;

**51.**

there is mention about the failure of the Government to effect promotion in the vacant pots namely, Junior Accountant, Junior Assistant Manager, Typist etc. in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**52.**

there is no mention about the failure of the Government to check corruptions of the officer's in the West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**53.**

there is no mention about the failure of the Government with regard to irregular appointment of Deputy Personnel Manager In-charge in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**54.**

there is no mention about failure of the Government to appoint wholetime Company Secretary in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**55.**

there is no mention about the total collapse of Rationing system in the State;

**56.**

there is no mention about the failure of the Government to take necessary steps against encroachment of Land of West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**57.**

There is no mention about the failure of the Government to check the frequent change of the Managing Director in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**58.**

there is no mention about misuse of fund in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**59.**

there is no mention about the failure of the Government to take necessary steps to eliminate the deputationists from West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**60.**

there is no reference of failure of the Government to make in clear blueprint of Revenue Earnings of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the ensuing years;

**61.**

there is no mention about longstanding deprivation of S.T./S.C. employees in getting promotion in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**62.**

there is no mention about the huge financial loss sustained by the West Bengal Essential Commodities Supply Corporation Limited on account of Trade of Levy Sugar;

**63.**

there is no mention about the revival of Edible Oil Refinery and Packing Plant of West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**64.**

there is no reference of Arbitration cases pending to the tune of Crores of Rupees in West Bengal Essential Commodities Supply Corporation Limited;

**65.**

there is no mention about the reasons of delay in implementing the recommendations of 4th Pay Commission for the employees of State Govt. Undertakings;

**66.**

there is no mention about the failure of West Bengal Essential Commodities Supply Corporation Limited to realise its huge dues from Police Department, Food & Supplies Department, Food Corporation of India under various heads;

**67.**

বিভিন্ন কলকারখানার মালিকপক্ষ শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডে-এ টাকা আত্মসাৎ করা সত্ত্বেও কোন শাস্তি পাচ্ছে না—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**68.**

পানিহাটি থেকে ধর্মতলা পর্যন্ত নতুন বাস রুট চালু করার বিষয়ে সরকারী পরিকল্পনার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই;

69.

রাজ্যের গরীব মানুষদের স্বল্পদামে ভোজ্যদ্রব্য সরবরাহের ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

70.

নতুন কলেজ স্থাপনের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

71.

রাজ্যে ভয়াবহ আইন-শৃঙ্খলা অবনতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

72.

রাজ্যের পৌরসভাগুলির চূড়ান্ত গাফিলতিতে রাস্তার আলো জ্বলে না, জঞ্জাল নিয়মিত সাফাই হয় না—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

73.

ব্যারাকপুর স্বামী বিবেকানন্দ মিশনকে শাসকদলের মদতপুষ্ট সমাজ-বিরোধীদের অত্যাচার থেকে রক্ষা করে ঐ সংস্থার কয়েক হাজার ছাত্রের ভবিষ্যতে সুরক্ষিত করার গৃহীত ব্যবস্থাদির উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

74.

রহড়া রামকৃষ্ণ মিশন বয়েজ হোমকে শাসকদল প্রভাবিত শিক্ষকসংগঠনের অত্যাচার থেকে রক্ষা করার কোন ব্যবস্থার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

75.

রাজ্যে ভয়াবহ আর্থিক সঙ্কটের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

76.

রাজ্যে দিকে দিকে গণপ্রহারের মৃত্যুর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

77.

রাজ্যের মন্ত্রীদের জাঁকজমক ও সরকারী আড়ম্বর কমানোর কোন সুনির্দিষ্ট প্রস্তাব মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

78.

রাজ্যে দারিদ্রসীমার নিচে বসবাসকারী মানুষদের জীবনের মান উন্নয়নের কোন প্রস্তাব মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

79.

রাজ্যের প্রধান শাসকদলের সমর্থকদের দ্বারা দিকে দিকে বিরোধী দলের সমর্থকদের খুনের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**80.**

রাজ্যের শাসকদলের অন্তর্কলহের ফলে প্রশাসন বিপর্যস্ত হচ্ছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**81.**

রাজ্যে সরকারী অর্থ অপচয়রোধে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**82.**

রাজ্যের অসাধু প্রমোটারদের বিরুদ্ধে শাস্তিগ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**83.**

রাজ্যে রাস্তাঘাটের অবর্ণনীয় বেহাল অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**84.**

রাজ্যে বিভিন্ন হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলির বেহাল অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**85.**

রাজ্যে বেহাল পরিবহন অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**86.**

গ্রামীণ রাস্তাঘাট উন্নয়নে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**87.**

দক্ষিণ চব্বিশ পরগণায় বিষ্ণুপুর থানার অধীন আমতলা থেকে শনিরমোড় পর্যন্ত রাস্তা সংস্কারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**88.**

রাজ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণের সরকারের গাফিলতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**89.**

রাজ্যে দিকে দিকে নারীনিগ্রহ, ডাকাতি, লুটপাটের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**90.**

সরকারী দপ্তরের কর্মসংস্কৃতি ফিরিয়ে আনতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**91.**

উত্তর ২৪ পরগণার পানিহাটির বাসিন্দাদের জন্য পরিস্রুত পানীয় জল সরবরাহে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**92.**

উত্তর ২৪ পরগণার বরানগরের বিভিন্ন রাস্তা সংস্কার এবং নিয়মিত পরিস্কারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**93.**

উত্তর ২৪ পরগণার পানিহাটিতে বর্ষাকালে বন্ধ হয়ে যাওয়া নালা-নর্দমাগুলির সংস্কারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**94.**

দীর্ঘদিন বন্ধ হয়ে যাওয়া কলকারখানাগুলি খোলার ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**95-120.**

**শ্রীগুলসন মল্লিক ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**95.**

মৌড়িগ্রাম-আন্দুল উড়ালপুল নির্মাণের জন্য প্রয়োজনীয় পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**96.**

গাববেড়িয়া জেনারেল হাসপাতালের বেহাল অবস্থায় উন্নতি সাধনের ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**97.**

উত্তর আড়া হাইস্কুলের নির্মাণ বিষয়ে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**98.**

রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**99.**

বনহরিশপুর গ্রাম পঞ্চায়েত ও জলা বিশ্বনাথপুর গ্রাম পঞ্চায়েত-এর অর্ন্তগত কানা দামুদরের পাড় সংস্কার করার ক্ষেত্রে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**100.**

হাওড়া জেলা সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্কের কর্মচারীদের নায্যদাবীর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**101.**

৬৯ নম্বর রুটে সি. টি. সি. বাস চালু করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**102.**

মানিকপীড় থেকে ধর্মতলা পর্যন্ত বাস রুট চালু করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**103.**

জলা বিশ্বনাথপুর গ্রাম পঞ্চায়েত অন্তর্গত হাউলীবাগান থেকে তেঁতুলবেড়িয়া পর্যন্ত রাস্তা নির্মাণের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**104.**

মেজুটি ব্রীজ নির্মাণের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**105.**

পাঁচলা বাস স্ট্যান্ড থেকে মেজুটি ফেরীঘাট পর্যন্ত রাস্তা নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**106.**

তালবান্দি হাই স্কুল থেকে মেজুটি ব্রীজ পর্যন্ত রাস্তা নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**107.**

পাঁচলা বাজার থেকে দক্ষিণ পাঁচলা পর্যন্ত রাস্তা নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**108.**

মধ্যম পাঁচলা রাস্তাটি নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**109.**

পাঁচলা সেপাইপাড়া রাস্তাটি নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**110.**

পাঁচলা বোসপাড়ার রাস্তাটি নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**111.**

উত্তর পাঁচলা রাস্তাটি নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**112.**

চড়া পাঁচলা বোসপাড়া হাসপাতাল স্থাপনে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**113.**

রাণীহাটা বেদী থেকে কোলেপাড়া পর্যন্ত রাস্তা নির্মাণের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**114.**

নস্করপুর স্বাস্থ্যকেন্দ্র সংস্কার করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**115.**

গোবিন্দপুর মৌজায় বিদ্যুৎ সরবরাহ করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**116.**

ইসলামপুর গ্রাম পঞ্চায়েত অন্তর্গত জালালসী ও মাজু থেকে খয়াপাড়া পর্যন্ত রাস্তা নির্মাণের জন্য প্রয়োজনীয় পদক্ষেপের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**117.**

বথহরিশপুর মেন রোড থেকে নয়াচক পর্যন্ত রাস্তা নির্মাণের জন্য পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**118.**

সাহাপুর গ্রাম পঞ্চায়েতের রাস্তাটি নির্মাণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**119.**

পানিয়াড়া বাস স্টান্ড থেকে নলপুর পর্যন্ত রাস্তা নির্মাণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**120.**

গঙ্গাধরপুর লাইব্রেরী থেকে জালালসী বাজার পর্যন্ত রাস্তা নির্মাণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**121-143.**

**শ্রীসঞ্জীবকুমার দাস ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের

শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**121.**

হরিহরপাড়ায় পুলিশের গুলি চালনার জন্য তদন্ত কমিশন অন্যায়ভাবে ভেঙ্গে দেওয়ার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**122.**

রাজ্যের বিভিন্ন দপ্তরের দুর্নীতির কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**123.**

রাজ্যে ক্রমবর্ধমান গণপিটুনিতে মৃত্যু বন্ধ করার কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**124.**

রাজ্যে বন্ধ কয়লাখনিগুলি খোলার ব্যাপারে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**125.**

রাজ্যে প্রাইমারী স্কুল এবং কলেজগুলিতে শিক্ষকদের অপ্রতুলতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**126.**

রাজ্যের বেহাল রাস্তাগুলির উন্নয়ণে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের বিষয়ে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**127.**

রাজ্যে চরম আর্থিক সঙ্কটের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**128.**

রাজ্যের হাসপাতালগুলির চরম দুরবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**129.**

রাজ্যে ক্রমবর্ধমান খুন-খারাপি, ডাকাতি, রাহাজানি প্রভৃতি মারাত্মক অপরাধ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**130.**

রাজ্যে আইন-শৃঙ্খলার চরম অবনতি সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**131.**

রাজ্যে ক্রমবর্ধমান বেকারদের কর্মসংস্থানের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয়

রাজ্যপালের ভাষণে নেই;

**132.**

রাজ্যে শিক্ষাক্ষেত্রে চরম নৈরাজ্য চলছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**133.**

রাজ্যে জিনিসপত্রে ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি রোধ করতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**134.**

রাজ্যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যথেষ্টসংখ্যক ডাক্তার নিয়োগের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**135.**

হাওড়া জেলার শ্যামপুর থানা এলাকার রাস্তাগুলির দুর্বিষহ অবস্থার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**136.**

রাজ্যে কৃষিজমির উপর অন্যায়ভাবে চা-বাগান ও ইটভাটা গড়ে উঠার ফলে উদ্ভুত সমস্যা সমাধানে সরকারের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**137.**

কেন্দ্রীয় সরকারের দেয় গ্রামীণ উন্নয়ণের টাকা এ রাজ্যে যথাসময়ে খরচ করতে সরকারের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**138.**

অনগ্রসর শ্রেণীর (তফসিলী ও আদিবাসী) বেকার যুবক-যুবতীরা সরকারী কাজে তাদের প্রাপ্য শতাংশ পাচ্ছে না তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**139.**

কলিকাতাসহ রাজ্যের বিভিন্ন জায়গায় হকারদের পুনর্বাসনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**140.**

রাজ্যের বিভিন্ন কলেজে দীর্ঘদিন যাবদ অধ্যক্ষের শূণ্যপদ পূরণে সরকারের ব্যর্থতার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**141.**

হাওড়া শহরে দূষণমাত্রা চরমসীমায় পৌঁছেছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**142.**

রাজ্যে রেশন ব্যবস্থা একেবারেই ভেঙ্গে পড়েছে এ বিষয়ে কোন উল্লেখ মাননীয়

রাজ্যপালের ভাষণে নেই;

**143.**

রাজ্যে দারিদ্র্য দূরীকরণ কর্মসূচীতে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**144-152.**

**শ্রীতাপস ব্যানার্জী :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক :

কিন্তু দুঃখের বিষয় এই যে,—

**144.**

বর্ধমান জেলাকে ভেঙ্গে আসানসোলকে জেলা হিসাবে ঘোষণা করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**145.**

আসানসোল রেল-পার অঞ্চলে একটি নতুন হাসপাতাল স্থাপন করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**146.**

আসানসোলে নূতন কোন উর্দ্দু, হিন্দী ও বাংলা মাধ্যমের বিদ্যালয় স্থাপন করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**147.**

আসানসোলসহ বর্ধমান জেলার বন্ধ কল-কারখানা পুনরায় চালু করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**148.**

আসানসোলে Medical College স্থাপন করার কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**149.**

বর্ধমান জেলাসহ রাজ্যে পানীয় জলের সঙ্কট নিরসনে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**150.**

রাজ্যে Police প্রশাসনের উপর শাসকদলের হস্তক্ষেপ রোধ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**151.**

রাজ্যে অনগ্রসর শ্রেণীর জন্য কর্মসংস্থানে সরকারের ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

**152.**

আসানসোলে রেল-পার অঞ্চলে একটি নতুন Urdu Girls' High School স্থাপন করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**153-168.**

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হোক ঃ

কিন্তু দুঃখের বিষয় এই যে, —

**153.**

দক্ষিণ ২৪-পরগণা জেলার অন্তর্গত রায়দীঘি থেকে বলের ঘাট পর্যন্ত রাস্তাটি পাকা করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**154.**

দক্ষিণ ২৪-পরগণা জেলায় দেওয়ান হাট থেকে শোভানগর পর্যন্ত রাস্তাটি পাকা করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণের বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**155.**

দক্ষিণ ২৪-পরগণা জেলার অন্তর্গত পাথরপ্রতিমা থানাকে বিভক্ত করে কুয়েমুড়ীতে একটি নূতন থানা চালু করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**156.**

দক্ষিণ ২৪-পরগণা জেলার মথুরাপুর ২নং ব্লকে মণি নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**157.**

দক্ষিণ ২৪-পরগণা জেলার রায়দীঘি গ্রামীণ হাসপাতালে উন্নয়ণ ও মেরামতের জন্য প্রয়োজনীয় পদক্ষেপের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**158.**

দক্ষিণ ২৪-পরগণার মথুরাপুর ২নং ব্লকের সুতারবাগ নদীর উপর সেতু নির্মাণ করার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**159.**

রাজ্যে বেকারত্ব দূরীকরণে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**160.**

রাজ্যে বন্ধ ও রুগ্ন কলকারখানা পুনরায় চালু করার জন্য প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

তার মধ্যে শুধু ৩১টি মিউনিসিপ্যালিটিতে পাইপ ওয়াটারের কানেকশান ছিল, এখন একটা মিউনিসিপ্যালিটিও আর বাকি নেই, শেষ যেটা বাকি ছিল সেটা হচ্ছে বাদুড়িয়াতে কংগ্রেসের চেয়ারম্যান, এম. এল. এ. সেখানেও হয়ে গেছে। তা সত্ত্বেও আমাদের মাননীয় সদস্যরা যদি কোন প্রস্তাব দেন বিশেষ কষ্ট আছে, তাহলে আমি সেটা দেখব।

**শ্রীগৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অত্যন্ত কমপিটেন্ট বলে আমি ওনার কাছ থেকে জানতে চাইছি, আর্সেনিক যুক্ত জল - এই কথাটা আজ থেকে ৫।৭ বছর আগে খুব একটা শুনতাম না। কি এমন ঘটনা ঘটল কলকাতা মহানগরী-সহ মালদা, মুর্শিদাবাদ, নদীয়া বিভিন্ন জেলায় আর্সেনিক দূষণ জল পাওয়া যাচ্ছে, এটা কি নূতন করে সৃষ্টি হল, এর কারণটা কি দয়া করে বলবেন?

**শ্রীগৌতম দেব ঃ** এটা এই রকম এক কথায় বলা যাবে না। ৪১টি দেশের ৮৩ জন এক্সপার্ট এখানে এসেছেন, সারা পৃথিবী থেকে। দেশের কথা বাদ দিন, এই নিয়ে দুইদিন ধরে আলোচনাও চলছে। এক কথায় বলছি, আপনি যেখান থেকে নির্বাচিত হয়েছেন যে কোন কারণেই হোক আর্সেনিকটা সেখান থেকে ছড়িয়েছে সারা পশ্চিমবাংলায়। রাজমহল পাহাড় মালদা ও বিহারের বর্ডারে, এই পাহাড় থেকেই এটা এসেছে। গঙ্গার পূর্ব দিকে আর্সেনিকটা আছে; পশ্চিম দিকে এটা নেই। এখন পর্য্যন্ত বৈজ্ঞানিকদের বক্তব্য হচ্ছে পৃথিবীতে আর্সেনিক পাওয়া যায় ২টি কারণে। একটা হচ্ছে, এ্যানথ্রোপজেনিক, মানুষ কর্ত্তৃক, এমন কিছু ফ্যাক্টরি হয়েছে গোল্ড মাইন হয়েছে, পেস্টিসাইডস ব্যবহার করা হচ্ছে, এইগুলিকে বলা হচ্ছে ম্যান মেড রিজিন। আর একটা হচ্ছে, জিওলজিক্যাল এবং জিওজেনিক। আমাদের পশ্চিমবাংলার বিষয়টা হচ্ছে জিওলজিক্যাল। হাজার হাজার বছর আগে নানান কারণে রাজমহল পাহাড়-এ আর্সেনিক ডিপোজিট হয়েছে। গঙ্গা আসার সময় সেই আর্সেনিকটা ধুয়ে নিয়ে এসেছে। তার পরে সাবসিকোয়েন্টলি গঙ্গার কোর্স চেঞ্জ হয়েছে এবং এ্যাকুইফার আর্সেনিক এফেক্ট হয়ে ওখান দিয়ে জলটা আসছে। সেই সব ব্যাপারে আমার কাছে বইপত্র আছে, আপনারা যদি ইন্টারেস্টেড হন তাহলে আমি বই দিয়ে দেব।

[11.10–11.20 a.m.]

**শ্রীবংশীবদন মৈত্র ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন সব মিউনিসিপ্যালিটি এলাকায় নলবাহিত জলের ব্যবস্থা করা হয়েছে। আমাদের হুগলী জেলায় ১৮টি ব্লক আছে। খানাকুলে দুটি ব্লক আছে, একটি ব্লকে নলবাহিত জল সরবরাহ করা হচ্ছে, আরেকটি ব্লকের ব্যাপারে প্রস্তাব দেওয়া সত্ত্বেও কোন সুরাহা হয়নি, ভবিষ্যতে হবে কিনা জানালে বাধিত হব?

**শ্রীগৌতম দেব ঃ** প্রথমেই আপনি মিউনিসিপ্যালিটিগুলোর হয়ে গেছে বললেন, তারপরে আপনি ব্লকের কথা বললেন। তবে আমি বলেছি যে রেকমেন্ডেশান জেলাপরিষদ, এম. পি., এম. এল. এ-রা দেবেন সেটা গুরুত্বপূর্ণ। তবে ব্লকের হেডকোয়ার্টারে যদি পাইপ ওয়াটার না থাকে সেখানে আমরা প্রাইওরিটি দেব, ব্লক হেডকোয়ার্টার বলতে থানা, বি. ডি. ও, গঞ্জ যেখানে আছে। আর যে ব্লকে একটাও পাইপ ওয়াটার স্কীম নেই সেখানে পাইপ ওয়াটার

করা সম্ভব, সেটা অবশ্যই আমরা করব। সেই রকম হলে আমাকে বা আমার অফিসে দিয়ে দেবেন, আমাদের প্লানিং হচ্ছে।

**শ্রী দিলীপ কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন, আপনি বললেন সারা পশ্চিমবাংলায় ১২৭টি মিউনিসিপ্যালিটিতে আপনি জলের লাইন দিয়েছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি কি জানেন রায়গঞ্জ শহরে তিনটি পাম্প হাউস চলে, সেখানে দশটি দরকার, আর ৫০ শতাংশ মানুষ জল পাচ্ছে, আর ৫০ শতাংশ মানুষ জল পাচ্ছে না। যারা জল পাচ্ছে তাদের কারোর বাড়িতেই ট্যাপের কানেকশান নেই, চুরি করে বাড়িতে কানেকশান লাগিয়েছেন। যারা জল পাচ্ছে না তারা পাবে কিনা এবং ট্যাপের কানেকশান পাবে কিনা জানাবেন। যারা চুরি করছে তারা সব আপনাদের দলের লোক, কারণ কংগ্রেসিরা চুরি করে না।

**শ্রীগৌতম দেব ঃ** আমি এই আবল-তাবল প্রশ্নের কি উত্তর দেব। আমরা ১২৭টি মিউনিসিপ্যালিটিতে কানেকশান দিয়েছি। কলকাতা শহরের সব লোক বলতে পারবে না তারা পলতার জল খায়, কোথাও কোথাও ডিপটিউবয়েল থেকে জল যাচ্ছে। সুতরাং মিউনিসিপ্যালিটিগুলোর এলাকা ক্রমশঃ বাড়ছে এবং ১৫-২০ বছর আগে পাইপ ওয়াটারগুলো তৈরী হয়েছিল। আর ওয়ার্ড বাড়ছে, মানুষও বাড়ছে। আর আমি কখনও দাবি করিনি মানুষের পেছনে নল যাচ্ছে। তবে হ্যাঁ আস্তে আস্তে আমাদের করতে হবে এবং আপনারা প্রস্তাব দিলে আমরা নিশ্চয় দেখব। রায়গঞ্জ মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান আমার কাছে এসেছিলেন তিনি দাবি করেছেন কিছু টিউবওয়েল করার জন্য। আপনি জেনে রাখুন শহরের জন্য দিল্লীর সরকার কোন টাকা দেয় না। গ্রামের জন্য আমরা এম. এন. পি.-তে যদি ১০০ কোটি টাকা দিই, তাহলে কেন্দ্রীয় সরকার ARP-তে ১০০ কোটি টাকা দেবে। আপনারা Hudco বা LIC থেকে লোন নিয়ে ওখানে কাজ করতে পারেন। শহরের যাবতীয়, যা কিছু রাজ্য সরকারের টাকা থেকেই করতে হয়, কেন্দ্রীয় সরকারের টাকায় নয়। বড় বড় মিউনিসিপ্যালিটিকে বলি লোন নিয়ে করতে। আর সি. পি. এম. চুরি করে, অমুক তমুক, এসব বলার কি আছে?

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** নলবাহিত জল সরবরাহ প্রকল্পগুলো প্রথম থেকে সরকার পরিচালিত ছিল। পরবর্তীকালে বেসরকারি আওতায় দেওয়ার ফলে সেখানে অব্যবস্থা চলছে। সেখানে খুব কম টাকার বিনিময়ে কর্মী নিয়োগ করা হয়। জেলা পরিষদকে বললে তারা নিচ্ছে না, পঞ্চায়েত সমিতিও নিতে চাইছে না, তাদের অত ক্ষমতা নেই। খুব কম টাকা পায় বলে কর্মীরা অত আগ্রহী নয়, জল ঠিক সময়মত সরবরাহ হয় না। এটা পুনর্বিবেচনা করবেন কিনা বলবেন।

**শ্রীগৌতম দেব ঃ** এটা অনেক আগে থেকেই চলে আসছে। জ্যোতি বাবু মুখ্যমন্ত্রী হবার সময় ৯টি পাইপ ওয়াটার সাপ্লাই স্কিম ছিল। এখন ৭৬২টি চলছে। এই স্কিমগুলোতে কোথাও দুটো, কোথাও তিনটে, কোথাও চারটে টিউবওয়েল থাকে, সেসব চালাতে দু-তিনজন লোক লাগে। গোটা জিনিসটাই সরকারি কর্মচারী দিয়ে চালাতে গেলে শুধু মাইনে দিতেই টাকা চলে যাবে, জল আর দেওয়া হবে না। আগে পি. এইচ. ই. করত।

কিছু পঞ্চায়েত নিয়েছে। যে গুলো তারা নেয়নি, সেটা এজেন্সিকে বলেছি চালাতে। কাজ বিশেষ কিছু না, শুধু দু'বার সুইচ অন করবে আর অফ করবে। যদি কিছু খারাপ হয় - সচরাচর খারাপ হয় না - তখন ইঞ্জিনিয়াররা দেখবেন। যাদের নিয়োগ করা হয়, তাদের দৈনিক ৪৮ টাকা কি ৭২ টাকা এইরকমই দেওয়া হয়।

### দীঘা-তমলুক রেলপথের জন্য জমি

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৭) **শ্রীরামপদ সামন্ত ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ৮৭.৫ কিঃ মিঃ দীর্ঘ দীঘা-তমলুক রেলপথের জন্য সরকার ইতিমধ্যেই ৫০.২ কিঃ মিঃ দীর্ঘ জমি রেলদপ্তরের কাছে হস্তান্তর করেছে;

(খ) সত্যি হলে, হস্তান্তরিত জমির ক্ষতিপূরণ বাবদ কোন অর্থ বাকি আছে কি; এবং

(গ) থাকলে, তার পরিমাণ কত?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) ১,৭৮,৪৩,৭৯২ টাকা

**শ্রীরামপদ সামন্ত ঃ** ১,৭৮,৪৩,৭৯২ টাকা বাকি থাকার কারণ কি? ক্ষতিগ্রস্থ জমির মালিকরা টাকা পাচ্ছে না, এই ব্যাপারটা আপনি জানেন?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** যেটা বাকি আছে, সেটা এ্যাক্ট-২ তে অধীগ্রহণ করা হয়েছে। এখন সেই আইনটা নেই, এখন সংশোধন করে এ্যাক্ট-১ নিয়ে এসেছি। এ্যাক্ট-২তে জানেন, আগে জমির দখল নেওয়া হয়, ৮০ পার্সেন্ট টাকা দিয়ে, বাকি ২০ পার্সেন্ট পরে দেওয়া হয়। সেটাও আশা করছি মার্চের মধ্যে টাকাটা দিয়ে দেওয়া সম্ভব হবে।

[11.20–11.30 a.m.]

**শ্রীরামপদ সামন্ত ঃ** আপনি জানিয়েছেন যে, ৫০.২ কিলোমিটার জমি রেল দপ্তরের কাছে হস্তান্তর করবেন। ৩৭.৩ কিলোমিটার জমি কতদিনের মধ্যে রেল দপ্তরের হাতে হস্তান্তর করা যাবে। এই ব্যাপারে আপনারা কি পদক্ষেপ নিয়েছেন এবং এটা কতদিনের মধ্যে কার্যকরী হবে?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আমাদের কাছে রিপোর্টের যে প্রস্তুতি আছে, তাতে আমরা আশা করি আরও ১৫ কিলোমিটার এই মার্চের মধ্যেই দেব এবং বাকীটা এপ্রিল মাসের মধ্যে দেওয়া সম্ভব হবে।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** এই জায়গা রেলেরই জায়গা। বেসরকারীদের হাতে হস্তান্তর করবেন বলা হয়েছে। আবার আপনি বলছেন যে, রেল দপ্তরের কাছে হস্তান্তর করবেন। এই ব্যাপারটা বুঝতে পারছি না।

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** এটা রেলের লাইন পাতার জন্য জমি। সেটা দিতেই হবে। এটা না দিলে পাতবে কোথায়?

**শ্রীসৌগত রায় ঃ** আমরা সংবাদপত্রে দেখেছি যে, আমি সেদিনও হাউসে মেনশান করেছিলাম যে, গত রবিবার কেন্দ্রীয় রেলমন্ত্রী কলকাতায় অভিযোগ করেছেন যে, রাজ্য সরকার দীঘা তমলুকের রেল লাইন পাতার জন্য প্রয়োজনীয় জমি দিচ্ছে না। অথচ উনি রেল বাজেটে প্রতিশ্রুতি দিয়েছেন যে জমি পাওয়া গেলে এই বছরের মধ্যেই দীঘা পর্যন্ত রেল চালু করে দেওয়া হবে। আপনি জানাবেন কি - এই জমির মধ্যে এখনও কতখানি জমি দিতে অসুবিধা আছে বা অ্যাকুজিশান করা হয়নি। এরজন্য প্রয়োজনীয় যে অর্থ, সেটা কেন্দ্রীয় রেল মন্ত্রক দিয়েছেন কিনা। যদিও বলা হয়েছে যে, অন্যান্য রাজ্য নতুন রেল মন্ত্রকের জন্য জমি বিনা পয়সায় দিচ্ছেন। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকার অর্থ দিচ্ছেন। সুতরাং কতটা বাকী আছে।

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি ৫০.১৭৬ কিলোমিটার দেওয়া হয়েছে। আর বাকী যেটা আছে, সেটা আমি বললাম যে, ১৫ একর এই মার্চের মধ্যেই প্রস্তুতি যা নেওয়া হয়েছে সেটা দেওয়া হবে এবং বাকীটা এপ্রিলের মধ্যে দিতে পারব। আর টাকা আমাদের যা পাওয়ার কথা, এ পর্যন্ত যা হিসাব নিকাশ হয়েছে, সেটা আমরা পেয়েছি। টাকা আমাদের কাছে আছে। তবে শেষ পর্যন্ত পজেশান দেওয়ার পরে যদি কোন কিছু ডিসপিউট হয়, কোর্ট কেস হয়, নানা রকম সমস্যা হয় সেটা বলতে পারছি না। তবে আমাদের যা প্রস্তুতি আছে, টাকা পয়সা আছে, তাতে এপ্রিলের মধ্যে দেওয়া হয়ে যাবে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** এখনও পর্যন্ত ৫০.২ কিলোমিটার জমি আপনারা অধিগ্রহণ করেছেন এবং রেলকে ৮৭.৫ কিলোমিটার জমি রেলপথের জন্য দিতে হবে। কেন্দ্রীয় রেল দপ্তর কবে এই জমি তাদের দেওয়ার জন্য অনুরোধ করেছেন। করে থেকে অধিগ্রহণ শুরু করেছিলেন। এই ৫০ কিলোমিটার কতদিন ধরে অধিগ্রহণ করেছেন এবং কেন এই ৩৭ কিলোমিটার জমি অধিগ্রহণ হয়নি এবং তা বিলম্বিত হওয়ার কারণ কি?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** রেল দপ্তর জমি চাইছেন। টাকাও দিয়েছেন। আমি আপনাকে বলতে পারি যে, ৫.৫.৮৪ সালে প্রথম ওরা টাকা দেয়। কিন্তু বেশীর ভাগটাই যেটা আমরা পেয়েছি - সেটা হচ্ছে এই ২০০০ সালে আমরা টাকা পেয়েছি। দু হাজার সালে পেয়েছি। এই শতাব্দীতে। আমি আপনাকে চেক নম্বর থেকে আরম্ভ করে বলে দিতে পারি।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** বর্তমান রেলমন্ত্রীর আমলে টাকা পেয়েছেন?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** বর্তমান রেলমন্ত্রী তো ৮৪ সালে ছিলেন না।

**শ্রীরবীন মুখার্জ্জি ঃ** স্যার, আমি বলতে চাইছি যে কতগুলো এল. এ. কেস কি পর্যায়ে পড়ে আছে। এল. এ. কোন তারিখে হয়েছে, কি পর্যায়ে রয়েছে এবং ল্যান্ড ভিকটিম যারা এল. এ ডিপার্টমেন্ট থেকে তারা টাকা পেয়েছেন কিনা এবং জমি রেল ডিপার্টমেন্টকে হস্তান্তর করেছেন কিনা?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** কতগুলো এল. এ. কেস কি ভাবে পড়ে আছে তার তথ্য দিচ্ছি। একশো দুটো এল. এ. কেস ৩৭.৩২৪ কিলোমিটার জুড়ে রয়েছে। তার মধ্যে সেকশন ৯ যাতে হিয়ারিং হয় এইরকম ৫৩টা কেস আছে, সেকশন সেভেন যাতে অথরাইজেশন হয় তাতে ৩৫টা কেস আছে, সেকশন সিক্স যাতে ডিক্লারেশন হয়, এইরকম ক্ষেত্রে ১২ টা কেস আছে, সেকশন ফোরে খবরের কাগজে নোটিফিকেশন ইত্যাদি হয় এইরকম দুটো কেস আছে। মোট ১০২টা কেস আছে। আমি আগেও বলেছি যে ৩০.৩.২০০০ এর মার্চ আমি যা হিসাব করেছি ১৫ কি. মি. হয়েছে, বাকীটা এপ্রিলের মধ্যে দিয়ে যে যে পরিকল্পনা আমি করেছি, আমি তার প্রস্তুতি নিয়েছি। তার জন্য বিশেষ ক্ষমতা দিয়েছি জেলাশাসকের হাতে সেকশন সেভেনটিনে। সেই ক্ষমতা আমি দিয়েছি। এর জন্য রাজ্য সরকারের কাছে আসতে হবে না। জয়েন্ট সেক্রেটারীর মত ক্ষমতা দেওয়া হয়েছে যাতে কালবিলম্ব না হয়।

**শ্রীতাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। বিষয়টা হল যে আমরা বিভিন্ন সময়ে শুনে আসছি যে বাংলার উন্নয়ণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের জন্য বাংলার উন্নয়ণ ব্যাহত হচ্ছে। সেখানে আগামীদিনের রেলের উন্নয়ণের পরিপ্রেক্ষিতে আমাদের শুনতে হবে না তো যে যে রাজ্যের বিমাতৃসুলভ আচরণের জন্য রেলের উন্নয়ণ ব্যাহত হবে না তো?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** ৮৪ সাল থেকে এই রেল প্রকল্পের কথা আমি শুনে আসছি কিন্তু এই পর্যন্ত যে রকম টাকা পেয়েছি আমি সেরকম জমি দিয়ে এসেছি। দু হাজারে যে টাকা পাব জমি দিয়ে দেব। আমাদের জন্য এটা বিলম্ব হয় নি। কারণ এর জন্য কোন অর্থ বরাদ্দ হয় নি। বাজেট একটা হয়েছে। পাশ হবে কিনা জানি না। জমি দেওয়ার কথা দিয়ে দেব।

**শ্রীমৃণালকান্তি রায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে রাজ্যসরকারের বিরুদ্ধে জমি দেওয়া হচ্ছে বলে একটা অভিযোগ রয়েছে কিন্তু আপনার দপ্তর থেকে যে জমি দেওয়া হয়েছে, বিভিন্ন দপ্তর থেকে যা দেওয়া হয়েছে রেল দপ্তর তাকে কাজে লাগাতে পারে নি, বিক্রি করছে স্টল করার প্রস্তাব দিচ্ছে। আমার প্রশ্নটা হচ্ছে যে আপনি এই পর্যন্ত যে জমি দিয়েছেন তার মধ্যে কতটা সদব্যবহার করতে পেরেছে রেল দপ্তর।

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আমি তো রেল প্রকল্প পর্যালোচনা করি না। ৫০ একর দিয়েছি। সেটা আগে ব্যবহার হোক।

[11.30–11.40 a.m.]

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** স্যার, নতুন রেলমন্ত্রী শপথ নেওয়ার পরে আমরা জানি তিনি সংসদে দাঁড়িয়ে বলেছিলেন যে পশ্চিমবঙ্গ সরকার জমি না দেওয়ার জন্য দীঘা-তমলুক রেল প্রকল্প করা যাচ্ছে না। এই পরিপ্রেক্ষিতে বিগত ৭ই ডিসেম্বর মাননীয় সাংসদ লক্ষণ শেঠ রেলমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন এবং বলেছিলেন পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যেই ৫০.২ কি. মি. জমি রেল দপ্তর কে দিয়ে দিয়েছে, বাকি ৩৭ যেটা পড়ে থাকে তার মধ্যে ৩২.০৬ কি. মি. সম্প্রতি রেল কর্তৃপক্ষ কালেকটারকে লিখিত ভাবে জানিয়েছে এবং বাকি ৫ কি. মি. অতিরিক্ত যেটা থাকে সেটা এখনও রেল কর্তৃপক্ষ লিখিত ভাবে আবেদন করে নি। আপনি জবাবে বললেন এপ্রিল মাসের মধ্যে বাকি সবটা দিয়ে দেবেন। আমি জানতে চাইছি রেল কর্তৃপক্ষ সর্বশেষ চিঠি কবে নাগাদ দিয়েছে?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আপনি যেটা বললেন সেটা তখন ঠিক ছিল। এখন আমরা বলেছি পুরো জমি দেওয়ার জন্য প্রস্তুতি নিয়েছি। আমি ঝগড়ায় যাচ্ছি না। আমাদের মিটিং হয় পর্যালোচনা হয়, আমাকে জমি পাচ্ছি না বলে কেউ বলেন নি। আমার কাছে পুরনো চিঠি আছে আগেকার রেলমন্ত্রী লিখেছেন। বরং রেলের ইঞ্জিনীয়ার আমরা এত তাড়াতাড়ি জমি দেওয়ার জন্য চিঠি দিয়ে কৃতজ্ঞতা প্রকাশ করেছেন। ওঁদের অসুবিধা আছে আমরা জানি, মাঝে মাঝেই এ্যালাইনমেন্ট চেঞ্জ করেন। আমি এখানে ওঁদের বিরুদ্ধে অভিযোগ করতে চাইছি না। ওঁদের যে অভিযোগ আছে সেটা আমরা পুষিয়ে দেব।

### আর্সেনিক দূষণ প্রতিরোধে বিদেশী সাহায্য

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২) **শ্রীসঞ্জীবকুমার দাস ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এ কথা কি সত্যি যে, রাজ্যে আর্সেনিক দূষণ প্রতিরোধে কানাডা সরকার আর্থিক সাহায্য করেছেন; এবং

(খ) সত্যি হলে,(১) উক্ত অর্থের পরিমাণ কত; ও
(২) উক্ত অর্থের কি পরিমাণ ব্যয়িত হয়েছে?

**শ্রী গৌতম দেব ঃ**

ক) না।

খ) (এক) ও (দুই) প্রশ্নই ওঠে না।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন যে ইন্ডিয়া-কানাডা এনভায়রণমেন্টালি ফেসিলিটিজ বলে একটা সংস্থা ১৯৯৮ সালের মাঝামাঝি রাজ্য সরকারকে পানীয় জলের ব্যাপারে স্পেসিফিক ডায়রেকশান দিয়ে ১০ লক্ষ টাকা অর্থ সাহায্য দিতে চেয়েছিল, এই ব্যাপারটা কি সত্যি?

**শ্রীগৌতম দেব ঃ** না, আমার জানা নেই। আপনার জানা থাকলে দেবেন।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** আমার স্পেসিফিক কথা হচ্ছে ইন্ডিয়া-কানাডা এনভায়রণ্‌মেন্টালি ফেসিলিটিজ বলে একটা সংস্থা আছে গত জানুয়ারী মাসে একটা সেমিনার তারা করেছিল। আর্সেনিক মুক্ত করার জন্য রাজ্য সরকারকে কতগুলি স্পেসিফিক প্রোগ্রাম দিয়ে ১০ লক্ষ টাকা সাহায্য তারা করতে চেয়েছিল। কিন্তু রাজ্য সরকার-এর স্বাস্থ্য দপ্তর না জনস্বাস্থ্য কারিগরী দপ্তর এইটা কোন দপ্তর নেবে এই প্রশ্নের উত্তর না দেওয়ার জন্য কেন্দ্রের স্বাস্থ্য মন্ত্রকের কাছে এই ১০ লক্ষ টাকা পড়ে আছে।

**শ্রীগৌতম দেব ঃ** আমার কিছুই জানা নেই, আপনার জানা থাকলে দেবেন। আমরা অনেক বিদেশীদের সাথে কথা বলেছি, যেমন জার্মান-এর সাহায্যে বোলপুরে এবং রঘুনাথপুরে প্রকল্প হচ্ছে। এগুলি কেন্দ্রীয় সরকারের মাধ্যমে প্রোপোজাল আসে ক্লিয়ারেন্স হয় তার পরে কাজ হয়। এমনকি ওয়ার্ল্ড ব্যাঙ্কের স্কীম হলেও ওদের মাধ্যমে পাঠাতে হয়।

**শ্রীসঞ্জীব দাস ঃ** কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য মন্ত্রক থেকে আপনার দপ্তরকে চিঠি দিয়েছিল। কানাডা তো আপনাকে দিতে পারে না, কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রক দিয়েছিল যে, ভূগর্ভস্থ জল যাতে কম তোলা হয়।

**শ্রীগৌতম দেব ঃ** আপনি যেটা জানতে চাইছেন আমি বলছি। যে কোন রকমের সাহায্য - তা সে বুদ্ধি দিয়ে হোক, যন্ত্রপাতি দিয়ে হোক আর যাই দিয়ে হোক - আমরা নিতে প্রস্তুত। প্রস্তুত শুধু নয় ৪।৫-টা দেশকে পাইলট প্রজেক্ট আমরা করতে দিয়েছি। সুইডেনের চিঠি এসেছিল এবং আমরা সাথে সাথে লিখে দিয়েছি। সুতরাং, আর্সেনিকের বিষয়ে বুদ্ধি, পরামর্শ, টাকা-পয়সা যদি দিতে চাওয়া হয় তাহলে আমার নেব। কানাডা কেন যে কেউ দিতে চাইলে নেব। কিন্তু আপনি যা বলছেন - আমার কাছে কিছুই আসেনি। হেল্‌থ ডিপার্টমেন্টে গিয়েছে কিনা সেটা ওখানে খোঁজ করলে জানতে পারবেন।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় হয়তো জানেন, কলকাতা শহরসহ বিভিন্ন শহরের জলস্তর নেমে যাচ্ছে। এ ব্যাপারে স্যাটেলাইট দিয়ে কোন সমীক্ষা করেছেন কিনা? বিশেষ করে আমাদের খরা প্রবণ এলাকা বলে খ্যাত পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুরের একটা বিস্তীর্ণ এলাকার জলস্তর কি অবস্থায় রয়েছে তা স্যাটেলাইটের মাধ্যমে, ইনফর্মেশন টেকনোলজির সুযোগ-সুবিধা নিয়ে অনুসন্ধান করেছেন কি? করলে কোন পর্যায়ে আছে বিষয়টা?

**শ্রীগৌতম দেব ঃ** বিষয়টা খুবই চিন্তার এবং একে উড়িয়ে দেওয়া যায় না। মাটির নিঁচ থেকে যে জল উপরে তোলা হয় তার মাত্র ৫ শতাংশ এভারেজে খাবার জল হিসাবে ব্যবহার হয়, পাণীয় জলের জন্য—যার মন্ত্রী হচ্ছি আমি। আর, বেশীর ভাগটাই তোলা হয় ইরিগেশনের জন্য। ১৫-১৬ শতাংশ ফর আদার পারপাস। 'সুইড' বলে যে দপ্তর আছে, তারা এটা মনিটরিং করে এবং সেই সঙ্গে সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড আছে। জলস্তর নেমে যাওয়া নিয়ে আলাপ-আলোচনা চলছে। কি করে এটাকে বন্ধ

করা যায়, কি পদ্ধতি নেওয়া দরকার সেটা ভেবে দেখা হচ্ছে। দেখা যাচ্ছে ৭৫ শতাংশ জল কনজিউম করে শুধু এগ্রিকালচার। ৫।৬ শতাংশ মানুষ পাণীয় জল হিসাবে ব্যবহার করে। খুবই কম। সুতরাং, ইন্ডাস্ট্রি, এগ্রিকালচারে কি করে জলের ব্যবহার কমানো যায় সেটা সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড, 'সুইড' এবং আমরাও দেখছি। কিন্তু এখানে এফেকটিভ লেজিসলেশন কিছু করা হয়ে গেছে কিনা বলতে পারবনা।

আর, খরা-প্রবন বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুরের সমীক্ষা আছে। সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ডের যে মানচিত্র আছে তাতে সব কিছু নির্দিষ্ট করা আছে। কোন জেলায় মাটির নিচের জলের কি অবস্থা তার নির্ভরযোগ্য মানচিত্র সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড তৈরী করেছে। সেটা পাওয়া যেতে পারে। এবারে আবার বর্ষা কম হয়েছে তাই জলস্তর নেমে গেছে। যাইহোক, কোর্য়াটারলি মনিটর করা হয়, ম্যাপ আছে।

**শ্রীমুস্তাফাবিন কাশেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের পক্ষে জনস্বাস্থ্য কারিগরী দপ্তর যে গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করছে তা প্রশংসার দাবী রাখে। তার কাজের একটা অংশ হিসাবে যে সমস্ত জেলা আর্সেনিক দূষণ প্রবণ সেখানে আর্সেনিক দূর করার জন্য বিশেষ পদক্ষেপ নেওয়া হয়েছে এবং সেটা আলোচনার মধ্যে এসেছে। যে সমস্ত এলাকায় আর্সেনিকের প্রভাব রয়েছে সেখানে মানুষের মধ্যেও চেতনা বাড়ছে এ ব্যাপারে। সরকারী ভাবে ছাড়াও ব্যক্তিগত ভাবে গ্রামে যারা টিউবওয়েল বসিয়েছেন তারা পরীক্ষা করিয়ে দেখে নিতে চাইছেন যে, তাদের আর্সেনিক আছে কিনা। এটা পরীক্ষা করার কিছু ব্যবস্থা আছে। কিন্তু অল্প আয়াসে যাতে গ্রামের মানুষ সহজলভ্য ভাবে এই পরীক্ষা করাতে পারে তার জন্য আপনার বিভাগ থেকে বিশেষ কোন পরিকল্পনা গ্রামীণ এলাকায় নেওয়া হয়েছে কিনা?

[11.40–11.50 a.m.]

**শ্রীগৌতম দেব ঃ** এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। প্রথমে আমরা শুধু সরকারী টিউবওয়েল গুলির হিসাব করেছিলাম—মালদা থেকে এখান পর্যন্ত ২২ হাজার টিউবওয়েল। এই টিউবওয়েল গুলির জল টেষ্ট করার ব্যবস্থা হয়েছিল। এখন ইউনিসেফ-এর সাথে যৌথভাবে উদ্যোগ শুরু হয়েছে। যে কোন টিউবওয়েলের জল যে কেউ নিয়ে এলেই তা টেষ্ট করে দেবার ব্যবস্থা হয়েছে। পাবলিক তাদের যে কোন টিউবওয়েলের জল সেখানে নিয়ে আসতে পারবেন। আমরা পঞ্চায়েত লেভেলে কিছু কীট্ দিয়ে দিচ্ছি। আমরা যে আধুনিক ল্যাব্রোরেটরী করছি, সেখানে স্পেকটো-ফটো মিটার বসাচ্ছি। বারাসাত, কল্যাণী এবং মুর্শিদাবাদে বসিয়েছি। ভারত সরকারকে রাজি করাতে পেরেছি, সল্ট লেকে ইন্টারন্যাশানাল স্ট্যান্ডার্ডের একটা ল্যাবোরেটরী হবে। সেখানে অ্যাটোমিক স্পেকটো ফটো মিটার মেশিন বসানো হবে, যার দাম ৪০/৫০ লক্ষ টাকা। সবচেয়ে লেটেস্ট মেশিন, অ্যাটোমিক স্পেকটো ফটোমিটার, সেটা সেখানে বসবে। ইউনিসেফের সঙ্গে যৌথভাবে যে প্রজেক্ট আমরা করেছি সেই অনুযায়ী সেখানে পাবলিক জল নিয়ে এলেই টেষ্ট করে দেওয়া হবে। কোন জায়গায় কোন অসুবিধা হলে আমাদের যে ডিভিশন

গুলি আছে—ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারে যে ইঞ্জিনীয়াররা আছেন তাদের কাছে পাঠাতে হবে অথবা সল্ট লেকে যোগাযোগ করতে হবে। আমি মনে করি এম. এল. এ-দের মাধ্যমে মানুষ এটা ভাল করে জানতে পারবে। আমাদের এই সমস্ত ল্যাবোরেটরীতে যে কেউ জল নিয়ে এলেই—যেভাবে রক্ত পরীক্ষা করে রিপোর্ট দেওয়া হয়—দু'এক দিনের মধ্যে পরীক্ষা করে রিপোর্ট দিয়ে দেওয়া হবে। এমন কি সেই জলের কি অবস্থা তা তাৎক্ষণিক বলে দেবে।

**শ্রীগুরুপদ দত্ত ঃ** মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকা স্যালাইন-প্রবণ এলাকা। সেখানকার পানীয় জলকে দূষণ মুক্ত করার জন্য—আর্সেনিক এবং স্যালাইনমুক্ত করার জন্য—আপনার ডিপার্টমেন্ট থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রীগৌতম দেব ঃ** মেদিনীপুরে এখন পর্যন্ত আর্সেনিক পাওয়া যায় না এবং পাওয়ার চ্যান্সও কম। কিন্তু আপনি যে জায়গার কথা বলছেন, দীঘা এবং কন্টাই এলাকা, সেখানকার জন্য কংগ্রেস আমলে একটা স্কীম হয়েছিল। কিন্তু লবণাক্ত জল বলে সেই স্কীম ডিফাঙ্ট হয়ে যায়। তারপর বহু বছর চলে যায়। শেষে বিভিন্ন সংস্থার সাহায্য নিয়ে, বিশেষ করে ভাবা অ্যাটোমিক রিসার্চ ইনস্টিটিউট-এর সাহায্য নিয়েও আকাশ থেকে স্যাটেলাইটে ছবি পাই না। তখন তাদের অ্যাটোমিক ডিভাইস-এর সাহায্যে মাটির গভীরের স্টেট ওয়াটার অ্যাকুইফার আইডেনটিফাই করা হয়। অ্যাটোমিক আইসোটোপের সাহায্যে যে টিউবওয়েল স্কীম ১০/১৫ বছর জ্যাম্ হয়ে পড়েছিল সেই স্কীমকে রিজুভিনেট করেছি। আমাদের কোস্টাল এরিয়ার স্যালাইন বেল্টের জন্য এর বিশেষ প্রয়োজন আছে। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে বর্তমান বিজেপি গভর্ণমেন্ট সিদ্ধান্ত নিয়েছে টেকনোলজি মিশন থেকে সে আর্সেনিক হোক আর স্যালাইন হোক, কোন ক্ষেত্রেই টাকা দেবে না। ফলে ঐ স্কীম টেকনোলজি মিশন বন্ধ করে দিয়েছে। ওদের বক্তব্য, 'এগুলো আমরা করব না। রাজ্য সরকার যদি পারে করবে।' আর্সেনিক হোক, ফ্লোরাইড হোক, স্যালাইন হোক, কোন ক্ষেত্রেই ওরা সাহায্য করবে না। রাজীব গান্ধী ড্রিংকিং ওয়াটার মিশনের ক্ষেত্রে প্রথমে বলেছিলেন ১০০% টাকা কেন্দ্র দেবে। পরে আর্সেনিকের ক্ষেত্রে বলা হয় ৭৫ ঃ ২৫ দেওয়া হবে। ৭৫% কেন্দ্র দেবে, ২৫% রাজ্যকে দিতে হবে। এখন বলছে কিছুই দেবে না। বি. জে. পি সব স্কীম বন্ধ করে দিয়েছে।

### জওহর রোজগার যোজনায় বরাদ্দ অর্থ ব্যয়

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯০) **শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৮-৯৯ সালে জহর রোজগার যোজনায় কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজ্যের জন্য বরাদ্দ অর্থের সম্পূর্ণ অংশ রাজ্য সরকার খরচ করতে পারেনি;

(খ) সত্যি হলে, সম্পূর্ণ বরাদ্দ অর্থ খরচ করতে না পারার কারণ কী; এবং

(গ) ১৯৯৮-৯৯ সালে উক্ত যোজনা বাবদ কেন্দ্রীয় সরকার এই রাজ্যের জন্য কী পরিমাণ অর্থ বরাদ্দ করেছিল?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পঞ্চায়েত নির্বাচন নিয়ে কর্মীদের ব্যস্ততা, যোজনা রূপায়ণে কেন্দ্রীয় সরকারের নির্দেশিকার কঠোরতা/জটিলতা এবং ঠিক সময়ে অর্থ হাতে পাওয়া ও তার যথাযথ সদ্ব্যবহারের ব্যবস্থা নিতে না পারাই এর মূল কারণ।

(গ) ১৪,৮৭৬.৮৭ লক্ষ টাকা।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, '৯৮/৯৯ সালের বরাদ্দ টাকাটা আপনি বললেন। আমার প্রশ্ন, সরকার বাস্তবে ঐ সালে কত টাকা জওহর রোজগার যোজনাতে খরচ করতে পেরেছেন তার এ্যামাউন্টটা কত বা পরিমাণটা কত জানাবেন কি?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আসলে বরাদ্দ থেকে খরচ—এই রকম করে তো বলা যাবে না। কিন্তু ঐ বছরের মোট যে খরচ সেটা আমি বলতে পারি আপনাকে। মোট ব্যয় হয়েছে ১২৩ কোটি ৭২ লক্ষ ১৯ হাজার টাকা। সেটা এই বরাদ্দের মধ্যে বলা যাবে না। কারণ এতে গত বছরের টাকা থাকে, কেন্দ্রের টাকা থাকে, রাজ্যের টাকা থাকে। এইসব নিয়ে মোট ঐ বছরে খরচ হয়েছে ১২৩ কোটি ৭২ লক্ষ ১৯ হাজার টাকা।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** বিগত তিনটি আর্থিক বছরে—'৯৮/৯৯ সালকে ধরেই আমি বলছি—এই জওহর রোজগার যোজনায় কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কত টাকা রাজ্য সরকার খরচ করতে পারেন নি—তার পরিমাণটা কত বলবেন কি?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** তিনটি আর্থিক বছরের হিসাব আমার কাছে আছে। কিন্তু আমি আপনাকে আবার বলছি যে কেন্দ্রের বরাদ্দের কত অংশ রাজ্য খরচ করতে পারে নি এরকম যদি জিজ্ঞাসা করেন তাহলে তার জবাব দেওয়া খুব মুশকিল। ঐ বছরে কত বরাদ্দ ছিল কেন্দ্রের, কত বরাদ্দ ছিল রাজ্যের, আগের বছরের কত টাকা ছিল—আনস্পেন্ড ব্যালান্স—এইসব নিয়ে মোট যে এ্যাভেলেবিলিটি এবং মোট যা খরচ তার হিসাব দেওয়া যায়। কারণ ঐ টাকাটা আর এই টাকাটা এইভাবে লিংক করা যায় না। বরাদ্দ মানে হচ্ছে এ্যালোকেশান, যেটা পাবার কথা। কিন্তু সেটা সবসময় পাওয়া যায় না—নানান কারণে পাওয়া যায় না। সেসব নিয়ে প্রশ্ন হলে আমি বলতে পারি। কিন্তু আমি বলছি ধরুন—'৯৬/৯৭ সালে জওহর রোজগার যোজনার বরাদ্দ ছিল কেন্দ্রের ১৫৫ কোটি ৬৯ লক্ষ ৩৫ হাজার টাকা। এটা বরাদ্দ ছিল—এ্যালোকেশান। কিন্তু রিলিজড হয়েছে সেন্টার, ষ্টেট দুটি মিলিয়ে ১২২ কোটি ৭৮ লক্ষ ৯২ হাজার টাকা। খরচ হয়েছে ১২৮ কোটি ৩৭ লক্ষ ৫৯ হাজার টাকা। এর মধ্যে গত বছরের, তার আগের বছরের আর কি যে আনস্পেন্ড ব্যালান্স ছিল সেটাও যোগ হয়েছে। তার মানে ১২২ কোটি ৭৮ লক্ষ ঐ বছর রিলিজড হয়েছে আর ওপেনিং ব্যালান্স ছিল—তার মানে তার আগের বছরের যে অব্যবহৃত অর্থ সেটা হচ্ছে ৬৪ লক্ষ ৮৫ হাজার। তার মানে মোট খরচ

হল ১২৮ কোটি টাকা। এটা '৯৬/৯৭ এ। '৯৭/৯৮ এ—আমি ঐ ডেসিমেলগুলি বাদ দিচ্ছি বলার সুবিধার জন্য। '৯৭/৯৮ সালে এ্যালোকেশান ছিল ১৭৩ কোটি ৯৫ লক্ষ। রিলিজড হয়েছিল সেন্টার, ষ্টেট দুটি মিলিয়ে ১২২ কোটি ৫৭ লক্ষ। আগের বছরের অপেনিং ব্যালেন্স ছিল ৬০ কোটি ৭৬ লক্ষ। মোট এ্যাভেলেবিলিটি হল ১৭৩ কোটি ৩৪ লক্ষ আর খরচ হয়েছিল ১২৪ কোটি ৪ লক্ষ। '৯৮/৯৯ সালের হিসাবও বললাম। যদিও টোট্যালটা বলেছি। এ্যালোকেশান বা বরাদ্দ ছিল ১৮৫ কোটি ৯৬ লক্ষ, রিলিজড হল সেন্টার, ষ্টেট মিলিয়ে ১২৮ কোটি ৩৯ লক্ষ, অপেনিং ব্যালেন্স ছিল গত বছরের আগের বছরের ৫৭ কোটি ৩৪ লক্ষ। মোট এ্যাভেলেবিলিটি হল ১৮৬ কোটি ৪ লক্ষ আর মোট খরচ হল ১২৩ কোটি ৭২ লক্ষ।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** আপনার হিসাব থেকে স্পষ্ট, যদিও আপনি বরাদ্দ এবং রিলিজড-তাতে বলেছেন বরাদ্দ যতটা হয় ততটা রিলিজড হয় না। তারও হিসাব দিয়েছেন। তদসত্বেও আপনার এই জওহর রোজগার যোজনা খাতে যেটা আপনি বলেছেন, তার ব্যালেন্স হিসাব দিয়ে, যেটা খরচ হয়েছে আর আপনার হাতে যেটা আছে সেই তুলনায় সেটা অনেক কম। আমার জিজ্ঞাস্য, অন্যান্য রাজ্য, যেখানে জে. আর. ওয়াই.-র টাকার খরচ বেড়েছে—অন্যান্য রাজ্যে বাড়ুক, কি কমুক সেটা নয়—আমাদের রাজ্যে কর্মসংস্থান বা উন্নয়ণের জন্য টাকা যা পাচ্ছি সেটা ইউটিলাইজ করে আরো টাকা যাতে পাওয়া যায় সেটা দেখা দরকার। ভবিষ্যত কর্মসংস্থানের দিকে তাকিয়ে রাজ্য সরকারের কাছে এক্ষেত্রে যে টাকা আসছে সেটা যাতে যথাযথভাবে বছর বছর ইউজ হতে পারে তারজন্য কোন পরিকল্পনা নিয়েছেন কিনা। এক্ষেত্রে যে লুফল এবং ল্যাকুনা রয়েছে সেগুলো বন্ধ করা দরকার, কারণ এর দ্বারা গ্রামীণ উন্নয়ণ এবং কর্মসংস্থানের কাজ ব্যাহত হচ্ছে। এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিয়েছেন যাতে টাকা আনইউটিলাজ থেকে না যায় ভবিষ্যতে?

[11.50–12.00 noon]

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** টাকা আনইউটিলাইজ থাকা বা না থাকা, এটা আমার উপর নির্ভর করে না, কারণ ১৯৯৭-৯৮ সালের মার্চ মাসে আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি ২৫ কোটি ৫৯ লক্ষ টাকা। মার্চে পেলে সেটা কি করে খরচ করতে পারবো? কারণ আমাদের গ্রাম পঞ্চায়েত পর্যন্ত তো যেতে হবে! ১৯৯৮-৯৯ সালে আমরা পেলাম ২৩ কোটি ৯১ লক্ষ টাকা মার্চ মাসে। এমন কি, মার্চের শেষ সপ্তাহেও টাকা এসেছে। তাহলে সেটা মার্চ মাসের মধ্যে কি করে খরচ করবো? এ বছরও লাষ্ট কোয়ার্টারের টাকা বাকি রয়েছে। আরো চারটি জেলার টাকা পাওয়ার কথা আছে এবং সেটা হয়তো মার্চের শেষের দিকে পাবো। অনেকে বলে থাকেন, অন্যান্য রাজ্য টাকাটা খরচ করে থাকে। আমি সেই বিতর্কে যাচ্ছি না, কিন্তু আমি জানি না যে, কি গাইড লাইন নিলে বা কি ধরণের দক্ষতা দেখালে মার্চ মাসে পাওয়া টাকা মার্চের মধ্যে খরচ করা যাবে। আপনাদের সেটা জানা থাকলে জানাবেন।

**ডঃ নির্মল সিন্‌হা ঃ** এটা কি সত্য যে, গত বছর ১৯৯৯-২০০০ সালে জে. আর

*ওয়াইর টাকা পঞ্চায়েত সমিতি নয়, গ্রাম গ্রাম পঞ্চায়েতের খরচ করবার নির্দেশ ছিল এবং এ বছরও এই টাকা জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতি, কাউকে দেওয়া হবে না? সত্য হ'লে তার কারণ কি?*

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** গত বছর নয়, এ বছর থেকে জওহর রোজগার যোজনা উঠে গিয়ে জওহর গ্রামীণ সমৃদ্ধি যোজনা হয়েছে। সরকারের পরিবর্তন হলে প্রকল্পের নামও পাল্টে যায়। আমার ভয় হচ্ছে, বাজেট হয়ে গেলে কি নাম হবে। এ বছর প্রফর্মা পেয়েছি ডিসেম্বর মাসে এবং নাম হয়েছে জওহর গ্রামীণ সমৃদ্ধি যোজনা। এবং এর টাকা পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদে যাবে না, টাকার পুরোটাই গ্রাম পঞ্চায়েতে যাবে।

**শ্রীসঞ্জীব দাস ঃ** আমার প্রশ্ন, এই আর্থিক বছরে এই প্রকল্পের টাকা কোন জেলা সবচেয়ে বেশি এবং কোন জেলা সবচেয়ে কম খরচ করেছে?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** জেলাওয়ারী রিপোর্ট আমার কাছে আছে। কিন্তু দেখলেন যে, তিন বছরের রাজ্যের হিসেব দিতে অনেক সময় লাগলো। আর এরকম কোন হিসেব আমরা করি না। মেদিনীপুর একটা বিশাল জেলা এবং তার এ্যালটমেন্টও বেশী, সুতরাং সেখানে টাকা বেশী খরচ হবে। দক্ষিণ দিনাজপুরে ৮টি ব্লক আছে, শিলিগুড়িতে ৪টি ব্লক আছে। আমি আপনাকে পার্সেন্টেজ দেব। কিন্তু ঐ রকম করে আমরা হিসাব করি না।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—কাগজে বেরোয় যে জেলাপরিষদ ইউটিলাইজেশন সার্টিফিকেট দিচ্ছে না, কাজের হিসাব দিচ্ছে না, এইজন্য টাকা পয়সা দিচ্ছে না, বিরোধী দল সেই সুযোগ নিচ্ছে—এটা কি ঠিক? ত্রিস্তর পঞ্চায়েতে যেসব কাজ হচ্ছে, সেই কাজের হিসাব-নিকাশ দেওয়াটা খুবই অসুবিধাজনক। কারণ কংগ্রেস আমলে সচিব যারা ছিলেন, তাঁরাই আছেন। এখন কাজকর্ম যে হারে বেড়েছে, পঞ্চায়েতে কাজকর্ম ঠিক রাখবার জন্য, হিসাব সঠিক রাখবার জন্য— পঞ্চায়েত একটা প্রশাসন, জেলা একটা প্রশাসন, কোটি কোটি টাকার কাজ হচ্ছে—এ্যাকাউন্ট্যান্ট থাকা দরকার। আপনি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদে হিসাবরক্ষক রাখবেন কি? তাহলে কাগজে যে সমস্ত অপপ্রচার হচ্ছে সেগুলো বন্ধ হবে।

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আজকে প্রশ্ন ছিল, তার জবাব দেওয়া সম্ভব হবে না। প্রত্যেক গ্রাম পঞ্চায়েতে বাড়তি সহায়ক নেওয়া হবে। গ্রাম পঞ্চায়েতে দু'জন করে সহায়ক ছিল, আরও একজন নেওয়ার জন্য ১৯৯৬ সালে আমরা একজিকিউটিভ এ্যাসিস্ট্যান্ট পদ তৈরী করেছিলাম। আদালতের নিষেধাজ্ঞার জন্য সেখানে কাউকে নেওয়া যাচ্ছে না। এটা আমরা করেছিলাম। দুর্ভাগ্যবশত সেটা করা সম্ভব হচ্ছে না।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি যে, প্রত্যেক জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে—আমরা জেলা পরিষদের ব্যাপারে যেটা জানতে পেরেছি, তাতে জওহর রোজগার যোজনার কোন টাকা খরচ হয়নি, সব জায়গায় পড়ে আছে। সাবজেক্ট কমিটির রিপোর্টে গতকাল আমি

দেখলাম, দক্ষিণ ২৪ পরগণা জেলায় ৫৬ লক্ষ টাকা পড়ে আছে। এটা যাতে খরচ হতে পারে তারজন্য আপনি কোন ডেফিনিট প্রোগ্রাম করছেন কিনা? সবাই যাতে সময় মত টাকা পায় এবং খরচ করতে পারে তারজন্য ডেফিনিট কোন প্রোগ্রাম করছেন কিনা?

**ডাঃ সূর্য্যকান্ত মিশ্র ঃ** আমরা বলছি যাতে সবাই টাকা পায়। যাতে সবাই তাড়াতাড়ি করে টাকা পায় তারজন্য আমরা চেষ্টা করি। কিন্তু এটা তো আগে দিল্লী থেকে পেতে হবে। তার সঙ্গে ম্যাচ করে আমাদের টাকা দিতে হবে। এইজন্য আমরা দিল্লীতে লোক পাঠাই—ঘন ঘন লোক পাঠাই ইউটিলাইজেশন রিপোর্ট দিয়ে। দু'মাস ধরে আমরা টাকা পাচ্ছি না। তবে এখন মার্চে টাকা পাচ্ছি, এখনও পাবার কথা আছে। তবে মার্চ মাসে পেলে তা খরচ করতে পারবো না। তবে আমরা যেটা পাই সেটা যাতে খরচ করতে পারি তারজন্য আমি প্রতি তিনমাসে একবার করে যাই, প্রতিমাসে মিটিং করি। উত্তরবঙ্গ, দক্ষিণবঙ্গ কোন্ জেলায় কি হলো তারজন্য মিটিং করি, মনিটরিং করি। শুধু দ্রুততার সঙ্গে করলেই হবে না, স্বচ্ছতার সঙ্গে যাতে হয়, সেটা আমাদের দেখতে হবে।

## Starred Question
## (to which answers were laid on the Table)

### বিদেশী সহায়তায় জল সরবরাহ প্রকল্প

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৬) **শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের নির্দিষ্ট কিছু অঞ্চলে ফেডারেল রিপাবলিক অব জার্মানির আর্থিক সহায়তায় একটি সুসম্বদ্ধ জল সরবরাহ প্রকল্প রূপায়িত হতে চলেছে;

(খ) সত্যি হলে, কবে নাগাদ এবং কোন্ অঞ্চলে উক্ত প্রকল্প রূপায়ণের কাজ শুরু হবে?

**জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ।

খ) প্রকল্পটির বোলপুর অংশের কাজ এপ্রিল, ১৯৯৭ এবং রঘুনাথপুর অংশের কাজ নভেম্বর, ১৯৯৯ এ শুরু হয়েছে।

### শিল্প উন্নয়ন

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৬) **শ্রীতপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে শিল্প উন্নয়নে বর্তমান আর্থিক বছরে (১৯৯৯-২০০০) এ পর্যন্ত

বিদেশী বিনিয়োগের পরিমাণ কত; এবং

(খ) কোন্ কোন্ দেশ বা সংস্থা বর্তমান ও আগামী আর্থিক বছরে রাজ্যে বিনিয়োগের প্রস্তাব দিয়েছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) রাজ্যে বর্তমান আর্থিক বছরে (১৯৯৯-২০০০) এ পর্য্যন্ত বিদেশী বিনিয়োগের পরিমান প্রায় ১২২ কোটি টাকা।

এই সময়কালে ৩০৮.৮৮ কোটি টাকা বিদেশী বিনিয়োগের প্রস্তাব অনুমোদিত হয়েছে।

| খ) | প্রকল্পের নাম | বিনিয়োগকারী সংস্থার নাম | দেশ |
|---|---|---|---|
| ১। | ইন্টারন্যাশনাল ফেরাইট্স্ | সিমেন্স মাত্সুসিতা | জার্মানি |
| ২। | হলদিয়া পেট্রোকেমিকালস লিঃ | সোরোস চ্যাটার্জ্জী গ্রুপ | মার্কিন যুক্তরাষ্ট্র |
| ৩। | সাউথ এশিয়ান পেট্রোকেম লিঃ | জিমার এজি এন্ড এসোসিয়েটেস্ | জার্মানি |
| ৪। | ওয়াল্টার ক্রাডেন সেরামিক প্রজেক্ট লিঃ | ইউরোপিয়ান কমিশন | যুক্তরাজ্য |
| ৫। | স্টোলবার্গ ইঃলিঃ | স্টোলবার্গ জার্মানি | জার্মানি |
| ৬। | কলকাতা লেদার কমপ্লেক্স | ইউ. এন. ডি. পি | মার্কিন যুক্তরাষ্ট্র |
| ৭। | নর্থ সাউথ করিডর প্রজেক্ট | এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক | ফিলিপিন্স |
| ৮। | সফ্ট্ ওয়ার প্রজেক্ট | কগনিজ্যান্ট টেকনোলজি সলুশনস্ | মার্কিন যুক্তরাষ্ট্র |
| ৯। | ” | টিসিজি গ্রুপ | ” |
| ১০। | ” | প্রাইস ওয়াটার হাউস | ” |
| ১১। | ” | রিসার্চ ইঞ্জিনীয়ার্স | ” |
| ১২। | ” | আর এস সফ্ট্ওয়ার | ” |
| ১৩। | ” | অস্ট্র্যালসিস সফ্ট্ওয়ার | ” |

এছাড়া আরও কয়েকটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

### Government Flats

*51. (Admitted Question No. *486) **Shri Gyan Singh Sohanpal and Shri Satya Ranjan Bapuli :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state–

(a) the number of Government flats of all categories in and around Calcutta earmarked for Government employees;

(b) whether all the flats are under occupation;

(c) the number of new applicants waiting to get accommodation in Government flats;

(d) how many of those mentioned in (a) are being occupied illegally by retired Government employees; and

(e) whether any action has been taken against the illegal occupants under the provisions of West Bengal (Regulation of Occupancy) Act, 1984?

**M. I. C. of the Housing Deptt.:**

a) In CMC area-3470

In CMDA area - 4786

b) Yes, except the Transit Vacancies.

c) 3472

d) 838

e) Yes.

### রাজারহাট উপনগরী নির্মাণ

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫০) **শ্রীরামপদ সামন্ত :** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকারের পরিকল্পিত রাজারহাট উপনগরী নির্মাণের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে রয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্পটি কবে নাগাদ সার্বিকভাবে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কলকাতা নতুন নগর প্রকল্পের কাজ পরিকল্পনা অনুযায়ী এগিয়ে চলেছে।

বর্তমানে আনুমানিক ৬৪০ হেক্টর জমির উপর অ্যাকশন এরিয়া—১ রূপায়ণের কাজ দ্রুত গতিতে চলছে। ভূমি উন্নয়ন এবং প্রয়োজনীয় পরিকাঠামো উন্নয়ণের কাজ সন্তোষজনক ভাবে সম্পন্ন হচ্ছে।

(খ) অ্যাকশন এরিয়া—১ এর প্লট বন্টনের কাজ ২০০০ সালেই শুরু হবে।

## দমকল কেন্দ্রগুলির বেতার যোগাযোগ

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৭) **শ্রীপুলকচন্দ্র দাস ঃ** অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সমস্ত দমকল কেন্দ্রগুলিকে একই বেতার যোগাযোগ ব্যবস্থার আওতায় নিয়ে আসার প্রকল্প শুরু হতে চলেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কাজের অগ্রগতি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**অগ্নি নির্বাপণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ। ইতিমধ্যে শুরু হয়েছে।

খ) প্রথম পর্যায়ে ১৯৮৩ সালে এ, বি, সি, ডি, ই এবং এফ বিভাগের মোট ৪৩টি দমকলকেন্দ্রকে একশত উনপঞ্চাশটি বিভিন্ন ধরণের বেতার যোগাযোগ যন্ত্রের মাধ্যমে উক্ত ব্যবস্থার আওতায় আনা হয়। দ্বিতীয় পর্যায়ে ১৯৮৮ সালে ডি, এফ, জি, এবং এইচ্ বিভাগের মোট ৩২টি দমকলকেন্দ্রকে একশত চৌত্রিশটি বিভিন্ন ধরণের বেতার যোগাযোগ যন্ত্রের মাধ্যমে উক্ত প্রকল্পের আওতায় নিয়ে আসা হয়।

বর্তমানে তৃতীয় পর্যায়ে মোট ১১টি দমকল কেন্দ্রকে বেতার যোগাযোগ ব্যবস্থার আওতায় আনার জন্য প্রচেষ্টা চলছে। এর সাথে আরও ১২টি দমকলকেন্দ্র যেগুলি স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে সেগুলিকেও উক্ত বেতার যোগাযোগ ব্যবস্থার আওতায় আনার প্রচেষ্টা শুরু হয়েছে।

## গ্রাম পঞ্চায়েতে লোক নিয়োগ

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩৯) **শ্রীবিশ্বনাথ মন্ডল ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার সমস্ত গ্রাম পঞ্চায়েতে আরো লোক নিয়োগের প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) যদি থাকে, তাহলে কবে নাগাদ উল্লিখিত লোক নিয়োগের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) কিছুদিন আগে গ্রাম পঞ্চায়েতগুলির জন্য দুটি নতুন পদের সৃষ্টি করা হয়েছে—

(১) এক্সিকিউটিভ এ্যাসিস্ট্যান্ট ও (২) সহায়ক।

এছাড়া আর কোন পদ সৃষ্টির প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনায় নেই।

খ) প্রথমোক্ত পদে নিয়োগের উপর উচ্চ আদালতের নিষেধাজ্ঞা থাকায় এখন কোন নিয়োগ করা যাচ্ছে না। নিষেধাজ্ঞা উঠে গেলে নিয়োগ করা হবে।

নির্দিষ্ট পদ্ধতি অনুযায়ী সহায়ক পদে নিযুক্তির কাজ এই রাজ্যের ব্লক লেভেল সিলেকশন কমিটিগুলির মাধ্যমে চলছে।

### মধ্য ও নিম্নবিত্তদের জন্য ফ্ল্যাট নির্মাণ

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৭) **শ্রীতারক বন্দ্যোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমানে সরকার মধ্যবিত্ত ও নিম্নবিত্তদের জন্য রেন্টাল হাউসিং স্কিমে ফ্ল্যাট নির্মাণ বন্ধ রেখেছে; এবং

(খ) সত্যি হলে, নতুন কোন রেন্টাল ফ্ল্যাট তৈরীর পরিকল্পনা সরকারের আছে কিনা?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### তোলাবাজদের দৌরাত্ম্যে কাজের ক্ষতি

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৫) **শ্রীসৌগত রায় ঃ** নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, তোলাবাজদের দৌরাত্ম্যে সি. এম. ডি. এ-এর কয়েকটি প্রকল্পের অগ্রগতি ব্যাহত হয়েছে;

(খ) সত্যি হলে, কোন্ কোন্ প্রকল্পের কাজ ব্যাহত হয়েছে; এবং

(গ) এর প্রতিবিধানকল্পে সরকার কী ব্যবস্থা গ্রহণ করেছে?

**নগরোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এটা সত্যি যে, কিছু স্থানীয় সমস্যার জন্যে সি. এম. ডি. এ.-র কিছু উন্নয়নমূলক কাজ সাময়িকভাবে ব্যাহত হচ্ছে।

আংশিকভাবে বাঘাযতীন আবাসিক প্রকল্প এবং পূর্ব কলিকাতা বাণিজ্যিক প্রকল্প।

জেলা পুলিশ প্রশাসন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছে।

### বিশ্বব্যাঙ্কের ঋণের শর্ত

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭) **শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিশ্বব্যাঙ্কের ইন্টারন্যাশনাল ডেভেলপমেন্ট অ্যাসোসিয়েশন (আই. ডি. এ) রাজ্যের বন দপ্তরকে কয়েকটি শর্তে কিছু অর্থ ঋণ হিসেবে দিয়েছিল; এবং

(খ) সত্যি হলে, শর্তগুলি কি কি?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১) প্রকল্পের মেয়াদ ২৫শে মার্চ ১৯৯২ থেকে ৩০শে সেপ্টেম্বর ১৯৯৭ পর্য্যন্ত চালু থাকবে।

২) প্রকল্পের মোট খরচ ৩৯ মিলিয়ন ডলার অর্থাৎ ১১৪ কোটি টাকা।

৩) প্রকল্প রূপায়ণের জন্য আন্তর্জাতিক উন্নয়ণ সংস্থার সঙ্গে দুটি চুক্তি সম্পাদিত হয়। ভারত সরকারের সঙ্গে ঋণ সংক্রান্ত চুক্তি (ডেভেলপমেন্ট ক্রেডিট এগ্রিমেন্ট) এবং পশ্চিমবঙ্গ সরকারের সঙ্গে প্রকল্প রূপায়ণ চুক্তি (প্রজেক্ট এগ্রিমেন্ট)।

৪) ২০০২ সালের ১লা জুলাই থেকে ২০১২ সাল পর্যন্ত ঋণের আসল অর্থের শতকরা ২৫ ভাগ কুড়িটি সমান সান্মাষিক কিস্তিতে শোধ করতে হবে। বাকি শতকরা ৭৫ ভাগ তারপর থেকে ৩০টি সান্মাষিক কিস্তিতে ২০২৭ সালের জানুয়ারী পর্য্যন্ত শোধ করতে হবে। ২০১২ পর্য্যন্ত প্রতি কিস্তি ঋণের উপর সুদের হার বাৎসরিক ১.২৫% পরবর্তী কিস্তিগুলির ক্ষেত্রে এই হার ২.৫%।

৫) ঋণ বাবদ ভারত সরকারকে ঋণের অর্থের উপর শতকরা ০.৫ ভাগ কমিটমেন্ট চার্জ এবং শতকরা ০.৭৫ ভাগ সারভিস চার্জ হিসাবে প্রদান করতে হবে।

### বন উন্নয়নে বৈদেশিক সহায়তা

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৮) **শ্রীপুলকচন্দ্র দাস** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বন উন্নয়ন প্রকল্পে বৈদেশিক কোন আর্থিক সংস্থা বা বিশ্বব্যাঙ্ক কোন আর্থিক সহায়তা করেছে?

(খ) সত্যি হলে, ১৯৯৭ সালের জানুয়ারী থেকে ১৯৯৯ সালের মার্চ পর্যন্ত কী পরিমাণ অর্থ সাহায্য হিসাবে পাওয়া গেছে; এবং

(গ) উক্ত অর্থ কোন্ কোন্ প্রকল্পে ব্যয় করা হয়েছে বা হচ্ছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ৫৪ কোটি ৪৪ লক্ষ এবং ৪ কোটি ৮০ লক্ষ অর্থাৎ মোট ৫৯ কোটি ২৪ লক্ষ টাকা।

(গ) পশ্চিমবঙ্গ বনায়ণ প্রকল্প এবং বস্কায় ভারতীয় পরিবেশ উন্নয়ণ প্রকল্প।

### Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of reported decision of C. P. I. to withdraw its two Ministers from the State Cabinet and the second one is from Shri Saugata Roy and Shri Sudhir Bhattacharjee on the subject of notice of strike by the Central Trade Unions in 59 jute mills in the state from 22nd March, 2000.

The subject matter of the first motion is an internal matter of a party and is not a matter of urgent public importance as required for raising in an adjournment motion. The Motion is thus out of order and I disallow it.

The subject matter of the second Motion is not such that may call for adjournment of the business of the House. The Members may, however, invite attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do no adjourn its business to

discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely –

All the Central Trade Unions in the 59 Jute Mills of the State have given notice of an indefinite strike from 22nd March. This will affect 2 lakh workers. The strike has been caused by the rigid attitude of the Indian Jute Mills Association over a new tripartite settlement. The Labour Minister should call in immediate meeting to resolve the strike.

[12.00–12.10 p.m.]

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received six notices of Calling Attention on the following subjects, namely :–

| | **Subject** | **Name** |
|---|---|---|
| i) | Acute crisis of drinking water in Calcutta causing serious problem to the slum dwellers | : Shri Pankaj Banerjee |
| ii) | Alleged defalcation of 12 lakhs of Rupees in the Leprosy eradication project | : Shri Rabin Mukherjee |
| iii) | Alleged stealing of valuable materials from the drawer of Special Officer (Revenue) in Howrah Corporation | : Shri Jatu Lahiri |
| iv) | Apprehended strike in Jute Mills from 22.3.2000 | : Shri Saugata Roy |
| v) | Failure to reconstruct Pichhabani Bridge on Digha-Contai Road | : Shri Mrinal Kanti Roy |
| vi) | Alleged pending of I.C.D.S. Project work in North 24-Parganas district | : Shri Ranjit Kundu |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of apprehended strike in Jute Mills from 22.3.2000.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** On 15th March, 2000.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Commerce & Industries Department to make a statement on the subject of starting of production in Haldia Petro Chemicals.

(Attention called by Shri Pankaj Banerjee on the 6th March, 2000)

**Shri Bidyut Ganguly :**

Mr. Speaker Sir,

In response to the Calling Attention Notice tabled by Shri Pankaj Banerjee, MLA regarding "commencement of production of Haldia Petrochemical Project" I would like to make the following statement :-

Haldia Petrochemicals Limited is a joint venture company in which the Government of West Bengal has invested approximately 43 percent of the present equity through the WBIDC. The Chatterjee Petrochem (Mauritius) Co. Ltd. holds around another 43 percent and the Tata Group holds the balance equity of about 14 percent in this Rs. 5170-crores integrated naphtha-based petrochemicals project.

As Hon'ble Members are aware, several foreign companies and world class technologies like ABB Lummus, IFP, BASF, Lurgi, Montell and Mitsui have been actively involved in this prestigious petrochemicals project.

The Petrochemicals Complex of Haldia Petrochemicals consists of 8 Process Units (Naphtha Cracker and 4 Associated Units, Polypropylene Unit, High Density Polyethylene and Linear Low Density Polyethylene), Utilities, Offsite and Infrastructure Units. Apart from this, a Captive Power Plant to supply Stream and Power as well as a Nitrogen Plant to supply Nitrogen, are also constituents of the Complex.

The Utilities and Offsite Facilities have all been commissioned and are operational. The Captive Power Plant has also been commissioned partially. The Nitrogen Plant, built and operated by Praxair, is fully operational.

In the Process Units, construction and pre-commissioning works have been completed. The most significant milestone in the production sequence, namely cut-in of Naphtha in the Naphtha Cracker Unit, took place on 4th March, 2000. The Process Operations are in progress for production of Ethylene and Propylene and are avaiting the normal period of stablization of the Naphtha Cracker Unit operations. Other process Units, namely Py-

rolysis Gasoline Hydrogenation, Benzene, Butadiene, C4 Hydrogenation, Polypropylene, Linear Low Density Ethylene and High Density Polyethylene, will be started up with the respective feed stocks from the Naphtha Cracker Unit, in the normal sequence, as soon as the Naphtha Cracker Unit Operations are stable. The production of Polymers and Chemicals is likely to take place thereafter, as is normal in all such similar start-ups.

The production of Pyrolysis Gasoline, Benzene and Butadiene as well as Polymers, namely Polypropylene, Linear Low Density Ethylene and High Density Polyethylene, is likely to follow in another 4 to 6 weeks' time after the Naphtha Cracker unit operations are fully stabilized.

It may be noted that usually the total time required for all the above for a large Petrochemicals Complex like HPL's is about 4 to 6 months.

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি একটি ষ্টেটমেন্ট করেছেন, কিন্তু ডিটেলসে আপনি কিছু বলবার চেষ্টা করেন নি। তার কারণ কাজের কাজ কিছুই হয়নি। শুধু ন্যাপথা ক্রাকার ইউনিট শুরু হয়েছে বলে আপনারা বাজারে প্রচার করার চেষ্টা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, এই ধরণের প্লান্ট, পেট্রো কেমিক্যালসে যে মেইন কাজগুলি আছে, আমি অনুরোধ করছি, আপনি একটু লিখে নিন, যদি জবাব থাকে তাহলে উত্তর দেবেন। এখানকার পলি প্রপিলিন প্লান্ট, হাই ডেনসিটি পলিথিলিন, লিনার লোডেনসিটি ইথিলিন, বুটাডিন, বেনজিন প্লান্ট, এইগুলির কোনটাই আপনারা চালু করেননি। আপনার অবগতির জন্য জানাচ্ছি, এই প্ল্যান্টগুলি কবে নাগাদ চালু হবে, তার কোন ফেজ প্রোগ্রামিং ডেট ওয়াইজ আপনারা এখনও করেন নি। আমি আপনাকে আবারও বলছি, যেগুলির নাম করলাম, এর সিডিউল কি কিছু করেছেন, কবে থেকে কমার্সিয়ালি ট্রায়াল শুরু হবে। এর চেয়ে বড় কথা ডাউন স্ট্রিমে নূতন করে যে ইউনিট আপনারা তৈরী করবেন সেই ডাউন ষ্ট্রিমে ইউনিটগুলি তৈরী করবার জন্য বেসিক ইনফ্রাসট্রাকচার তৈরী করেন নি। মেইন প্রোডাকশান যেটা আছে, এমপ্লয়মেন্ট জেনারেটেড ডাউন ষ্ট্রিমে এর ইনফ্রাসট্রাকচার কিছু করেছেন কি? কতকগুলি স্মল স্কেল ইনডাষ্ট্রি হবে, মিডিয়াম স্কেল ইনডাষ্ট্রি তৈরী করার জন্য অনুমোদন দিয়েছেন? কতকগুলি হবে এবং কবে থেকে এক্সপেক্ট করছেন? এখানে যে ৫টি প্রোডাক্ট এর কথা বললাম তার ট্রায়াল এ্যান্ড কর্মার্সিয়াল প্রোডাকশান ও ফেজ অফ প্রোগ্রাম কি?

[12.10–12.20 p.m.]

**শ্রীবিদ্যুৎ গাঙ্গুলী ঃ** আপনি যে কটা প্রডাকশান সম্বন্ধে বললেন, সেটা স্টেটমেন্টের মধ্যেই বলা আছে, এরজন্য চার থেকে ছয় সপ্তাহ সময় লাগবে। আপনি স্টেটমেন্টটা দেখুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জী ঃ** C"8" এই হচ্ছে বেনজিনের বেসিক ফর্মুলা। আপনি বলুন, কবে থেকে বেনজিন ইজ গোয়িং টু বী স্টার্টেড?

**শ্রীবিদ্যুৎ গাঙ্গুলী ঃ** আপনি যে কটা প্রোডাক্ট সম্বন্ধে বলছেন সেটা স্টেটমেন্টের মধ্যেই দেওয়া আছে। ওখানে ন্যাপথা নিয়ে এসে ক্র্যাকিং শুরু হয়ে গেছে এবং এটা শুরু হয়েছে ৪ঠা মার্চ, ২০০০। আপনি বাকি যেগুলোর কথা বলছেন তার জন্য চার থেকে ছয় সপ্তাহ সময় লাগবে। ন্যাপথা ক্র্যাকারস্-এর কাজ শুরু হয়ে গেছে, স্ট্যাবিলাইজড্-এর কাজ শুরু হয়ে গেছে, ইনফ্রাষ্ট্রাকচারের কাজও সমস্ত হয়ে গেছে। ডাউন স্ট্রীমে ৬০০-র মত ইউনিট হবে। তার মধ্যে ৬০টি হবে কেমিকেল আর প্ল্যাস্টিকের এবং এইগুলি হবে প্রাইভেট সেক্টরে। কেমিকেলসে খরচ বেশী, সেইজন্য বেশীরভাগটাই হবে প্লাস্টিক।

## Laying of Report

### 6th, 7th, 8th and 9th Annual Reports of the West Bengal Surface Transport Corporation Ltd. for the years 1994-95, 1995-96, 1996-97 and 1997-98.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the 6th, 7th, 8th and 9th Annual Reports of the West Bengal Surface Transport Corporation Ltd. for the years 1994-95, 95-96, 96-97 and 1997-98.

## Mention Cases

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় জাল ওষুধ ছেয়ে গেছে এবং এই জাল ওষুধের ব্যবসা উত্তরবঙ্গে এবং দক্ষিণবঙ্গে বিস্তীর্ণ এলাকায় চলছে। ড্রাগ কন্ট্রোল থেকে এই ড্রাগ লাইসেন্স দেওয়া হল এবং যারা ফার্মাসিষ্ট তারাই এই জাল ওষুধ বিক্রি করছে। ইতিমধ্যে পাথর প্রতিমার তিনটি জায়গায় জাল ওষুধ ধরা পড়েছে, মথুরাপুরে একটি জায়গায় জাল ওষুধ ধরা পড়েছে এবং উত্তরবঙ্গের কয়েকটি জায়গা থেকে জাল ওষুধ ধরা পড়ার খবর পাওয়া গিয়েছে। ড্রাগ কন্ট্রোল থেকে পয়সা দিয়ে এই ফার্মাসিস্টদের লাইসেন্স দেওয়া হচ্ছে। আপনি এই স্বাস্থ্যমন্ত্রীকে একটা ইনস্ট্রাকশান দিন, ফার্মাসিস্টদের লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে যেন স্ট্রিকট্লি গাইডলাইন মেনে চলা হয়।

**শ্রীরমেশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত অক্টোবরে তিস্তার ভয়াবহ ভাঙনে মেখলিগঞ্জ মহকুমার দুটো গ্রাম ভীষণ ভাবে ক্ষতিগ্রস্থ হয়। প্রায় দেড়শো পরিবার ঘরছাড়া হয়, কুচলিবাড়িতে প্রায় ৪০টি পরিবার সম্পূর্ণভাবে গৃহহীন হয়। এখনই যদি মেখলিগঞ্জ এবং ধাপারহাট বাজারে তিস্তা বাঁধের স্পার এক্সটেনশন না করা হয় তাহলে মানুষের দুর্গতি চরমে পৌছবে সামনের বর্ষায়। তাই অবিলম্বে এই স্পার মেরামতের দাবী জানাচ্ছি।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা উল্লেখপর্বে এলাকার সমস্যার কথা বলি, অথচ তার এনক্যয়ারি পর্যন্ত হয় না। আমার ফলতা বিধানসভা মল্লিকপুর অঞ্চলে কাঁটাখালি

থেকে যে খালটা বিষ্ণুপুর-এর ষষ্ঠিতলা পর্যন্ত গেছে, সেখানে একটা প্রেসার গেটের দাবী এলাকার মানুষ দীর্ঘদিন ধরে করে আসছে। সেটা হলে হাজার হাজার চাষী উপকৃত হবে, বিভিন্ন ফসল ফলবে। কিন্তু সেচ দপ্তর কোন চিন্তা-ভাবনাই করছে না। আজ পর্যন্ত তার এনকোয়ারি পর্যন্ত হ'ল না। অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার দাবী করছি।

**শ্রীসৌমেন্দ্র চন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী, স্বাস্থ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্বাধীনতার পর ৫২ বছর কেটে গেছে, উত্তরবঙ্গে এখনও পর্যন্ত একটিমাত্র বিশ্ববিদ্যালয়, একটিমাত্র মেডিক্যাল কলেজ, একটিমাত্র ইঞ্জিনিয়ারিং কলেজ। দ্বিতীয় একটি করার কথা গত ৫৩ বছরে কেউ ভাবতে পারে নি বলে আশ্চর্য হচ্ছি। রাজ্য সরকার বা কেন্দ্রিয় সরকার এর প্রয়োজনীয়তাও অনুভব করেনি। আমি অত্যন্ত সুস্পষ্ট ভাবে বলতে চাই, উত্তরবাংলার প্রতিটি জেলায় একটি করে ইঞ্জিনিয়ারিং কলেজ খুলতে হবে, উত্তরবঙ্গে দ্বিতীয় একটি বিশ্ববিদ্যালয় খুলতে হবে, বিশেষ করে কুচবিহারে একটি ইঞ্জিনিয়ারিং কলেজ খুলতে হবে। এই ব্যাপারে রাজ্য সরকারকে উদ্যোগ নেওয়ার জন্য অনুরোধ করছি। আপনি জানেন উত্তরবঙ্গে এখন নানান বিচ্ছিন্নতাবাদী আন্দোলন গড়ে উঠছে। তার নানা কারণও আছে। ডুয়ার্স এলাকায় ১৬ লক্ষ হিন্দিভাষী ছাত্রছাত্রী, তাদের জন্য মাত্র ২৫টি হিন্দি মাধ্যমিক স্কুল, দুটো মাত্র হিন্দি উচ্চমাধ্যমিক স্কুল আছে, কোন হিন্দি কলেজ নেই সেখানে যাতে হিন্দি কলেজ গড়ে ওঠে তাব জন্য আবেদন করছি।

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বীরভূম জেলায় মাড়গ্রাম হাইস্কুলকে গতবার শিক্ষা দপ্তর উচ্চমাধ্যমিক করার অনুমতি দিয়েছে। কিন্তু সেখানে শিক্ষকের অভাবে ছাত্র ভর্তি হতে পারেনি। আটজন শিক্ষকের অভাব আছে সেই স্কুলে। এখনই আটজন শিক্ষক নিয়োগ না করলে এই বারও সেই স্কুলে ছাত্র ভর্তি হতে পারবে না। শত শত ছেলে দারুণ অসুবিধার মধ্যে পড়বে। অথচ শিক্ষা দপ্তর শিক্ষক নিয়োগের অনুমতি দিচ্ছে না, কিন্তু উচ্চমাধ্যমিকের অনুমতি দেওয়া হয়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে বলতে চাই যে, মাঠগ্রাম শুধু নয়, সারা পশ্চিমবাংলায় গতবার যে স্কুলগুলিকে উচ্চ মাধ্যমিকে রূপান্তরিত করা হয়েছে, সেই সমস্ত স্কুলগুলিতে শিক্ষক এর প্রয়োজন। অতি সত্বর সেই সমস্ত স্কুলে শিক্ষক নিয়োগ করা হোক এবং আমার কনস্টিটিউয়েনশিতে মাঠগ্রাম হচ্ছে সবচেয়ে বড় গ্রাম। সেই গ্রামে বহুদিন পরে এই সরকার মাধ্যমিক স্কুলকে উচ্চ মাধ্যমিক করার অনুমতি দিয়েছে। এই উচ্চ মাধ্যমিক স্কুলে ৮ জন শিক্ষক নিয়োগ করে দেবার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

[12.20–12.30 p.m.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। দীপা মেহেতোর পরিচালিত ওয়াটার ছবিতে অভিনয়ের ক্ষেত্রে কাশীতে যেভাবে মৌলবাদীরা বাধার সৃষ্টি করেছিলেন, তাতে খুব সঙ্গত কারণেই

পশ্চিমবঙ্গ সরকার উদ্যোগ নিয়ে, মাননীয় মুখ্যমন্ত্রী এবং তথ্য সংস্কৃতিমন্ত্রী দায়িত্ব নিয়ে পশ্চিমবঙ্গে শুটিং এর ব্যবস্থা করে দিয়েছিলেন। আমরা সংবাদপত্রে দেখেছি যে, ওয়াটার ছবির বিষয় বস্তুর পরিবর্তন ঘটেছে। বিখ্যাত ঔপন্যাসিকের সুনীল গঙ্গোপাধ্যায়ের লেখায় বিধবাদের মর্মন্তুদ জীবন কাহিনীকে এখানে বিকৃতভাবে দেখানো হয়েছে এবং এখানেও স্পিরিটটাকে বিকৃত করা হয়েছে। যার ফলে গোটা বিষয়টা অন্য ধারায় চলে যাচ্ছে। আমি আবারও বলব যে, গোটা স্ক্রিপটা পড়ে দেখুন। পশ্চিমবঙ্গের শিল্প ক্ষেত্রে হস্তক্ষেপ চাই না। তার সঙ্গে সঙ্গতি রেখেই যে সিদ্ধান্ত গ্রহণ করেছেন, তাকে সমর্থন জানিয়েই বলছি যে, গোটা স্ক্রিপটা পড়ে দেখুন, আরও ভালো শিল্প তৈরী করতে গিয়ে এমন যদি হয়, তাহলে বাঙ্গলা জাতির অবমাননা হবে এবং সেটা দুঃখজনক হবে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার, রাজ্য সরকার এবং কলকাতার পৌর কর্তৃপক্ষ আইন জারি করেছেন যে, কলকাতার কোন জলাশয় বা পুকুর বুজিয়ে ফেলা যাবে না। অথচ কলকাতা পুরসভা নিজেই এই কলকাতা শহরের পুকুরগুলি বুজিয়ে ফেলছে এবং ব্যক্তিগত মালিকানা বিভিন্ন প্রোমোটার যথেচ্ছভাবে কলকাতার পুকুর এবং জলাশয়গুলি দখল করে নিয়ে মার্কেটিং কমপ্লেক্স করছে, প্রাসাদোপম অট্টালিকা করছে এবং ব্যবসায়িক ভিত্তিতে জায়গাগুলি ব্যবহার করছে। যাদবপুর, ঢাকুরিয়া, টালিগঞ্জ এর বিস্তীর্ণ অঞ্চলে ২৮টি পুকুর ও জলাশয় গত ১ বছরে প্রোমোটাররা দখল করে নিয়েছে। সেখানে বানিজ্যিক কমপ্লেক্স তৈরী করছে এবং মাল্টি স্টোরিড বিল্ডিং তৈরী করার জন্য পিলিং এর কাজ শুরু করেছে। কলকাতা শহরে যদি আগুন লাগে, তাহলে আগুন নেভাবার জন্য কোন জলাশয় রাখা হচ্ছে না। টালিগঞ্জের একমাত্র জলাশয় রানীকুঠী জলাশয় ক্যালকাটা কর্পোরেশান বন্ধ করে দিয়েছে। বেহালায় ২৩টা জলাশয় প্রোমোটাররা বন্ধ করে দিয়েছে এবং সেখানে মাল্টি স্টোরিড বিল্ডিং করছে। আজকে এখানে ইকোলজিক্যাল ইমব্যালেন্স হয়ে যাচ্ছে। এই ব্যাপারে গুরুত্ব দেওয়া দরকার। এই কথা বলে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসালিব টপ্পো ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, জলপাইগুড়ি জেলার চা বাগান এলাকাতে হিন্দি ভাষাভাষীর মানুষ বাস করে। গোটা ডুয়ার্স এলাকায় ২৬টা হিন্দি স্কুল আছে। অথচ বি টি ট্রেনিং এর ব্যবস্থা নেই। তাই হিন্দি ভাষাভাষীর ছেলে মেয়েরা যারা মাধ্যমিক পাশ করে, তারা বিহারে চলে যায় ট্রেনিং নেওয়ার জন্য। জলপাইগুড়ি জেলায় ডিস্ট্রিক্ট কাউন্সিল বি টি ট্রেনিং-এর সার্টিফিকেটের মান্যতা দিচ্ছে না। এডুকেশন ডিপার্টমেন্ট নাকি মান্যতা দেওয়া হবে না বলে দিয়েছে। তাহলে হাউসে বলে দেওয়া হোক হিন্দী ভাষাভাষী যারা ট্রেনিংপ্রাপ্ত তারা কোথায় যাবে?

(মাইক অফ)

**শ্রীদিলীপ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গ থেকে ৪৯ জন এম. এল. এ নির্বাচিত হয়ে আসছে দীর্ঘদিন ধরে। স্বাধীনতার ৫৩ বছর পরে সবচেয়ে আশ্চর্যের বিষয় এখানে ৪৯

ভেতর এস. সি ১২ জন, এস. টি. ৯ জন এম. এল. এ আছে। আজ পর্যন্ত রাজ্যসভাতে উত্তরবঙ্গ থেকে কোন এস. টি. নির্বাচিত হয় নি। আমি এই হাউসের কাছে অনুরোধ করছি যে রাজ্যসভার নির্বাচন আসছে একজন এস. টি. কে উত্তরবাংলা থেকে মনোনয়ন দেওয়া হোক যাতে উত্তরবাংলাকে অবহেলার হাত থেকে বাঁচানো যায়। আপনার মাধ্যমে এই সভায় আমি অনুরোধ করছি। এখানে অশোকবাবু বসে আছেন আমি তাঁকেও বলছি।

**শ্রীরামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এইডস রোগ বর্তমানে একটা সন্ত্রাসের অবস্থা তৈরী করেছে। মারাত্মকভাবে এই রোগের প্রসার শুরু হয়ে গেছে। এই রোগের প্রতিষেধকের কোন ব্যবস্থা নেই। একমাত্র সচেতনতা ছাড়া এই রোগ প্রতিরোধ করা অসম্ভব। রক্ত পরীক্ষার মাধ্যমে দেখতে হবে এইচ. আই. ভি জীবাণু রয়েছে কিনা। আমি তাই আপনার কাছে বলতে চাই যে প্রতিটি জেলা হাসপাতালে, মহকুমা হাসপাতালে, ব্লক হাসপাতালে রক্ত পরীক্ষার ব্যবস্থা করা হোক। এই আবেদন রাখছি।

**শ্রীমিহির গোস্বামী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবাংলায় প্রতি বছর বর্ষায় নদীগুলোর জন্য ভূমিক্ষয় হয়, সমস্ত চাষীদের সর্বনাশ হয় কিন্তু দেখা যায় বর্ষাকালে কিছু কাজের চেষ্টা করা হয়। মূলতঃ বর্ষার আগে বাঁধগুলো মেরামত করা, নদী বাঁধ পরিকল্পনার ক্ষেত্রে কোন রকম ব্যবস্থা রাজ্যসরকারের পক্ষ থেকে নেওয়া হয় না। কুচবিহার, জলপাইগুড়ি, আলিপুরদুয়ারে একটা বিশাল অংশ প্রতি বছর এগ্রিকালচারাল ল্যান্ড ইরোসন হচ্ছে। সাধারণ মানুষের জীবনে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এটা অত্যন্ত আশ্চর্য্যের ব্যাপার ভূটান থেকে, নেপাল থেকে যে নদীগুলো আসছে, সেই নদীগুলোকে প্রতিরোধ করার ক্ষেত্রে কোন রকম ব্যবস্থা করা হচ্ছে না। বন্যা নিয়ন্ত্রণে অবিলম্বে ভূটান, নেপাল, বাংলাদেশের সাথে যৌথ নদী কমিশন গঠন করা না হয় তাহলে এই পরিস্থিতিকে নিয়ন্ত্রণ করা যাবে না।

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** স্যার, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নরঘাট বিধানসভায় নন্দকুমার ব্লকে একটা সাব ষ্টেশন নির্মাণ করা একান্ত প্রয়োজন। ১৩২ কে. ভি. এবং ১৩৩ কে. ভি. সাব-ষ্টেশন নির্মিত হলে ওই এলাকার ১২ টি অঞ্চলে বিদ্যুতের দিক থেকে অশেষ উপকৃত হবে। মহিষাদলে সাব-স্টেশান আছে, তমলুকে তৈরী হচ্ছে কিন্তু মাঝখানে এই নন্দকুমার ব্লকে কেন সাব-ষ্টেশান নেই। হলদিয়া পেট্রোকেমিক্যাল এবং তার ডাউন স্ট্রীম পরিপূর্ণ ভাবে চালু হলে এই সব জায়গায় বিদ্যুতের প্রয়োজন হবে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি ওখানে ১৩২, ১৩৩ কে.ভি. সাবস্টেশান অবিলম্বে স্থাপন করার জন্য।

[12.30–12.40 p.m.]

**শ্রী রবীন মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শের শাহের আমলে তৈরী জি. টি

রোড উত্তরপাড়া থেকে বর্ধমান এই রাস্তাটির যা অবস্থা হয়েছে তাতে গাড়ী চলাচল করতে পারে না। সমস্ত দোকান, পেট্রোল পাম্প, মোটর গ্যারেজ, হোটেল বন্ধ হয়ে গেছে। এই গুরুত্বপূর্ণ রাস্তাটি শের শাহের আমলে তৈরী হয়েছিল। এটা যাতে পুনরায় নির্মাণ করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ কেন্দ্রের ন্যাশানাল হাই-ওয়ে ডিপার্টমেন্ট নাকি এটা ছেড়ে দিয়েছে রাজ্য সরকারকে। রাজ্য সরকারের অর্থমন্ত্রী এই রাস্তাটি সংস্কারের জন্য পি. ডব্লু. ডি. ডিপার্টমেন্টকে টাকা দিচ্ছেন না। ৬ মাস ধরে এটি বেহাল অবস্থায় আছে। তাই আপনি উত্তরপাড়া থেকে বর্ধমান পর্যন্ত এই জি. টি. রোডটি সংস্কার করার জন্য মাননীয় পূর্তমন্ত্রীকে নির্দেশ দিন।

**শ্রীসাধনা মল্লিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভার কেন্দ্র মঙ্গলকোট অঞ্চলটি কুনুর, অজয় এবং ব্রহ্মণী নদী দিয়ে ঘেরা। প্রতি বছর এই অঞ্চলে বন্যা হয়, এ বছর দুবার বন্যা হয়েছে এবং সেই বন্যায় শিশু সহ ৯ জন মানুষ মারা গেছে। এখানে পর্যাপ্ত পরিমাণে ফ্লাড শেল্টার নেই, তাই আমার অনুরোধ ওই অঞ্চলে আরও তিনটি ফ্লাড সেন্টার তৈরী করা হোক। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে এই অনুরোধ করছি।

**শ্রীজটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি, আমার বিধানসভা কেন্দ্রে এখনই গরম না পড়তে এর মধ্যে ভীষণ জলের জন্য হাহাকার শুরু হয়ে গেছে। বিশেষ করে হাওড়া কর্পোরেশন আমার বিধানসভা কেন্দ্রে ৪৫ থেকে ৫০ নং এই ৬টি ওয়ার্ড এটা পঞ্চায়েতের অন্তর্ভূক্ত ছিল, ১৯৮৪ সালে কর্পোরেশন হওয়ার পর এই ৬ টা সংযোজিত ওয়ার্ডে আজ পর্যন্ত পাইপ লাইনে পানীয় জলের ব্যবস্থা হয় নি। পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট এটা শিবপুর বিধানসভা কেন্দ্রের মধ্যে তৈরী হয়েছে। বাকসারা, জগাছা, সাঁতরাগাছি, বালটিকুরি ইত্যাদি ওয়ার্ডগুলিতে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট থেকে জল দেওয়া হয় না। অথচ এগুলি হাওড়া কর্পোরেশন এরিয়ার মধ্যে পড়ে। অথচ এই জল বালীতে নিয়ে যাওয়া হচ্ছে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে। আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর কাছে দাবী করছি পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট থেকে এই সংযোজিত ওয়ার্ডগুলিতে জল দেওয়ার ব্যবস্থা করার জন্য।

**শ্রীশক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বন্যায় হুগলী জেলার পোলবা-দাদপুর ব্লকের অনেকগুলি মৌজায় ঘিয়া, কেদারমতি, কুন্তি, রোসনাই, সোরার নদীর পাড় উপচে বন্যা হয়েছে এবং সেখানকার মানুষের ঘর-বাড়ী ভীষণভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে। ওই নদীগুলির ক্ষতিগ্রস্থ পাড়গুলি সংস্কার করে ওই এলাকাকে বন্যা মুক্ত করার জন্য এবং ঘিয়াকুন্তি বেসিনের কাজ যাতে অবিলম্বে হয় তার জন্য সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রীআব্দুস সালাম মুন্সি ঃ** স্যার, আমার নির্বাচনী এলাকাতে অনেক বেকার ছেলেরা

যুক্তভাবে অনেক ইঁট-ভাটা করেছে এবং সংশ্লিষ্ট অঞ্চলের থেকে নো-অবজেকশন নিয়ে তারা কাজ চালাচ্ছে। কিন্তু ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের বি. এল. আর. ও., এস. এল. আর. ও. দপ্তরের অফিসার গিয়ে তাদের রয়ালটি আদায়ের নাম করে টাকা চায়। অন্যায় ভাবে হয়রানি করে। এ বছর আবার অতি বৃষ্টির ফলে ইঁট ভাটার মালিকরা মার খাচ্ছে এবং তার উপর রয়ালিটি আদায়ের নাম করে এই ভাবে হয়রানি করা হচ্ছে। সেদিন আবার ইঁট ভাটার কয়েকটা চিমনি ভেঙ্গে দেওয়া হয়েছে। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এ ব্যাপারে প্রতিকারের জন্য ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** স্যার, দামোদর নদীর ভাঙ্গনে খন্ডঘোষ, রায়না, ব্লকের রূপনা, কামালপুর, তেলিপাড়া, গৈতানপুর, তিলডাঙ্গা, ধরমপুর-সহ দক্ষিণ দামোদরের বহু গ্রাম নদীগর্ভে চলে যাচ্ছে। গত বর্ষায় ভয়াবহ রূপ ধারণ করেছিল এই দামোদর। অনেক জায়গায় খাঁড়ি সৃষ্টি হয়েছিল। এলাকার মানুষ দুর্যোগ উপেক্ষা করে, জীবনের ঝুঁকি নিয়ে, সেই খাঁড়ি বন্ধ করেছেন। এ বছর খন্ডঘোষ, রায়না ব্লকের ২৬-টি জি. পি. থেকে ১৭ হাজার মানুষ স্বেচ্ছাশ্রমে দীর্ঘ ৮ কি. মি. নদী বাঁধ বেঁধেছেন। তার মধ্যে আবার মহিলাদের অংশগ্রহণ উল্লেখযোগ্য। তাই অবিলম্বে একটি মাষ্টার প্লান তৈরী করে ঐ ভাঙ্গন রোধের ব্যবস্থা করা হোক এবং গৈতানপুরের বকেয়া কাজ দ্রুত শেষ করা হোক।

**শ্রীশেখ দৌলত আলি ঃ** স্যার, ডাইমন্ডহারবার একটা বড় থানা। এই থানায় দুটো ব্লক, একটা মিউনিসিপ্যালিটি। প্রশাসনিক কাজ-কর্ম সুষ্ঠভাবে পরিচালনা করার জন্য এই থানাকে ভেঙ্গে রামনগর নামে আরেকটা থানা করার প্রস্তাব সরকার নিয়েছিলেন। বর্তমান আই. সি. ব্যবস্থার মধ্যে কাজ-কর্ম চালু আছে। অবিলম্বে যাতে প্রস্তাবিত থানার কাজ শুরু হয় সেজন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীতাপস চট্টোপাধ্যায় ঃ** স্যার, উত্তরপাড়া থেকে বর্ধমান পর্যন্ত ন্যাশনাল হাইওয়ের অংশটাকে কেন্দ্রের বি. জে. পি. - তৃণমূল জোট সরকার দায়িত্বজ্ঞানহীনের মত পরিত্যক্ত ঘোষণা করেছেন। রাজ্যের এই রকম একটা গুরুত্বপূর্ণ রাস্তার কোন দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিতে চাচ্ছেন না। স্বাভাবিক ভাবেই এই রাস্তার অবস্থা খুব খারাপ। রাজ্য সরকারের পক্ষ থেকে যাতে এই রাস্তা দ্রুত মেরামোত করা হয় এবং মেমারি থেকে মালডাঙ্গা রাস্তার মেরামোতের জন্য ৫ কোটি টাকা রাজ্য-সরকার অনুমোদন করেছেন সেটাও দ্রুত শুরু করা যায় তার জন্য মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[12.40–12.50 p.m.]

**শ্রীবাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের অশোকনগরের বৈদ্যুতিক সাব-স্টেশনটি বার্ষ্ট করেছে। তারপর থেকে এখন পর্যন্ত সেটি পুরোপুরি রিপেয়ার করা হয় নি। ফলে বিস্তীর্ণ এলাকায় প্রচন্ড লোড শেডিং হচ্ছে। ওখানে এক একটা গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৮/১০-টা করে মৌজা রয়েছে,

সেগুলোয় এখন পর্যন্ত বিদ্যুৎ পৌঁছয় নি। ৮ বছর আগে আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে কেওসায় একটা ট্রান্সফর্মার বসানো হয়েছিল, কিন্তু সেটা একবার খারাপ হওয়ার পরে আর সেটাকে রিপেয়ার করা হয়নি। ফলে ঐ এলাকা অন্ধকারে ডুবে আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি সরেজমিনে ঐ এলাকায় তদন্ত করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। 'ঘিয়া-কুন্তী' প্রকল্প বন্যা নিয়ন্ত্রণ এবং কৃষি সেচের গুরুত্বপূর্ণ প্রকল্প। দীর্ঘ দিন ধরে কাজ চলছে নানান প্রতিবন্ধকতার মধ্যে দিয়ে। কিন্তু শেষ পর্যায়ে এসে ঐ প্রকল্পের কাজ থমকে দাঁড়িয়ে পড়েছে। হুগলী জেলার সিঙ্গুর থানার ধোবাঘাটি মৌজার কিছু জমি অধিগ্রহণ করা প্রয়োজন শেষ পর্যায়ের কাজ শেষ করতে। এবং কিছু পরিবারকে অন্য জায়গায় সরিয়ে দেওয়া দরকার। কিন্তু এখন পর্যন্ত সেই জমি অধিগ্রহণের নোটিশও দেওয়া হয় নি। অনেকবার ঐ এলাকার মানুষের সঙ্গে কথাবার্তা হয়েছে যাতে অন্যত্র কিছু মানুষকে পুনর্বাসন দেওয়া যায়। মাঝে মাঝেই আলোচনা হয়, তারপর সবকিছু থমকে যায়। ঐ প্রকল্পের শেষ পর্যায়ের কাজ শেষ করার, জমি অধিগ্রহণের ব্যবস্থা করার এবং কিছু মানুষের পুনর্বাসনের ব্যবস্থা করার দাবি মাননীয় সেচমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং সমস্ত হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে অনুরোধ, তিনি ব্যাপারটা একটু শুনবেন। মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর ডাইরেকটোরেট থেকে নির্দেশ দেয়া হয়েছে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে একজন করে পঞ্চায়েত সহায়িকা নিয়োগ করা হবে এবং সরকার থেকে সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে ঐ পদে যারা আবেদন করবে তাদের মাধ্যমিকে ন্যূনতম ৫০% মার্কস পেতে হবে। আমি এর বিরোধিতা করছি না। কিন্তু বিরোধিতা করছি এই কারণে যে, এস. সি., এস. টি. ছেলেদের ক্ষেত্রে মার্কস-এর কোন রিলাকসেশনের কথা বলা হয় নি। এ জিনিস আজ পর্যন্ত কোথাও হয় নি। জেনারেল কাস্টের একজন ছেলে মাধ্যমিকে ৫০% মার্কস পেলে পঞ্চায়েত সহায়িকার জন্য নাম পাঠাতে পারবে। আবার এস. সি, এস. টি. ছেলেদের ক্ষেত্রেও সেই ৫০% মার্কসই ঠিক করা হয়েছে। এটা ঠিক হবে না, সংবিধান এ কথা বলে না। তাই আমি পঞ্চায়েত মন্ত্রীকে গুরুত্ব দিয়ে ব্যাপারটা দেখতে অনুরোধ করছি।

**শ্রীমৃণাল কান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, বামফ্রন্ট সরকারের আমলে মানুষের দারিদ্র দূর হয়েছে, অর্থনৈতিক অবস্থার পরিবর্তন হয়েছে। গ্রামে-গঞ্জে ছেলে-মেয়েরা স্কুলমুখী হয়েছে। স্কুলগুলোয় ছাত্র-ছাত্রী উপচে উঠছে। নিম্ন মাধ্যমিক স্কুলগুলিতে ছেলে-মেয়েরা পড়তে গিয়ে জায়গা পাচ্ছে না। এই অবস্থার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ রামনগর-সহ রাজ্যের সমস্ত জায়গার নিম্ন মাধ্যমিক বিদ্যালয়গুলিকে মাধ্যমিক স্তরে উন্নীত করা হোক। আমার মনে হয়

আংশিক সময়ের শিক্ষক নিয়োগ করে বিদ্যালয়গুলিকে মাধ্যমিক স্তরে উন্নীত করে চালানো সম্ভব হবে।

**শ্রীবিপ্লব রায়চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রের মাধ্যমে আপনি দেখেছেন যে, গত পরশু দিন ভাঙড়ে এক রাতে ১২টা বাণিজ্যিক প্রতিষ্ঠানে ডাকাতি হয়েছে। এর আগে ১৮টা প্রতিষ্ঠানে এক রাতে ডাকাতি হয়েছিল এবং আপনি জানেন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির পলিটব্যুরো সদস্য অনিল বিশ্বাস ঐ এলাকায় গিয়ে কয়েক কিলো মিটার পথ হেঁটে বাড়ি বাড়ি গিয়ে মানুষের কাছে দুঃখে প্রকাশ করেছিলেন। পুলিশের ব্যর্থতার জন্য ক্ষমা চেয়েছিলেন। ভাঙড়ে ঐ ঘটনা ঘটার পরে পুলিশ যখন ওখানে গিয়ে পৌঁছয় তখন ঐ এলাকার মানুষ ক্ষুব্ধ হয়ে পুলিশের জীপ ভাঙচুর করে, সমস্ত কিছু নষ্ট করে খালে ফেলে দেয়।

স্যার, আমি আপনার মাধ্যমে ঐ এলাকার জনগণকে ধন্যবাদ জানাচ্ছি। যে পুলিশের রক্ষাকর্তা হিসাবে মানুষের পাশে দাঁড়ানোর কথা সেই পুলিশ ডাকাতির অনেক পরে ঘটনাস্থলে যাওয়ায় স্বাভাবিকভাবেই মানুষ ক্ষুব্ধ হয়ে পুলিশের জীপ ফেলে দিয়েছে। এরজন্য আমি তাদের ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রীঅমর চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রের বেদিয়াপাড়ার তিনদিকে রেল লাইন এবং আর একদিকে বাগজোলা খাল। বেদিয়াপাড়ার পাশে গরুই-মাঠকল অঞ্চলটি এক সময় পঞ্চায়েতের অধীনে ছিল এখন তা দক্ষিণ দমদম পৌরসভার অন্তর্ভূক্ত হয়েছে। এই সমস্ত এলাকাটিতে প্রায় ১ লক্ষ লোক বসবাস করেন কিন্তু তারা মেট্রো রেলের সুবিধাটা গ্রহণ করতে পারছেন না। বাগজোলা খালের উপর একটি পাকা ব্রীজ তৈরি করা হয়েছে কিন্তু সেখানে কোন অটো রিক্সার রুট চালু না হওয়ায় সেখানকার লোকরা মেট্রো রেলের সুবিধা নিতে পারছেন না। ১০/১২ টাকা করে রিক্সা ভাড়া দিয়ে মানুষের পক্ষে রোজ যাতায়াত করা সম্ভব নয়। অবিলম্বে তাই সেখানে একটি অটো রিক্সার রুট চালু করার জন্য মাননীয় পরিবহণ মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীরামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। মালদহ জেলার মানিকচকের ভুতনির চরে ৯০ হাজার মানুষ বসবাস করেন। এই ভুতনির চরটি চারিদিক দিয়ে রিং বাঁধ দিয়ে ঘেরা। সেখানকার স্লুইসগেটগুলি সবই অকেজো হয়ে গিয়েছে। এর ফলে বর্ষা ও বৃষ্টির জলে ভুতনির চর ডুবে থাকে। অবিলম্বে ৭টি স্লুইস গেট নির্মাণ করে সেখানে জল নিষ্কাশনের ব্যবস্থা করা হোক।

**শ্রীইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রায় বছর খানেক হল মুর্শিদাবাদ জেলার শেখপাড়াতে একটি পলিটেকনিক কলেজের অনুমোদন দেওয়া হয়েছে কিন্তু তার কোন পরিকাঠামো এখনও গড়ে ওঠে নি। মাননীয় কারিগরি শিক্ষা দপ্তরের মন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে সেখানে প্রয়োজনীয় পরিকাঠামো এবং অন্যান্য জিনিস তৈরি করে

আগামী শিক্ষাবর্ষ থেকেই যাতে পঠনপাঠন শুরু হতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। উলুবেড়িয়াতে একটি কলেজ আছে এবং তার ছাত্র সংখ্যা হচ্ছে ৪ হাজার ১শো। এর ৬০ পারসেন্ট ছাত্র এবং ৪০ পারসেন্ট ছাত্রী। এখানে ১৬ জন অস্থায়ী প্রফেসার আছেন। ইতিহাসের একজন, অঙ্কের একজন, ইংরাজীর একজন, পল সায়েন্সের একজন প্রফেসার নেই। সেখানে প্রাণীবিদ্যা এবং উদ্ভিদবিদ্যায় অনার্স চালু হয়েছে কিন্তু তিন বছর ধরে শিক্ষক নেই। তা ছাড়া সেখানে অধ্যক্ষ নেই। এই উলুবেড়িয়া কলেজে শুধু উলুবেড়িয়ার নয়, আশেপাশের জেলার ছাত্রছাত্রীরা পড়তে আসেন । সেখানে অবিলম্বে প্রফেসার নিয়োগ করার জন্য মন্ত্রীমহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি। প্রফেসারের অভাবে সেখানে পড়াশুনা হচ্ছে না ফলে ছাত্রদের মধ্যে একটা বিক্ষোভের সৃষ্টি হয়েছে। এ দিকে দৃষ্টি দেবার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বামফ্রন্ট সরকার একটা অচলাবস্থায় এসে দাঁড়িয়েছে, আমি তার প্রতি সভার দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন যে সি. পি. আই. কে রাজ্যসভার টিকিট না দেওয়ার জন্য সি. পি. আই-এর দু জন মন্ত্রী—নন্দগোলাপ ভট্টাচার্য এবং শ্রীকুমার মুখার্জী, তারা নাকি পদত্যাগ করেছেন। কিন্তু সেই পদত্যাগ পত্র এখনও মুখ্যমন্ত্রীর কাছে পাঠানো হয়নি তার ফলে নন্দবাবু নিয়মমাফিক মন্ত্রী রয়েছেন। কিন্তু স্যার, আজকে একটা ছবি ছাপানো হয়েছে কাগজে তাতে দেখা যাচ্ছে তিনি একটা ট্যাক্সিতে উঠছেন তার পার্টি অফিস থেকে বেরিয়ে। তবে নন্দবাবু ট্যাক্সিতে চড়লেন বা কিসে চাপলেন তাতে আমাদের আগ্রহ নেই। কিন্তু সামনের ২২ তারিখে বাজেট এবং সেদিন সব মন্ত্রীকে নিজের ডিপার্টমেন্টের বাজেট পেশ করতে হবে। নন্দবাবুকেও বাজেট পেশ করতে হবে, কিন্তু নন্দবাবুর বাজেট কে পেশ করবেন? কারণ রাজ্যসভার ইলেকশন নিয়ে তাদের সরকারী কাজকর্ম বন্ধ হয়ে গেছে এবং সরকারী গাড়ী ছেড়ে ট্যাক্সি ধরেছেন। রাজ্যসভার ইলেকশন নিয়ে বিতন্ডার ব্যাপারটা চারিদিকে ছড়িয়ে পড়েছে। এই ক্রাইসিস মেটাবার জন্য দিনরাত তাঁরা ব্যস্ত থাকছেন। এ ব্যাপারে তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতি দাবী করছি যে, নন্দবাবু মন্ত্রী আছেন, কি নেই?

[12.50-1.00 p.m.]

**শ্রীমতি নন্দরাণী দল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বীনপুর থানার বাঁশপাহাড়ী এলাকা, ওখানে আদিবাসী সম্প্রদায়ের মধ্যে যারা সবচেয়ে পিছিয়ে রয়েছেন তারা হলেন লোধা, ভূমিজ, কোরা প্রভৃতি সম্প্রদায়ের মানুষ। দীর্ঘদিন ধরে তারা স্বাস্থ্য পরিসেবা থেকে বঞ্চিত। রেলপাহাড়ী থেকে বাঁশপাহাড়ীর দূরত্ব ২৫ কিলোমিটার। অবিলম্বে ঐ এলাকায় একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র গড়ে তুলে তাদের স্বাস্থ্য পরিসেবার সুযোগ দেওয়া হোক, এই দাবী জানাচ্ছি।

**শ্রীসুভাষ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বক্তব্য, ১৯৯৭-৯৮ সালে আমার ভাতার বিধানসভা কেন্দ্রের বড়বেলুন গ্রামে একটি পাইপ-লাইন ওয়াটার সাপ্লাই প্রকল্প অনুমোদিত হয় এবং ৫২ লক্ষ টাকা অনুমোদন করা হয়। পরবর্তীকালে জনস্বাস্থ্য কারিগরী বিভাগের পক্ষ থেকে কাজটা শেষ করা হয়। বর্তমানে সেখানে পাইপ-লাইনের কাজ শেষ হয়ে এবং মেশিন-ঘর তৈরী হয়ে পড়ে রয়েছে, কিন্তু এখনো পর্যন্ত তার বিদ্যুতায়ন হয়নি। প্রায় ৮ মাস হয়ে গেলো, বিদ্যুতায়ন না হওয়ার ফলে সেখানকার ১৫-২০ লক্ষ মানুষ পাইপ-লাইন ওয়াটারের কোন সুযোগ পাচ্ছেন না। ব্যাপারটা নিয়ে আমরা কয়েকবার একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে গিয়েছি, কিন্তু এখনো পর্যন্ত সেটা চালু হয়নি। যাতে অবিলম্বে বিদ্যুতায়নের কাজ শেষ হয়ে প্রকল্পটি চালু হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

## Zero Hour

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মৎস্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, স্বাধীনতা লাভের ৫২ বছর পর দার্জিলিংয়ে বেনফিশ চালু করা হয়েছে, কিন্তু দুঃখের বিষয়, সেখানে স্থানীয় ছেলেমেয়েদের চাকরী দেওয়া হয়নি। তারজন্য সত্বর স্থানীয় ছেলেমেয়েদের সেখানে চাকরী দেওয়া হোক, এই দাবী জানাচ্ছি।

**শ্রীপুর্নেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পঞ্চায়েত মন্ত্রী এবং ভূমি সদব্যবহার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

মেদিনীপুর জেলার মহিশাদল রাজ পরিবারের ৪০০ একর জমি আইনী জটিলতার কারণে সরকারের হাতে রয়েছে, অথচ পশ্চিমবঙ্গ প্রাদেশিক কৃষক সভা ১৯৭০ সালে ভারতবর্ষে উদ্বৃত্ত জমি দখল আন্দোলনে মেদিনীপুর জেলার মহিশাদল রাজ পরিবারের জমি উদ্ধারে নেমেছিলেন। ঐ আন্দোলনে হাজার হাজার মানুষ মাঠে নেমেছিলেন। কিন্তু পরে ঐ আন্দোলনকে কংগ্রেস সরকার নস্যাৎ করে দিয়েছিল। তারপর ১৯৯০ সালের আগষ্ট মাসে সি. পি. এম. এবং সি. পি. আই. কৃষক সভা ঐ জমি উদ্ধারের দাবী জানায় এবং ১৯৯৮ সালে তমলুক মহকুমার বি. এল. এল. আর. ও. ঐ সমস্যা সমাধান করা হবে বলে জানান। কিন্তু মহিশাদল রাজ-পরিবার সেই জমি ইতঃমধ্যে বিলি করে দিয়েছে হাইকোর্টে মামলা থাকা সত্বেও। তারজন্য অবিলম্বে এই সমস্যা সমাধানে এগিয়ে আসার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীরবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের নগর উন্নয়ণ দপ্তরের মন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উল্লেখ করতে চাই। আমার বিধানসভা এলাকায় বিজ্ঞান নগরী রয়েছে। পাশে এনার্জী এডুকেশন পার্ক, তার পাশে গ্রীন পার্ক। এই সমস্ত অনেকগুলি গুরুত্বপূর্ণ কাজ শুরু হয়েছে এবং কমপ্লিট হয়েছে। আজকে এডুকেশন পার্ক দেখতে বাংলাদেশের তথ্যমন্ত্রী দেখতে

আসছেন। কিন্তু আমাদের অসুবিধা হলো, যে কথা আমরা দীর্ঘদিন ধরে বলে আসছি, ওখানে একটি বাস টার্মিনাস করা হোক। এনার্জী এডুকেশন পার্ক এবং সায়েন্স সিটিতে যাবার জন্য একটি আন্ডার পাস তৈরী করা হোক, এই দুই মন্ত্রীর কাছে এই দুটি যাতে রূপায়িত হয় তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রীশ্যামাপ্রসাদ পাল** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি বিপনন ও বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরে আলুর উৎপাদন খরচ হয়েছে কেজি প্রতি দেড় টাকা, আর এখন তা বিক্রি হচ্ছে এক টাকা কিলো দরে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা যাতে তাদের উৎপাদিত ফসলের ন্যায্য দাম পায় তারজন্য আলু কেনা এবং তাদের ভর্তুকির ব্যবস্থা করা হোক এবং কোন আলু ভিত্তিক শিল্প গড়ে তুলে তাদের সাহায্য দেওয়া যায় কিনা তারজন্য আবেদন রাখছি।

**শ্রীশেখ দৌলত আলী** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ড হারবারে ফকিরচাঁদ কলেজ সবচেয়ে বড় কলেজ এবং ঐ এলাকার একটি লীড কলেজ। সরকারের প্রস্তাব ছিল ওখানে পোষ্ট গ্রাজুয়েট ক্লাস চালু হবে। আমরা বারবার বলা সত্ত্বেও তা কার্যকরী হচ্ছে না। তাই আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি, অবিলম্বে ওখানে পোষ্ট গ্রাজুয়েট ক্লাস চালু করা হোক।

**শ্রীসুধীর ভট্টাচার্য** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে। গত শীতকালে এই সভায় আমার একটি প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রীর বলেছিলেন যে, কেন্দ্র দিক বা না দিক আমরা মহারাষ্ট্র থেকে চিনি কিনে প্রত্যেকটি জায়গায় সরবরাহের ব্যবস্থা করবো। তিনি কখনও বলেন থানার মাধ্যমে চিনি দেওয়া হবে, কখনও বলেন রেশন ডিলাররা সহযোগিতা করছে না। গ্রামে মডিফায়েড এলাকায় চিনি দেওয়া বন্ধ হয়ে গেছে। আমি তাই আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীর কাছে দাবী জানাচ্ছি, অবিলম্বে রেশন ব্যবস্থার মাধ্যমে চিনি দেবার ব্যবস্থা করুন।

**শ্রীমৃণাল কান্তি রায়** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাই যে, আজকে ৯ই মার্চ দিল্লীর বুকে লালকেল্লা থেকে সংসদ অভিযানের উদ্দেশ্যে লক্ষ লক্ষ মানুষ বেরিয়ে পড়ছে। এলপিজি'র বিরুদ্ধে, লিবারাইজেশন, গ্লোবালাইজেশনের বিরুদ্ধে মানুষ আজকে সোচ্চার। আর. এস. এস. ইস্যুতে সব ঝামা ঘষে দিয়েছে গুজরাট। তৃণমূল সহ যে ২৪ দলের জোট সব ঝামা ঘষে গেছে। আজকে মানুষ এর বিরুদ্ধে পথে বেরিয়ে পড়েছে। বিজেপি সরকার বিহারে নীতিশ কুমারকে মুখ্যমন্ত্রী করলেন। সংবিধানে ভেঙে ছারখার করে দিলেন। মানুষ ভর্তুকিতে যে জিনিসগুলো পেত তা শেষ করে দেওয়া হয়েছে, যার ফলে আজকে মানুষের জীবন দুর্বিসহ হয়ে পড়েছে। লক্ষ লক্ষ মানুষ ব্লক থেকে শুরু করে, জেলা থেকে শুরু করে সর্বত্র আজকে আওয়াজ উঠেছে। শতকরা ৪০ জন মানুষের ভোট পেয়ে এই সরকার ৬০ ভাগ মানুষের জীবন যাতে বিঘ্নিত করতে না পারে, তারজন্য এই সরকারের চলে যাওয়া উচিত।

[1.00–2.00 p.m. including House adjourned]

**শ্রীঅসিত কুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। এখন মাধ্যমিক পরীক্ষা চলছে। বাস ঠিকমত পাওয়া যাচ্ছে না ফলে পরীক্ষার্থীদের ঠিক সময়ে পৌছতে অসুবিধা হচ্ছে। তারওপরে শিক্ষকদেরও নিরাপত্তার প্রশ্ন জড়িত রয়েছে। এই রাজ্যে শিক্ষকদের নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। তারা আজকে মার খাচ্ছে। আজকের আজকাল পত্রিকায় প্রকাশিত হয়েছে এই খবর যে পরিবহন ব্যবস্থার অবহেলার জন্য পরীক্ষার্থীরা ঠিক সময়ে বাস পাচ্ছে না, বাস চলাচল ঠিকমত হচ্ছে না। সুতরাং আমার দাবী যে পরীক্ষার্থীদের জন্য বাস ঠিক মত সময়ে যাতে ছাড়ে এবং শিক্ষকদের নিরাপত্তা থাকে তার ব্যবস্থা করা হোক।

**শ্রীসৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে, সারা ভারতবর্ষে হিন্দু সাম্প্রদায়বাদীদের গতি-বিধি নিয়ে রিপোর্ট হচ্ছে। আমাদের এই ধর্ম নিরপেক্ষ দেশে গুজরাট সরকার সরকারী কর্মচারীদের আর এস এসে যোগদানে বাধা করার জন্য নির্দেশ দেওয়াতে শেষ পর্যন্ত সরকারকে ওই অর্ডার প্রত্যাহার করতে বাধ্য হয়েছিল। লোকসভার কংগ্রেস নেতারা সকলে মিলে বিরোধীদলে থেকে বাধা দিয়েছিল। গুজরাটে যখন সাম্প্রদায়িকরা পিছু হটতে শুরু করেছে তখন আমরা লক্ষ্য করছি যে, পশ্চিমবাংলায় এই হিন্দু সাম্প্রদায়িক শক্তি এগিয়ে চলেছে। কিছুদিন আগে রামপুরহাটে খৃষ্টানদের হিন্দুতে পরিণত করা এবং এটা করেছিল বিশ্ব হিন্দুপরিষদ থেকে। এই ব্যাপারে হিন্দুস্থান টাইমস্ অফ ইন্ডিয়াতে কাগজে বারবার বেরিয়েছে। তারপরে ঝাড়গ্রামেও একই পুনরাবৃত্তি ঘটেছে। ধর্মান্তকরণ করা হয়েছে এবং পুর্ণধর্মান্তকরণ করা হয়েছে। এর আগে হাউসে তুলেছিলাম যে, এই রাজ্যে কনভারশান এবং ডিস কনভারশান হচ্ছে তাতে সাম্প্রদায়িকরা সমস্ত রাজ্যকে কলুষিত করবে। এইভাবে তারা একটা ধর্ম নিরপেক্ষর বাতাবরণকে নষ্ট করতে চাইছে। এই ব্যাপারে রাজ্য সরকারের দৃষ্টি দেওয়া দরকার। যেখানে গুজরাট সরকার পিছু হটছে তখন পশ্চিমবঙ্গে এই জিনিস যদি এগোতে থাকে তাহলে খুব খারাপ হবে।

**শ্রীরবীন মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিগত বন্যা এবং প্রাকৃতিক বিপর্যয়ের সময়ে যে সমস্ত লোকের বাড়ি পড়ে গেছিল তারা হাউস বিল্ডিং লোনের এ্যাপলাই করা সত্বেও লোন পাচ্ছে না। আরামবাগ, বলাগড়, খানাকুল এবং পান্ডুয়াতে বিভিন্ন ব্লকে হাউস বিল্ডিং লোনের জন্য আবেদন জানিয়েছিল। শুনেছি রাজ্য সরকার হাডকো থেকে লোন নিয়ে ওই টাকা জেলায় পাঠিয়ে দিয়েছে। কিন্তু জেলা পরিষদে ঠিকমত ফাইল না ছাড়ার ফলে গ্রামের লোকেরা হাউস বিল্ডিং লোনের টাকা পাচ্ছে না। এই কারণে ত্রাণমন্ত্রীর কাছে আবেদন করছি যে, যাতে অবিলম্বে ওই টাকা ছেড়ে দেওয়া হয় তার ব্যবস্থা করুন।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি যে, গত ২ বছর ৩ বছর যাবৎ কলকাতা শহর এবং শহরাঞ্চলে সমাজবিরোধীদের দৌরাত্ম বেড়েই চলেছে। কিছু অসাধু প্রমোটর সরকারী তরফ থেকে সাহায্য পেয়ে আজকে

রাজ্যের তরুন যুব সমাজকে সমাজবিরোধীর খাতায় নাম লেখানোর ব্যবস্থা করেছে। আজকে আমরা লক্ষ্য করছি যে, বেশ কিছু ডিসপুটেড ল্যান্ড এবং ডিসপুটেড প্রপার্টি এইসব অসাধু প্রমোটররা কিনে তাতে বাড়ি বানাচ্ছে। এই ব্যাপারে তারা পুলিশের সাহায্য নিয়ে এবং শাসক দলের নেতাদের মদতপুষ্ট হয়ে এইরকম ডিসপুটেড বাড়ি ল্যান্ড কিনে নানা অসাধুভাবে বাড়ি তৈরীর ব্যবস্থা করছে। এবং তাতে তরুন যুব সমাজকে কাজে লাগিয়ে নানা অন্যায়ের আশ্রয় নিচ্ছে। এই জিনিস কলকাতাতে ভরে গেছে এবং কলকাতার সংলগ্ন এলাকা হাওড়াতেও ব্যাপকভাবে বেড়ে চলেছে। এতে মদত দিচ্ছে শাসক দলের এক শ্রেণী।

**শ্রীসমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের মাধ্যমে রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, কেন্দ্রীয় রেলমন্ত্রী এই বাংলার জন্য অনেক রেল প্রকল্প হাতে নিয়েছেন, ভাল কথা। দীঘা তমলুক রেলপথ হল না, হাওড়া দীঘা এক্সপ্রেস তৈরী হয়ে গেছে খুব ভাল কথা। আমি যেটা বলতে চাই, পূর্ব রেল এবং দক্ষিণ পূর্ব রেল এর যে লোকাল প্যাসেঞ্জার ট্রেনগুলি আছে সেইগুলিতে অফিস টাইমে যাত্রীরা বাদুড় ঝোলা অবস্থায় যায়। মাননীয় মন্ত্রী বলেছিলেন, এই লোকাল ট্রেনগুলির বগি বাড়াবার কথা। আমি দাবী করছি পূর্ব রেল এবং দক্ষিণ পূর্ব রেল এর যে প্যাসেঞ্জার ট্রেনগুলি আছে, সেইগুলির বগি যাতে বাড়ান যায় তার দাবী করছি।

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** স্যার, আমার ইস্যুটা চেঞ্জ করছি। আমি আজকে জানতে পারলাম দিল্লিতে নাকি ৬৪ টি কোলিয়ারীর ভাগ্য নির্দ্ধারিত হতে চলেছে। আমরা জানি ইন্দিরা গান্ধীর সময়ে যে সমস্ত কয়লাখনিগুলি জাতীয়করণ করা হয়েছিল, সেইগুলি বর্তমানে জোট সরকার এসে কিছু কিছু কয়লাখানিকে বেসরকারিকরণ বা ব্যক্তিগত মালিকানায় দেবার চেষ্টা করছেন। আজকে ৬৪ টি কোলিয়ারীর ভাগ্য নির্দ্ধারিত হতে চলেছে দিল্লিতে। আমি সভার মাধ্যমে জানাতে চাই, আজকে এই ব্যাপারে সর্বদলীয় প্রস্তাব যদি আমরা পাঠাতে পারি যে সমস্ত কোলিয়ারীগুলি বন্ধ করার চেষ্টা হচ্ছে, কোলিয়ারীগুলিকে ব্যক্তিগত মালিকানায় দেওয়ার প্রচেষ্টা হচ্ছে তার প্রতিবাদ আমি করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মালদা জেলা নিয়ে কিছুক্ষণ আগে একজন বলছিলেন, এইচ. বি. গ্রান্ট এর টাকা ৯৭ সালের বন্যার পর সাধারণ মানুষ পাননি। কিছুটা এনকোয়াবী না করার জন্য টাকা পাওয়া যাচ্ছে না। মার্চ হচ্ছে ইয়ার এন্ডিং মাস। মার্চ এর পরে পুরো টাকা ফেরৎ চলে আসবে। আমি মাননীয় ত্রাণমন্ত্রী, অর্থমন্ত্রীকে বলতে চাই, কতকগুলি রাজনৈতিক কারণে এইগুলি হচ্ছে না। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে হচ্ছে মহারাজপুর, পরানপুর, সম্বলপুর, এছাড়াও বিভিন্ন এলাকায় এইচ. বি. গ্রান্ট এর টাকা ওরা পাচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, ব্যাপারটা খুব গুরুত্বপূর্ণ বিষয়। বন্যায় মানুষের সমস্ত ঘরবাড়ী ভেঙে গিয়েছে তার পরে আরো একবার বন্যা হয়ে গেল, এখনও এরা টাকা পেল না, ব্যাপারটা গুরুত্ব দিয়ে দেখা দরকার বলে আমি মনে করছি।

**শ্রীশান্তিরাম মাহাতো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। জয়পুর বিধানসভা কেন্দ্রের মধ্যে জয়পুরে যে পানীয় জল সরবরাহ প্রকল্পটি আছে, সেই পানীয় জল সরবরাহ প্রকল্পে বিদ্যুৎ এর অভাবে লো ভোল্টেজ থাকার ফলে জল সরবরাহ প্রায় বন্ধ হয়ে গিয়েছে। বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি, যাতে পানীয় জল সরবরাহ বন্ধ না হয় তার জন্য ওখানে আলাদা একটি ট্রান্সফরমার বসান হোক। এবং পানীয় জল সরবরাহ যাতে বজায় থাকে তারও দাবী জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হবো বেলা ২ টার সময়।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

(After adjournment)

[2.00–2.10 p.m.]

**শ্রীরবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রের বি. জে. পি. সরকার বার বার পিছু হটছে। গতকাল আর. এস. এস সম্পর্কিত সিদ্ধান্ত তাদের প্রত্যাহার করতে হয়েছে। আজকে বিহার বিধানসভায় অধ্যক্ষ নির্বাচন ছিল, সেখানে আর. জে. ডি এবং কংগ্রেসের প্রার্থীর বিরুদ্ধে ওরা কোন প্রার্থী না দেওয়ার ফলে সদানন্দ সিং বিহার বিধানসভায় স্পীকার নির্বাচিত হয়েছে। গোটা দেশে বি. জে. পি এবং তার জোট যেভাবে সংসদীয় ব্যবস্থার উপরে আক্রমন হানছিল, এই ঘটনার পর থেকে তারা পিছু হটবে।

**শ্রীসৌগত রায় ঃ** আমি খুব আনন্দের সঙ্গে ঘোষণা করছি এবং রবীন বাবু সভায় বিষয়টি বলেছেন। বিহার বিধানসভায় কংগ্রেসের প্রার্থী এবং বিহার প্রদেশ কংগ্রেস কমিটির সভাপতি সর্বসম্মতিক্রমে স্পীকার নির্বাচিত হয়েছেন। এম. ডি. এ জোট সমস্ত ক্ষেত্রেই পিছু হটছে, গতকাল আর. এস. এস সম্পর্কিত বিষয়েও তারা পিছু হটেছে। আমরা আশা প্রকাশ করব আগামীকাল বিহার বিধানসভায় যে শক্তি পরীক্ষা হবে তাতেও এই সাম্প্রদায়িক জোট হারবে, মাফিয়াদের সহায়তায় তারা জিততে পারবে না। সদানন্দ সিং-এর নির্বাচিত হওয়া তারই ইঙ্গিত দিচ্ছে।

## LEGISLATION

### The Howrah Municipal Corporation (Amendment) Bill, 2000.

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to introduce the Howrah Municipal Corporation (Amendment) Bill, 2000.

(Secretary then read the Title of the Bill)

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the Howrah Mu-

nicipal Corporation (Amendment) Bill, 2000, be taken into consideration.

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পৌরমন্ত্রী হাওড়া পৌর নিগম সংশোধনী বিধেয়ক যে বিল এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং সেই বিরোধিতা করে এখানে দু-চারটি কথা বলতে চাই। এই বিলে উনি যেটা বলেছেন সার্টিফিকেট অফ এনলিষ্টমেন্ট, ট্রেড এন্ড কলিং, অর্থাৎ নতুন বোতলে পুরনো মদ ঢালার ব্যবস্থা। আমরা জানি, সার্টিফিকেট অফ এনলিষ্টমেন্ট, এটা একটা অদ্ভুত কায়দা, নতুন নাম দিয়ে হাওড়ার ছোটখাট ব্যবসায়ীদের উপরে আরেকটি করের বোঝা চাপিয়ে দেওয়া। যেখানে আগে শুধু হাওড়া কর্পোরেশনেই নয়, প্রায় সব মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনে ট্রেড লাইসেন্স ছিল। ট্রেড লাইসেন্সের পাশাপাশি মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলায় প্রফেশনাল ট্যাক্স নিয়ে এলেন। একই মানুষকে একই বছরে দুবার ট্যাক্স দেওয়া যায় না—একবার প্রফেশনাল ট্যাক্স আর একবার ট্রেড লাইসেন্স, এই বিতর্ককে ঘিরে মাননীয় অর্থমন্ত্রী এই সভায় দাঁড়িয়ে বলেছিলেন যে, আমরা সমস্ত কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটি থেকে ট্রেড লাইসেন্স তুলে দেওয়া হচ্ছে, একজন মানুষকে শুধু প্রফেশনাল ট্যাক্স দিতে হবে। পরবর্তীকালে দেখা গেল হাওড়া কর্পোরেশন থেকে ট্রেড লাইসেন্স উঠে গেল, প্রফেশনাল ট্যাক্সটাই সমস্ত বৃত্তির মানুষকে দিতে হোত বা এখনও হচ্ছে। কিন্তু আবার একটা অজুহাতে, নতুন কায়দায় বলা হল যে—অনেক ক্ষেত্রে ব্যাঙ্ক ইত্যাদির ক্ষেত্রে পর্যন্ত—এ্যাকাউন্ট করতে দিতে চাইছে না কর্পোরেশনের একটা সম্মতি ছাড়া। সম্মতির জন্য শুধু একটা এনলিশমেন্ট সার্টিফিকেট দিতে হবে এবং তার জন্য নামমাত্র চার্জ-১০ টাকা ধার্য হ'ল। আস্তে আস্তে তার প্রকারভেদ হ'ল। যেমন মুষিক বলেছিল—আমাকে আরও শক্তি দাও। তাকে বেড়াল করল, সেখান থেকে একেবারে বাঘে উন্নত করা হ'ল। এরাও সেই রকম ১০ টাকার এনলিশমেন্ট ফি এমন পর্য্যায়ে এনেছে যে, হাওডা কর্পোরেশনের ছোটখাটো ব্যবসায়ীদেরও উপর নতুন একটা করের বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে। আমরা জানি একটা কর্পোরেশন চালাতে গেলে নাগরিক পরিষেবা চালাতে গেলে টাকার প্রয়োজন। টাকার সংস্থানের জন্য বিভিন্ন বন্দোবস্ত রয়েছে। সেই ক্ষেত্রে হাওড়া কর্পোরেশনের বর্তমান বোর্ড, পরিচালন সমিতি সফল কিনা মাননীয় পৌরমন্ত্রী সেই ব্যাপারে একবার অনুসন্ধান করুন। যে ক্ষমতা নানান ভাবে তাদের উপর ন্যস্ত রয়েছে, যার দ্বারা অনেক ভাবে আর্থিক সঙ্গতি বাড়ানো যায়, সেইগুলো তারা ইমপ্লিমেন্ট করতে পারছে না। হাওড়া কর্পোরেশনে এই মুহূর্তে প্রায় কয়েক হাজার মাল্টি স্টোরিড বিল্ডিং আছে যাদের এই পর্যন্ত কোন এ্যাসেসমেন্ট করা হয়নি। তাদের যদি এ্যাসেসমেন্ট করা হয় তাহলে অন্ততঃ ১০০ কোটি টাকার উপর কর্পোরেশনের আয় বেড়ে যাবে। কিন্তু কোন্ কারণে তা হচ্ছে না? কারণ আছে। হাওড়ায় আজকে ৭৪ হাজার ভোটে জয়লাভ করেছেন, কি ক'রে জিতলেন? এই যে কয়েক হাজার মাল্টি স্টোরিড বিল্ডিং, যার অধিকাংশই উত্তর হাওড়ায়, সেখানকার প্রমোটারদের, গুন্ডা-মস্তানদের সন্তুষ্ট করতে এ্যাসেসমেন্ট হয় না। এ্যাসেসমেন্ট হলে কর্পোরেশনের আয় বাড়বে, কিন্তু তাদের জন-সমর্থন কমে যাবে। তাই প্রমোটাররা যথেচ্ছ ভাবে বেআইনি বাড়ি নির্মাণ করবে, সেই সুযোগ তাদের দেওয়া হচ্ছে। সেই

সঙ্গে সঙ্গে এ্যাসেসমেন্ট হলে কর্পোরেশনের যে আয় হয়, তাকেও বিকৃত করা হচ্ছে, এবং কর্পোরেশন ক্ষতিগ্রস্থ হচ্ছে। বর্তমান বোর্ড তাদের নিজেদের অপচেষ্টায় এটা করছে, নিজেদের স্বার্থে, শুধু দলীয় স্বার্থে এটা করা হচ্ছে।

[2.10–2.20 p.m.]

মাননীয় পৌরমন্ত্রী নিশ্চয় খবর পেয়েছেন, স্পেশাল অফিসার রেভিনিউ—তার ড্রয়ারে বেশ কিছু প্রোমোটারদের বহুতল বাড়ি এংব আপনাদের শাসকদলের পাশের মানুষজন, স্নেহধন্য মানুষজন যাদের বাড়ী ভ্যালুয়েশন করে মোটা ট্যাক্স এর যে এ্যাসেসম্যান্ট হয়েছিল, তার পুরো ফাইল প্রায় ১৪ কোটি টাকা যেটা আদায়ের সম্ভাবনা ছিল, তার কাগজপত্র পুরো তালা ভেঙে চুরি করা হয়েছিল। কার সাহসে এটা হয়েছে? শাসকদলের সমর্থন ছাড়া এ জিনিষ কখনও সম্ভব হয় না। প্রোমোটার এবং আপনাদের স্নেহধন্য মানুষদের আড়াল করার জন্য ভ্যালুয়েশান করা সমস্ত কাগজপত্র লোপাট করে দেওয়া হয়েছে। আর আপনি সার্টিফিকেট এনলিষ্টমেন্ট করে প্রফেসান ট্যাক্স করে, কালেক্ট করে আদায় বাড়াবেন, ইনকাম বাড়াবেন। আপনি ইনকাম করবেন কি করে, সারা কর্পোরেশন তো দুর্নীতিতে ছেয়ে গেছে। মিউটেশান, প্ল্যান স্যাংশন যাতে মানুষ সহজে করতে না পারে, তারজন্য একের পর এক করের বোঝা চাপিয়ে যাচ্ছেন। মিউটেশানের ক্ষেত্রে হাইকোর্ট নির্দেশ দিয়েছে। মিউটেশানের ব্যাপারে আপনারা নিয়ম করলেন যে, ১ পারসেন্ট দলিলের উপর। দলিলের যে ভ্যালুয়েশান থাকবে, তার উপর ১ পারসেন্ট মিউটেশান চার্জ হিসাবে দিতে হবে। এ নিয়ম আগে ছিল না। তুঘলকি আইন একটার পর একটা করে যাচ্ছেন। জমির দাম বেঁছে দিয়েছে থানাভিত্তিক। কোথাও ৮০ কোথাও ৮৫। হাওড়া কর্পোরেশানের ৬টা সংযোজিত ওয়ার্ড, যেটা পঞ্চায়েত এলাকায় ছিল, সেই ৬টা অ্যাডেড এরিয়াতে রাস্তা নেই, আলো নেই, জল নেই। আপনি নিজে জানেন যে, পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট থেকে ৪৫ - ৫০ এই ৬টা ওয়ার্ডে জল দেওয়ার কথা। এই শিবপুর বিধানসভার মধ্যে ৬টা ওয়ার্ডে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট থেকে জল পৌঁছায় না। সেখানের মানুষ পুকুরের জল খায়। গরম পড়তে না পড়তেই পাতকুয়ায় জল নেই। টিউবওয়েল ভাঙ্গা। সেখানে জল দেন না, অথচ সেই জল বালিতে চলে যাচ্ছে, হাওড়া কর্পোরেশানেব বাইরে। অথচ জমির দাম হাওড়া কর্পোরেশান বাড়িয়ে দিয়েছেন, থানাভিত্তিক করে দিয়েছেন। ৪ - ৬ ফুট এর রাস্তা যেখানে আছে সেখানেও ৮৫ হাজার করে কাঠা এবং ১৬ ফুটের যেখানে রাস্তা আছে, সেখানেইও ৮৫ হাজার করে কাঠা। আবার ৮৫ হাজারের দলিলের উপর ১ পারসেন্ট মিউটেশন ফি নিয়ে নিচ্ছেন। একটা বাড়ি করতে গেলে একটা মানুষের দেড় কাঠা জায়গায় দেড় থেকে দু'লাখ পড়ে যাবে। ২ হাজার টাকা মিউটেশান ফি দিতে তাকে দিতে হচ্ছে। হাইকোর্ট বলেছে এটা অন্যায় এটা করা যাবে না। প্ল্যান স্যাংশানের ক্ষেত্রে কোন আদায় বাড়ানোর কোন চেষ্টাই করেন নি। শুধু ক্যাডার নিয়োগ করেই হল না, এফিসিয়েন্ট মানুষ যদি না হন, যাদের অভিজ্ঞতা নেই, যাদের কর্মযোগ্যতা নেই, তারা যদি দপ্তরের প্রধান হয়ে বসেন, তাহলে কিছুই হবে না। যেটা হাওড়া কর্পোরেশনের

ক্ষেত্রে হয়েছে। আপনি থানাভিত্তিক জমির দাম ঠিক করে দিচ্ছেন। জমির দাম ৭০ হাজার, ৮০ হাজার টাকা নিয়ম করে দিচ্ছেন। তাকে মিউটেশন করতে গেলে ১ পারসেন্ট করে দিতে হবে। কি করে করবে মানুষ। হ্যাঁ, ঘুষ একটা আছে। হাওড়া কর্পোরেশনে ঘুষ ছাড়া কোন কাজ হয় না। ফাইল একটা টেবিল থেকে আরেকটা টেবিলে যায় না। বন্দোবস্ত করে মিউটেশন হবে? কর্পোরেশনের মানুষ মিউটেশন করতে ভয় পায়। প্ল্যান স্যাংশন করলে কর্পোরেশনের আদায় বাড়ে কিন্তু সরষের মধ্যেই ভূত রয়েছে যার ফলে মিউনিসিপ্যালিটির অধিকাংশ মানুষ মিউটেশন করতে ভয় পায়। মিউটেশন করলে কর্পোরেশনের আয় বাড়ে, মিউটেশন হলে প্ল্যান স্যাংশন হবে এবং প্ল্যান স্যাংশন হলে কর্পোরেশনের আয় বাড়ে সেখানে মানুষ কর্পোরেশনে প্ল্যান স্যাংশন করতে পারছে না। যারা বহুতল বাড়ী করেছেন তাদের প্ল্যান স্যাংশন না হলে পিছনের দরজা দিয়ে কাজ হচ্ছে। যে সমস্ত মহাপুরুষদের টাকা জোগাবার ক্ষমতা আছে। তারা টাকা ফেলে দিলে সব কাজ হচ্ছে ফলে তাদের বাড়ীঘর হয়ে যাচ্ছে কিন্তু যারা গরীব মানুষ তারা তো মিউটেশন করতে পারছে না, প্ল্যান স্যাংশন করতে পারছে না। মানুষ দিশেহারা হয়ে যাচ্ছে। এদিকে একটার পর একটা আইন আনছেন। কর্পোরেশন এর সার্বিক আয় বাড়াবার জন্য যে গণমুখী আইন করা দরকার সেগুলো না করে এমনভাবে করা হচ্ছে যার ফলে একদিকে যেমন দুর্নীতি বাড়িয়ে দেওয়া হচ্ছে আর, আরেকদিকে সাধারণ মানুষ করের জ্বালায় হাওড়া শহর থেকে মানুষ জমি বাড়ী বিক্রি করে চলে যেতে বাধ্য হচ্ছে। তারা পঞ্চায়েতে চলে যাচ্ছে। কি করবে তারা। একদিকে ট্যাক্সের উৎপীড়ন, আরেকদিকে প্রোমোটারদের উৎপীড়ন। ফলে কর্পোরেশনের আয় যেমন কমছে সেই সঙ্গে সঙ্গে সবকিছু চলে যাচ্ছে প্রোমোটারদের দিকে। তার উপর আপনি আবার নতুন করে করের বোঝা চাপিয়ে দিচ্ছেন। আপনি তো বললেন না যে হাওড়া শহরে যত বিয়ে বাড়ী আছে, সেই বিয়েবাড়ীর মধ্যে দিয়ে বহু টাকা ব্যক্তিগত মালিকানায় রোজগার হচ্ছে। এদের ক্ষেত্রে কর্পোরেশনের কোন নজর নেই। তাদের ক্ষেত্রে কোন ট্যাক্স নেই। ৬টা ওয়ার্ড আছে ৪০ হাজার বসতিপূর্ণ এলাকা। আজ পর্যন্ত কোন অ্যাসেসমেন্ট নেই, কোন হোল্ডিং নোটিশ নেই। ৪০ হাজার মানুষের অ্যাসেসমেন্ট হল কত টাকা ইনকাম বাড়ত কর্পোরেশনের? কিছুই করেন নি ১৬ বছর ধরে। ইনকামের রাস্তাগুলো কর্পোরেশন দেখবে না? আপনি একটা করে নূতন আইন করে, অ্যামেন্ড করে আরও দুর্নীতি করার সুযোগ করে দিচ্ছেন হাওড়া কর্পোরেশনে। তাই এই বিলকে আমি সমর্থন করতে পারছি না। আমি এর বিরোধিতা করছি।

[2.20–2.30 p.m.]

**श्री लगन देव सिंह :** माननीय डिपुटी स्पीकर सर, सबसे पहले मै माननीय मंन्त्री ने जो हावड़ा म्युनिसीपल कारपोरेशान (एमन्डमेन्ट) बिल 2000 पेश किए है मै उसका समर्थन करता हु और समर्थन करते हुए संक्षेप मे दो-चार बात कहना चाहता हू। माननीय विधायक जीटु लाहड़ी कांग्रेस के हो या टी. एम. सी. के इस बिल के खिलापत किए है। पिछले साल इस विधान सभा में जब बिल पेश किया गया था। उस चर्चा मे

माननीय विरोधी सदस्यों ने भाग लिए थे। माननीय जीटुदा ही आज चाहे तो टी. एम. सी. के नाम पर हो या कांग्रेस के नाम पर बैठे हो। उन्होने ही माननीय मंन्त्री को सुझाव दिए थे कि इनलिसमेन्ट का, ट्रैड लाइसेन्स का, सरलीकरण किया जाय। लगा ही नही कि जोटू दा का वक्तव्य था, लगता है उनहे बिल की कापी नही मिली है। उन्होने अपने 15 मिनट के भाषण में म्युटेशन और एडेड एरिया के विरोध के नाम पर अपना राय रखे। माननीय मंन्त्री कोई नया बिल नही रखे है, कोई नया बिल पेश नही किए है। पिछले बार जो विल पेश किया गया था उसपर माननीय सदस्यों के सुझाव को देखते हुए माननीय मंन्त्री ने एक एक्सपर्ट कमिटि का गठन किए थे। और वो एक्सपैर्ट कमिटि ने अपनी राय अकटूबर में गवर्नमेन्ट को दी है। माननीय मंन्त्री ने उस कमिटि की राय को इस बिल के माध्यम से सदन में पेश किए है। इस तरह एमेन्डमेन्ट को सदन में रखा गया है। इस बिल के माध्यम से ट्रेड लाइसेन्स का एक स्लेव रखा गया है, इस सिडूल में भिन्न-भिन्न व्यापार के लिए भिन्न-भिन्न रेट रखा गया है। तरह-तरह का सिडुल दिया गया है। इस सिडुल मे मेक्सीमम 500 रुपया और कम-से-कम 10 रुपया का प्राव्धान किया गया है। यह तो कोई गलत बात नहीं है, यह तो कांग्रस के लोग भी चाहते थे, यह हावड़ा के लोग भी चाहते थे। इसी को ध्यान मे रखकर एव जन भावना को देखते हुए माननीय मंन्त्री ने यह बिल सदन में पेश किए है। इस बात का वो बढ़-चढ़कर विरोध किए है। विरोधी सदस्य है, विरोधिता करना ही होगा, इसलिए विरोध किए है। एक कहावत है।

नया-नया टी. एम. सी. का गठन हुआ है। थोड़ा विरोध तो ज्यादा दिखाने के लिए करना ही होगा। माननीय विधायक से मै जानना चाहता हूँ कि करपोरेशन को चलाने के लिए क्या रेभेन्यु की आवश्यकता नही है। आपलोग तो लोगीं से जुड़कर नही रहे है। इसलिए लोगों की सुविधा-असुविधा नही समक्ष सकते है। और फिर आपके भाषण से तो यह भी पता नही लग रहा है कि आप 10 रुपया का विरोध कर रहे है या 500 रुपया का। यह तो सलेव के अनुसार कर दिया गया है अधिक से अधिक 500 रुपया ओर कम-से-कम 500 रुपया कर दिया गया है।

आप अच्छी तरह जानते है टेक्स कलेक्सन से हावड़ा कारपोरेशन को कितना आय होता है। सरकारी कर्मचारी को वेतन देने मे ही दो करोड़ 20 लाख रुपया हर महीने लगता है। साल मे 26 करोड़ रुपये के लगभग सरकारी कर्मचारियों के वेतन पर खर्च होता है। जहाँ तक रिलीफ सेन्दर की बात है राम कृष्ण मिशन जैसी संस्थाओं की बात है, सरकार का ध्यान उस ओर भी रहता है। सरकार टेक्स की उगाही करवाती है, डिपार्टमेन्ट के लोगों को आपलोगों की विरोधिता का सामना करना पड़ता है। लोगों को टेक्स नहीं देनें के लिए उकसाते है, तरह-तरह की प्रशोभन देते है जिससे टेक्स नही कलेक्सन हो सके। इन तमाम असुविधाओ के बाबजूद 6-7 करोड़ रुपया ही कलेक्सन होता है। इस कलेक्सन मे भी डिपार्टमेन्ट को काफी परेशानियों का सामना करना पड़ता है। हावड़ा करपोरेशने 1984 से वामफ्रन्ट का वोर्ड है। आने बाले दिनों में आपका भी हो सकता है। आप खुद सोचे 26 करोड़ रुपया जहा सरकारी कर्मचारियों के वेतन पर

खर्च हो जाता है इसके अलावे और एक्सपेन्डिचर पर खर्च आता है। और 6 करोड़ 7 करोड़ रुपया का ही आय होता है। रभेन्यु कलेक्सन का जो प्रपोजल लिया गया है उसमें तो आपकी सहयोग करना चाहिए। कॉरपोरेशन द्वारा अनओथराइज कन्सट्रक्शन की बात माननीय जौटू दा बोल रहे थे। काफी दिनो तक जोटू दा के साथ कॉरपोरेशन में रहे है। जरा आपने दिल पर हाथ रखकर कहे कि अनओथराइज्ड कन्सट्रक्शन को तोड़ने की हावड़ा कॉरपोरेशन कोशिश करती है ती आपलोगों की भूमिका क्या होती है। आपलोग जनता को भड़कानें की कोशिश करते है। माननीय अंबिका बनर्जी नहीं है, रहते तो अच्छा होता आपलोग कभी कॉरपोरेशन को सहयोग करते है। आपलोगों की भूमिका सकारात्मक होनी चाहिए। फिर कॉरपोरेशन की सीमा भी तो सीमित है। यह आपलोग अच्छी तरह जानते है। कभी-कभी कॉरपोरेशन अवैध मकान को तोड़ने जाती है, वहाँ कानूनी अड़चने आ जाती है, कॉरपोरेशन चाहकर भी मजबुर हो जाता है। अनओथराइज्ड कॉनसट्रक्शन को लेकर बहुत सारे मामला हाई कोर्ट मे विचाराधीन है। बहुत सारे अन-ओथराइज्ड इमारते है उन्हे नोटिस दिया गया है।

मै माननीय विरोधी सदस्यों से अनुरोध करता हू कि उनका सहयोग भी आवश्यक है। ऐसा भी होता है कॉरपोरेशन अन-ओथराइज बिल्डिंग को तोड़ने जाती है, मकान मालिक कार्ट से आर्डर लेकर रूकवा देता है। विरोधी सदस्य भी लोगों को भड़काने का काम करते है। आवास के कानून को सरल करने की आवश्यकता है। साथ ही पिछले दिनों देखे ही है ग्रीन वैंच विकास को प्रभावित करने, विकास में रोड़ा का काम कर रही है, विकास को रोका जा रहा है। फिस मार्केट जो एशिया का सवसे बड़ा मछली का बाजार है, उसके विकाश को किस तरह से प्रभावित किया गया यह आपलोगोंसे छिपा हुआ नहीं है। इसी तरह से कुछ नागरिक समिति भी विकास के काम में रोड़ा देती है। इन तमाम असुविधाओं के बाबजुद हावड़ा कॉरपोरेशन लोगों की सुविधा के लिए इर संभव कदम उठा रही है। माननीय पौर मंन्त्री ने जो बिल पेश किए है, इससे आने बाले दिनों में हावड़ा के लोगों को और अधिक सुविधा मुहैया कराने में हावड़ा कॉरपोरेशन सफल होगी। इसके साथ ही माननीय पौर मंन्त्री ने जो बिल पेश किए हौ, इस बिल का समर्थन करते हुए अपनी बात खतम करता हुं।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, 'হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এ্যামেন্ডমেন্ট বিল, ২০০০' সম্পর্কে হাওড়া কর্পোরেশনের দু'জন প্রাক্তন কাউন্সিলর মাননীয় জটু লাহিড়ী এবং মাননীয় লগনদেও সিং এখানে বলেছেন। ওঁরা হাওড়া কর্পোরেশনে দীর্ঘদিন ছিলেন। হাওড়ার সমস্যা ওঁরা ভালো বোঝেন। এবং তাঁরা যা বলেছেন সঠিক কথাই বলেছেন। স্যার, আমি একজন কলকাতার নাগরিক হিসাবে বাইরে থেকে হাওড়াকে যে ভাবে দেখি সেই ভাবে দু-একটা কথা বলব। তার আগে আমি বলে রাখি বিলটাতে আপত্তি করার কিছু নেই। ইনফ্যাক্ট এই বিলে আগে যে এনলিষ্টমেন্টের ব্যাপার ছিল সেটা র‍্যাশনালাইজ করা হয়েছে। আগেও বলেছিলাম, প্রফেশনাল ট্যাক্স যাদের নেওয়া হয় তাদের এনলিস্টমেন্ট করতে হবে। তখন ম্যকসিমাম ছিল ২৫০ টাকা এখন চেঞ্জ হয়ে ম্যকসিমাম হবে ৫০০ টাকা। আর, এক, দুই, তিন, চার করে

সাতটা ক্লাস ছিল সেটাকে র‍্যাশনালাইজ করে সিড্যুয়েল অনেক ছোট করে দেওয়া হয়েছে। যাতে অনেক বেশী টেড এ্যান্ড প্রফেশনটা সিম্পিল স্ট্রাকচারের মধ্যে চলে আসে। এটা সরকার নিজে থেকে করেনি, একটা এক্সপার্ট কমিটি তৈরী হয়েছিল তাঁরা এই র‍্যাশনালাইজেশন সাজেষ্ট তৈরী করেছেন। বেসিক্যালি এতে আপত্তির কিছু আছে বলে মনে হয় না। এটা ভালো হয়েছে। তবে চেষ্টা করতে হবে রেভিনিউ বাড়াতে পৌরসভাগুলোকে। যদিও পৌরসভাগুলোর, ইনক্লুডিং কলকাতা পৌরসভার কোনদিন সেল্‌ফ সাফিসিয়েন্সি হবে না। ডি. এ. সাবমিশন দেবে রাজ্য সরকার। বড় স্কীম করবে রাজ্য সরকার। তার পর না হলে ওয়ার্ল্ড ব্যাংক, এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক তো আছেই। কেন্দ্রীয় সরকারের যোজনার উপর দাঁড়িয়ে থাকতে হবে। প্রকৃতপক্ষে কোন পৌরসভা পশ্চিমবাংলায় নেই যারা নিজেদের রেভিনিউ থেকে তাদের কর্মচারীদের মাইনে দিতে পারে।

[2.30–2.40 p.m.]

এটা ঘটনা। ডিসেন্ট্রালাইজেশনের পরে, কন্সটিটিউশন অ্যামেন্ডমেন্টের পরে স্টেট ফিনান্স কমিশন হয়েছে। তারা বলে দিচ্ছে ডিভ্যালুয়েশন অফ ফিনান্স কিভাবে হবে। কিন্তু হাওড়া একটা পৌর কর্পোরেশন। লগনদেও-বাবু কিছু মনে করবেন না, পশ্চিমবাংলার সবচেয়ে দুর্নীতিগ্রস্ত পৌর কর্পোরেশন হচ্ছে হাওড়া। ওখানে কলকাতার চেয়েও বেশী দুর্নীতি। এমনিতেই মানুষ কলকাতা কর্পোরেশনকে চোরপোরেশন বলে। হাওড়ায় সেটা চূড়ান্ত পর্যায়ে গিয়েছে। গতকাল খবরের কাগজে একটা খবর বেরিয়েছে, অশোকবাবু জবাব দেবেন—"ফাইল চুরি ঃ ৭ সি পি এম নেতার নামে এফ আই আর। কোটি কোটি টাকার হিসাবের গরমিল এছাড়া আর্থিক অনিয়মের বিরুদ্ধে চলা ভিজিলেন্স তদন্ত সংক্রান্ত গোপন রিপোর্টসহ মোট সাতটি গুরুত্বপূর্ণ ফাইল হাওড়া কর্পোরেশন থেকে লোপাট হয়ে গেছে। যাঁর আলমারির ড্রয়ার ভেঙে এই ফাইলগুলি লোপাট করা হয়েছে, কর্পোরেশনের সেই স্পেশাল অফিসার (রেভিনিউ) হাওড়া থানায় এফ আই আর করেছেন। কোটি কোটি টাকার অনিয়মের ফাইল লোপাটের থেকেও চাঞ্চল্যকর বিষয় হ'ল চুরির দায়ে অভিযুক্ত করা হয়েছে কর্পোরেশনের খোদ সহ-সচিব, মেয়রের ব্যক্তিগত সচিব এবং অ্যাসেসমেন্ট দপ্তরের এক কর্তাকে। এঁদের সরাসরি এফ আই আরে অভিযুক্ত করা হয়েছে। উল্লেখ, অভিযুক্তরা সি পি এমের লোকাল কমিটির সদস্যসহ প্রভাবশালী নেতা। ইত্যাদি ইত্যাদি।" হাওড়া কর্পোরেশনের স্পেশাল অফিসার হাওড়া থানায় এফ আই আর করে বলেছেন যে, তিনি ছুটিতে ছিলেন। এসে দেখলেন আলমারি ভাঙা। দেরাজে থাকা সাতটি গোপন, গুরুত্বপূর্ণ ফাইল উধাও। যার মধ্যে একটা হচ্ছে ১৪ কোটি টাকা হিসেবে গরমিলের ফাইল। ১৪ কোটি টাকা ট্যাক্স ফাঁকির ফাইল চুরি হয়ে গেছে। এটাই হাওড়া কর্পোরেশনের প্রকৃত চিত্র। ওখানে কোটি কোটি টাকা তছরূপ হয়। আর হাওড়া শহরেই ভারতবর্ষের সবচেয়ে বড় বস্তি পিলখানা অবস্থিত। যা দেখে 'সিটি অফ জয়' লিখেছেন লাপিয়ের। হাওড়া শহরে এক একটা বিশাল বড় বড় বস্তি রয়েছে। ওখানে সব বিরাট বিরাট সাইজের ওপেন ড্রেন রয়েছে যা এখনো অ্যাবলিস করা হয় নি। ওপেন ড্রেন, খোলা ড্রেন এখনো রয়েছে। হাওড়াকে

সাহেবরা বলত 'কুলি টাউন'। সেই অবস্থা থেকে আজও হাওড়াকে অন্য কোন মর্যাদা দেওয়া হয় নি। পদ্মপুকুরে জল প্রকল্প হয়েছে। বর্তমান মেয়রের ওয়ার্ডে সেই জল গিয়ে পৌঁছয় না। হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের বিগত ইলেকশনের আগে কর্পোরেশনের এলাকার সাথে কিছু অ্যাডেড এরিয়া, ৬-টা ওয়ার্ড যুক্ত হ'ল। সেই এলাকাগুলিতে এখন পর্যন্ত কোন হোল্ডিং নম্বর দেওয়া হয় নি। এমন কি কোন অ্যাসেসমেন্ট পর্যন্ত হয় নি। মাল্টিস্টোরিড বিল্ডিং হলেও ১৮ টাকা ট্যাক্স। একটা কারখানা, গোবিন্দ গ্লাস ওয়ার্কস, তার ৪০ টাকা ট্যাক্স। কর্পোরেশন যেখান থেকে ট্যাক্স আদায় করতে পারে, সেখানে ট্যাক্স আদায় হচ্ছে না। আর কি হচ্ছে? হাওড়ায় ক্রমশঃ মাল্টিস্টোরিড বাড়ছে। যেহেতু বড়বাজার কাছে সেহেতু বড়বাজারের ব্যবসায়ীরা হাওড়ায় মাল্টিস্টোরিড-এর ফ্ল্যাট বেশী পছন্দ করছে। লগনদেও-বাবুর জলপথ পরিবহণ তাদের যাতাযাত সহজ করে দিয়েছে। ফলে বড়বাজারের একটা বড় অংশ হাওড়ায় ফ্ল্যাট কিনছে। মৌলানা আজাদ রোড, ডবসন লেন, রোজমেরী লেন, অবনী দত্ত রোড, জি. টি রোড (নর্থ), জি. টি রোড (সাউথ) প্রভৃতি রাস্তা বড় বড় বাড়িতে ভর্তি হয়ে গেছে। জি. টি. রোড থেকে ফোরসোর রোড পর্যন্ত এলাকার সরু রাস্তা, প্রয়োজনীয় পরিমাণ জমি না হওয়া সত্ত্বেও প্রোমোটরদের বিরাট বিরাট বে-আইনী বাড়ি হয়ে গেছে। ঐ সমস্ত এলাকায় অত বড় বড় বাড়ি হতে পারে না। আইন অনুযায়ী হয় না। সব বে-আইনীভাবে হয়েছে। প্রোমোটরদের সঙ্গে কর্পোরেশনের যোগসাজসে বে-আইন কনস্ট্রাকশন তৈরী হচ্ছে। প্রোমোটররা বিভিন্নভাবে জমি দখল করে এই জিনিস করছে। এমন কি জুট মিলের জমি পর্যন্ত দখল করে নিচ্ছে। ওখানে সব সরু সরু রাস্তা, সেই রাস্তা অত বড় বড় বাড়ির চাপ নিতে পারবে কিনা, সে সব কোন কিছু বিচার না করে প্ল্যান স্যাংশন করা হচ্ছে। স্যুয়েরেজ, ওয়াটার সাপ্লাই কিভাবে হবে, সে সব কিছুই বিচার করা হচ্ছে না। মাল্টিস্টোরিড বাড়ি একের পর এক হয়ে যাচ্ছে। বড়বাজারের ব্যবসায়ীরা হাওড়াকে সবচেয়ে কনভিনিয়েন্ট মনে করছে। ফলে এই নিয়ে ব্যাপক দুর্নীতি হচ্ছে। আসলে হাওড়ায় সি পি এম-এর কোন বেস নেই, প্রোমোটরদের পোষা গুন্ডারাই হচ্ছে বেস। ঐ সমস্ত বাড়ি যারা তৈরী করে তাদের সকলকেই গুন্ডা পুষতে হয়, গুন্ডার দরকার হয়। সেই সমস্ত গুন্ডারাই নির্বাচনের সময় সি পি এম-এর হয়ে নির্বাচন করে। আমি এক সময় হাওড়ায় নির্বাচন করতে গিয়েছিলাম। লগনদেও-বাবু ভদ্রলোক, কিন্তু হাওড়ায় সি পি এম-এর কোন বেস নেই। লোকসভা নির্বাচন করতে গিয়ে শুনলাম, লোকে বললো,—এখানে শ্রীকৃষ্ণ সিং এবং সুদামা সিং যা ভোট দেবার দেয়, লোকে ভোট দেয় না। রোজ মেরী লেন, ডবসন লেন প্রভৃতি জায়গায় প্রোমোটরদের গুন্ডা এবং কর্পোরেশনের নেকসাসের মাধ্যমে সব কিছু চলছে।

হাওড়ায় আগের যিনি মেয়র ছিলেন, এবারে এম. পি. হয়ে চলে গিয়েছেন, তিনি ছিলেন এর প্রধান নেতা। এই এলাকায় এরাই সন্ত্রাস সৃষ্টি করে। স্যার, হাওড়ার ব্যাপারে একটা টোটাল এ্যাসেসমেন্ট করা দরকার। দেখা দরকার যে হাওড়াতে যে সব মাল্টিষ্টোরিড বিল্ডিংগুলি হয়েছে তার কতগুলি আইনী, কতগুলি বেআইনী, কতগুলি ইললিগ্যালি কনসট্রাকটেড। লগন দেও বাবু বলছিলেন যে অনেক জায়গায় কর্পোরেশনের

*লোকরা ভাঙ্গতে গিয়েও ভাঙ্গতে পারছে না। সেখানে প্রোমোটারের লোকরা হয় হামলা* করছে, না হয় তারা হাইকোর্টে চলে যাচ্ছে। ঠিকই হয়ত কোথাও কোথাও করছে। কিন্তু আমার প্রশ্ন, প্রোমোটারদের লোকদের এতো সাহস হয় কি করে যে তারা কর্পোরেশনের লোকেদের গায়ে হাত দেয়? নিশ্চয় সেখানে তারা রাজনৈতিক পেট্রোনেজ পাচ্ছে একটা অংশ থেকে। আপনি হাওড়া কর্পোরেশনের আয় বাড়ালেন ৬ কোটি টাকা এতে আপত্তির কিছু নেই, বাড়াতেই পারেন কিন্তু আমরা দেখছি হাওড়া শহরটা কুলি টাউন থেকে একটা আরবান জঙ্গলে পরিণত হয়েছে। হাওড়াতে এমন এমন ফ্ল্যাট তৈরি হয়েছে যা কোলকাতাতেও নেই। সেখানে হাওড়াতে এমন সব মাল্টিষ্টোরিড বিল্ডিং-এ ফ্ল্যাট তৈরি হয়েছে যে শহরের ডেমোগ্রাফিটাই চেঞ্জ করে গিয়েছে। বড় বড় মাল্টিষ্টোরিড বিল্ডিং আর তার নীচেই পিলখানা, চড়াবস্তির মতন সব বস্তি। সেখানে খোলা ড্রেন, জল পায় না, কোন কোন জায়গাতে এখনও স্যানিটারি ল্যাট্রিন হয়নি। আর তার পাশেই মাল্টিষ্টোরিড সব বিল্ডিং। তাই আমি বলব, এইভাবে বিল না এনে হাওড়ার সামগ্রিক উন্নয়নের জন্য একটা বিল আনা উচিত ছিল। সেকেন্ড হুগলী ব্রীজ হওয়ার পর কিছু নর্তুন রাস্তা হাওড়ার মধ্যে দিয়ে গিয়েছে। কিন্তু সামগ্রিকভাবে হাওড়া শহরের অবস্থা যা হয়ে রয়েছে তার থেকে তাকে মুক্ত করতে না পারলে হাওড়া শুধু ভারতবর্ষের নয়, সারা পৃথিবীর মধ্যে সবচেয়ে দূষিত নগর বলে পরিচিত হবে। আগে আমরা জানতাম হাওড়া ভারতবর্ষের সবচেয়ে দূষিত নগরী, এর পর পৃথিবীর সবচেয়ে দূষিত নগরী বলে পরিচিত হবে। এর থেকে হাওড়াকে বাঁচানোর চেষ্টা করা দরকার। এই কথা বলে বিলের উপর আমার বক্তব্য শেষ করছি।

[2.40–2.50 p.m.]

**শ্রীঅশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওড়া কর্পোরেশন সংশোধনী বিল যা এখানে উত্থাপিত হয়েছে জটুবাবু কেন তার বিরোধিতা করলেন বুঝলাম না। বিল সম্পর্কে বলতে গিয়ে তিনি কার্যতঃ ধান ভাঙ্গতে শিবের গীত গেয়েছেন। এর কারণ হচ্ছে, হয় বিলটি তিনি বোঝেন নি, না হয় বিলটা পড়ার চেষ্টা করেন নি। ১৫ মিনিট সময় ছিল, সেই সময়টা ব্যয় করতে হবে, সেই সময়টা খালি তিনি ব্যয় করেছেন কিন্তু কার্যত কিছুই বলেন নি। স্যার, আপনি জানেন, '৯৯ সালে হাওড়া পৌর কর্পোরেশনের একটা বিল আমরা এখানে উত্থাপন করেছিলাম। সেই সময় আমাদের একটা সিদ্ধান্ত ছিল যে হাওড়া, কোলকাতা পৌরসভা সহ সমস্ত পৌরসভাতে ট্রেড লাইসেন্স প্রথাকে নতুন করে পুনরায় প্রবর্তন করা। সেই উদ্দেশ্য নিয়েই সেই সময় হাওড়া কর্পোরেশন সংশোধনী বিল আনা হয়েছিল। সেখানে আমরা প্রভিশান রেখেছিলাম যে যাতে করে হাওড়া পৌর কর্পোরেশন ট্রেড লাইসেন্স নিতে পারে। সেই সময় যখন এই বিলটা নিয়ে আলোচনা হয়েছিল তখন এ পক্ষ, ও পক্ষ—দু'পক্ষ থেকেই একটা প্রশ্ন উঠেছিল যে প্রফেশন্যাল ট্যাক্সও দিতে হবে আবার ট্রেড লাইসেন্সও দিতে হবে—এটা কি রকম ব্যাপার। এই দুটি দেবার ফলে সাধারণ ব্যবসায়ীদের অনেক অসুবিধা হবে। কিছু ব্যবসায়ী আমাদের কাছে মেমোরান্ডাম দিয়ে কিছু দাবী জানিয়েছিলেন। আপনারা

জানেন, কিছু ব্যবসায়ী ধর্মঘটও করেছিলেন। তারপর আমরা একটা এক্সপার্ট কমিটি করি এবং সেই এক্সপার্ট কমিটি সুপারিশ করে এটা বলেন যে পৌরসভার উপর এটা কখনই করা উচিত নয়। প্রফেশন্যাল ট্যাক্স দেওয়ার পর ট্রেড লাইসেন্স কেন দেবে পৌরসভায়। বরং হাওড়া, কোলকাতাসহ সব পৌরসভাতেই এটা সরলীকরণ হওয়া দরকার যাতে সাধারণ ব্যবসায়ীদের হয়রান হতে না হয়। সহজভাবে তারা যাতে ট্রেড সার্টিফিকেট পেতে পারে তার ব্যবস্থা করা উচিত। সেই সুপারিশ মেনে নিয়ে আমরা হাওড়া পৌর কর্পোরেশনের যে আইনটা সংশোধন করেছিলাম সেটা এখন প্রত্যাহার করে নিলাম। আমরা ঐ আইনটা করেছিলাম কিন্তু তার কোন এফেক্ট দিই নি। সেই সংশোধনীটা আজকে আর একটা সংশোধনী এনে আমরা যেটা করলাম সেটা হচ্ছে ট্রেড লাইসেন্সটা রাখছি না। তার পরিবর্তে যেটা আগে এখানে ছিল ট্রেড এনলিষ্টমেন্ট সার্টিফিকেট, সেটাকেই আমরা রাখলাম। সেটা হচ্ছে ১০ টাকা থেকে ৫ শো টাকা পর্যন্ত। সারা পশ্চিমবঙ্গের সমস্ত পৌরসভাতে কোলকাতা সহ ১০ থেকে ৫০০ টাকা ট্রেড এনলিষ্টমেন্ট সার্টিফিকেট—এটা এখানে আছে। এখন প্রশ্ন, ১০ টাকা থেকে ৫০০ টাকা কেন করলাম। এই কারণে করলাম যে যাতে ছোট, মাঝারি, বড় ব্যবসায়ী—সকলকে এক রকম দিতে না হয়। ছোট ব্যবসায়ী ১০ টাকা দেবেন, বড় ব্যবসায়ী কেউ ২০০ টাকা, কেউ ৫০০ টাকা দেবেন। এইভাবে আমরা করেছি। সরলীকরণ করার ফলে ব্যবসায়ীরা অনেক উপকৃত হবেন। ব্যবসায়ীদের জন্য আমরা যে এক্সপার্ট কমিটি করেছিলাম, তাঁরা সুপারিশ করেছিলেন, আমরা সেটি কার্যকরী করছি। রাজ্যের অন্য কোথাও এই ট্রেড লাইসেন্স সিষ্টেম কার্যকরী করিনি। স্বাভাবিক ভাবে সেখানে একই থাকছে। সৌগতবাবু এই কথা বলতে গিয়ে এই কথা বললেন—আমি জানিনা এটা কেন হলো, হাওড়ার অন্যান্য বিষয়ে বললেন। সেগুলো আমাদের রাজ্যের বাজেট যখন হবে তখন বলবেন, পৌর উন্নয়ন সম্বন্ধে বলবেন। হাওড়া পৌরসভার অর্থনৈতিক যে সমস্যা আছে, আপনারা জানেন না, ১৪৬ কোটি টাকা হাওড়া পৌরসভার পূর্ব, দক্ষিণ পূর্ব রেল এবং পোর্ট ট্রাষ্টের কাছে পাওনা আছে। স্বাভাবিক ভাবে এই টাকা যেটা বকেয়া রয়েছে, এটা আদায় করা দরকার। সৌগতবাবু, আমি অস্বীকার করছি না, হাওড়াতে যে সম্পদ আছে, যে মাল্টি ষ্টোরিড বিল্ডিংস আছে, তার তুলনায় কর আদায় অনেক কম। পরিষেবা হাওড়ার মানুষ অনেক কম পাচ্ছে। এটা আমি অস্বীকার করতে পারি না, বিশেষ করে দ্বিতীয় হুগলী সেতু হওয়ার পর কোনা এক্সপ্রেস ওয়ে দু'লেন হচ্ছে। তাছাড়া জল প্রকল্পের কাজ যেটি আমরা শুরু করেছি সেটি কিছুদিনের মাধ্যেই চালু করতে পারবো বলে আশা করছি। হাওড়া পৌরসভার উন্নতির কথা যদি বলেন, হাওড়ায় যে ডেনসিটি তা পশ্চিমবঙ্গ কেন, ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী। এতবেশী মানুষের আগমন হাওড়াতে ঘটে যে, তাতে হাওড়ার উন্নয়নের ক্ষেত্রে শুধুমাত্র হাওড়া পৌরসভার অর্থ দিয়ে এটা করা সম্ভব নয়। রাজ্য সরকার তার সাধ্যমত যা করার তা করছে। সেজন্য পানীয় জল বলুন, বস্তি উন্নয়ণের জন্য বলুন, পরিকাঠামোর জন্য বলুন, কেন্দ্রের কাছে আমরা টাকা চেয়েছি। সেটা ওরা দিতে না পারলে হাওড়া পৌরসভার যে টাকা ওদের কাছে পাওনা আছে সেটা দিন। লগনদেওবাবু কিছু কথা বলেছেন, তার

*জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। সৌগতবাবুও কিছু সত্যি কথা বলেছেন। আমি আশা করছি, এখানে যে সংশোধনী বিল উত্থাপিত হয়েছে তা আপনারা সমর্থন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।*

The motion of Shri Asok Bhattacharya that The Howrah Municipal Corporation (Amendment) Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 - 6 & Preamble**

There is no amendment to Clauses 1 - 6 and Preamble.

The question that Clauses 1 - 6 & Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Asok Bhattacharya :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 2000 as settled in the Assembly, be passed.

The Motion was then put and agreed to.

**The West Bengal Fire Services (Amendment) Bill, 2000.**

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to introduce the West Bengal Fire Services (Amendment) Bill, 2000.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Fire Services (Amendment) Bill, 2000, be taken into consideration.

**শ্রীসৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই 'দি ওয়েষ্ট বেঙ্গল ফায়ার সার্ভিস (এ্যামেন্ডমেন্ট) বিল, ২০০০' যা এখানে উপস্থাপিত হয়েছে, আমি সর্বতোভাবে তার বিরোধিতা করছি। আমরা কোন এ্যামেন্ডমেন্ট দিইনি, কিন্তু এই যে বিল, এটা এই সরকারের মাথাভারী প্রশাসন তৈরীর আর একটি উদাহরণ। এতে বলা হয়েছে, এতদিন পর্যন্ত যিনি ফায়ার সার্ভিসের ডাইরেক্টর ছিলেন—ডাইরেক্টর তলা থেকে উপরে উঠে আসতেন—এখন প্রস্তাব করা হচ্ছে, সেখানে একজন ডাইরেক্টর জেনারেল এবং একজন এ্যাডিশনাল ডাইরেক্টর-জেনারেল করা হবে। ডি. জি.-র মাইনের স্যাংশন অর্থ দপ্তর দিয়েছে এবং এ্যাডিশনাল ডি. জি.-র মাইনের স্যাংশনও অর্থ দপ্তর থেকে এসেছে। অর্থাৎ মাসে কমপক্ষে এক লক্ষ টাকা সরকারের বাড়তি খরচ হবে। এটাও বিলে বলে দেওয়া হয়েছে যে, আই. পি. এস. থেকে ডি. জি. করা হবে। এর কি যুক্তি আছে বুঝতে পারছি না। এটা আই. পি. এস. লবিকে তোষণ করার একটা চেষ্টা মাত্র। এমনিতেই আপনারা আই. পি. এস. তোষণ করছেন। আগে পুলিশে একজন ডি. জি. রাজ্য চালাতেন।

এখন একজন ডি. জি., ৪ জন এ্যাডিশনাল ডি. জি., একজন সি. পি., ৩ জন এ. সি. পি., ৪ জন জয়েন্ট সি. পি., গোটা ১৫ ডি. সি. ইত্যাদি রয়েছেন। এর বাইরেও কিছু পোস্ট আই. পি. এস. অফিসাররা পান। আগে আই. জি. (প্রিজন) পদটি আই. এ. এস. অফিসাররা পেতেন, কিন্তু ইদানিং কালে সেটা আই. পি. এস.-কে দিয়েছেন। আগে সেখানে রামকৃষ্ণণ ছিলেন, এমন আই. পি. এস. সাম সিং এসেছেন। বি. জি. প্রেসের সুপারিনটেনডেন্ট অফ স্টেশনারিজ এ্যান্ড প্রিন্টিং পদটিও সেদিন আই পি. এস.-দের দেওয়া হয়েছে। ফায়ার সার্ভিসে আই. পি. এস. অফিসার নিয়ে আসার কি যুক্তি থাকতে পারে? এটা ঠিক, ফায়ার সার্ভিস একটা ডিসিপ্লিন্ড ফোর্স, কিন্তু সেটা শুধু ইউনিফর্ম ডিসিপ্লিন্ড ফোর্স নয়, বেসিক্যালি এটা টেকনিকাল কাজ। সেখানে জানতে হবে গাড়ী কি করে অপারেট করতে হয়, টার্ন-টেবিল কি করে অপারেট করতে হয়, পাম্প কি করে অপারেট করতে হয়। পুলিশের এক্ষেত্রে কি টেকনিকাল এক্সপার্টাইজ রয়েছে? তাই তলা থেকে যারা উঠছেন তাদের মাথার উপর একজনকে বসিয়ে দেবার কোন যুক্তি নেই। বর্তমানে ডাইরেক্টর যিনি রয়েছেন তাঁর ক্যাপাসিটি সম্পর্কে আমি বলছি না। ঐ ডাইরেক্টর অপদার্থ হলে সরিয়ে দিন। কিন্তু মাথার উপর একজনকে বসিয়ে দিলেই এ্যাডমিনিস্ট্রেশনের উন্নতি হবে কি করে সেটা আমি বুঝতে পারছি না। জেলে, প্রিন্টিংয়ে আই. পি. এস. অফিসার বসেছেন, কিন্তু সেখানে এফিসিয়েন্সী বেড়েছে কি? আগে ৩৩টি ফায়ার ষ্টেশন ছিল, এখন হয়েছে ৮৬। আরো দুটি এ বছর যোগ হবে। আমাদের দেশে দু'রকম ফায়ার ষ্টেশন রয়েছে। একটি হচ্ছে ইউনিফর্ম ফায়ার ষ্টেশন। কলকাতা বা হাওড়ার মত শহরের কনজাষ্টেড লেনের বহুতল বাড়ীতে আগুন লাগলে তারা কাজ করেন এবং সেটা সারা পৃথিবীতে একইভাবে কাজ করে। এবং সেটা কতটা বিপর্জ্জনক হতে পারে সেটা একটা ইংরেজী ছবি 'টাওয়ার ইন ইনফানো'তে দেখিয়েছে। একটা বক্স-লাইক মাল্টি ষ্টোরিড বিল্ডিংয়ে আগুন লাগলে তারজন্য চাই আধুনিক ইক্যুইপমেন্টস। তার মধ্যে সবচেয়ে বড় জিনিষ হচ্ছে উঁচু মই যেটা কোলাপসিবল্ হবে।

[2.50–3.00 p.m.]

ফায়ার টেন্ডারের উপরে সেটা হবে এবং সেটা নিয়ে আসতে আসতে অনেক খরচ। ওর উপরে একটা টার্ন টেবিল থাকবে। তার উপরে যিনি বসে থাকবেন তিনিই ওয়াটার হোস দেবেন। অনেক সময়ে যে ফায়ার হয় সেটা কেমিক্যাল ফায়ার হয়, সেক্ষেত্রে জল দিয়ে নেভে না, ফোম দিয়ে আগুন নেভাতে হয়। ফায়ার একজিসটিংস হিসাবে আমাদের আগুন নেভাতে যা যা দরকার তার সব নেই। বিশেষ করে অত্যাধুনিক ৬৪ তলা বাড়িও আমাদের এখানে নেই এবং সেটা নেভাতে গেলে সরঞ্জাম দরকার তাও আমাদের নেই। তবে শুনছি মন্ত্রী নাকি অর্ডার দিয়েছেন ওই ধরণের বাড়ির আগুন নেভানোর জন্য সরঞ্জাম আনবার জন্যে। আমাদের এই কলকাতা শহরে আরেকটা সমস্যা হচ্ছে এখানকার ফায়ার সার্ভিস স্টেশান সম্পর্কে সব সময়ে লোকের কমপ্লেন। কারণ যখনই আগুন লাগে দেখা যায় যে দেরী করে এসেছে এবং ফলে লোকে ইঁট পাটকেল ছোড়ে। কমিউনিকেশানের ব্যাপারটা খুব ইমপর্টেন্ট করা দরকার। এরজন্য সেলুলার ফোন, পেজার ফোন এইসব দেওয়া দরকার। এখানে যে

মানধাতার আমলের টেলিফোন ব্যবহার করা হচ্ছে তাতে টেলিফোন সময়মত পাওয়াই যাচ্ছে না। যদিও বা ফায়ার সার্ভিস দৌড়ে গিয়ে সেখানে পৌছাল দেখা যাচ্ছে জল নেই। জল না থাকার ফলে ওদের কাজ করতে অসুবিধা হচ্ছে। কলকাতার বুকে যে ম্যানহোল গুলো ছিল হাইড্রেন ছিল সেগুলো অশোকবাবুর আমলে বন্ধ হয়ে গেছে। এখন রাস্তায় জল দেওয়ার আর কোন ব্যবস্থা নেই। ফলে অনেক দূরের পুকুর থেকে জল আনতে হয়। সেই জল নিয়ে আসতে গিয়ে দেখা যাচ্ছে তাতে প্রেসার থাকছে না। যে পাম্পগুলো আছে সেগুলোও ঠিকমত ওপারেট করার দরকার। একে তো ট্যাংক নেই দমকলের ফলে জল ভরে রাখার কোন ব্যবস্থা নেই। সুতরাং আগুন ছড়িয়ে পড়লে পরে তাকে নিয়ন্ত্রণ করা যায় না। কলকাতাতে আগুন লাগার ধরণ আলাদা, এখানে বহুতল বাড়িতে মাঝে মাঝে ইলেকট্রিকের থেকে আগুন লাগার সম্ভাবনা থাকে। সেই কারণে কলকাতার জন্য আলাদা একটা সুর্বাবান ফায়ার সার্ভিস স্টেশান করা যায় কিনা দেখা দরকার। তারপরে মফস্বলে আবার আগুন লাগার ধরণ আলাদা। গ্রামে গঞ্জে বড় বড় বাড়ি বা বিল্ডিং নেই, সেখানে হোগলা দিয়ে বাঁশ দিয়ে বাড়ি তৈরী হয় এবং যে কোন মুহূর্তে আগুন লাগলেই সব পুড়ে ছাই হয়ে যেতে পারে। যেমন বালুরঘাটে আগুন লাগার সঙ্গে সঙ্গেই পুড়ে ছাই হয়ে গেছিল। কালিম্পংয়ের বাজারও ভস্মীভূত হয়ে গেছিল। ওখানে প্রায় আগুন লাগে, একটা ছোট জায়গা, অনেকে দাহ্য পদার্থ রাখে, তার থেকে আগুন লেগে যায়। ফায়ার ব্রিগেড পৌছতে পৌছতেই আগুন স্প্রেড করে যায়। আগুন যাতে স্প্রেড না করতে পারে তারজন্য ব্যবস্থা নিতে হবে। আরবান এবং রুরাল এরিয়াতে যেসব স্মল টাউন এবং বিগ সিটি আছে তা নেভানো বড় ডিফিকাল্ট। এই ব্যাপারে মন্ত্রীর দৃষ্টি দেওয়া উচিত। রিসেন্টলি বিধানসভা চলাকালীন বই মেলাতে এমন আগুন লাগল যে মুহূর্তের মধ্যে পুড়ে ছাই হয়ে গেছিল। প্রতীম বাবু এমন একজন মন্ত্রী যিনি যেখানে আগুন লাগে ছুটে যান, এক্ষেত্রেও গেছিলেন। ওই বইমেলা পুড়ে ছাই হয়ে গেল অবশ্য আবার বইমেলা নতুন করে চালু করা হল। সেটা কি করে হল এখন বলছি না। আসলে ফায়ার প্রোটেকশানের যে ইক্যুপমেন্টস্ দরকার সেগুলো মেলায় প্রায় থাকে না। আবার দেখবেন মেলা প্রাঙ্গনে আগুন জ্বেলে রান্না পর্য্যন্ত করা হয়। মাননীয় মন্ত্রী প্রত্যহই মেলা শুরু হবার আগে টিভিতে বলেন যে মেলা চলাকালীন ব্যবস্থা নিতে হবে যাতে আগুন না লাগে কিন্তু কোন মেলাতেই ফায়ার প্রিকোয়েশানের ব্যবস্থা থাকে না। মিনিমাম ফায়ার এন্টিংগুইসার হিসাবে যে ইক্যুপমেন্টস দরকার সেগুলোও থাকে না। এক ধরণের কাপড় ব্যবহার করলে আগুন লাগার সম্ভাবনা থাকে না। কিন্তু কোন ডেকরেটরই কস্টের জন্য ওই ধরণের কাপড় দিয়ে মেলার প্যান্ডেল তৈরী করে না। খুব কস্টলি বলে ডেকোরেটররা সেটা ব্যবহার করে না। কেবলমাত্র বাঁশ দিয়ে এবং কাপড় দিয়ে তৈরী হয়। যদি লোহা এবং স্টীল দিয়েও করা যায় তাহলেও আগুন লাগার ভয় কম থাকে কিন্তু তার কস্ট অনেক বেশী বলে ব্যবহার করে না। এসব যদি ব্যবহার করা হয় তাহলে আগুন লাগবার সম্ভাবনা কম থাকে। এই ব্যাপারে স্পেশাল ভিজিলেন্সের ব্যবস্থা থাকা দরকার। কলকাতা শহরে এখন অনেক মেলা চলছে এবং বিশেষ করে শীতের সময়ে খুব মেলা হয়, তারা দাহ্য পদার্থ অনেক সময়ে ব্যবহার করে তাতে মেলাতে আগুন লেগে যায়। এক্ষেত্রে ফায়ার সার্ভিসের টেকনিক্যাল দিকে কিছু অসুবিধা আছে। যে সব লোক আগুন নেভাতে যায় তাদের আগুন নেভানোর মত পোষাক-আসাক

নেই। বিদেশে দেখবেন যারা আগুন নেভাতে যায় তারা গ্যাস মাসক্ ইত্যাদি পড়ে আগুন নেভাতে যায়, তাতে ঠিক দেখতে স্পেশম্যানের মত লাগে। আমাদের এসব ইক্যুপমেন্টস্ নেই। আমাদের এত আধুনিক ইক্যুপমেন্ট নেই, ওদের বড় জোর হেলমেট আছে, পায়ে গামবুট আছে, ইউনিফর্ম আছে, এইভাবে ওদের আগুন নেভাতে হয়। তার জন্য বলছেন আই. পি. এস. দরকার। অথচ আধুনিক ইক্যুপমেন্ট, ইউনিফর্ম নেই। এইগুলি ওদের দেওয়া হচ্ছে না। কলকাতায় এখন একটা বড় ব্যাপার দেখা যাচ্ছে, অনেক রকমেরই ফায়ার হয়, এখানে ওখানে আজকাল একটা ফায়ার হচ্ছে প্রমোটারদের তৈরী করা ফায়ার। প্রমোটাররা বস্তির দখল নিতে চাইছে, তারা মাঝরাতে শর্টসার্কিট করে আগুন লাগিয়ে দেয়। হাওড়ার মাছের বাজারে ৩ বার আগুন লেগেছিল। অনেক বছর আগে নিউ মার্কেটে আগুন লেগেছিল, এইগুলি প্রমোটারদের তৈরী করা ফায়ার। কিছু ক্ষেত্রে দেখা যায়, সেইগুলি সি. পি. এম. এর তৈরী করা ফায়ার, কসবায় যেটা হল, সেখানে ১ কোটি টাকার ক্ষতি হয়েছে, এটাতে রুলিং পার্টির লোকেরা আগুন লাগিয়েছিল। এই ধরণের বিভিন্ন সমস্যা আছে। কিন্তু সেই সমস্যার সমাধানে পুলিশ এর ডিরেকটার জেনারেল থেকে করা হল না, যারা আগুন লাগিয়েছে ইনক্লুডিং সি. পি. এম. এর লোক, সেইজন্য বলছি পুলিশটা পুলিশেই থাকুক। এই যে আগুন এর সমস্যা, এই ব্যাপারে আমরা বিভিন্ন রাজ্যে খবর নিয়ে দেখেছি পশ্চিমবাংলার মত এত আগুন লাগার ঘটনা কোথাও ঘটে না। আগে গ্রাম দেশে প্রায় আগুন লাগত, বাড়ী পুড়ে যেত, এখন অনেকটা কমেছে। উনুন থেকে আগুন লাগত, ওপেন এয়ারে রান্না করত, ফলে আগুন ছড়িয়ে পড়ার সম্ভাবনা ছিল। এটা এখন অনেকটা কমেছে। আজকে ফায়ার সার্ভিসকে রি-ওরিয়েনটেড করার জন্য রিষ্ট্রাকচার করা দরকার। শহরে এবং গ্রামে ফায়ার সার্ভিস এর আলাদা দায়িত্ব দেওয়া উচিত আরো স্ট্রিক ভিজিলেন্স এ্যাপ্লাই করা দরকার। এই যে বিভিন্ন জায়গায় যারা দাহ্য পদার্থ নিয়ে কাজ করছেন সেই ব্যাপারে সাবধানতা অবলম্বন করা দরকার, এই ব্যাপারে যথেষ্ট ইক্যুপমেন্ট থাকা দরকার। কলকাতা শহরের জন্য আধুনিক ইক্যুপমেন্ট থাকা দরকার। আমরা বিদেশী ছবিগুলিতে দেখি, ফায়ার সার্ভিস যখন আগুন নেভায় তখন তারা হেলিকপ্টার থেকে জল দিচ্ছে, ফোম দিচ্ছে। এখানে মুখ্যমন্ত্রীর জন্য হেলিকপ্টারের ব্যবস্থা আছে, আপনি একটা হেলিকপ্টার মানুষের জন্য, বিপদ থেকে রক্ষা করার জন্য কিনুন, সেই হেলিকপ্টার দিয়ে হাই রাইজ বিল্ডিং এর আগুন নেভাবেন মানুষকে রেসকিউ করতে পারবেন। আমি আর বেশী বক্তব্য রাখব না, আমার পরে অন্য বক্তারা বলবেন। আমি সর্বতো ভাবে এর বিরোধিতা করছি। এই বিলে কোন এ্যামেন্ডমেন্ট দিইনি, এ্যামেন্ডমেন্ট দিলে বিলটা নেগেটিভ হয়ে যেত, সেইজন্য আমরা কোন এ্যামেন্ডমেন্ট দিইনি। আই. পি. এস. কে চেঞ্জ করে আই. এ. এস. করা নয়, আমি সামগ্রিকভাবে এই বিলের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিল সম্বন্ধে কয়েকটি কথা বলতে চাই। অগ্নি নির্বাপক সম্বন্ধে মাননীয় মন্ত্রী যে বিল এখানে উপস্থাপন করেছেন আমি এই বিলকে সর্বান্তকরণে সমর্থন করছি। এখানে যে বিরোধিতা বিরোধী পক্ষের নেতা করলেন সেটা শুনলাম। উনি অধ্যাপক মানুষ, প্রাজ্ঞ মানুষ, অনেকদিন ধরে আছেন, বলেন ভাল, জানেন ভাল, কিন্তু শেষ পর্যন্ত গরুর রচনা করে তুললেন এটাই

হচ্ছে গন্ডগোল এর কথা। ফায়ার সার্ভিস এর কথা বলতে বলতে সি. পি. এম. এর বিরোধিতায় চলে গেলেন। একটা কথা যদি ভাল করে পড়তেন শেষের দিকে লেখা আছে হেতু এবং উদ্দেশ্য, তাতে বলা আছে, ৫০ বছরের যে বিধিবদ্ধ ব্যবস্থা আছে, এখন আর্থ সামাজিক সমস্যাগুলির পরিবর্তন ইত্যাদি ঘটে গিয়েছে এটা তো স্বাভাবিক, উনি অনেক কথাই বললেন উনি এও বললেন ১ লক্ষ টাকা খরচ হচ্ছে মাসে।

আবার বললেন হেলিকপ্টারের দরকার। তা, কত লক্ষ টাকা হলে একটা হেলিকপ্টার হয় বলতে পারবেন। আপনারা স্ববিরোধিতায় ভুগছেন, আর বিরোধিতা করতে হবে বলেই বিরোধিতা করছেন। আই. পি. এস. কেন দরকার? এটা শৃঙ্খলাবদ্ধ এবং কস্টিউম পরিহিত সার্ভিস। প্রথম থেকেই আমরা জানি দমকল কর্মী মানেই পুলিশের মত কাজ করে। এখন এর পরিধি অনেক বেড়ে গেছে। প্রযুক্তিও অনেক বেড়ে গেছে। প্রযুক্তি-র সঙ্গে প্রসাশনিক জিনিস দরকার হয়। এর জন্য ইনিস্টিটিউশন গড়া হয়েছে, যেখানে শুধুমাত্র দমকলের ব্যাপার নয়, সেখানে র‍্যাফ (আর. এ. এফ.), পুলিশ, ইন্ডাষ্ট্রি আছে। ইতিমধ্যে ২৭০ জনের ইন্ডাস্ট্রি হয়েছে। ৮ হাজার নাবিকের ট্রেনিং হয়ে গেছে। এই সমস্ত জায়গায় হেডে কে থাকবে? সেখানে নিয়ন্ত্রণ করবে কে সেখানে নানান আইন-কানুনের জটিলতা আছে। তারই জন্য আই. পি. এস. দরকার। আগে যেখানে ছিল আড়াই হাজার, সেখানে ১০ হাজার হয়েছে। ২৬ টার জায়গায় ৮৬ টা হয়েছে। কে কন্ট্রোল করবে এসব? সাংবিধানিক যে নিয়ম, সেইগুলো তো ওরাই তৈরী করে রেখেছেন। এই বিরাট পরিধিতে কন্ট্রোল করার জন্য একজন আই. পি. এস. অফিসার-এর দরকার। এবং স্বাভাবিক ভাবেই দিনের পর দিন যে সমস্ত কর্মী নিয়োজিত হচ্ছে, তাদের প্যারেড করানো দরকার, তাদের ডিসিপ্লিন শেখাতে হবে এবং মবকে কন্ট্রোল করতে হবে। ইতিমধ্যে দেখা গেছে কয়েকটি গাড়ি মব ভাঙচুর করেছে, দমকল কর্মীরা গেলে তাদের মেরেছে, পুলিশ সবসময় যোগাযোগ করতে পারছে না। সেখানে পুলিশের উপযুক্ত ক্ষমতা সম্পন্ন একজন ব্যক্তি দরকার, যিনি এটা নিয়ন্ত্রণ করতে পারবেন, এরকম একজন অফিসার দরকার। সেই সঙ্গে তাদের সাহায্য করার জন্য কারিগরি দিকটা রয়েছে। উনি ঠিক কথাই বলেছেন যে, এটা শুধুমাত্র প্রশাসনিক ব্যাপার নয়, সেই সঙ্গে উপযুক্ত কারিগরিও দরকার। সেইজন্য এ্যাডিশনাল ডি. সি. দরকার এবং প্রশাসনিক যে পদ আছে, সেখানে এ্যাডিশনাল ডি. সি. আছে। এবং বর্তমানের পদগুলো প্রমোশনের দিকে যাবে।

সুতরাং আমার মনে হয়, সৌগতবাবু শুধুমাত্র বিরোধিতা করার জন্যই বিরোধিতা করলেন। কিন্তু সত্যিকারের কাজ করতে গেলে এসব দরকার। আগুন আপনার মাথায় জ্বলছে, তাই দমকলের পেছনেও আগুন খুঁজছেন, যত্রতত্র আগুন খুঁজছেন। আমার মনে হয়, আপনার সিদ্ধান্ত পাল্টে আমাদের সমর্থন করুন। এই কথা বলে, এটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় দি ওয়েষ্ট বেঙ্গল ফায়ার সার্ভিস এ্যামেন্ডমেন্ট বিল, ২০০০ সভায় উপস্থাপিত করেছেন সেই বিষয়ে

আমি একটি সংশোধনী প্রস্তাব জমা দিয়েছিলাম, এখানে তার কপিও দেওয়া হয়েছে। কিন্তু বলা হয়নি এই সংশোধনী প্রস্তাব স্পীকার মহাশয় অনুমোদন করেছেন কি না। মাননীয় মন্ত্রীমহাশয় যে বিলটা এনেছেন, সেই বিলটা তিনি না এনে স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় যদি বিলটা আনতেন তাহলে সত্যটা প্রকাশিত হত। আসল সত্য এই স্তালিনবাদী কমিউনিষ্ট পার্টি যে রাজ্যে বা যে রাষ্ট্রে ক্ষমতায় এসেছে সেটাকেই তারা পুলিশী রাজ্যে পরিণত করার চেষ্টা করেছে। কাজেই এখানে আমরা দেখতে পাচ্ছি এর সূত্রপাত হয়েছিল ১৯৬৯ সালে। যখন বর্তমান মুখ্যমন্ত্রী ছিলেন তৎকালিন উপ-মুখ্যমন্ত্রী এবং পুলিশ দপ্তরের মন্ত্রী। সেই ফ্রাঙ্কেনটাইন এখন বৃষবৃক্ষর রূপ ধরে ফল ধরতে শুরু করেছে। একটা সর্বভারতীয় পরীক্ষার মাধ্যমে আই. এ. এস, আই. পি. এস হয়। যারা কম বিষয়ে পরীক্ষা দেয় তারা আই. পি. এস হয়, যারা বেশী বিষয়ে পরীক্ষা দেন তারা আই. এ. এস হন, এটা সকলেই জানেন। আর কিছু ষ্টেট সার্ভিস আছে যেমন ওয়েষ্ট বেঙ্গল ফায়ার সার্ভিস, এইগুলো হচ্ছে স্পেশালাইজড্ সার্ভিস। তাদের বিভিন্ন ধরনের ট্রেনিং হয়। সেখানে একজন ডবলু. বি. সি. এস অফিসারকে এনে বসিয়ে দেওয়া যায় না। আরও পরিকল্পনা চলছে বিভিন্ন দপ্তরে দপ্তরে পুলিশের লোকেদের বসিয়ে দেওয়ার। সিভিল ডিফেন্স দপ্তরে পরিকল্পনা চলছে একজন এডিশনাল ডিরেক্টর জেনারেলকে এনে বসিয়ে দেওয়ার। আমরা শীঘ্রই এই বিষয়ে একটা বিল এই বিধানসভায় হয়ত দেখতে পাব। পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ দপ্তরে পুলিশের একজন আই. জি. কে বসিয়ে দেওয়া, পরিকল্পনা চলছে। বলা হবে সব দপ্তরে পুলিশের সমন্বয় দরকার হয়, তাই সব দপ্তরের মাথায় থাকবে পুলিশ অফিসাররা। একটা সমাজবাদী রাষ্ট্রে, ওয়েলফেয়ার ষ্টেটে এটা সম্পূর্ণ গণতন্ত্রের পরিপন্থী এবং তার কুফল আমরা দেখতে পাচ্ছি এবং দেখতে পাব। ৪০ বছর আগে একজন আই. জি. ছিলেন, ৫ জন ডি. আই. জি. ছিলেন, একজন এডিশনাল এস. পি. ছিলেন, একজন সি. পি. ছিলেন, কোন জয়েন্ট সি. পি. তখন ছিল না। ডেপুটি সি. পি. ছিল। তারা তখন কিভাবে রাজ্য শাসন করতেন আমরা তা জানি। তখন কিভাবে অপরাধের মোকাবিলা করা হত তার প্রত্যক্ষ অভিজ্ঞতা আমাদের আছে। আজকে সেই জায়গায় ৪।৫ জন ডি. জি., ডি. জি প্রসিকিউশান একজন। এদিকে দশ বছরেও একটা মামলার নিস্পত্তি হয় না। ডি. জি. প্রসিকিউশানের কোন অফিস নেই, তার বসবার কোন জায়গা নেই। একটা গাড়ী আছে, দুটো আদার্লি আছে, বাড়িতে কাজ করার জন্য ছয়জন আদার্লি আছে। দুর্গাপুরে একজন আই. জি-কে বসিয়ে দেওয়া হয়েছে। প্রত্যেক জেলায় জেলায় একটি করে ডি. আই. জি-কে বসিয়ে দেওয়া হয়েছে। এটার কোন যুক্তি আছে? আসলে কাজ করবে তা থানার দারোগা। ডি. আই. জি., অর্থাৎ ডিগ করবেন তিনি, ডি. আই. জি এসে অনুসন্ধান করবেন ও. সি ঠিকমত কাজ করছে কিনা। তাহলে এস. পি.-কে ডি. আই. জি করে দিলেই হয়। এটা একটা টেকনিকাল সার্ভিস। নানা রকম রাসায়নিক পদার্থের কারণে বহুতল বাড়িতে আগুন লাগে। যেখানে পাইপ পর্য্যন্ত নিয়ে যাওয়া যায় না, সমস্ত হাইড্রেনগুলোর উপরে বাঁধিয়ে স্নান করার জায়গা করা হয়েছে। কর্পোরেশান এইগুলো ভাঙ্গতে গিয়েও ভাঙ্গতে পারছে না। আগুন লাগলে তারা সেখান থেকে জল নিতে

পারে না। এক হচ্ছে জলের সমস্যা, দুই হচ্ছে গাড়ির সমস্যা, তিন হচ্ছে আধুনিক যন্ত্রপাতির সমস্যা। যেগুলোর কথা সৌগত বাবু বলেছেন। এই সবের পিছনে সরকারী টাকা খরচ না করে একজন এডিশনাল ডিরেক্টর জেনারেলকে বসানোর পরিকল্পনা করা হচ্ছে এই ডিপার্টমেন্টের মাথায়। আজকে এদের পেছনে পয়সা খরচ করা হচ্ছে।

[3.10–3.20 p.m.]

এগুলি সৌগতবাবু বলেছেন তার অভিজ্ঞতা থেকে যে, মাসে ১ লক্ষ টাকা খরচ হবে। আমি আমার অভিজ্ঞতা থেকে বলতে পারি যে, অন্তত ১০ লক্ষ টাকা খরচ হবে। কাজেই সেইখানে খরচ না করে এবং বিভিন্ন কেন্দ্রে যেখানে ফায়ার ব্রিগেড হয়নি তার সম্বন্ধে বহু প্রোপোজাল রয়েছে, মাননীয় মন্ত্রী সবগুলি সম্পর্কে অবহিত আছেন এবং সেখানে কোন কাজ হচ্ছে না। নতুন গাড়ী কেনা হচ্ছে না। পুরানো যন্ত্রপাতি নিয়ে কাজ করতে হচ্ছে। তারা গিয়ে লোকের কাছে মার খাচ্ছে। এগুলির দিকে নজর না দিয়ে ইকুইপমেন্ট আরও অনেক বাড়িয়ে মর্ডানাইজ না করে টাওয়ার ইন ফারনোর সৌগতবাবু বলেছেন। টাওয়ার ইন ফারনো ছবিটা হয়েছিল প্রায় ২০ বছর আগে। সেই সময় আমরা দেখেছি, সেই ছবিতে আমেরিকা শহরের একটা বহুতল বাড়ীতে আগুন লাগল, এরপর কি করে তারা টের পেল। ওখানে ফোন করে ভাঙা কাঁচ ঘুরিয়ে ওইসব করা হয়নি। সেই আধুনিকতা ২০ বছর আগেই সেখানে এসে গেছে। ফায়ার বিগ্রেডের কন্ট্রোল রুম যেটা আছে, সেখানে বিভিন্ন জোনে টেমপারেচার রিফ্লেকটেড হয়ে যায়। সেই টেমপারেচার দেখেই, সঙ্গে সঙ্গে একটা থার্মোমিটার থাকে, সেই থার্মোমিটার দেখে তারা বুঝতে পারে যে, কোন অঞ্চলে আগুন লেগেছে এবং সঙ্গে সঙ্গে ছুটে চলে যায়। সব মনিটরিং হয় মিনিট টু মিনিট। কারোর টেলিফোন কলের জন্য কারোর খবর দেওয়ার জন্য অপেক্ষা করতে হয় না। এটা ২০ বছর আগে ছবিতে আমেরিকা দেখানো হয়েছে। সেইসব দিকে নজর নেই। নজর হচ্ছে পুলিশের লোকদের তুষ্ট করতে হবে। পুলিশকে আরও অনেক বেশী পোস্ট দিতে হবে। সমস্ত পোস্ট অন্যান্য সব সার্ভিসকে সরিয়ে দিয়ে পুলিশকে দিতে হবে। কারণ তারা জানে যে, কোথায় দুর্নীতি ভালো করে করা যায়। শাসক দলের সঙ্গে যুক্তি করে দুর্নীতির ভাগাভাগিটা, রসদের ভাগাভাগিটা কি করে করা যায়, সেটা তারা জানে, সেইজন্য তাদের নিয়ে আসার চেষ্টা হচ্ছে এবং ভবিষ্যতে আমরা দেখতে পাব যে, প্রত্যেক জেলায় জেলায় ডি আই জির বদলে আই জি তৈরী করতে হবে। প্রত্যেক মহকুমায় এস ডি পি ওর বদলে এস পি তৈরী করতে হবে। কাজেই আমি নির্দিষ্ট যে অ্যামেন্ডমেন্টগুলি দিয়েছি যে, ডিরেক্টর জেনারেল নিশ্চয় একজন করা দরকার, কেন না ফোর্স-এর সংখ্যা ৫ হাজারের উপর ছাড়িয়ে গেছে। প্রায় ৫০০ অফিসার আছেন, ৫ হাজারের মত ফায়ারম্যান আছেন। ডিরেক্টার জেনারেল করা দরকার। কিন্তু সেই ডিরেক্টার জেনারেল যিনি হবেন, তিনি যেন অভিজ্ঞ হন। কারণ ফায়ার সার্ভিস এমন একটা জিনিষ, যেখানে আমাদের মনে রাখতে হবে যে, সর্বোচ্চ যে অফিসার থাকে, তাঁকে সব সয়মই ছুটে যেতে হয় যদি আগুন লাগে। বড় ধরণের আগুন কলকাতায় লাগলে প্রত্যেকটা আগুন নেভাবার সময় ডিরেক্টারকে পারসোনালি সেখানে থাকতে হয়। কারণ তিনিই সবচেয়ে অভিজ্ঞ অফিসার। তিনিই জানেন যে, কি

করে আগুন নেভাতে হবে। অনেক সময় দেখা যাচ্ছে অনেকগুলি বড় বড় আগুন ইদানিংকালে বড় বাজার অঞ্চলে হয়েছে। সেখানে ডিরেক্টার ৩৬ ঘন্টা না খেয়ে না ঘুমিয়ে সেখানে আগুন নেভাবার ব্যবস্থা করেছেন। কেননা তিনিই সবচেয়ে অভিজ্ঞ লোক। আজকে পুলিশ থেকে যাকে নিয়ে আসবার কথা হয়েছে, অ্যাডিশনাল ডিরেক্টার পর্যায়ের লোক, তার বয়স কত হবে? অন্তত ৫৫-৫৬-৫৭ হবে? তিনি কি ট্রেনিং নেবেন? আমরা সম্পূর্ণ একটু উল্টো দিকে যাচ্ছি। কি এক্সপেরিয়েন্স আছে তাঁর? লন্ডনের পরেই কলকাতায় প্রথম ফায়ার সার্ভিস হয়। এটা আমরা জানি যে বৃটিশরা করেছিলেন। তখন পুলিশের সঙ্গে যুক্ত ছিল। কারণ পুলিশ ছাড়া আর কোন সংগঠন যুক্ত ছিল না। কোন এক্সপার্টাইজ এখানে ছিল না। পুলিশকে রাখা হয়েছিল। আজকে বিদেশে তো কোথাও নেই, ভারতের কোন রাজ্যে পুলিশের সঙ্গে কোন ফায়ার সার্ভিসেস যুক্ত নয়। শেষ ছিল মণিপুর আর গোয়ায়। তাও দুটো ওখানে আলাদা করে তাদের ডিরেক্টার অফ জেনারেল ফায়ার সার্ভিস, যাদের অভিজ্ঞতা আছে, ধাপে ধাপে উঠে এসেছেন, সেই অভিজ্ঞতা কাজে লাগাবার জন্য করা হয়েছে এবং ভারত সরকারের যে, স্ট্যান্ডিং অ্যাডভাইজারী কাউন্সিল আছে তারা একটা রেকমেন্ডেশান করেছেন, সেখানে বলা আছে, সেই চিঠিটা বোধ হয় অক্টোবর ১৯৯৬ সালে এসেছে। মন্ত্রী মহাশয় পড়ে দেখতে পারেন। তবে উনি পড়বেন কিনা জানিনা। সেই চিঠিটার মধ্যে পরিষ্কার করে বলা আছে—টেকনিক্যালি কোয়ালিফায়েড যিনি, তাকে ডিরেক্টার জেনারেল করতে হবে এবং অন্যান্য যে সব রেকমেন্ডেশান করেছেন, সেগুলি সেইভাবে বলা আছে যে, ধাপে ধাপে প্রোমোশান দিয়ে অ্যাডিশনাল ডিরেক্টারকে জেনারেল ডিরেক্টার করতে হবে। আজকে আমাদের লোকের দরকার, বাড়ীর দরকার। গাড়ী দরকার, ইকুপমেন্টের দরকার, সেই সবের পিছনে খরচ না করে পুলিশ সম্প্রদায়ের অফিসারদের সন্তুষ্ট করার জন্য একটা আই সি এসকে এক্ষেত্রে ডিরেক্টার জেনারেলকে বসানো হচ্ছে। হয়ত শুধু একটা বাড়ীতে আগুন লাগল, আমি যেটা জানি যে, উনি ওখানে বসে থাকবেন। সাঙ্গ পাঙ্গরা ছুটে যাবে। চা কাটলেট চপ আসবে। কিন্তু একটা আগুন লাগার ব্যাপারে যে অভিজ্ঞতা দেওয়ার দরকার, যে অভিজ্ঞতার প্রয়োজন, সেই জিনিষ থাকে না। এটা আমি বলে রাখছি। আমি এইজন্য সাবধান করে দিচ্ছি—ভারতের কোথাও এটা নেই যেখানে শেষ দুটো ছিল—মণিপুর এবং গোয়ায়। সেখান থেকেও তুলে নেওয়া হয়েছে। আপনারা উল্টো পথে হাঁটছেন এবং এই উল্টো পথে হাঁটা মোটেই সুখকর হবে না। সমস্ত অ্যাসোসিয়েশান বলছেন, সিনিয়ার অ্যাসোসিয়েশান, এখানকার যে দুটো অফিসারস অ্যাসোসিয়েশান, সবাই আপনাদের কাছে প্রতিবাদ জানিয়েছে। সিটুর অ্যাফিলিয়েটেড যারা, তারাও প্রতিবাদ জানিয়েছে। আপনারা সেইসব অগ্রাহ্য করে জনসাধারণের ফায়ার সার্ভিস ডিমরালাইজ করার জন্য এই কাজ করেছেন, এটা করবেন না, ভাল হবে না। এই বলে আমার বক্তব্য শেষ করছি। বিলে যে অ্যামেন্ডমেন্টগুলো আমি প্রস্তাব করেছি সেই অ্যামেন্ডমেন্টগুলো নিয়ে যদি আমার বিল পাশ হয় তাহলে আমার আপত্তি নেই।

**শ্রী প্রতীম চ্যাটার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দুজন বললেন বিরোধী পক্ষের। বিপক্ষের সৌগত রায় খুব ভাল বলেছেন তাঁর বক্তব্যে তাও কিছু সারবস্তু ছিল। আর দু চারটে সম্বন্ধে কিছু জানেন না। ছবি দেখে বলেছেন। আগুন নেভাবার

জন্য হেলিকপ্টারের দরকার হয় না। রেসকিউ করার জন্য দরকার হয়। হেলিকপ্টার দিয়ে কোন আগুন নেভানো যায় না। হেলিকপ্টার যত নীচে আসবে তত হাওয়া বাড়বে, আগুন বাড়বে। একটা বাড়ির উচ্চতা যা আমাদের দেশে, বম্বেতে ৩৪ তলা, ৩৮ তলা হয়েছে। আবার কলকাতা শহরে ২২ তলা বাড়িতে দেখছি, ১৭ তলাতে আগুন লাগছে, আগুন উপরদিকে ওঠে সাধারণতঃ নীচের দিকে নামে না। ১৭ তলায় আগুন লাগল ১৮, ১৯ তলাতে উঠল। হেলিকপ্টার আমি চালালাম ধরুন বাড়িটা তো ২২ তলা কোথায় জল দেব। ওতো ১৭ তলা, ১৮ তলাতে নামছে না। অনেক কম খরচে হেলিকপ্টার থেকে আমরা যে ল্যাডার এনেছি যে এরিয়েল ল্যাডার, অলরেডি পাঁচটা আছে বিভিন্ন মাপের এবং উনি ওটা শুনেছেন আমার কাছ থেকে সেটাই মারলেন আমাকে। একটু আগে আমার কাছে শুনে গেলেন একটু আগে ওটা মেরে আমাকে দেখালেন কত বড় এক্সপার্ট। টেকনিক্যাল ম্যান হয়ে গেছেন। সারা পৃথিবীতে এই যে ল্যাডার সবচেয়ে বড় যেটা সেটা হচ্ছে ৬৪ মিটার। শুনুন তার পরেরটা ৫৪ মিটার। ৫৪ মিটারটা আমরা এনেছি। কেন আমাদের রাস্তাঘাট যা আছে তাতে ৬৪টা আনলে অসুবিধা হবে। ওর লেজটা অন্য বাড়ীতে লেগে যাবে। জলের সমস্যার কথা বলেছেন। মানছি এটা ঠিক। জলের সমস্যা আছে। ওয়াটার বোল্ডার আসছে। আগের মত টেন্ডার দিয়ে কাজ হচ্ছে না। বড় বড় বোল্ডার এসেছে। কাজ হচ্ছে। আটটা আছে। আরও আসছে। এরিয়েল বোল্ডার বলছেন। আছে। আমি আরও যেটা বললাম। ৫৪ মিটার হাইট এরিয়েল ল্যাডার আসছে। তার অর্ডার হয়ে গেছে। এখন প্রশ্ন হচ্ছে দীপক ঘোষ যা বললেন, একেবারে কিছু না জেনে ওইখান থেকে, আমাদের যারা আছে, ফায়ার সারভিস অনেকে হয়তো পছন্দই করলেন না। ডাইরেক্টর জেনারেল আসুক তাদের কথাবার্তা শুনে সেগুলোকে এখানে ঢাললেন। কালকে শুনেছেন রাত্রে আজকে ঢেলে দিলেন। কিছু জানেন না। টেকনিক্যাল ব্যাপার কিচ্ছু জানেন না। হতে পারেন আই. এ. এস কিন্তু আপনি টেকনিক্যাল লোক নন। আমি টেকনিক্যাল লোক মশাই। এখন কথাটা শুনুন। ফায়ার সারভিস একটা শৃঙ্খলাবদ্ধ ডিপার্টমেন্ট এবং একে গতিশীল করতে গেলে বর্তমান যে অবস্থা আছে আমরা মনে করি এখানে একটা ডাইরেক্টর জেনারেল পোজিশন ঢোকানো দরকার, লোক আনা দরকার। কেন আই. এ. এসের কথা বলা হচ্ছে না, কেন। আই. পি. এস বলছি এইজন্য যে পুলিশ আরও একটা সুশৃঙ্খল বাহিনী। এটাকেও একটা ব্রিগেড ভাবতে হবে। যত কৃত্যক, টৃত্যক বলি না কেন। এটা হচ্ছে ফায়ার ব্রিগেড। ব্রিগেড মানে বাহিনী। এই বাহিনীর লোকেরা জলকামান, ইলেকট্রিক্যাল ও অ্যাপারেটাস নিয়ে লড়ে আর পুলিশ লড়ে ফায়ার আর্মস নিয়ে কিন্তু দুটোই সুশৃঙ্খল একটা বাহিনী।

[3.20–3.30 p.m.]

এই বাহিনী সুশৃঙ্খল বাহিনী এবং এ্যাডমিনিস্ট্রেশান অনেক বড় হয়েছে অনেক বেড়ে গেছে এ কথা সত্য। ১৯৫০ সালে এই এ্যাক্ট হয়েছিল তখন আমরা কি চিন্তা করতে পেরেছিলাম যে এতো বড় উঁচু উঁচু বাড়ী হবে, এত ফায়ার সার্ভিস হবে। তখন ডায়রেক্টর দিয়ে শুরু হয়েছিল এবং ডায়রেক্টর নীচের থেকে প্রোমোশান পেয়ে আসতো।

খনও নীচের থেকে প্রোমোশান পেয়ে আসার সুযোগ আছে। এখন এ্যাডিশনাল য়িরেক্টর, ডেপুটী ডায়রেক্টর থেকে ডায়রেক্টর হবে। এখন কথা হলো কতো খরচ বে, একজন বললেন ১ লক্ষ টাকা, আর উনি আই. ও. এস. ওঁনার নজরে ১০ লক্ষ কা। আমি বলি কি এক লক্ষই হোক আর দশ লক্ষই হোক ওই সব হিসাব না করে মিরা এখন যে ট্যাক্স পাই ফায়ার ট্যাক্স আমার ৩ বছরের অভিজ্ঞতায় সেটা ৯২ লক্ষ থকে ৯৭ লক্ষ টাকার মধ্যে ফ্লাকচুয়েট করে। আমাদের যা প্রোজেকশান তাতে ৬ কাটি টাকা কালেকশান হবে। এখন যে বড় বড় বাড়ীগুলি হয় সেগুলিকে আমরা ার্মিশান দিই যে সেখানে প্রিজেনটিভ এ্যারেঞ্জমেন্ট আছে কিনা দেখে নিয়ে এবং কারখানা লেও আমাদের দেখে নিতে হয়। এখন ট্যাক্সেরও পুনর্বিন্যাস হবে। যে কারখানার যা ার্ন-ওভার তার সেই রকম ট্যাক্স। যার ৬ কোটি টাকা টার্নওভার তাকে বেশী ট্যাক্স িতে হয়। প্রশাসনিক দিক থেকে আমরা মনে করি যে এটা একটা ডিসিপ্লিনারি ফোর্স বং এটা ডিসিপ্লিনারি ফোর্স বলেই পুলিশ থেকে এখানে লোক আসে। উনি বললেন য বৃদ্ধ লোক আসবে। আমি বলি যে আমাদের ডায়রেক্টরও বৃদ্ধ এবং তিনি প্রোমোশান পয়ে এসেছেন। আর আপনিও বৃদ্ধ হয়ে রিটায়ার করলেন, তাহলে তো আপনার ৪৫ ছরে রিটায়ার করা উচিত ছিল। সুতরাং এই সব কথা বলে কোন লাভ নেই। আপনারা কটু বিবেচনা করে কথা বলুন, এ রকম অনেক কথা বলা যেতে পারে। এই পদগুলি াড়ছে এবং ব্যবস্থাও বাড়বে আগামী দিনে। তবে দু-এক বছর সময় লাগবে। একটা স্টশানে ৬২ জন আছে, এখন অনেক যন্ত্রপাতিও আসছে। আপনারা জানেন আগের থকে ব্যবস্থা অনেক পাল্টেছে। মদ্দা কথা হচ্ছে এই বিলটা সাধারণ মানুষের অনেক াজে লাগবে এবং ফায়ার সার্ভিসের কাজ হচ্ছে মানুষের জীবন এবং সম্পত্তি রক্ষা রা। আপনারা এই বিলটাকে সমর্থন করুন এবং সবাই মিলে সমর্থন করলে আশা করি ালো হবে, সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার কথা শেষ করছি।

**শ্রীঅশোক ভট্টাচার্য ঃ** আমি "ওয়েষ্ট বেঙ্গল ফায়ার সার্ভিসেস (এ্যামেন্ডমেন্ট) বিল ০০০" যেটা উৎথাপন করেছি, এটা ১৯৫০ সালের আইন এবং এটা যখন তৈরী করা হয়েছিল খন অল্প কয়েকটা দমকল কেন্দ্র ছিল, আর এখন আছে ৮৬ টা। তবে কয়েক মাসের মধ্যেই ০০ টা হয়ে যাবে। আমি বুঝতে পারলাম না এই সংশোধনী বিল নিয়ে বিরোধীবন্ধুরা কেন বোধীতা করলেন। আমরা কি বলেছি? আমরা বলেছি ডায়রেক্টর থাকবে, একটা নতুন াডিশনাল ডায়রেক্টর জেনারেল পোষ্ট করা হবে এবং আরেকটা ডায়রেক্টর জেনারেল পোষ্ট রা হবে। আমি মনে করি বর্তমানে ফায়ার সার্ভিসে ডায়রেক্টর, ডেপুটী ডায়রেক্টর, ডিভিশনাল ফিসার প্রভৃতি যাঁরা আছেন তাঁরা আমাদের গর্ব। তাঁরা নিজেদের জীবন বিপন্ন করে আগুন নভানোর কাজ নিজেদের নিয়োজিত করেন। আমি দাবী করছি অন্য যে কোন ডিপার্টমেন্ট থকে এই ডিপার্টমেন্ট হচ্ছে অনেক আলাদা। এবং এখন ভারতবর্ষের মধ্যে এটাই হচ্ছে কমাত্র জায়গা যেখানে যে কোন মানুষের, আর্ত মানুষের প্রয়োজনের ক্ষেত্রে ৫ মিনিটের ধ্যে যারা সবচেয়ে আগে পৌছে যায় তারা হচ্ছে দমকল বাহিনী। তাদের কাজের ক্ষেত্রে যে ান্তরিকতা, শৃঙ্খলা এবং তারা যে একটা সুসংহত বিভাগ সে সম্পর্কে আমাদের এতটুকু নাস্থা নেই। আমার সম্পূর্ণ আস্থা তাদের প্রতি আছে। তাদের প্রতি শ্রদ্ধা আছে, তাদের প্রতি

আস্থা আছে, তাদের প্রতি ভরসা আছে। এবং তারা যে ভাবে আগুন নেভাবার কাজ করে চলেছেন এবং সেটা অবশ্যই অভিনন্দনযোগ্য। শুধু আমি একটা কথা বলব দীপকবাবুকে— আমি জানিনা এই কথাটা কেন এ'ল? কথাটা হচ্ছে আই. এ. এস. সব ভালো ছেলেরা হয় তার খারাপ ছেলেরা নাকি আই. পি. এস. হয়। সে সব উনি জানতে পারেন, উনি আই. এ. এস ছিলেন, আমি জানিনা। আমি শুধু একটা কথা বলব, আগুন নিয়ে ছেলেখেলা করবেন না ঠিক তেমনি ভাবে অগ্নিনির্বাপণ নিয়ে ছেলেখেলা করার চেষ্টা করবেন না। এমন কিছু কথ আপনি বলেছেন, এমন কিছু ইঙ্গিত আপনি দিয়েছেন যাতে আমাদের এই শৃঙ্খলাবদ্ধ, সুসংহত বিভাগের মধ্যে অস্থিরতা সৃষ্টি করা যায়। যাতে এই শৃঙ্খলাকে ভেঙ্গে দেওয়া যায়। তার একটা ইঙ্গিত আপনি দিয়েছেন। এই ইঙ্গিত দেওয়া আমাদের দেশের পক্ষে, জাতীয় স্বার্থের পক্ষে খুব ক্ষতিকর। আপনি একজন দায়িত্বশীল অফিসার ছিলেন। আপনি একদিন এই দপ্তরেরই দায়িত্বে ছিলেন। আজকে আপনার মুখ দিয়ে এমন ইঙ্গিত বেরোন উচিৎ নয় স্বাভাবিক ভাবেই আমি একথা বলতে চাই, সামগ্রিক ভাবে দমকল বাহিনীকে আরো শৃঙ্খলাবদ্ধ করার জন্য, আরো সুসংহত করার জন্য, আরো গতিশীল করার জন্য, পরিষেবাকে সাধারণ মানুষের কাছে আরো বেশী করে পৌঁছে দেবার জন্য আমরা এই সিদ্ধান্ত নিয়েছি। আর, তার জন্য আমরা বর্তমান অফিসারদের, এতটুকু কারো পদমর্যাদা ছোট করে নয়। টেকনিক্যাল বিষয়, অপারেশনের বিষয় সম্পূর্ণ থাকবে ডাইরেক্টর অফ ফায়ার সার্ভিসের হাতে এবং এই ডাইরেক্টর অফ ফায়ার সার্ভিস হবেন এডিশনাল ডাইরেক্টর জেনারেল অফ ফায়ার সার্ভিস এবং সমস্ত টেকনিক্যাল এবং অপারেশনাল বিষয় তিনি দেখবেন। পুলিশের লোক যিনি থাকবেন প্রশাসন তিনি দেখবেন। পুলিশের সঙ্গে সম্পর্ক যাতে, কার্টসি বজায় রাখা যায়, আইন-শৃঙ্খলার ক্ষেত্রে, অগ্নিনির্বাপনের ক্ষেত্রে বাধা সৃষ্টি হতে না পারে সেইজন্য তাকে নিয়োজিত করা হয়েছে। ভারতবর্ষের অনেক রাজ্যে এই আই. পি. এস. অফিসার আছেন। অনেক রাজ্যে এখনও দমকল বাহিনীটা হোম ডিপার্টমেন্টের আন্ডারে আছে। সুতরাং বিষয়টা এটা নয়। সেই জন্য আমি সকলের কাছে এই সংশোধনী বিল সমর্থন জানানোর আবেদন করে এবং এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনার কোন নাম বলেছেন উনি পার্সোনালি?

(গোলমাল)

বসুন, বসুন আমি দেখব।

**শ্রীদীপক ঘোষ ঃ** কেন বলা হ'ল আমি কিছুই জানিনা? আমি অন্ততঃ ওঁর থেকে ফায়ার সার্ভিস সম্বন্ধে বেশী জানি। মাননীয় অশোকবাবু যে ইঙ্গিতটা দিলেন, যেটা ডিভিশন আনবার কথা বললেন, আমি উল্টোটা চেষ্টা করছি। যাতে এর মধ্যে রিজেনমেন্ট না বাড়ে আপনারা পুলিশ এনে বসিয়ে বসিয়ে বি. জি. প্রেস বন্ধ করে দিয়েছেন।

[3.30–3.41 p.m.]

The Motion that The West Bengal Fire Services (Amendment) Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

**Clause 1**

There is no amendment to Clause 1.

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 2**

**(a) Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 2 Sub-Clause (2) (e) by Shri Dipak Ghosh.

**Shri Dipak Ghosh :** Sir, I beg to move that — in clause 2, sub-clasue (2) (e) in line 2 after the words "Additional Director-General", the "and" be added.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept the amendment of Shri Dipak Ghosh.

The motion of Shri Dipak Ghosh that — in clause 2, sub-clause (2) (e) in line 2 after the words "Additional Director-General", the "and" be added - was then put and lost.

The question that in Clause 2, sub-clause (2) (e) do stand part of the bill, was then put and agreed to.

**(b) Mr. Deputy Speaker :** There is another amendment to Clause 2 Sub-Clause (2) (e) by Shri Dipak Ghosh.

**Shri Dipak Ghosh :** Sir, I beg to move that — in clause 2, sub-clause (2) (e) in line 3 after the words "by notification", the words "only from one of the Deputy Directors of Fire Services" be added.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept the amendment of Shri Dipak Ghosh.

The motion of Shri Dipak Ghosh that — in clause 2, sub-clause (2) (e) in line 3 after the words "by notification", the words "only from one of the Deputy Directors of Fire Services" be added was then put and lost.

The question that in Clause 2, sub-clause (2) (e) do stand part of the Bill was then put and agreed to.

**(c) Mr. Deputy Speaker :** There is also one amendment to Clause 2, sub-clause (3) (ee) by Shri Deepak Ghosh.

**Shri Dipak Ghosh :** Sir, I beg to move that — in clause 2, sub-clause (3) (ee) in line 2 after the words "by notification" the words "by deputation of an officer of the Indian Police Service holding immediately before

*such deputation a post of Additional Director-General of Police, or equivalent post in the Indian Police Service"* be substituted by the words — "by promotion of the present Director of Fire Services" and the "Explanation" paragraph be omitted.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept the amendment.

The motion of Shri Dipak Ghosh that — in clause 2, sub-clause (3) (ee) in line 2 after the words "by notification" the words "by deputation of an officer of the Indian Police Service holding immediately before such deputation a post of Additional Director-General of Police, or equivalent post in the Indian Police Service" by substituted by the words — "by promotion of the present Director of Fire Services" and the "Explanation" paragraph be omitted — was then put and lost.

The question that in Clause 2, sub-clause (3) (ee) do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

**(d) Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 3, sub-clause (2) (4) (a) by Shri Dipak Ghosh.

**Shri Dipak Ghosh :** Sir, I beg to move that — in clause 3, sub-clause (2) (4) (a) in line 2 the word "Director" be substituted by the words — "one of the Deputy Directors of Fire Services" and the next paragrap containing the proviso be omitted.

**Shri Asok Bhattacharya :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Dipak Ghosh that — in clause 3, sub-clause (2) (4) (a) in line 2 the word "Director" be substituted by the words — "one of the Deputy Directors of the Fire Services" and the next paragraph containing the proviso be omitted was then put and lost.

The question that in Clause 3, sub-clause (2) (4) (a) do stand part of the Bill was then put and agreed to.

**(e) Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 3, sub-clause (2) (4) (b) (6) by Shri Deepak Ghosh.

**Shri Dipak Ghosh :** Sir, I beg to move that — in clause 3, sub-clause (2) (4) (b) (6) both the paragraphs be omitted.

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept the amendment of Shri Dipak Ghosh.

The motion of Shri Dipak Ghosh that — in clause 3, sub-clause (2)

(4) (b) (6) both the paragraphs be omitted was then put and lost.

The question that in Clause 3, sub-clause (2) (4) (b) (6) do stand part of the bill was then put and agreed to.

**(f) Mr. Deputy Speaker :** There is also another amendment to Clause 3, sub-clause (2) (4) (b) (7) by Shri Dipak Ghosh.

**Shri Dipak Ghosh :** Sir, I beg to move that — in clause 3, sub-clause (2) (4) (b) (7) be renumbered as (2) (4) (b) (6).

**Shri Asok Bhattacharya :** Sir, I don't accept the amendment.

The motion of Shri Dipak Ghosh that in clause 3, sub-clause (2) (4) (b) (7) be renumbered as (2) (4) (b) (6) was then put and lost.

The question that in Clause 3, sub clause (2) (4) (b) (7) do stand part of the bill was then put and agreed to.

**Clause - 4**

**Shri Dipak Ghosh :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that in clause 4 the sub-clause (a 1 a) be omitted and further I beg to move that in clause 4 the sub-clause (a 1 a) the figure (7) after the words "under sub-section" be substituted by the figure "(6)".

**Shri Asok Bhattacharya :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Dipak Ghosh that in clause 4 the sub-clause (a 1 a) be omitted and in clause 4 the sub-clause (a 1 a) the figure (7) after the words "under sub-section" be substituted by the figure "(6)", was then put and lost.

The question that clause 4 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Fire Services (Amendment) Bill, 2000, as settled in the Assembly, be passed.

**শ্রীতাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের লিডার বলেছেন, আমাদের একজন মাননীয় সদস্য বলেছেন, পৌরমন্ত্রীমহাশয়ের বক্তব্য শুনলাম, দমকলমন্ত্রীর বক্তব্য শুনলাম, রুলিং পার্টির একজন মাননীয় সদস্যের বক্তব্যও শুনলাম কিন্তু মন্ত্রীমহাশয়ের বক্তব্য শোনার পর এবং রুলিং পার্টির সদস্য মহাশয়ের বক্তব্য শোনার পর আমার মনে

হল ওদের নিজেদের মধ্যে কোন কোহেসান নেই। দমকলমন্ত্রী, তিনি নিজেকে একজন টেকনিক্যাল পারসন হিসাবে প্রতিষ্ঠিত করার চেষ্টা করলেন। পৌরমন্ত্রী বললেন, আগুন নিয়ে খেলছেন। আমরা তো দেখছি তারাই আগুন নেভাবার পরিবর্তে আগুন নিয়ে নিজেরাই খেলছেন। মাননীয় রুলিং পার্টির সদস্য মহাশয় বললেন, যেখানে যা অশান্তি হচ্ছে সবই তো পুলিশের কাছে যাচ্ছে। তাহলে সমস্তটা পুলিশের হাতেই তুলে দিন না। ৫৫/৫৬ বছর বয়সের একজন সিনিয়ার আই. পি. এস. অফিসার, তাকে এ্যাডিশন্যাল ডাইরেক্টার জেনারেল র‍্যাংকে এনে বসিয়ে দিচ্ছেন। কিন্তু এ ব্যাপারে তার অভিজ্ঞতাটা কোথায়? পুলিশের কাজের ব্যাপারে তার অভিজ্ঞতা থাকতে পারে কিন্তু এ ক্ষেত্রে তার টেকনিক্যাল নোহাউ কোথায়? টেকনিক্যাল ব্যাপারে তিনি কি জানবেন? অপরেশন্যাল ব্যাপারে তার কোন নো-হাউ আছে কি? কোলকাতা পৌরসভার আন্ডারে একদিন কোলকাতার পুলিশ ছিল, একদিন আসবে যেদিন হয়ত দেখা যাবে কোলকাতা পৌরসভার আন্ডারে কোলকাতা পুলিশকে দিয়ে দেওয়া হচ্ছে। তা যদি করতে যান তাহলে বুদ্ধদেববাবুর সঙ্গে কথা বলুন। এখানে যে এ্যামেন্ডমেন্টগুলি দেওয়া হয়েছিল সেগুলি মন্ত্রী মহাশয় গ্রহণ করলেন না। একজন আই. পি. এস অফিসারকে সেখানে নিয়ে গিয়ে বসালেন। তার আন্ডারে একজন এ্যাডিশন্যাল ডি. জি. করছেন। ডাইরেক্টারকে উন্নীত করছেন। ঐ ৫শো অফিসার বা ৫ হাজার সদস্যের ব্যাপারে আমাদের বলার কিছু নেই কিন্তু প্রশ্ন হল আজকে আগুন নেভানোর ক্ষেত্রে বিশ্বে টেকনিক্যাল নো-হাউ যেখানে গিয়ে পৌঁছেছে সেদিকে আপনাদের নজর নেই। শুধুমাত্র একজন আই. পি. এস. অফিসারকে এনে বসিয়ে আপনারা আপনাদের দায়িত্ব শেষ করতে চাইছেন। আগুন নিয়ে তো আপনারাই খেলছেন। যা করছেন তাতে খারাপই হবে, ভাল হবে না তাই এর বিরোধিতা করছি।

**শ্রীঅশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহাশয় আমার কথাটা বুঝতে পারেন নি। এই বিলে পরিষ্কারভাবে লেখা আছে যে অপারেশন্যাল ব্যাপার, টেকনিক্যাল ব্যাপার সম্পূর্ণভাবে থাকবে ডাইরেক্টার বা এ্যাডিশন্যাল ডাইরেক্টার জেনারেলের হাতে। শুধুমাত্র এ্যাডমিনিষ্ট্রেটিভ ব্যাপার বা প্রশাসনিক ব্যাপারটা থাকবে ঐ একজন ডাইরেক্টার জেনারেলের হাতে। আমি আপনাদের বলছি, কোন জায়গায় কোন সংঘাতের প্রশ্ন নেই। আমার মনে হয় এই প্রসঙ্গে যে সব কথা আপনারা বলছেন তা বলার কোন মানে হয় না। আমি তাই বলব, দমকলবাহিনী, যা একটি সুসংঘবদ্ধ বাহিনী এই সব কথা বলে তাদের মধ্যে আপনারা একটা অস্থিরতার সৃষ্টি করতে চাইছেন।

The motion of Shri Asok Bhattacharya that the West Bengal Fire Services (Amendment) Bill, 2000, as settled in the Assembly be passed was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3.41 p.m. till 11 a.m. on Friday, the March, 10, 2000 in the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 10th March, 2000 at 11.00 a.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 4 Ministers, 5 Ministers of State and 102 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[11.00–11.10 a.m.]

#### রাজ্যে কুষ্ঠরোগীর সংখ্যা

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮) **শ্রীসুধীর ভট্টাচার্য :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২০০০ সালের জানুয়ারী মাস পর্যন্ত এই রাজ্যে কুষ্ঠরোগীর সংখ্যা কত; এবং

(খ) উক্ত রোগ নিবারণের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**শ্রী পার্থ দে :**

ক) প্রাপ্ত রিপোর্ট অনুযায়ী ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্য্যন্ত কুষ্ঠরোগীর সংখ্যা ২৯৯৩৩।

এ ছাড়া গত ২৬ শে জানুয়ারী থেকে ৯ ফেব্রুয়ারী ২০০০ পর্য্যন্ত সারা রাজ্যে একটি বিশেষ কুষ্ঠ দূরীকরণ প্রকল্প নেওয়া হয়েছিল। তার ফলে ১৭১৬৭ জন নতুন রোগীর সন্ধান পাওয়া গেছে, ও তাদের চিকিৎসার আওতায় আনা হয়েছে।

(খ) সারা রাজ্যে বিশেষ প্রশিক্ষণ প্রাপ্ত চিকিৎসক ও স্বাস্থ্যকর্মীদের দ্বারা বিনা ব্যয়ে রোগ নির্ণয়, চিকিৎসা ও স্বাস্থ্যশিক্ষার ব্যবস্থা।

চিকিৎসা নিতে অনিচ্ছুক ও রোগ সম্বন্ধে অজ্ঞ রোগীদের খুঁজে বের করে দ্রুত চিকিৎসার আওতায় এনে রোগমুক্ত করার জন্য গত ১৯৯৮ সালের সেপ্টেম্বর মাসে সপ্তাহব্যাপী (২।৯।৯৮ - ৮।৯।৯৮) এবং ২০০০ সালের জানুয়ারী মাসে পক্ষকাল ব্যাপী (২৬।১।২০০০ - ৯।২।২০০০) বিশেষ কুষ্ঠ দূরীকরণ প্রকল্প গ্রহণ করা হয়েছে। এ ধরণের প্রকল্প আগামী বৎসরেও নেওয়ার পরিকল্পনা আছে।

রোগ সম্বন্ধে বিভিন্ন প্রকার কুসংস্কার দূর করা, জনসাধারণ ও রোগীদের সচেতনতা বৃদ্ধি করা ও রোগীদের স্বাস্থ্য পরিসেবার সুযোগ গ্রহণে আগ্রহী করার উদ্দেশ্যে বিভিন্ন গণমাধ্যমের দ্বারা নিয়মিত প্রচার।

বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থাকে কুষ্ঠ দূরীকরণের কাজে যুক্ত করা হয়েছে। কুষ্ঠ দূরীকরণের কাজকে দ্রুত এগিয়ে নিয়ে যাওয়ার লক্ষ্যে এই সংস্থাগুলি নিজ নিজ উদ্যোগে সমস্ত জেলায় বিশেষ সাহায্যকারী টিম নিয়োগের ব্যাপারে রাজ্য স্বাস্থ্য বিভাগের সঙ্গে চুক্তিবদ্ধ হয়েছে।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। সরকারী ভাবে কুষ্ঠ রোগীর সংখ্যা বলছেন ২৯,৯৩৩ জন। তারপর আপনি বলেছেন ২৬শে জানুয়ারী থেকে ৯ই ফেব্রুয়ারী পর্যন্ত অনুসন্ধান করে আরো ১৭১৬৭ জন কুষ্ঠ রোগীকে পাওয়া গেছে। সরকারী ভাবে আপনি এই সংখ্যা বলছেন কিন্তু কুষ্ঠ হয়েছে, অশিক্ষা কুসংস্কার জনিত কারণে কোথাও চিকিৎসা করেনি এই রকম কুষ্ঠ রোগীর সংখ্যা কত?

**শ্রী পার্থ দে ঃ** ঠিক এই ভাবে বলা যাবে না। আমরা যেটা চেষ্টা করছি সেটা বললে বুঝতে পারবেন। কুষ্ঠরোগী কোথায় আছে সেটা অনুসন্ধান করা হচ্ছে। গত বছর আমরা এক সপ্তাহ ব্যাপি কর্মসূচী হয়েছে, এই বছর এটা পক্ষকাল ব্যাপি কর্মসূচী হয়েছে। গত বছর আমরা বাড়ি বাড়ি যাওয়ার চেষ্টা করেছিলাম তাতে আমরা পেয়েছিলাম ২৯৯৩৩ জন নূতন কুষ্ঠ রোগী। ৩ ধরণের কুষ্ঠ রোগী আছে। তারপর পরের বছর বাড়ি বাড়ি অভিযান করা হলো, পরের বছর সংখ্যাটা কমে গেল, পরের বছর কমে দাঁড়ালো ১৭১৬৭ জন। এই প্রবনতা দেখে মনে হচ্ছে কুষ্ঠ রোগীর সংখ্যা নুতন করে পাওয়ার ক্ষেত্রে ধীরে ধীরে হলেও কমছে, কমের দিকে। এর প্রধান উপায় হচ্ছে, কুষ্ঠ রোগী এবং এই রকম লক্ষণ যুক্ত তাদের শিক্ষা দেওয়া এবং চিকিৎসার আওতায় নিয়ে আসা। সেজন্য কুসংস্কার দূর করার ব্যাপার বা কুষ্ঠ রোগ সম্পর্কে লজ্জার ব্যাপারটা কিছুটা কেটেছে, আরও কাটানোর চেষ্টা করা হচ্ছে।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** কোন জেলায় সবচেয়ে বেশী কুষ্ঠরোগীর সংখ্যা, এবং কোন জেলায় কুষ্ঠ হাসপাতাল নেই?

**শ্রীপার্থ দে ঃ** আমরা সাধারণ ভাবে আপনাকে একটা তালিকা দিয়ে দিচ্ছি যাতে আমরা এই নতুন বাড়ি বাড়ি অভিযান, যেটা এই বছরে হলো তা আছে। আমরা বাঁকুড়া জেলায় পেয়েছি ৭,০৪৪, বীরভুম জেলায় পেয়েছি ৪,৮৪০। এটা আপনি যদি চান তাহলে পুরোটা আমরা দিয়ে দেব। তাহলে এটা আর পড়ছি না। একটা বেশীর দিক আছে সেখানে, যেখানে জনসংখ্যা বেশী। আমরা নতুন যে কনফার্মড কেস পাচ্ছি, তাতে বর্ধমানে পেয়েছি ১৭৯০, দিনাজপুর (উত্তর) এখানে পেয়েছি ১১০০, জলপাইগুড়িতে পেয়েছি ১,০২৬, মেদিনীপুর বড় জেলা, এখানে পেয়েছি ২১৬৭, পুরুলিয়া জেলায় পেয়েছি ২২১২ এবং দক্ষিণ ২৪ পরগণা জেলায় পেয়েছি ১১৬৬। এটা আমি সার্কুলেট করে দেব।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** পৃথিবীর কোন্ কোন্ দেশ বা সংস্থা কুষ্ঠরোগ যাতে না হয়

তারজন্য আর্থিক সাহায্য করে থাকেন? গত আর্থিক বছরে সাহায্যের পরিমাণ গত ছিল?

**শ্রীপার্থ দে ঃ** এটার জন্য আপনি যদি আলাদা প্রশ্ন করেন তাহলে উত্তর দেওয়া সম্ভব হবে। কুষ্ঠরোগ দূরীকরণের জন্য সারা বিশ্বব্যাপী সংস্থা আছে—বিশ্বস্বাস্থ্য সংস্থা, ইউনিসেফ যেমন আছে, তেমনি ইউ. এন. ডি. পি. আছে। সবাই আছে। আপনি আর একটা প্রশ্ন করলে আমি তথ্যপূর্ণ উত্তর দিয়ে দেব।

**শ্রীকৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন যে অনুসন্ধান কমিটি করা হচ্ছে, নতুন কুষ্ঠরোগ কোথায় আছে সেটা দেখার জন্য। কিন্তু কলকাতা শহরে আমরা দেখতে পাই, বেশ কিছু কুষ্ঠরোগী দল বেঁধে রাস্তায় রাস্তায় বাদ্যযন্ত্র সংযোগে ভিক্ষা করেন। এর বিরুদ্ধে কোন সিদ্ধান্ত নিয়েছেন কিনা যে, যারা রাস্তায় রাস্তায় ঘুরে বেড়াচ্ছে তাদের কোথাও রেখে চিকিৎসা করানো, তাদের রাস্তায় বেরনো নিষেধ করা—এই রকম চিন্তাভাবনা আপনার আছে কিনা?

**শ্রীপার্থ দে ঃ** আমাদের কর্মসূচীটা হলো যে, কেউ যেন কুষ্ঠরোগ লুকিয়ে না রাখেন। যে মুহুর্তে কুষ্ঠরোগ বোঝা যাবে, শরীরে এর কতকগুলো লক্ষণ দেখা গেছে, সেই মুহুর্তে এর চিকিৎসা করা সম্ভব। কুষ্ঠরোগের যে প্রকরণ সারা পৃথিবীতে এসে হাজির হয়েছে, আমাদের দেশেও হাজির হয়েছে। এটাকে বলা হচ্ছে মাল্টি ড্রাগ থেরাপি। এটা এমন চিকিৎসা পদ্ধতি যাতে শতকরা একশো ভাগ সাফল্য পাওয়া যায়। কারও যদি কুষ্ঠরোগ দেখা দেয়, এটা ব্যবহারের ফলে তার শতকরা একশো ভাগ সারবে। অনেক সময় কুষ্ঠরোগ দীর্ঘদিন লুকনোর ফলে অপ্রত্যক্ষ ভাবে অঙ্গহানী হয়, প্রত্যক্ষ ভাবে হয় না। কুষ্ঠরোগ জনিত কারণে শরীরে যে অসাড়তা দেখা দেয়, তারজন্য অঙ্গহানী হয়, শরীর বিকৃত হয়। এটাকে বন্ধ করা যায় যদি সময় মতো চিকিৎসা করা যায়। যার অঙ্গহানী ঘটেছে তার কুষ্ঠরোধ নিরাময়ের জন্য রিকনষ্ট্রাকটিভ সার্জারি করতে হয়। সেটা আমাদের রাজ্যে আছে। সেটা আমরা করছি। আমরা স্পেশ্যাল ক্যাম্প করছি। সম্প্রতি গৌরীপুরে ৩টি ক্যাম্প হয়ে গেল। এটা হলো চিকিৎসার দিক। আর অন্যদিক হলো কুষ্ঠরোগ নিরাময় করে তাকে কাজের যোগ্য করে সমাজে স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার কাজ। অন্যদিকে পুর্নবাসনের ব্যাপার আছে, এটা একটা খুব গুরুত্বপূর্ণ কাজ। এটা সমাজ কল্যাণ এবং অন্যান্য দপ্তর দেখবেন। তবে স্বাস্থ্য দপ্তরের সম্পর্ক আছে। এখানে বিভিন্ন শহর এবং বিভিন্ন জায়গার থেকে কিছু মানুষ উপস্থিত হয় এবং ভিক্ষা ইত্যাদি করেন, তবে আগের থেকে অনেক কমে গেছে ধারণা। এর সমীক্ষার রিপোর্ট আমার কাছে নেই। এটা প্রধানত সমাজ কল্যাণ দপ্তরের কাজ, এদেরকে পুর্নবাসন দেওয়ার। তবে দেখা গেছে যে, পুর্নবাসন দেওয়ার পরেও কুষ্ঠরোগী, আগে যারা রুগী ছিলেন তাদের জন্য কলোনী বা ক্যাম্প করা হয়েছে। কিন্তু তা সত্ত্বেও সেখান থেকে কেউ কেউ চলে আসেন। এটা একটা আলাদা সমস্যা, এটা আলাদাভাবে দেখা উচিত। কিন্তু আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে যে, স্বাস্থ্য দপ্তরের প্রধান কর্মসূচী কুষ্ঠরোগী এবং কুষ্ঠ রোগের লক্ষণ যুক্ত মানুষ খুঁজে বার করা এবং তাদের চিকিৎসা করা। এই রোগের

যথেষ্ট ওষুধ আছে এবং এর চিকিৎসা পদ্ধতি অব্যর্থ। যদি কুষ্ঠের কারণে কেউ বিকৃত বা অঙ্গহানী হয়ে থাকে সেক্ষেত্রে পুর্ন সংস্থাপন পর্য্যন্ত করার চিকিৎসা করা হয়ে থাকে।

*[11.10–11.20 a.m.]*

**শ্রীশান্তিরাম মাহাতো :** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, মাননীয় মন্ত্রী বললেন যে, কুষ্ঠ রোগ জনিত কারণে যেসব ব্যক্তি অক্ষম হয়ে থাকেন বা অঙ্গহানী হয়ে থাকেন সমাজ কল্যাণ দপ্তরের সেটা দেখা দরকার। কিন্তু সমাজ কল্যাণ দপ্তরের কুষ্ঠ রোগ জনিত কারণে যেসব রোগী অক্ষম হয়ে থাকেন তাদের সেই অক্ষমতার সার্টিফিকেট দেওয়ার কোন নিয়ম নেই। অথচ অক্ষম কুষ্ঠরোগ জনিত কারণে বহু মানুষ সমাজের বিভিন্ন জায়গার থেকে বঞ্চিত হয়ে আসছেন। সেই সব ব্যক্তিরা বহুক্ষেত্রে ঘর ছাড়া হয়ে পড়ে। এরা সমাজ কল্যাণ দপ্তরের অধীনে অক্ষমতা জনিত কারণে আসতে পারছে না অথচ অভাব, অনটনের মধ্যে দিন কাটাচ্ছে। তাদের অন্তত একটা থাকার ব্যবস্থা করা উচিত। এই ব্যাপারে সমাজ কল্যাণ দপ্তরের সঙ্গে কোন আলোচনা করেছেন কি?

**শ্রীপার্থ দে :** না, প্রতিবন্ধকতা একটা আছে, শারীরিক এবং মানসিকভাবে অক্ষম এটা ঘোষণা করার নির্দিষ্ট নিয়ম আছে এবং বিধি আছে। সেই বিধি অনুযায়ী যারা এই ধরণের সমস্যায় আছেন, তাদের যারা চান তাদের অক্ষমতা পরিমাপ করা হোক এবং অক্ষমতা সম্পর্কে সংস্থা পত্র দেওয়া হোক তাদেরকে মেডিকেল বোর্ডে পাঠান হয়। মেডিকেল বোর্ড বিভিন্ন জায়গায় আছে, বিশেষ করে মেডিকেল কলেজগুলোতে আছে। তারা মাপ করেন অক্ষমতার পরিমাপ কত এটা একটা দিক এবং এটা নিয়মিত চলে। আরো কিছু কিছু সমস্যা আছে। অনেকে দূর থেকে আসেন তাদের সমস্যা হচ্ছে বোর্ড নিয়মিত বসলেও ঠিকমত একসঙ্গে সবার পরীক্ষা করতে পারে না। এটার অন্যদিক হচ্ছে যারা কুষ্ঠ রোগ গ্রস্ত মানুষ, এককালে কুষ্ঠ রোগ হয়েছিল তার থেকে অক্ষম তাদেরও ধরা হতে পারে। সেক্ষেত্রে মাপকাঠি স্তরে অক্ষমতার পরিমাপ কতটা সেইভাবে দেখে সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা করা হয়। এটা আলাদা করা কিছু নয়, সর্বভারতীয় নিয়মে বিচার হয়। আরেকটা প্রশ্ন যেটা করেছেন খুবই গুরুত্বপূর্ণ প্রশ্ন করেছেন এবং এটা একটা কাজের কথা যে, কুষ্ঠ রোগগ্রস্ত মানুষ হিসাবে যারা চিহ্নিত হয়ে গেছেন, আমাদের সমাজে বেশ ভালোরকম কুসংস্কার রয়েছে, তারা সমাজ জীবনে স্বাভাবিকভাবে হয়ত বাস করতে পারবে না। হয়ত অনেক সময়ে সম্পত্তি থেকেও বঞ্চিত হয়। এইরকম অনেক ঘটনা থাকে। এই ব্যাপারে যেটা করণীয় কাজ সেটা সব দপ্তরকেই করতে হবে। শুধু সমাজ কল্যাণ দপ্তরে পড়ে না বা স্বাস্থ্য দপ্তরে পড়ে না, এটা সবাইকে মিলে করতে হবে। মূল কথা হল এই কুষ্ঠরোগীকে আমরা বেশী ভয় করি বলে কুষ্ঠ রোগ আমাদের ক্ষতি বেশি করে। কুষ্ঠরোগ এমন একটা রোগ, এই সংক্রামিত রোগের নিরাময় এর ব্যবস্থা আছে। অন্যান্য বহু অসুখও আছে, ঔষধ দিলে তার শতকরা ১০০ ভাগ নিরাময় হয় এমন নয়, কুষ্ঠ রোগের ক্ষেত্রে এমন অসুখ এটা ঔষধ দিলে শতকরা ১০০ ভাগ নিরাময় হয়, কুষ্ঠ রোগ যার হয়েছে। তারা যদি চিকিৎসা শুরু করেন তাহলে

১ মাসের মধ্যে কুষ্ঠরোগ ছড়ানোটা সংক্রামিত করার ক্ষমতাটা নষ্ট হয়ে যায়। তিনি নিজে রোগগ্রস্থ, তার থেকে তার রোগ ছড়াবে না, ১ মাস যদি এম. ডি. টি. তিনি খান। এটা বেশী করে বলার দরকার আছে। আর একটা দিক আছে, সমাজের দিক থেকে প্রত্যক্ষভাবে সামাজিক কাজে অংশগ্রহণ করতে দেওয়া হয় না। অনেক সময় সামাজিক কাজের দিক থেকে তাদের পিছনে রাখা হয়। বর্তমানে যদিও আমরা যথেষ্ট সহ্য শক্তির পরিচয় দেখাচ্ছি, যথেষ্ট টলারেন্ট আমরা দেখাচ্ছি কুষ্ঠ রোগ হলেও তারা সমাজে বাস করেন। কুষ্ঠরোগ হয়েছে তার পরে নিরাময় হয়ে গিয়েছেন এই রকম বহু মানুষ আছেন তারা সমাজে ফিরে গিয়েছেন, কাজ করেছেন, শিক্ষকতার কাজ করছেন, সরকারি কাজ করছেন, নানা ধরণের বেসরকারি কাজও করছেন। তারা যথেষ্ট সম্মানের সঙ্গে পুর্নবাসন লাভ করেছেন। পুরুলিয়া জেলায় বাঁকুড়া জেলায় এই রকম বহু আছেন, আমার নিজেরও ধারণা মাননীয় সদস্য যিনি প্রশ্ন করেছেন তিনিও জানেন কিভাবে সামাজিক জীবনে তারা প্রবেশ করেছেন, সব মিলিয়ে বলতে হবে, কুষ্ঠরোগ এর প্রকাশ হওয়ার সঙ্গে সঙ্গে যদি চিকিৎসা করান হয় তাহলে এর সম্পূর্ণরূপে নিরাময় করা সম্ভব।

**শ্রীআনন্দ গোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিকই যে আমাদের পশ্চিমবঙ্গ সরকার কুষ্ঠরোগীদের চিহ্নিত করার জন্য যে পরিকল্পনা গ্রহণ করেছেন, পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা একটা উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছেন। আমাদের স্বাস্থ্যকর্মীরাও খুব খাটছেন। আমি যে বিষয়টা জানতে চাইছি, কুষ্ঠ রোগীদের ভর্ত্তি কবার বিষয়ে আমাদের রাজ্যে যে মেডিকেল কলেজগুলি আছে, সেখানে কুষ্ঠরোগীদের সিটের ব্যবস্থা নেই। জেলা শহরে যে হাসপাতালগুলি আছে, মহকুমা হাসপাতালগুলি আছে, সেখানে ভর্তি করে চিকিৎসার কোন ব্যবস্থা নেই, এই বিষয়ে আপনার কোন চিন্তা-ভাবনা আছে কিনা, হাসাপাতালে ভর্তি করে যে চিকিৎসার সুযোগ ঘটতে পারে এই রকম কোন ব্যবস্থা করবেন কিনা বলবেন কি?

**শ্রীপার্থ দে ঃ** এখন যে চিকিৎসা পদ্ধতি বেরিয়েছে, আগে ছিল হাসপাতালে ভর্ত্তি করে রেখে ঔষধ দিতে হোত। এখন যে চিকিৎসা পদ্ধতি বেরিয়েছে তাতে বেশীর ভাগ কুষ্ঠ রোগীকে কুষ্ঠ রোগের জন্য হাসপাতালে ভর্তি করার প্রয়োজনীয়তা খুব বেশী নেই। কিন্তু কুষ্ঠ রোগীদের জন্য অসুখ হতে পারে, সেক্ষেত্রে তাদের হাসপাতালে ভর্তি করে চিকিৎসা করতে হতে পারে। এই ব্যাপারে কুষ্ঠ রোগীদের আলাদা করে শয্যা করা আজকের দিনে কোন করার প্রয়োজনীয়তা নেই। যদিও আমি যত সহজে বলছি, তত সহজে এটা সব জায়গায় প্রতিফলিত হচ্ছে না। অনেকে এখনও ইতস্তত করেন, এই অভিযোগ মাঝে মাঝেই পাওয়া যায়। যে কোন সাধারণ হাসপাতালে কুষ্ঠ রোগী যেতে পারেন, তার কুষ্ঠ রোগ ছাড়াও। বিভিন্ন জেলাতে অনেক ধরণের কেন্দ্র আছে, সাময়িকভাবে ভর্তি করার জন্য টেম্পোরারী হসপিটালাইজেশান ওয়ার্ড আছে, কুষ্ঠ রোগীদের নিয়মিত দেখাশুনা করার জন্য এবং বর্হিবিভাগ থেকে পরামর্শ দেওয়ার জন্য লেপ্রসি ইউনিট আছে। পুরনো দিনের হাসপাতালেও যেতে পারেন কুষ্ঠ রোগীদের জন্য, এই রকম যদি অসুখ হয়, কিন্তু কুষ্ঠ রোগীদের যদি এমন কোন অসুখ হয় যেখানে শল্য চিকিৎসার দরকার, তার জন্য তাদের সাধারণ হাসপাতালে আসতে হবে। কুষ্ঠ রোগের চিকিৎসা

হচ্ছে বলে হাসপাতালে তাকে ভর্ত্তি করবে না এটা এই যুগের নিয়ম নেই। এটা কার্যকরী করতে আমাদের সব স্তরের মানুষের মধ্যে সচেতনতা বৃদ্ধি করতে হয়েছে। এমন কি চিকিৎসক সমাজের মধ্যে এবং পরিসেবিকদের মধ্যে যাতে কোন রকম জড়তা না থাকে তার জন্য আমাদের চেষ্টা চালিয়ে যেতে হবে। তবে আগের থেকে পরিস্থিতির অনেক উন্নতি হয়েছে। তবে সংখ্যাতত্ত্ব আমি দিতে পারব না আমাদের সাধারণ হাসপাতালে এবং জেলা হাসপাতালে চিকিৎসা এবং শল্য চিকিৎসা করা হয় এবং তার নিরাময় হয়, তার পরে ওরা কলোনীতে ফিরে যায়। পশ্চিমবাংলায় কুষ্ঠ রোগীদের নিজস্ব হাসপাতাল আছে এবং সেখানে নতুন রোগীদের চিকিৎসাও হয়। অল্প সংখ্যক রোগীদের হাসপাতালে ভর্ত্তি হওয়ার সুযোগ আছে, বিশেষ করে যাদের শারীরিক বিকৃতি ঘটেছে তাদের নিয়মিত ড্রেসিং করা দরকার, তার জন্য পশ্চিমবাংলায় কুষ্ঠ রোগীদের হাসপাতালে শয্যা আছে।

[11.20–11.30 a.m.]

**শ্রীসঞ্জীব দাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন ডোর টু ডোর সার্ভে হয়েছে এবং স্ট্যাটিসটিক্স পাওয়া গেছে। কুষ্ঠ রোগটা আরবান পিপিল এর বেশী হয়, না রুরালের পিপিল এর বেশী হয়? কোন স্পেশাল কমিউনিটির বেশী হয়, কোন ইকনমিক কারণে বেশী হয়, না কোন ভৌগলিক কারণে কুষ্ঠ রোগটা বেশী হয়, এই রকম কোন তথ্য আছে কি?

**শ্রীপার্থ দে ঃ** কোন একটা সামাজিক কারণে বা ভৌগলিক কারণে বেশী হচ্ছে এটা এইভাবে বলা যায় না। ব্যাকটিরিয়ার জন্য এই রোগটা হয় এবং নিঃশ্বাস-প্রশ্বাসের মধ্যে দিয়ে রোগটা ছড়ায়। প্রথম স্তরেই এটা সংক্রামক থাকে এবং দীর্ঘদিন যারা কাছাকাছি থাকে তাদের মধ্যেই প্রবণতাটা বেশী দেখা যায়। তবে কোন কোন জেলায় বেশী কমের এই সংখ্যা তত্ত্ব পাওয়া যায়। তবে ঐ এলকায় কুষ্ঠ রোগ বেশী হচ্ছে এটা বলা যাবে না।

**শ্রীরামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন, আপনি বললেন কুষ্ঠ রোগীদের সাধারণ হাসপাতালে চিকিৎসার ব্যবস্থা আছে। আমি জানতে চাই, যে সকল রোগীকে ভর্ত্তি হতে হয় এবং ইনটেনসিভ কেয়ারের মধ্যে থাকতে হয়, এই রকম কুষ্ঠরোগ নিরাময় কেন্দ্র, পশ্চিমবাংলায় কতগুলি আছে যেগুলি সাধারণ হাসপাতালের বাইরে?

**শ্রীপার্থ দে ঃ** আমাদের এই ধরনের লেপ্রোসি কন্ট্রোল ইউনিট আছে ৬০টি। জেলা ভিত্তিক তালিকা আমার কাছে আছে আপনারা চাইলে দিতে পারি। আমাদের আরবান লেপ্রোসি সেন্টার আছে ৭২টি। তবে মেদিনীপুর জেলায় সবচেয়ে বেশী লেপ্রোসি কন্ট্রোল ইউনিট আছে। আমাদের টেম্পোরারি হাসপাতাল ওয়ার্ড আছে ৩১টি, মেদিনীপুর জেলায় আছে ৩টি, বীরভূমে ৩টি, কলকাতায় ২টি, কুচবিহারে ১টি, দার্জিলিঙে ১টি, জলপাইগুড়িতে ২টি, মালদহে ১টি, মুর্শিদাবাদ এবং পুরুলিয়ায় ১টি করে, দক্ষিণ ২৪ পরগণায় ১টি, উত্তর ২৪ পরগণায় ৩টি। আর একটি কথা যেটা মাননীয় সদস্য শ্রীসঞ্জীব বাবু জানতে চেয়েছিলেন, আমার কাছে একটি ম্যাপ আছে, এটাতে দেখতে পারবেন—

ওখান থেকে যদি দেখতে পান—কোন্ জেলায় বেশি, কোন জেলায় কম আছে। তবে ঐভাবে ঠিক করা যায় না।

**গ্রাম-পঞ্চায়েতগুলিতে গ্রন্থাগার চালুকরণ**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৭) **শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের গ্রাম-পঞ্চায়েতগুলিতে গণগ্রন্থাগার চালু করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনা রূপায়ণের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**শ্রী নিমাই মাল ঃ**

ক) হ্যাঁ, একথা সত্যি যে রাজ্যের গ্রাম পঞ্চায়েতগুলিতে জন-গ্রন্থাগার ও তথ্যকেন্দ্র চালু করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। (সরকারী আদেশনামা—১৪৯৫-ই. ডি. এন. (এম. ই.ই.) তাং—১৪.৯.৯৯ অনুসারে)।

খ) পরিকল্পনা রূপায়ণের জন্য সমস্ত জেলা পরিষদের সভাপতিগণের নিকট পঞ্চায়েতের নামোল্লেখপূর্বক জন-গ্রন্থাগার ও তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব আহ্বান করা হয়েছে। বর্তমানে মুর্শিদাবাদ, নদীয়া, বর্ধমান, বাঁকুড়া, উত্তর দিনাজপুর, কোচবিহার, জলপাইগুড়ি, ও উত্তর ২৪-পরগণা থেকে মোট ১৫৯টি জন-গ্রন্থাগার ও তথ্যকেন্দ্র স্থাপনের প্রস্তাব এসেছে। এগুলির জন্য বর্তমান আর্থিক বছরে ২৪,৪৮,৬০০্ টাকা অনুদান মঞ্জুর করার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যে অনেক সরকার পরিষেবিত গ্রামীণ গ্রন্থাগার আছে, সেইগুলোর সঙ্গে এর তফাৎ কি এবং অনুদান বা সাহায্যের মধ্যে কোন তফাৎ আছে কিনা বলবেন।

**শ্রীনিমাই মাল ঃ** সরকার পরিষেবিত গ্রন্থাগারগুলো প্রত্যেক বছর নির্দিষ্ট গ্রান্ট পেয়ে থাকে। নন স্পন্সর্ড গ্রন্থাগারের সংখ্যা আড়াই হাজার। তারা সরকারের কাছে যদি সহায়তা চান—বই কেনা, বা বাড়ি করা, বাড়ি মেরামত, ইত্যাদির জন্য, তাহলে আমরা তাদের টাকা-পয়সা দিয়ে থাকি।

**শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** আমাদের রাজ্যে গ্রন্থাগার আইন ১৯৭৯ আছে। জন গ্রন্থাগারগুলো কি সেই আইনের আওতায় থাকবে না বিকেন্দ্রিকৃত অবস্থায় চলে যাবে?

**শ্রীনিমাই মাল ঃ** আমাদের রাজ্যে যে ১৯৭৯-র গ্রন্থাগার আইন আছে, জন গ্রন্থাগারগুলো তার বাইরে থাকবে। এইগুলো পঞ্চায়েতকে দিয়ে দেব এবং সেইগুলো পঞ্চায়েতের নিজস্ব বলে গণ্য করা হবে। সরকার নির্দিষ্ট একটা অনুদান প্রত্যেক বছর

তাদের দিয়ে যাবে।

**শ্রীআবু আয়েশ মন্ডল :** ১৫৯টি আবেদন এসেছে, তাদের টাকা দিচ্ছেন। এছাড়া যে সব গ্রাম-পঞ্চায়েতে গ্রন্থাগার নেই, সেখানে করার পরিকল্পনা আছে কিনা এবং কত সময়ের মধ্যে এইগুলো কার্যকরী করা যাবে সেটা বলবেন?

**শ্রীনিমাই মাল :** আমাদের রাজ্যে প্রায় দেড় হাজার গ্রাম-পঞ্চায়েত এলাকায় সরকার পরিষেবিত গ্রন্থাগার নেই। আমাদের পরিকল্পনা হচ্ছে, আগামী ৫ বছরে এই সমস্ত এলাকায় একটা করে গ্রন্থাগার এবং জন-গ্রন্থাগার করা। যেখান থেকে এসেছে, সেইগুলো এই আর্থিক বছরেই হওয়া সম্ভব হবে না। ৩৪৮টি হওয়ার পরিকল্পনা ছিল, কিন্তু জেলা-পরিষদ পাঠাতে পারে নি। যেগুলো দিয়েছে, তার মধ্যে ১৫৯টি করব, বাকিগুলো পরে করব।

**শ্রীজ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মন্ত্রী মহাশয়, জানেন আমাদের রাজ্যের একটি অন্যতম প্রাচীন, ঐতিহ্যমন্ডিত গ্রন্থাগার হচ্ছে উত্তরপাড়ার জয়কৃষ্ণ গ্রন্থাগার। এই গ্রন্থাগারটিকে জাতীয় গ্রন্থাগার হিসাবে বিবেচনা করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দীর্ঘদিন ধরে দাবি জানাচ্ছি। মাননীয় মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন এই ব্যাপারে। বিষয়টা কোন পর্যায়ে আছে এবং বিধানসভার সেই সময়ের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান অধ্যাপক পার্থ যে মহাশয় কেটা সুপারিশ করেছিলেন কেন্দ্রীয় সরকারের কাছে। এই সুপারিশ কার্যকরী করার প্রশ্ন কতখানি অগ্রগতি হয়েছে সেটা বললেন কি?

[11.30–11.40 a.m.]

**শ্রীনিমাই মাল :** উত্তরপাড়ার জয়কৃষ্ণ গ্রন্থাগারটি হচ্ছে ঐতিহ্যপূর্ণ গ্রন্থাগার। মাননীয় সদস্য নিশ্চয় জানেন যে, ইতিমধ্যেই একটা নতুন বাড়ী তৈরী করা হয়েছে। পুরানো বাড়ীর সংস্কারের কাজে হাত দেওয়া হয়েছে এবং কেন্দ্রীয় সরকারকে আমরা ইনস্টিটিউট অফ ন্যাশানাল ইমপর্টেন্স দেওয়ার জন্য দাবি করেছি। আমাদের সাবজেক্ট কমিটি যে সুপারিশ করেছেন, সেটা বিবেচনার মধ্যে আছে এবং পুরানো ভবন সংস্কার হচ্ছে, এটা হলে আমরা চেষ্টা করব যে, এই গ্রন্থাগারটিকে বিশেষভাবে গুরুত্ব দেওয়ার জন্য।

**শ্রীবিপ্লব রায় চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, গত কয়েক বছর ধরে সারা পশ্চিমবাংলায় পঞ্চায়েতের অভ্যন্তরীণ একটা প্রতিযোগিতা হয় এবং তাতে প্রত্যেক জেলায় একটা পঞ্চায়েত ফার্স্ট হয়, একটা পঞ্চায়েত সেকেন্ড হয় এবং একটা পঞ্চায়েত থার্ড হয়। গত কয়েক বছর ধরে যে পঞ্চায়েতগুলি ফাস্ট, সেকেন্ড, থার্ড হচ্ছে, তাদের আপনি কি তালিকায় রেখেছেন, না তালিকা করতে গিয়ে দলীয় কাঠামোর কোন রেকমেন্ডেশান আসছে?

**শ্রীনিমাই মাল :** আমি বলেছি—যে গ্রাম পঞ্চায়েতে এই গ্রন্থাগার নেই, সরকার পরিচালিত গ্রন্থাগার নেই, সেই রকম প্রতিটি গ্রামপঞ্চায়েতে করব। এরজন্য তালিকার

ব্যাপার নেই। এরজন্য আমরা জেলা পরিষদকে দায়িত্ব দিয়ে দিয়েছি যে, আপনারা তালিকা করে দিন। তারা যে নামগুলি পাঠাবে, সেইগুলিই আমরা করব।

**শ্রীবিদ্যুত দাস ঃ** হুগলী জেলার সিঙ্গুর পঞ্চায়েত সমিতি এলাকায় কোন কোন গ্রামপঞ্চায়েতে গণ গ্রন্থাগার চালু করার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রীনিমাই মাল ঃ** আপনি একটা নির্দিষ্ট নাম চেয়েছেন। এখন এটা দেওয়া সম্ভব নয়। আপনি যেটা বলছেন, সেটা আপনাকে দিয়ে দিতে পারি। আপনি যদি আলাদা প্রশ্ন করেন, তাহলে উত্তর দিয়ে দেব।

**শ্রীননীগোপাল চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, লাইব্রেরীতে নব সাক্ষরদের বই পত্র রাখার উদ্যোগ নিয়েছেন। আমার গ্রামের যেসব গ্রন্থাগার হচ্ছে, সেখানে আই পি এস, আই এ এস, আই আর এস ইত্যাদি কমপিটিটিভ পরীক্ষা দেওয়ার জন্য যে সমস্ত বইয়ের দরকার সেই বই পাওয়া যায় না। আমার জিজ্ঞাস্য হচ্ছে কমপিটিটিভ পরীক্ষায় সাহায্য করার জন্য বই পত্র রাখার কোন ব্যবস্থা করেছেন কিনা।

**শ্রীনিমাই মাল ঃ** বিগত বছরে অর্থাৎ এই আর্থিক বছরে প্রত্যেকটা জেলার লাইব্রেরীতে আমরা কেরিয়ার গাইডেন্স বুক সার্পোর্ট এইভাবে করা হয়েছে। তাতে দেখা যাচ্ছে যে, আই এ এস, আই পি এস, আই আর এস যত রকমের কমপিটিটিভ পরীক্ষা আছে, এমন কি শিল্পোদ্যোগীরা যদি শিল্প করতে চান, তারজন্য সমস্ত তথ্য পত্র পত্রিকা সেখানে রাখা হয়েছে। ১১টা জেলায় লাইব্রেরী করে দিয়েছি, এই বছর আমরা মহকুমার লাইব্রেরীতে নেমেছি। সামনের বছর আরও নীচে নামব। আপনাদের সহযোগিতা পেলে আরও নীচে নামব।

**শ্রীসুভাষ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার জানার বিষয় হল যে, এই যে গণ গ্রন্থাগার করা হচ্ছে গ্রাম পঞ্চায়েতে এটা খুব ভাল উদ্যোগ। এখন আমাদের রাজ্যে সরকারী পর্যায়ে যে গ্রন্থাগারগুলো আছে, ভবিষ্যতে এই যে গ্রাম পঞ্চায়েত গ্রন্থাগারগুলো করা হচ্ছে এদের সরকারী পর্যায়ে উন্নীত করার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রীনিমাই মাল ঃ** আমাদের যে গ্রন্থাগার আইন আছে এই গ্রন্থাগারগুলো তার বাইরে করা হচ্ছে। এটা পঞ্চায়েতের নিজস্ব সম্পদ। আমরা সরকার থেকে প্রতি বছর নির্দিষ্ট গ্র্যান্ট দিয়ে সাহায্য করব।

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি যে আমাদের যে, জেলা মহকুমা গ্রন্থাগারগুলো আছে তার সঙ্গে কমপিউটার পরিষেবাকে যুক্ত করবেন কিনা এবং বহুদিন ধরে কাজ করে যারা অবসর নিয়েছেন গ্রন্থাগার দিবসে তাদের পুরস্কৃত করার কোন ব্যবস্থা কি আপনার দপ্তর করেছেন?

**শ্রীনিমাই মাল ঃ** আপনার দুটো প্রশ্ন আছে। প্রথম প্রশ্নের উত্তরে জানাই যে এই বছর আমরা রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারগুলোতে কমপিউটার চালু করেছি এবং আগামী বছর আমাদের পরিকল্পনা আছে জেলাতে নামিয়ে নিয়ে গিয়ে নেট ওয়ার্কের সাথে যুক্ত

করা। আর অবসরপ্রাপ্ত গ্রন্থাগারিকদের জেলায় যখন বইমেলা হয় তখন তাদের কিছু কিছু পুরস্কৃত করেন লোকাল লেভেল অথরিটি। আমাদের রাজ্যে কিভাবে করতে পারি ভেবে দেখার চেষ্টা হচ্ছে।

### জিলা গণসংস্কৃতি ও কৃষি উৎসব কমিটি

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮) **শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** শিক্ষা (প্রথাবহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আর্থিক সাক্ষরতা প্রকল্পের অর্থ থেকে মেদিনীপুর জিলা পরিষদ কর্তৃক মেদিনীপুর জিলা গণসংস্কৃতি ও কৃষি উৎসব কমিটিকে ১৯৯৪ ও ১৯৯৭ সালে এবং রাজ্য ছাত্র ও যুব ক্রীড়া উৎসবের জন্য ১৯৯৭ সালে কিছু অর্থ ঋণ দেওয়া হয়েছিল;

(খ) সত্যি হলে, উক্ত ঋণের পরিমাণ কত; এবং

(গ) উক্ত ঋণ পরিশোধ করা হয়েছে কি না?

**শ্রীমতী অঞ্জু কর ঃ**

ক) ও খ) প্রশ্নের প্রথম অংশের নামাঙ্কিত মেদিনীপুর জিলা গণ সংস্কৃতি ও কৃষি উৎসব কমিটিকে কোন অর্থ ঋণ হিসাবে দেওয়া হয় নাই;

প্রশ্নের দ্বিতীয় অংশের নামাঙ্কিত রাজ্য যুবক্রীড়া উৎসব কমিটিকে ঋণ হিসাবে ২,০০,০০০.০০ (দুই লক্ষ টাকা) গত ১৯.৩.৯৭ তারিখে দেওয়া হয়েছিল।

গ) রাজ্য ছাত্র ও যুবক্রীড়া উৎসব কমিটিকে দেয় ২,০০,০০০.০০ (দুই লক্ষ টাকা) টাকা ঋণের মধ্যে গত ২.৫.৯৭ তারিখে কমিটি ১,০০,০০০.০০ (এক লক্ষ টাকা) ঋণ পরিশোধ করে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** স্যার, আমরা বহুদিন আমরা চীৎকার করে আসছি যে সার্বিক সাক্ষরতার টাকা ডাইভারশন হচ্ছে এবং সঠিকভাবে ব্যয় হচ্ছে না। আজকে সাবসটেনশিয়ালি প্রমাণ হয়ে গেছে যে সার্বিক সাক্ষরতার টাকা নিয়ে যুব উৎসব হচ্ছে এবং আমি মন্ত্রীমহাশয়কে বলব, আমি যে দুটো সংস্থার নাম বলেছি, আমার অতিরিক্ত প্রশ্ন এই সংস্থা লোনের জন্য দরখাস্ত করেছিল কি এবং করে অর্ডারে তাকে লোন দেওয়া হয়েছিল?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** লোনের জন্য দরখাস্ত করা হয়েছিল কিনা এটা আমাদের রাজ্য স্তরে, আমাদের দপ্তরে কোন খবর নেই এবং এই ধরণের লোন দেওয়ার রীতি সে রকম কিছু নেই। যে টাকা আসে সেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আসে জেলা সাক্ষরতা সমিতির কাছে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** কারা লোনের অর্ডার দিচ্ছে মন্ত্রী বলতে পারছেন না।

একে কি ডাইভারসিফিকেশন অব ফান্ড বলবেন না। এতে কি শাস্তি হবে না? আমি একটা স্পেসিফিক প্রশ্ন করেছি। দরখাস্ত করে লোন করেছেন কিনা মন্ত্রীমহাশয় বলতে পারছেন না, কার অর্ডারে লোনটা হল এটাও পারছেন না। আমার অতিরিক্ত প্রশ্ন হলো এই সংস্থাটি লোনের জন্য দরখাস্ত করেছিলো কিনা এবং কার অর্ডারে লোন দেওয়া হলো?

[11.40–11.50 a.m.]

**শ্রীমতী অঞ্জু কর ঃ** লোনের জন্য দরখাস্ত করা হয়েছিল কিনা এটা আমাদের রাজ্যস্তরে আমাদের দপ্তরের কাছে কোন খবর নেই, আর এ ধরনের লোন দেওয়ার যে রীতি সে রকমেরও কিছু নেই। কারণ টাকা আসে কেন্দ্রীয় সরকারের টাকা থেকে জেলা স্বাক্ষরতা সমিতির কাছে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** স্যার, আমার প্রশ্ন হচ্ছে লোন একজন পেয়ে গেছে কিন্তু তার দরখাস্ত নেই। কার অর্ডারে লোনটা পাচ্ছে সেটার উত্তর মন্ত্রী দিতে পারছেন না। তাহলে ব্যাপার কি চলছে? এটাকে কি ডাইভার্সান অফ ফান্ড বলবেন না? এরজন্য কি শাস্তি হবে না? আমি প্রশ্ন করেছি লোন পেতে হলে লোনের দরখাস্ত করতে হয়, সেই দবখাস্ত অনুযায়ী লোন করেছেন কিনা মন্ত্রী মহাশয়া বলতে পারছেন না। সেকেন্ড হলো কার অর্ডারে লোন দেওয়া হলো সেটা বলা যাচ্ছে না? তাহলে কিভাবে হচ্ছে? খেয়াল-খুশী মতো হচ্ছে, যেমন এই তুমি নিয়ে চলে যাও, আবার একজনকে এই তুমি নিয়ে যাও, এই ভাবে হচ্ছে? না, কি ভাবে হচ্ছে সেটা পরিস্কার ভাবে জানতে চাইছি। স্যার, স্বাক্ষরতা নিয়ে হচ্ছেটা কি? আমার প্রশ্নের উত্তর পাইনি বলে আমি আবার প্রশ্ন করছি। আমার স্পেসিফিক প্রশ্ন একজনকে লোন দেওয়া হয়েছে, সে সস্তা লোনের জন্য দরখাস্ত করেছিলো কিনা এবং যাঁর অর্ডারে তাকে লোন দেওয়া হলো তিনি কে? আমি এই প্রশ্নের উত্তর পাবো না, তাহলে প্রশ্ন করে লাভ কি?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি সেটা হচ্ছে এই টাকাটা, টোটাল প্রোজেক্ট যে কস্ট সেটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়, কেন্দ্রীয় সরকারের জাতীয় স্বাক্ষরতা মিশন তারা অনুমোদন করেন, সেই মতো মোট খরচের এক-তৃতীয়াংশ রাজ্য সরকার টাকা দেয়, আর দু-তৃতীয়াংশ কেন্দ্রীয় সরকার টাকা দেয়। এই সব টাকাটাই জেলা স্বাক্ষরতা সমিতির নামে কেন্দ্রীয় সরকার বরাদ্দ করে থাকেন। ফলে জেলা স্বাক্ষরতা সমিতির টাকা থেকে এই টাকাটা তারা বিভিন্ন স্কীমে কার্যকরী করা এটা তারা করে থাকেন, এটা রাজ্যস্তর থেকে হয় না এটা আপনার অবগতির জন্য পুনরায় জানালাম।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** জেলায় কোন্ লোক অর্ডার দিলো যে যুব-উৎসবকে টাকা দেওয়া হোক? সেটা আমি জানতে চাইছি? ডি. এম., না সভাধিপতি, না কর্মাধ্যক্ষ, কার অর্ডারে এই টাকাটা দেওয়া হলো এই তো আমি প্রশ্ন করেছি, আমি তো বলিনি যে মন্ত্রী মহাশয়া অর্ডার দিয়েছেন। কার আদেশে এটা দেওয়া হয়েছে এটা জানার অধিকার আমাদের নেই মেম্বার হিসাবে? আমি আপনাকে দোষারোপ করিনি, ডি. এম. দিয়েছেন, কি সভাধিপতি দিয়েছেন, কি কর্মাধ্যক্ষ দিয়েছেন? কে সেই ভদ্রলোক? কার অর্ডারে

এই যুব-উৎসবকে টাকা দিয়েছেন আমি এটুকুই জানতে চেয়েছি।

**মিঃ স্পীকার ঃ** অঞ্জু কর, উনি জানতে চেয়েছেন যে এটা কি সত্যি যে স্বাক্ষরতা প্রকল্পের অর্থ থেকে মেদিনীপুর জেলাপরিষদ কর্তৃক মেদিনীপুর জেলা গণ-সংস্কৃতি ও কৃষি-উৎসব কমিটিকে ১৯৯৪ ও ১৯৯৭ সালে এবং রাজ্য ছাত্র-যুব ক্রীড়া উৎসবের জন্য ১৯৯৪ ও ১৯৯৭ সালে কিছু অর্থ ঋণ দেওয়া হয়েছিল, সেটা ঠিক কি না?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রশ্ন যখন করা হয়েছে— তার উত্তর জানার জন্য জিলা স্বাক্ষরতা সমিতির কাছে আমি খবর জানতে চেয়ে ছিলাম, আর উত্তরে মাননীয় সভাধিপতি মহাশয় যে উত্তর দিয়েছেন—জেলা স্বাক্ষরতা সমিতির তিনি চেয়ারম্যান এবং আমাদের এগজিকিউটিভ চেয়ারম্যান বা কার্যকরী সভাপতি হচ্ছেন জেলার ডি. এম., তাঁরা যে উত্তর দিয়েছেন আমি কি সেটা পড়ে দিতে পারি?

আমি এই উত্তরটা পড়ে দিচ্ছি বিষয়টা এই রকম "আপনার গত ৩.৩.২০০০ তারিখের পত্রে মাননীয় বিধানসভার সদস্য শ্রী সঞ্জীব কুমার দাস মহাশয়ের ১৫৮ নং প্রশ্নের উত্তর আপনার অবগতির জন্য মেদিনীপুর স্বাক্ষরতা ও রোগ প্রতিষেধক সমিতির সচিব মহাশয়ের রিপোর্টটি এর সাথে সংযোজন করে পাঠানো হলো। উনি বলেছেন রাজ্য ছাত্র যুব উৎসব ক্রীড়া কমিটিকে এক লক্ষ টাকা পরিশোধযোগ্য ঋণ হিসাবে দেওয়া হয়েছিল, বিভাগীয় দপ্তর থেকে বরাদ্দ না পাওয়ার উক্ত ঋণ এখনও পরিশোধ করা যায় নি।"

আমি এটাই বললাম যে ওখানে ২ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। ঋণ দেওয়ার কোন রীতি নেই, কিন্তু এর মধ্যে ১ লক্ষ টাকা এখন পর্যন্ত পরিশোধ করা হয়েছে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** স্যার, ১৯৯৭ সালে একটা সংস্থাকে আমি বলবো অন্যায় ভাবে—কারণ মন্ত্রী মহাশয়া বলেছেন ঋণ দেওয়ার কোন রীতি-নীতি নেই, যার জন্য বলতে পারছেন না কার অর্ডারে তাকে ২ লক্ষ টাকা দেওয়া হলো। উনি বলছেন আজ পর্যন্ত ১ লক্ষ টাকা শোধ হয়েছে। তাহলে ১ লক্ষ টাকা ১৯৯৭ থেকে ২০০০ সালের আজ ১০ই মার্চ পর্যন্ত এই টাকাটা শোধ হয় নি। তাহলে হু ইজ রেসপন্সিবল ফর দ্যাট? যারা শোধ করে নি তাঁরা দায়িত্ব নেবেন, না যাঁরা দিয়েছেন তাঁরা দায়িত্ব নেবেন এটাই মন্ত্রী মহাশয়ার কাছে জানতে চাই?

**শ্রীমতী অঞ্জু কর ঃ** এই ঋণ যে দেওয়া হয়েছে সেটা আমাদের কাছে খবর ছিল না, সেটা পুর্বেই আপনাকে জানালাম। যখন ক্যাগ রিপোর্ট বেরোয় তখন এই খবরটা আমরা প্রথম পাই। তখন আমরা জেলা শাসকের কাছে চিঠি দিই এবং ক্যাগ রিপোর্টের ওই অংশটুকু উদ্ধৃত করে আমরা ডি. এম.-এর কাছে এবং সভাধিপতির কাছে জানাই এবং উত্তরের জন্যও আমরা জানাই। তার পর থেকে আজ পর্যন্ত কোন উত্তর আসে নি। কিন্তু, এখন যে উত্তর আপনাদের কাছে বললাম সেটাই হচ্ছে ঘটনা। এই ঋণ অবিলম্বে যাতে শোধ করা যায় সেই নির্দেশ পুনরায় আমরা তাদেরকে দিয়েছি।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** এ ব্যাপারে অডিট হয়েছিল কিনা? মন্ত্রী মহাশয়া ক্যাগ রিপোর্টের

কথা বললেন, আমি তাঁকে বলবো ১৯৯৭ সালের ক্যাগ রিপোর্টের ১১৮ পৃষ্ঠা পড়লে আপনার প্রথম প্রশ্নের উত্তরের সঙ্গে এই রিপোর্টের মিল নেই। আপনি ক্যাগ রিপোর্টের কথা উল্লেখ করলেন বলে আমি বললাম। আবার বলছি, ১৯৯৭ সালে ৩১-শে মার্চ গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গলের যে 'ক্যাগ' রিপোর্ট, আর ১১৮ পৃষ্ঠা যদি পড়েন তাহলে দেখতে পাবেন, জেলা গণ সংস্কৃতিতে এবং কৃষি উৎসবকে ৮ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে। আমি সেই প্রশ্নে যাচ্ছি না। আমার প্রশ্ন হ'ল, যেটা উত্তর দিয়েছেন, ঐ সংস্থার অডিট কিছু হয়েছে কিনা? এবং অডিট রিপোর্টে এ ব্যাপারে কোন মন্তব্য আছে কিনা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** আমার কাছে 'ক্যাগ' রিপোর্ট রয়েছে। কাজেই কৃষি উৎসব কমিটির কথা এখানে উল্লেখ আছে। কিন্তু আমি তো আপনাদের জানালাম এটা, সভাধিপতি বলেছেন যে ঐ কৃষি উৎসব কমিটিকে কোন লোন দেওয়া হয়নি, যেটা দেওয়া হয়েছে সেটা উল্লেখ করা হ'ল। আর, এ ব্যাপারে অডিটের খবর, সেটা জেলা স্বাক্ষরতা কমিটির সম্পূর্ণ নিজস্ব বিষয়, তার এক্তিয়ারভুক্ত। কাজেই এ বিষয়ে ডিটেইল ইনফর্মেশন আমার কাছে এখনও নেই।

**শ্রীনিশিকান্ত মেহতা ঃ** পশ্চিমবাংলার যে যে জেলায় স্বাক্ষরতা হচ্ছে এবং সেই স্বাক্ষরতার যে জেলা কমিটি আছে সেখানে সভাধিপতি, ডি. এম. সমস্ত রাজনৈতিক দলের নেতা বা প্রতিনিধিরা আছেন এবং তাহলে এই যে ঋণের প্রশ্নটা এল সেটা ডিপার্টমেন্ট কোন কোন সময়ে তাদের বিভিন্ন সংস্থাকে টাকাটা দেয়, পরবর্তীকালে সেই ডিপার্টমেন্ট টাকা নিয়ে এলে তাদের দিয়ে দেয়। এটা একটা আন্ডার ষ্ট্যান্ডিং, ডিস্ট্রিক্ট লেভেলে হয়। এখন, মেদিনীপুর জেলাতে কংগ্রেসের প্রতিনিধি স্বাক্ষরতা সমিতিতে আছেন কিনা?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** সম্পূর্ণ লিটারেসীর টাকা। এই টাকা কোন ডিপার্টমেন্টের ডাইভার্সানের কোন পদ্ধতি, কোন রীতি নেই। ফলে যদি কোন জেলা স্বাক্ষরতা সমিতি ডাইভারসন করেছে কিনা—এখনও পর্যন্ত অন্য কোন জেলা সম্বন্ধে আমাদের কাছে খবর নেই। আর, এটা অন্য দপ্তরের কোন কাজে এটা খরচ হবে, এটা কেমন কথা? করাটাও খুবই অনিয়মিত, এটা করাও উচিৎ নয়।

**শ্রীপুলক চন্দ্র দাস ঃ** স্যার, মাননীয়া মন্ত্রী মহাশয়া বললেন, এই ভাবে ঋণ দেওয়ার কোন রীতি নেই। কিন্তু সেই রীতি-নীতি না থাকা সত্বেও যে ঋণ দেওয়া হ'ল, যিনি এই ঋণটা দিলেন তাদের বিরুদ্ধে সরকার পক্ষ থেকে কোন কি স্টেপ নেওয়া হয়েছে শাস্তি মূলক? সেটা জানতে চাইছি।

**শ্রীমতি অঞ্জু কর ঃ** এই প্রশ্নের উত্তরে তো আমি বললাম, আমাদের কাছে যে খবর এসেছে, জেলা স্বাক্ষরতা সমিতিকে সেই টাকা শোধ করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রীসৌগত রায় ঃ** প্রশ্নের দুটো পার্ট ছিল। মাননীয় মন্ত্রী মহাশয়া তাঁর উত্তরে একটা পার্ট বলেছেন। প্রশ্নটা ছিল, 'মেদিনীপুর জেলা গণ সংস্কৃতি ও কৃষি উৎসব কমিটিকে ১৯৯৪ ও ১৯৯৭ সালে এবং রাজ্য ছাত্র ও ক্রীড়া উৎসবের জন্য ১৯৯৭ সালে দিয়েছিলেন?' তাতে উনি একটাই বলেছেন উত্তরে যে, 'মেদিনীপুর জেলা গণ সংস্কৃতি

*ও কৃষি উৎসব কমিটিকে কোন ঋণ দেওয়া হয়নি।'* মাননীয়া মন্ত্রী মহাশয়া আপনি *জানেন কিনা জানি না, এই হাউসে যদি সঠিক তথ্য পেশ না করা হয় সেটা অধিকার* ভঙ্গ হয়। আমি আপনাকে একটা 'ক্যাগ' রিপোর্ট থেকে পড়ে শোনাচ্ছি। 'মেদিনীপুর জেলা স্বাক্ষরতা সমিতি পেড'—এটা হচ্ছে ১১৮ পাতা ঐ কনসার্ন রিপোর্টের। 'Midnapore ZSS paid Rs. 8 lakh (February 1994 & February 1997) as loan to Midnapore Zilla Ganasanskriti-O-Krira Utsav Committee!

আপনি বলছেন কোন লোন দেওয়া হয়নি। আর, এটা হচ্ছে 'ক্যাগ' রিপোর্ট। বলছে, 'আট লক্ষ টাকা দেওয়া হয়েছিল'। আপনার উত্তরের সাথে সেটা মিলছে না। মাননীয় মন্ত্রী মহোদয়া যদি এটা ক্লারিফাই না করেন তাহলে আমাদের আর কি উপায় মাননীয় স্পীকারকে লিখব প্রিভিলেজের জন্য। কিন্তু এটা আমার প্রশ্ন নয়। আমার প্রশ্ন হচ্ছে, মাননীয়া মন্ত্রী মহাশয়া কি এটা খবর নিয়েছেন যে মেদিনীপুর জেলা গণ সংস্কৃতি ও কৃষিউৎসব কমিটির চেয়ারম্যান কে ছিলেন? সেক্রেটারী কে ছিলেন? কোন পার্টির লোক? আর, রাজ্য যুব ছাত্র ক্রীড়া উৎসব কমিটির চেয়ারম্যান কে ছিলেন? সেক্রেটারী কে ছিলেন? কোন পার্টির লোক? এটা যদি মাননীয়া মন্ত্রী মহোদয়া আমাদের জানান। সব সি. পি. এম.। কেন্দ্র থেকে টাকা আসছে, সব জলে যাচ্ছে।

[11.50–12.00 Noon]

**শ্রীমতি অঞ্জু কর :** মাননীয় সৌগতবাবুর প্রশ্নের উত্তরে জানাচ্ছি আমার কাছে ক্যাগ রিপোর্টের ঐ অংশটা রয়েছে। আমি আগেই উল্লেখ করেছি যে, কেন্দ্রীয় সরকার জেলা সাক্ষরতা সমিতিকে সরাসরি টাকা দেয় এবং তারা সে টাকা খরচ করে। যদিও ক্যাগ রিপোর্টে আছে, ৮ লক্ষ টাকা কৃষি উৎসব সমিতিকে দেওয়া হয়েছে, কিন্তু জেলা স্বাক্ষরতা সমিতি জানাচ্ছে, লিখিতভাবে জানাচ্ছে, 'আমরা ঐ উৎসব কমিটিকে কোন টাকা দিই নি। দেওয়া হয়েছে ২ লক্ষ টাকা রাজ্য যুব উৎসবকে। তারা এক লক্ষ শোধ করেছে। আর এক লক্ষ টাকা বাকি আছে।'

**শ্রীসৌগত রায় :** আমি জিজ্ঞাসা করেছিলাম, এই দুটো কমিটির প্রেসিডেন্ট, সেক্রেটারী কে?

**শ্রীমতি অঞ্জু কর :** জেলা স্বাক্ষরতা সমিতির প্রেসিডেন্ট সভাধিপতি এবং একজিকিউটিভ প্রেসিডেন্ট ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট। এ ছাড়া অল পলিটিক্যাল পার্টির প্রতিনিধিরা এই কমিটির সদস্য। সকলে মিলেই পরিকল্পনা করেন এবং তাঁরা সকলে মিলেই ইম্পলিমেন্টশন করেন।

**শ্রীসৌগত রায় :** আমার ওটা প্রশ্ন নয়, আমার প্রশ্ন হচ্ছে যে দুটো কমিটিকে জেলা স্বাক্ষরতা সমিতি লোন দিয়েছে তার প্রেসিডেন্ট কে?

**শ্রীমতি অঞ্জু কর :** সে সম্বন্ধে আমার কাছে কোন ইন্‌ফরমেশন নেই।

**শ্রীসৌগত রায় :** ওরা কি স্বাধীন যে, যা ইচ্ছে করে যাবে?

**শ্রীমতি অঞ্জু কর ঃ** মাননীয় সৌগতবাবুকে আমি বলছি, জেলা স্বাক্ষরতা সমিতি একটা রেজিস্টার্ড বডি।

(প্রচণ্ড গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** আপনি কমিটির চেয়ারম্যান-এর নামটা পরে সৌগতবাবুকে জানিয়ে দেবেন।

## মেদিনীপুর জেলা হাসপাতালে ইনটেনসিভ কেয়ার ইউনিট স্থাপন

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩১) **শ্রীপূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলা হাসপাতালে ইনটেনসিভ কেয়ার ইউনিট স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি, এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত ইউনিটটি চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ডিসেম্বর ২০০০ সালের মধ্যে চালু হবে বলে আশা করা যায়।

**শ্রীপূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি কয়েক দিন আগে ডি. এম.-এর সঙ্গে দেখা করেছিলাম এবং জানতে চেয়েছিলাম, এই রকম কোন পরিকল্পনা আছে কিনা। তিনি কোন উত্তর দিতে পারেন নি। আজকে আপনি যে উত্তর দিলেন তাতে আশ্বস্ত হলাম। সদর হাসপাতালের জন্য এই রকম কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি? যদি হয়ে থাকে তাহলে সে কাজ কি শুরু হয়েছে, না চিন্তা-ভাবনার স্তরে আছে?

**শ্রীপার্থ দে ঃ** প্রশ্নের প্রথম অংশটা বুঝতে পারলাম না। আপনি কার কাছে জিজ্ঞাসা করেছিলেন, সেটা শুনতে পেলাম না। আমার কাছে যে তথ্য আছে, সেটা বলছি—আমাদের পরিকল্পনা আছে, আমরা সমস্ত জেলা হাসপাতালগুলিকে শক্তিশালী করতে চাইছি। তার মধ্যে মেদিনীপুর জেলা হাসপাতালও আছে। এটা হেলথ সিস্টেম ডেভেলপমেন্ট প্রোজেক্ট টু-তে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে ৭০০ কোটি টাকা ঋণ যা নিয়েছি, তারই অংশ। এতে দুটো ব্যাপার আছে। একটা হচ্ছে, আপনি বিশেষ করে জানতে চেয়েছেন যে কার্ডিয়াক কেয়ার অর্থাৎ হৃদযন্ত্রের ব্যাপারে যদি কোন গভীর চিকিৎসায় যেতে হয় সেই ব্যাপারটা। এটা সব জেলা হাসপাতালে করবো, মেদিনীপুর জেলা হাসপাতালেও করবো। এর দুটো অংশ আছে। এরজন্য ঘরবাড়ী ইত্যাদি করতে হবে এবং তার সঙ্গে যন্ত্রপাতি যেগুলি ব্যবহার করা হবে সেগুলি। আর একটা দিক হচ্ছে এরজন্য যে চিকিৎসক দরকার এবং সহায়ক দরকার তা নিয়োগ করা। নিয়োগের ব্যাপারে ইতিমধ্যেই সব জেলাকে আমরা দায়িত্ব দিয়ে দিয়েছি এবং বলেছি আপনারা

এই বিশেষজ্ঞ নিয়োগ করা শুরু করুন। বিশেষজ্ঞ জেলা স্তরে নিয়োগ শুরু হয়েছে। এটা হল একটা দিক। মেদিনীপুরে যতজন বিশেষজ্ঞ এবং সহায়িকা অভিজ্ঞতা সম্পন্ন বা এরজন্য যে টেকনিক্যাল ষ্টাফ দরকার সব পেয়ে ওঠেন নি। পেয়ে যাবেন আশা করি। আর একটা দিক হচ্ছে যন্ত্রপাতি। যন্ত্রপাতি কিছু দেওয়া শুরু করেছি। যেগুলি দেওয়া শুরু করেছি ইতিমধ্যেই, এই আই. সি. ইউ. বা আই. টি. ইউ. পুরোপুরি চালু হবার আগে চালু করা যাবে। এই প্রসঙ্গে আমি একটা রিপোর্ট পড়ে দিচ্ছি। From Assistant Secretary, Project. I am directed further to say a full-fledged ICU/ ITU would be operational by December, 2000, whereas it is expected similar civil work would also be completed with them. সিভিল ওয়ার্ক এখন হচ্ছে। মেদিনীপুর জেলা হাসপাতালে আমরা যে সিভিল ওয়ার্ক করবো—প্রায় দু কোটি টাকার-এর কাজ আরম্ভ হয়েছে, এটা শেষ হয়নি, ডিসেম্বরের মধ্যে অপারেশন্যাল হবে। However, private cardiac care service at Midnapore District Hospital currently four posts of physicians two posts of nurses with experience of working in ICUs, one post of ITU technician and two post of Anaesthesialogist have been created and the District Magistrate and Chief Project Manager of the District has been authorised to recruit suitable officers/staff on contract basis in those posts. Moreover, some equipments are to be used in future in the ICU has been supplyed to be used currently if required to provide life support system and it is expected that all the other equipment would be in place of December, 2000.

**শ্রীপূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এরজন্য কোন অর্থ বরাদ্দ করা হয়েছে কিনা এবং হলে তার পরিমাণ কত?

**শ্রীপার্থ দে ঃ** মেদিনীপুর জেলা হাসপাতালের জন্য যে অর্থ বরাদ্দ তার মোটামুটি রূপরেখা দিচ্ছি। এই প্রকল্পের মধ্যে আছে—মেদিনীপুর জেলা হাসাপাতালের স্যাংসান্ড বেড হচ্ছে ৫৪১, ৫৪১টি বেডই ব্যবহার করা হয়। এর বাড়ী তৈরি করার জন্য, কিছুটা সারাই করার জন্য রেনোভেসান যেটা বলা হয় তারজন্য ৬২ লক্ষ টাকা, নতুন বাড়ীর জন্য ১ কোটি ৭ লক্ষ ৪২ হাজার টাকা খরচ করা হবে। ষ্টাফ কোয়ার্টার ইত্যাদির রেনোভেসানের জন্য ৭ লক্ষ ৭৩ হাজার টাকা খরচ করা হবে। ষ্টাফ কোয়ার্টার নতুন করে করার জন্য ১৯ লক্ষ ৪৪ হাজার টাকা আছে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** যদিও প্রশ্নটি মেদিনীপুর জেলা হাসপাতাল নিয়ে তবুও এই সুযোগে আমি একটি অতিরিক্ত প্রশ্ন করছি। আই. সি. ইউ জেলা হাসপাতালগুলিতে এখন পর্যন্ত করতে পারেন নি। আপনারা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে দ্বিতীয় পদক্ষেপে কোন কোন জেলা হাসপাতালে আই. সি. ইউ. করার চেষ্টা করছেন। পশ্চিমবাংলায় ৭ কোটি মানুষ। এদের জন্য একটি মাত্র সরকারী হাসপাতাল—এস. এস. কে. এম. সেখানে শুধুমাত্র সি. টি. স্ক্যান মেশিন আছে। আপনি জানেন যে আজকাল প্যাথলজিক্যাল পরীক্ষা না করিয়ে কোন চিকিৎসক চিকিৎসায় হাত দিতে চান না। কারুর মাথায় যদি আঘাত লাগে

তাহলে সি. টি. স্ক্যান করার প্রয়োজন হয়। কিন্তু এই সি. টি. স্ক্যান করার জন্য এস. এস. কে. এম হাসপাতালে গেলে তিন/চার মাস পরে ডেট পাওয়া যায়। এখন একটা লোকের মাথায় যদি আঘাত লাগে এবং চিকিৎসক যদি তাকে সি. টি. স্ক্যান করাতে বলেন সেক্ষেত্রে তিন-চার মাস পরে যদি ডেট দেওয়া হয় তাহলে তো রোগী মারা যাবে। এই পারসপেকটিভে আর কোন্ কোন্ হাসপাতালে সি. টি. স্ক্যান মেশিন বসাবার চেষ্টা করছেন?

**শ্রীপার্থ দে ঃ** এই প্রশ্ন আসে না। আলাদা করে নোটিশ দেবেন, উত্তর দেবো।

## Starred Question
## (to which answers were laid on the Table)

### ৩৪ নং জাতীয় সড়কের মেরামত

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০) **শ্রীদিলীপকুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের ৩৪ নং জাতীয় সড়কের মেরামতের (গাজল থেকে ইসলামপুর পর্যন্ত) কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৩৪নং জাতীয় সড়কের (গাজোল থেকে ডালখোলা) মেরামতি কাজ প্রায় শেষ। বাকী কাজ ৩১শে মার্চ ২০০০ সালের মধ্যে শেষ হবে আশা করা যায়।

ডালখোলা থেকে ইসলামপুর ৩১নং জাতীয় সড়কের মধ্যে পড়ে। এই অংশে ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া তাদের ৪ লেন উন্নয়নের কাজ শুরু করেছে। পূর্ত দপ্তর ঐ অংশে আর কোনো মেরামতি করছে না।

### মেদিনীপুর মেডিক্যাল কলেজ হাসপাতালের পঠন-পাঠন

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৩) **শ্রীজাহাঙ্গীর করিম ও শ্রীকৃষ্ণপ্রসাদ দুলে ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলায় মেডিক্যাল কলেজ হাসপাতালে ভর্তিসহ পঠন-পাঠনের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

উক্ত কলেজটির নির্মাণের কাজ প্রাথমিক পর্যায়ে আছে। পঠন পাঠন শুরুর আগে কেন্দ্রীয় সরকার এবং এম. সি. আই.-এর অনুমোদন প্রয়োজন হবে।

এখনই সরকারীভাবে কলেজে ভর্ত্তির নির্দ্দিষ্ট দিন ঘোষনা করা সম্ভব নয়।

### Malaria Prone Corporation Ward

*65. (Admitted Question No. *518) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state–

(a) whether it is a fact that there are some Malaria prone Corporation Wards under Calcutta Municipal Corporation Area;

(b) if so, which are such earmarked Wards; and

(c) how many people in the said Wards were attacked with malaria & succumbed to death during the last year?

**M.I.C. of the Health & Family Welfare Dept. :**

a) Yes, there are some Malaria prone Wards under Calcutta Municipal Corporation area;

b) Such earmarked wards are of the Ward No. 4, 5, 6, 7, 8, 10, 11, 12, 13, 14, 15, 16, 17, 19, 20, 21, 25, 26, 27, 28, 29, 30, 31, 32, 33, 34, 35, 36, 37, 38, 40, 41, 42, 43, 44, 45, 46, 47, 48, 49, 50, 53, 54, 55, 58, 59, 60, 61, 62, 63, 64, 66, 68, 69, 70, 71, 72, 73, 75, 76, 77, 78, 79, 81, 82, 83, 84, 85, 86, 88, 89, 90, 93, 94, 95, 96, 97, 98, and 99.

c) During the last year, 1,49,723 people were attacked with malaria and 64 people died.

### সড়কের উভয়পার্শ্বস্থ জমি দখল

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৮) **শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্য যে, পূর্ত দপ্তরের অধীন বহু সড়কের উভয়পার্শ্বস্থ জমি বে-আইনী দখল হয়ে যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত জমি দখলমুক্ত করার জন্য ও ভবিষ্যতে যাতে বে-আইনী দখল পুনরায় না হয় সেজন্য সরকার কর্তৃক কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, এটা সত্য।

(খ) উহা দখল মুক্ত করার জন্য এবং পুনরায় যাতে এরূপ বে-আইনী দখল না

হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। সড়ক পার্শ্বস্থ জমির উন্নয়ণ, সঠিক সীমানা নির্দিষ্ট করণ, আইনী পদক্ষেপ ইত্যাদি উক্ত ব্যবস্থা গ্রহণের অন্যতম প্রচেষ্টা বিশেষ।

### এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯২০) **শ্রীপুলকচন্দ্র দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে সড়কের উন্নতি সাধনে এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক সহায়তা করছে;

(খ) সত্যি হলে, উক্ত ব্যাঙ্ক বিগত পাঁচ বছরে কত টাকা আর্থিক সাহায্য করেছে; এবং

(গ) উক্ত ব্যাংকের সাহায্যে রাজ্যের কোন কোন সড়কের উন্নতি সাধনের কাজ বর্তমানে চলছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ, সত্য।

খ) উক্ত ব্যাঙ্ক বিগত পাঁচ বছরে প্রায় ১৬৬.৬২ কোটি টাকা সাহায্য করেছেন।

গ) উক্ত ব্যাঙ্কের সাহায্যে পানাগড় - মোড়গ্রাম রাস্তাটির (১৫০ কি. মি.) প্রশস্তকরণ এবং দৃঢ়িকরণ করা হয়েছে।

### রাজ্য সরকারের অতিথি নিবাস

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৫) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দিল্লীস্থ বঙ্গভবনের শয্যা সংখ্যা কত;

(খ) অন্য কোন্ কোন্ রাজ্যে রাজ্য সরকারের অতিথি নিবাস আছে; এবং

(গ) চেন্নাই-এর প্রস্তাবিত অতিথি নিবাস নির্মাণের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

**(ক)** ১৮৪

(খ) দিল্লী ছাড়া আর কোনো রাজ্যে পূর্ত বিভাগের অধীনে অতিথি নিবাস নাই।

(গ) চেন্নাই-তে অতিথি নিবাস নির্ম্মাণের জন্য উপযুক্ত জমি এখনও পাওয়া যায় নাই।

**হাডকোর ঋণের পরিমাণ**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৯) **শ্রীব্রহ্মময় নন্দ ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে কলকাতা ও রাজ্যের অন্যান্য জেলার রাস্তা মেরামতের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(খ) তন্মধ্যে, হাডকোর ঋণের পরিমাণ কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১১৬ কোটি ৩৮ লক্ষ ৭৬ হাজার টাকা।

(খ) তন্মধ্যে হাডকোর ঋণের পরিমাণ মোট ১৬ কোটি টাকা।

**রাজ্যের রাস্তাঘাট নির্মাণে ব্যয়**

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৮) **শ্রীতপন হোড় ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ৩১-১-২০০০ পর্যন্ত রাজ্যের রাস্তাঘাট মেরামতিতে কত পরিমাণ অর্থ ব্যয়িত হয়েছে; এবং

(খ) বর্ষার আগে রাস্তা মেরামতির কাজ শেষ করতে সরকার কী কী পদক্ষেপ গ্রহণ করেছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত আর্থিক বছরের ৩১.১.২০০০ পর্য্যন্ত এ রাজ্যের রাস্তাঘাট মেরামতিতে পূর্ত (সড়ক) বিভাগের অধীনে ব্যয় হয়েছে ৩০ কোটি ৬০ লক্ষ টাকা এবং পূর্ত বিভাগের অধীনে ব্যয় হয়েছে ১৭ কোটি ৭০ লক্ষ টাকা। মোট ৪৮ কোটি ১৩ লক্ষ টাকা এজন্য ব্যয় হয়েছে।

(খ) উভয় বিভাগের আর্থিক বরাদ্দ ছাড়াও হাডকো থেকে ঋণ সংগ্রহ করে যাতে বর্ষার আগে রাস্তা মেরামতির কাজ শেষ করা যায় তার প্রচেষ্টা চলছে।

**প্রত্যেক ব্লকে কারিগরী শিক্ষা চালুকরণ**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬২) **শ্রীইউনুস সরকার ঃ** কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রত্যেক ব্লকে একটি করে স্কুলে কারিগরী শিক্ষা চালু করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) আগামী আর্থিক বছর থেকে পরিকল্পনাটি আর্থিক সঙ্গতি অনুযায়ী বাস্তবায়িত হবে।

### উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতাল

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭১১) **শ্রীদিলীপ কুমার দাস ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ ও হাসপাতালে কতজন ডাক্তার আছে; এবং

(খ) উক্ত হাসপাতালে সি. টি. স্ক্যান মেসিনের জন্য কতজন স্টাফ্ আছে?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে ১৪২ জন শিক্ষক চিকিৎসক এবং ৭৫ জন অশিক্ষক চিকিৎসক আছেন।

(খ) উক্ত হাসপাতালটিতে কোনো সিটি স্ক্যান মেশিন নাই এবং তার জন্য কোন স্টাফও নাই।

### কনডেন্সড এম. বি. কোর্স চালুকরণ

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে নূতন ডাক্তারি কোর্স 'কনডেন্সড এম. বি.' চালু করা হয়েছে;

(খ) সত্যি হলে, 'কনডেন্সড এম. বি.' কোর্সটি কিরূপ; এবং

(গ) উক্ত কোর্সটি চালু করার কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কনডেন্সড এম. বি. ডিপ্লোমা কোর্সটি সাড়ে তিন বৎসরের ডিপ্লোমা কোর্স।

(গ) ৩২৭ জন সি. এইচ. এস. ও. - এর চিকিৎসা জ্ঞানকে উন্নত করার জন্য এই কোর্স চালু করা হয়েছে।

[12.00–12.10 p.m.]

## PRESENTATION OF REPORT

### Sixty-second Report of the B. A. Committee

**Mr. Speaker** : I now present the 62nd Report of the Business Advisory Committee, as follows :

| | | |
|---|---|---|
| 13.3.2000, Monday | (i) The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | .... 1 hr. |
| | (ii) The West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | ....1 hr. |
| | (iii)The West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | .... 1 hr. |
| 14.3.2000, Tuesday | (i) Motion u/r 319 on the Statement of the Health Minister on the newly introduced Condensed Medical Course for Community Medical Officers in Chittaranjan National Medical College, Calcutta made on 6.3.2000–Notice given by Shri Saugata Roy | ... 1 hr. |
| | (ii) The West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | .... 1/2 hr. |
| | (iii)Consideration of Amendment to the West Bengal Electrical | |

Undertakings (Recovery of Dues) Bill,
1995 (as passed by the Assembly
on the 9.3.95 and returned by the
Governor with a message under
Article 201 read with Article 200 of
the Constitution of India) .... 1 hr.

15.3.2000, Wednesday Non-Official Business

I now, request the Parliamentary Affairs Minister to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 62nd Report of the Business Advisory Committee, as presented in the House, be agreed to.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of alleged occupying of school premises by the promoters and the second one is from Shri Saugata Roy on the subject of massive loadshedding in the State.

The subject matters of both the Motions relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House.

The Members may invite attention of the Ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to both the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn the House to discuss a definite matter of urgent public importance and of recent occurence namely :

Recently the promoters have started occupying the school premises and are closing down the schools in order to construct multi-storied buildings. In one such case a promoter is trying to close down the Tallygunge Hindi Primary School by force with the help of anti-socials. The teachers and the students were forced to leave the school as he claimed that the said

school building has bought by him and he will construct a multi-storied building there.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received Five notices of Calling Attention on the following subjects, namely :-

| | Subject | Name |
|---|---|---|
| i) | Proposal for bifurcation of Midnapore district | : Shri Pankaj Banerjee |
| ii) | Reported death of two persons in group clashes in Khardah on 9.3.2000 | : Shri Saugata Roy |
| iii) | Alleged murder of one Monotosh Sarkar at Payragachi under Habra P. S., North 24-Parganas on 6.3.2000 | : Shri Badal Bhattacharyya |
| iv) | Alleged missing of seven important files in the office of Howrah Municipal Corporation | : Shri Sanjib Kumar Das & Shri Shashanka Shekhor Biswas |
| v) | Delay in re-construction of Pichhabani Bridge on Digha-Contai Road | : Shri Chakradhar Maikap |

I have selected the notice of Shri Chakradhar Maikap on the subject of delay in re-construction of Pichhabani Bridge on Digha-Contai Road.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 23rd March.

## LAYING OF RULE

### Amendments in the West Bengal Co-operative Societies Rules, 1987

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the amendments in the West Bengal Co-operative Societies Rules, 1987, published under Notification No. 2545-Coop/H/2R-8/94 (Pt) dated 15th July, 1999.

## MENTION CASES

**শ্রীমতি উমা বাউড়ি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলাকে প্রতি বছর খরার প্রকপে পড়তে হয়। তাই মন্ত্রীর কাছে অনুরোধ, রঘুনাথপুরের ৬টি অঞ্চল দিয়ে একটি জোড় প্রবাহিত হয়ে দামোদর নদে পড়েছে। সেই জোড়ের উপর যদি দু-একটা বাঁধ দেওয়া যায় তাহলে ১৭টি মৌজা কৃষি কার্য্যের উপযোগী হয়ে উঠবে। তাই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন এটা গুরুত্ব দিয়ে দেখেন। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, পুরুলিয়া জেলা একটা পেছিয়ে পড়া জেলা, এখানে কৃষি উৎপাদিত ফসল রাখার কোন কোল্ড স্টোরেজ নেই। এখানে একটা কোল্ড স্টোরেজ করলে ধন্য হবো। বিধানসভার সমস্ত সদস্যকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী দেবলিনা হেমরম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা সকলে জানি বাঁকুড়ার মুকুটমনিপুর একটা পর্যটন কেন্দ্র। কিন্তু সেখানে বাসে করে ভাল যোগাযোগ ব্যবস্থা নেই। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে সেখানে এস. বি. এস. টি. সি-র একটা ডিপো করা হোক। যে সমস্ত সরকারী বাসগুলি যাচ্ছে সেই যাতায়াতের উপযোগী নয়, মাঝ রাস্তায় দাঁড়িয়ে পড়ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে দাবি জানাচ্ছি মুকুটমনিপুর এবং বিষ্ণুপুরে এস. বি. এস. টি. সি-র ডিপো করা হোক।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় ইঞ্জিনিয়ারিং, ডাক্তারী পড়বার পরিধি এতো কম যে মেধাবী ছাত্ররা গোটা ভারতবর্ষে বিশেষ করে দক্ষিণ ভারতের বিভিন্ন কলেজে ইঞ্জিনিয়ারিং এবং ডাক্তারী জয়েন্ট এন্ট্রান্স পড়বার চেষ্টা করছে। এই বছর পশ্চিমবাংলায় জয়েন্ট এন্ট্রান্স হচ্ছে ৩০শে এপ্রিল, আর ব্যাঙ্গালোরে জয়েন্ট এন্ট্রান্স হচ্ছে পয়লা মে। আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন ৩০শে এপ্রিল এখানে জয়েন্ট এন্ট্রান্স যারা দেবে তারা ব্যাঙ্গালোরে এই পরীক্ষায় যোগদান করতে পারবেন না। এই পরিপ্রেক্ষিতে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করবো যাতে পশ্চিমবাংলার পরীক্ষার দিন ৩০শে এপ্রিল না করে এগিয়ে বা পিছিয়ে দেওয়ার ব্যবস্থা করুন। পশ্চিমবাংলার ইচ্ছুক ছাত্রছাত্রীরা গোটা ভারতবর্ষে ছড়িয়ে পড়তে পারে, জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষার মাধ্যমে যাতে অন্যান্য প্রদেশে ডাক্তারী ইঞ্জিনিয়ারিং পড়ার সুযোগ পায় সেটা দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে ব্যাঙ্গালোরে প্রায় ৪৫০ টি নূতন করে আসন করা হয়েছে। এই সুযোগ যাতে রাজ্যের ছাত্র-ছাত্রীরা নিতে পারে তার জন্য পশ্চিমবাংলার জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা এগিয়ে বা পেছিয়ে দেওয়ার অনুরোধ জানাচ্ছি।

**শ্রীদিলীপ কুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলিকাতাতে যে কলেজ অফ নার্সিং আছে, তার যে ইন্সট্রাকটররা আছেন তাঁরা

দীর্ঘ ৬ মাস ধরে নার্সিং ছাত্রীদের পড়াশোনা করাচ্ছেন না, প্রাকটিক্যাল পড়াশোনা করাচ্ছেন না। অথচ ৬ মাস ধরে টিচাররা বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে অন্দোলন করছেন এবং না পড়িয়ে টাকা নিয়ে যাচ্ছে। আমার দাবি এই অচল অবস্থার অবসান হওয়া দরকার। যারা নার্সিং পড়তে এসেছে তারা ৬ মাস ধরে কিছু শিখতে পারলো না, এই ৬ মাসে তারা কোন প্রাকটিক্যাল শিক্ষা পেল না। তাহলে তারা অন্য জায়গায় গিয়ে কি কাজ করবে? তারা আন্দোলন করছে, অনশন করবে। আমরা দাবি অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক যাতে নার্সরা ঠিক ভাবে পড়াশোনা করতে পারে।

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস :** স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার বড়জোড়া বিধানসভায় বড়জোড়া ব্লকে রাঙামাটি টু দেমুড়ি, ভায়া পোখোন্না এবং হাট আসুরিয়া এই রাস্তাটি ম্যারামতের জন্য ইতিমধ্যে স্যাংশান হয়েছে। কিন্তু আজও এই কাজটি আরম্ভ হয়নি। স্যার, এই রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ। এই রাস্তার ওপর দিয়ে বহু যানবাহন চলে। জয়রামবাটী থেকে দুর্গাপুর, আসানসোল খুব কম সময়ের মধ্যে এই রাস্তা দিয়ে যাতায়াত করা যায়। এই রাস্তাটির অবস্থা খুবই খারাপ, যে কোন সময়ে বড়সড় দুর্ঘটনা ঘটে যেতে পারে। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবী জানাচ্ছি, বর্ষার আগে যাতে এই রাস্তাটি তৈরী হয়ে যায়।

[12.10–12.20 p.m.]

**শ্রীনৃপেন গায়েন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত দপ্তর এবং গ্রামীণ বিদ্যুত পর্ষদের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন এবং এই হাউসের সকলেই জানেন যে, উত্তর ২৪ পরগণায় গত বছর ডিসেম্বর এবং জানুয়ারী মাসে অনেকগুলো দাবীর ভিত্তিতে আন্দোলন সংগঠিত করা হয়েছিল। ফেব্রুয়ারীতে লক্ষাধিক মানুষের জমায়েত হয় বিভিন্ন দাবীতে। তারমধ্যে দাবী ছিল যে সমস্ত গ্রামে বিদ্যুত নেই সেখানে বিদ্যুত পৌঁছে দিতে হবে। সরকার এটা জানেন এবং সেই গ্রামগুলিতে বিদ্যুত পৌঁছে দেবার জন্য, গ্রামাঞ্চলে বিদ্যুত পৌঁছে দেবার জন্য তাঁরা সচেষ্ট আছেন। হিঙ্গল-গঞ্জে একটি সাব-স্টেশনের কাজ হচ্ছে। সেটি দ্রুত শেষ করতে হবে। সেখানে মাটি কাটা এবং জমি উঁচু করার কাজ হচ্ছে। এই কাজ দ্রুত করতে হবে। ভবানীপুর ১ নং এবং ২ নং গ্রাম পঞ্চায়েতে সেখানে যে লাইন ছিল সেটি নষ্ট হয়ে গেছে। পুনরায় সেটি যাতে সংস্থাপিত হয় তারজন্য ব্যবস্থা করতে হবে।

**শ্রীবিপ্লব রায়চৌধুরী :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার নজরে আনছি। কয়েকদিন আগে নেতাজী ইনডোর স্টেডিয়ামে 'হে রাম' এর যিনি পরিচালক তাঁকে মাননীয় মুখ্যমন্ত্রী একটা সম্বর্ধনা দেন। তিনি বলেছেন, আমাদের সৌভাগ্য আমাদের দেশে গান্ধীজী জন্মেছিলেন। স্যার, এতে আমি খুব আহ্লাদিত হয়েছি। নবীন জ্যোতিবাবুর পরে যুবক জ্যোতিবাবু এবং তারপরে এখন প্রবীন জ্যোতিবাবুর মধ্যে পার্থক্য দেখা

যাচ্ছে। এক সময়ে যাঁরা গান্ধীজীকে গালাগালি দিতেন, সময়ের প্রয়োজনে এটা পাল্টেছেন। দশ বছর ধরে একজন বিদ্যাসাগরকে বিক্রি করার জন্য বেরিয়ে পড়েছেন। বিদ্যাসাগরের সেল ভ্যালু খুব বেড়ে গেছে। এঁরা এখন গান্ধীজীর কথা ভাবছেন। এঁদের বোধোদয় হয়েছে। প্রার্থনা করছি এই বোধোদয় যেন এঁদের বজায় থাকে।

**শ্রীবাদল ভট্টাচার্য :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে জানাতে চাইছি, এই বইটি, 'মাতৃ চেতনা' যে বই, এটি অত্যন্ত ভাল বই। বন্দেমাতরম থেকে শুরু করে গান ইত্যাদি ভাল ভাল জিনিস এতে রাখা হয়েছে। বইটি সমস্ত স্কুলে ফ্রি ডিষ্ট্রিবিউট করার কথা। বইটি যা ছাপা হয়েছে, ১০।৭।১৯৯৮ পর্যন্ত ৫৫ হাজার ছাপা হয়েছে। আজ পর্যন্ত, এখন পর্যন্ত একটি স্কুলেও বইটি যায় নি। তাহলে যে বই ছাপা হলো, যে টাকা খরচ হলো, এটা কেন খরচ করা হলো? এখন এই বই কোথাও ডাম্প হয়ে পড়ে আছে। ঋষি বঙ্কিমচন্দ্র, যদি তোর ডাক শুনে কেউ না আসে, বাংলার মাটি বাংলার জল, এই ধরণের গান এতে রয়েছে। বইটি কেন স্কুলে পাঠানো হয়নি, এটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। আমি বইটি মাননীয় স্পীকার মহাশয়ের কাছে জমা দিতে চাইছি। (মাননীয় সদস্য মাননীয় স্পীকারের কাছে বইটি দিতে যান।)

[12.20–1.40 p.m. including adjournment]

**শ্রীগুরুপদ দত্ত :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রী তথা উপমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, মেদিনীপুর থেকে খড়গপুর যাওয়ার পথে মোহনপুর ব্রীজে গতকাল তৃণমূলের তিনজন অভিযুক্ত ধরা পড়েছে। তাদের নাম হচ্ছে অলোকেশ পাল, কচি এবং বাপী বেরা। তাদের কাছে ইউ এস এ মেড রিভলবার পাওয়া গেছে, পাইপগান পাওয়া গেছে। তারা সারা অঞ্চলে সন্ত্রাস চালিয়ে যাচ্ছে এবং নিরীহ মানুষদের খুন করছে। সাধারণ মানুষদের ঘরবাড়ি জ্বালিয়ে দিচ্ছিল। এই কারণে পুলিশমন্ত্রীর কাছে দাবী করছি যে অবিলম্বে তৃণমূলী দুষ্কৃতদের শাস্তির ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :** বাকী মেনশন এবং জিরো আওয়ার রিসেসের পরে হবে। এখন বিরতি, আবার আমরা মিলিত হব ১.৩০মিঃ।

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

[after adjournment]

## MENTION CASES

[1.30–1.40 p.m.]

**শ্রীসৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে আমরা অনেক সময়েই আধুনিক বিজ্ঞান ও প্রযুক্তি কতটা অগ্রসর হয়েছে সেই নিয়ে উল্লেখ করি। কিন্তু স্যার,

একটা খবর বেরিয়েছে, আমি নিজেও খুব শক্‌ট হলাম পশ্চিমবাংলার গ্রামে আমরা এখন কোন জায়গায় আছি। খবরটা হচ্ছে, বর্দ্ধমান জেলার আউস গ্রামের থানায় মালিয়ারা গ্রামে সুকল মুর্মু বলে একটা ছেলেকে ডাইন বলে পিটিয়ে মারা হয়েছে। তার গ্রামে অন্য একজনের মোষ মারা যায় এবং তার একজন আত্মীয় মারা যায়। এর পরে গ্রামের লোকেরা ঠিক করে সে ডাইন। গ্রামের ১৪।১৫ জন লোক তাকে তাড়া করে সে প্রাণ বাঁচানোর জন্য একটি বাড়িতে আশ্রয় নেয়, তখন তারা তাকে বাড়ী থেকে বের করে মারে এবং তার মুন্ডুটা ধড় থেকে আলাদা করে দেয়। স্যার, এর আগেও মালদা জেলায় ডাইন বলে কয়েকটি ঘটনা ঘটেছিল, এটা ঘটেছে বর্দ্ধমান জেলায়। যেখানে পূর্ণ স্বাক্ষর বলে জেলা দাবী করে, সেখানে স্বাক্ষরতার কেন্দ্র বন্ধ আছে। আর উপজাতিদের মধ্যে এই জিনিস ছড়াচ্ছে। এই ব্যাপারে হাউসের সকলের সতর্ক থাকা উচিত, কুসংস্কারের বিরুদ্ধে এক হয়ে যদি লড়াই না করা যায় তাহলে এই জিনিস হতেই থাকবে।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিগত কয়েক বছর আগে অধ্যক্ষ মহাশয়ের উপস্থিতিতে একটি প্রস্তাব রেখেছিলাম উল্লেখপর্বে। আমার বিধানসভা এলাকায় যতগুলি সরকারি বাস আছে, সবগুলি প্রায় তুলে নেওয়া হয়েছে। একটা রুটে বাস মাত্র তিনটি চলছিল, এখন সেটাও কমে কমে সংখ্যায় ২টিতে এসে দাঁড়িয়েছে। আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর কাছে আবেদন করছি, আমার এলাকায় যে বাসগুলি চলত, সেইগুলি যাতে আবার পুনরায় চালু করা হয় এই আবেদন আমি করছি। এবং সত্বর এই কাজটা করার জন্য আবেদন রাখছি।

**শ্রীগৌতম চক্রবর্ত্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র ইংলিশবাজার শহরের একদিকে মহানন্দা বাঁধ আর এক দিকে ফারাক্কা ব্যারেজ এর এ্যাফ্লেক্স বাঁধ। এই দুই বাঁধের জন্য মালদা শহরে প্রতি বছর বন্যা হয়। লক্ষ্মী ড্রেনেজ স্কিম নামে একটি স্কিমও নেওয়া হয়েছিল, টাকাও স্যাংশান হয়েছে, এই টাকা দীর্ঘ ২ বছর ধরে পড়ে আছে। অথচ এখানো পর্যন্ত লক্ষ্মীপুর ড্রেনেজ স্কীম চালু করা হল না। এর ফলে প্রতি বছর মালদহ শহরে বন্যা হচ্ছে। মালদহ শহরকে বাঁচাতে অবিলম্বে লক্ষ্মীপুর ড্রেনেজ স্কীম চালু করার জন্য এবং মালদহ শহরকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য আমি আপনার মাধ্যমে এই দাবি রাজ্য সরকারের কাছে রাখছি।

**শ্রীচিত্তরঞ্জন মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের নজরে আনছি। দাশপুরে উচ্চশিক্ষার কোন সুযোগ নেই। সেখানকার ছাত্র-ছাত্রী ঘাটাল, পাশকুড়া এমনকি হাওড়া জেলায় গিয়ে পড়াশোনা করতে হয়। দাশপুরে একটি কলেজ স্থাপনের জন্য আমি উচ্চশিক্ষা মন্ত্রীমহাশয়ের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রীভক্তরাম পান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধমে পৌর ও নগরোন্নয়ন মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ডানকুনি এলাকা একটি শিল্পাঞ্চল এলাকা, ১৯৮৮ সাল থেকে এটি সি. এম. ডি. এ এলাকা বলে ঘোষিত হয়েছে। কিন্তু এখনো পর্য্যন্ত সি. এম. ডি. এ কোন কাজ করতে পারেনি। অবিলম্বে ডানকুনি এলাকায় পানীয় জল,

রাস্তা এবং নিকাশী ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি উল্লেখযোগ্য বিষয়ে। সিঙ্গুর - হুগলির রাস্তা দীর্ঘদিন ধরে অনুমোদিত হয়েছে এবং তার কাজ কয়েক বছর অন্তর অন্তর হচ্ছে, কিছুটা এগোচ্ছে, আবার থেমে যাচ্ছে। বছরের পর বছর ধরে কাজ বন্ধ হয়ে আছে। এই কাজের জন্য যে সমস্ত জমি অধিগ্রহণ করা হয়েছিল, সেগুলো বে-আইনিভাবে দখল হয়ে যাবার আশঙ্কা দেখা দিয়েছে। অবিলম্বে সিঙ্গুর - হুগলি রাস্তার কাজ সম্পূর্ণ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীদিবাকান্ত রাউত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বলাগড়ের বিস্তীর্ণ অঞ্চলে গঙ্গার বাঁধ ভেঙ্গে জলমগ্ন হয়ে যাচ্ছে, রাস্তাঘাট থেকে শুরু করে ফসল এবং কালভার্ট নষ্ট হয়ে যাচ্ছে। অবিলম্বে গঙ্গার পাড় যাতে বাঁধানো হয় তার জন্য আমি মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীচক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি মহকুমার বিশাল আয়তন, ১৩টি ব্লক, কুড়ি লক্ষ মানুষ সেখানে বসবাস করে। কিন্তু এখানে কোন মহিলা কলেজ নেই। সেখানে ছয়টি কলেজ আছে, কিন্তু মহিলাদের জন্য কোন কলেজ নেই। ফলে কাঁথি কলেজে জেলার বিভিন্ন প্রান্ত থেকে মেয়েরা পড়তে আসে। তাই আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে কাঁথিতে একটি মহিলা কলেজ স্থাপন করা হয়।

**শ্রীকমলাক্ষি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বাগদা বিধানসভা কেন্দ্রে কোন কলেজ নেই। প্রয়াত শিক্ষামন্ত্রী শম্ভু ঘোষের আমলে এখানে একটি কলেজ স্থাপনের আশ্বাস দেওয়া হয়েছিল, কিন্তু এই বিষয়ে এখনও কোন পদক্ষেপ গ্রহণ করা হয়নি। তাই আমি উচ্চশিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে সেখানে কলেজ স্থাপনের ব্যবস্থা করা হোক।

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নরঘাট বিধানসভা এলাকায় দুটি ব্লক। একটি হচ্ছে নন্দীগ্রাম তিন নম্বর ব্লক বা চন্ডীপুর, আরেকটি হচ্ছে নন্দকুমার। এবং দুটি থানা একটি চন্ডীপুর, আরেকটি নন্দকুমার। এখানে কোন কলেজ নেই। এখানে কৃষি ভিত্তিক ভোকেশানাল স্ট্রীমে একটি কলেজ স্থাপন করা হোক যেখানে বিটল টেকনোলজি, সীড টেকনোলজি, ফিশারি, ইনকাম ট্যাক্স এইসব বিষয়ে কলেজ স্থাপনের জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীআনন্দ গোপাল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী সঙ্গে সঙ্গে রাজ্য সরকারেরও দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, রাজ্যের যে সমস্ত কৃষক সমাজ ধান উৎপাদন করেছেন, বর্তমানে কেন্দ্রিয় সরকারের জনবিরোধী নীতির ফলে সেই ধানের দাম কমে যাওয়ার ফলে কৃষকরা ধানের প্রকৃত দাম পাচ্ছেন না। সরকারের কাছে আমি আবেদন রাখছি, কৃষকরা যাতে তাদের ধানের জন্য নির্ধারিত মূল্য পান তার ব্যবস্থা করতে।

[1.40–1.50 p.m.]

**শ্রীরামপ্রবেশ মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আগেও লিখিত আকারে দিয়েছি, আবার বলছি, গঙ্গার ভাঙনে মালদা জেলার যে সমস্ত মানুষের ঘরবাড়ি ভেঙে গেছে, তাদের পুর্নবাসনের ব্যবস্থা হবে বললেও তা হয়নি। মানিকচক, কালিয়াচক -২, ভুতনির চরে হাজার হাজার মানুষ গৃহহীন অবস্থায় আছে। তাদের অবিলম্বে পুর্নবাসনের ব্যবস্থা করা হোক, এই দাবী করছি।

## ZERO HOUR

**মি. ডেপুটি স্পীকার ঃ** এখন জিরো আওয়ার। যারা আগে বলার সুযোগ পাননি, একমাত্র তারাই বলবেন।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ১লা এপ্রিল থেকে রাজ্যে প্রশাসনের সর্বত্র বাংলা ভাষা চালু হবে। সঙ্গে সঙ্গে বলছি, আমাদের রাজ্যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথা চাড়া দিয়ে উঠছে। এখানে বহু সংখ্যক উর্দু ভাষাভাষি মানুষ বাস করে। উর্দু ভাষাও যাতে সরকারি ক্ষেত্রে ব্যবহার করা হয়, সেদিকে দৃষ্টি দিতে হবে।

**শ্রীদীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র মহিষাদলে গত মাসের মাঝামাঝি একটি পাগলা কুকুরের কামড়ে প্রায় ১২ জন আহত হয়েছিল। মহিষাদল হাসপাতালে তাদের চিকিৎসা হয়নি, চারজন মারা গেছে। মহিষাদল হাসপাতালে হাইড্রোফোবিয়া ইঞ্জেকশন নেই। অবিলম্বে কুকুরে কামড়ানোর চিকিৎসার ব্যবস্থা সেখানে করার জন্য আবেদন করছি।

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আসানসোলের মানুষের দীর্ঘদিনের দাবী আসানসোলে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল দেখানো হোক। আসানসোল থেকে ৮০০ কোটি টাকা রাজস্ব আদায় হয়। আসানসোলে দূরদর্শনের দ্বিতীয় চ্যানেল দেখানোর দাবী করছি।

**শ্রীঅমর চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে 'সোনিয়া অনার্স আর. এস. এস. ম্যান'। খবরে প্রকাশ, শ্রীশশীভাই শেঠ, ডিভিশনাল হেড আর. এস. এস., তিনি সোনিয়া গান্ধীর কাছ থেকে অনার পেয়েছেন ২-রা মার্চ। খবরে আরও প্রকাশ, দিলীপ খান্ডেলওয়াল, যিনি বিশ্ব হিন্দু পরিষদের সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত, তিনি বলেছেন শ্রীঅর্জুন সিং কংগ্রেস নেতা তাদের অন্যতম পৃষ্ঠপোষক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌগত বাবুকে আগেও বলেছিলাম, এখনও বলছি, এই কংগ্রেস থেকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়তে পারবেন না।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার সুবিচার চাইছি। আপনি দীর্ঘদিন এখানে ডেপুটি স্পীকার রয়েছেন, সেই অভিজ্ঞতা আপনার আছে, আর আছে আইনের অভিজ্ঞতা। এই দুই অভিজ্ঞতা মিশিয়ে আপনি একটি ঐতিহাসিক সিদ্ধান্ত নিন। আপনি জানেন, কেউ নেতা হয়েই জন্মায় না, বা মরে গিয়েও নেতা হয় না। আপনি ডেপুটি স্পীকার হয়ে জন্মান নি, মরেও ডেপুটি স্পীকার হবেন না। আমার অনুরোধ, ইউ এ্যাক্ট লাইক ডেপুটি স্পীকার। ইন দা এ্যাবসেন্স অফ স্পীকার, আপনি হাউস পরিচালনা করেন। সেদিন হাউসে রাজ্যপালকে কেন্দ্র করে একটা ভয়ঙ্কর দুর্ঘটনা ঘটল এবং সেই দুর্ঘটনাকে কেন্দ্র করে আমাদের সদস্য যারা, তারাও ওদিকে গিয়েছিলেন, রাজ্যপালকে পড়তে দেওয়া হ'ল না চেঁচামেচি করে। মন্ত্রীরাও মারামারিতে জড়িয়ে পড়লেন। আমাদের মারধর করল। যেহেতু মন্ত্রীরা ধরা পড়বে তাই এই রকম করল। স্যার, আমরা চাই বিচার এই জায়গায় হওয়া উচিত। স্যার, রাজ্যপালের ভাষণের দিন এতবড় ঘটনা ঘটল—কেউ দোষী নন? স্যার, এই রকম লজ্জাজনক ইতিহাস তৈরী করবেন না। এই রকম কলঙ্কময় অধ্যায় তৈরী করবেন না। যদি আমি বা আমাদের দলের কেউ হন দোষী, তাহলে তারও শাস্তি হওয়া উচিত এবং যদি মন্ত্রীরা দোষী হন, তাহলে তারও শাস্তি হওয়া উচিত। মন্ত্রীরা ধরা পড়লে শাস্তি হবে এইজন্য এতবড় ঐতিহাসিক ঘটনার সমালোচনা করে দিয়ে সবাইকে নির্দোষ করে দিয়ে শেষ করলেন। এটা স্যার, ঠিক হল না।

## LEGISLATION

### The West Bengal State Health Service (Amendment) Bill, 2000

**Shri Partha De :** Sir, I beg to introduce the West Bengal State Health Service (Amendment) Bill, 2000 and to place a statement under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The West Bengal Medical Education Service is currently running short of Medical Teachers in all the tiers of Medical Teaching hierarchy which is deemed to attract adverse opinion/observations from the Medical Council of India (MCI) during their routine and special visits to the Medical Colleges of West Bengal.

The Provisions of the West Bengal State Health Services Act 1990, as amended from time to time and according to the rules framed thereunder, the power of making recruitment in any tier of the teaching posts or according Academic elevation, vest with the State Public Service Commission since 1995.

Past experience reveals that time taken in recruitment through the Commission is long and the consequential delay in such process has created a situation that culminated in more than 350 vacancies at the Basic Teacher level and about 200 vacancies in upper tiers.

Faced with this compelling conditions the Health Department had to resort to such legal measures as would enable the Department to provide certain enabling Sections in the Principal Act. Such Provision would allow the State Government to select, appoint or in deserving cases to elevate Medical Teachers, for a fixed period.

As the situation was very much pressing the State Cabinet has accorded administrative approval to extend period of the enabling provision up to 24.5.2000 only. As the Assembly was not in session at the material time, the Government had no option but to promulgate the Ordinance.

Medical Education is held in high priority in the state. In the interest of Medical education and the time at the disposal of the Government being extremely short and the State Legislature was not being in session at the material time, the Ordinance had to be promulgated. A suitable Bill will be placed in the Assembly for consideration and passing with due permission from the Speaker, West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Deputy Speaker :** I have received a notice of Statutory Resolution under Article 213(2)(a) of the Constitution of India disapproving the West Bengal State Health Service (Amendment) Bill, 2000, from Shri Saugata Roy.

Mr. Roy, please move your motion.

**Shri Saugata Roy :** Sir, I beg to move the following Statutory Resolution under Article 213 (2)(a) of the Constitution of India.

"This House disapproves the West Bengal State Health Service (Amendment) Bill, 2000".

[1.50–2.00 p.m.]

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, লাস্ট সেশান হয়েছিল ২৬শে নভেম্বর। আজকে ১০ই মার্চ। এর মধ্যে এই রাজ্য সরকার ৬টি আলাদা অর্ডিন্যান্স মুভ করেছেন। স্যার, পার্থ দে এই অর্ডিন্যান্স নিয়ে এসেছেন ২২শে জানুয়ারী, পাবলিশ হয়েছে ২৭ শে জানুয়ারী। তার মানে একমাস ওয়েট করলেই উনি হাউস পেয়ে যেতেন। অর্ডিন্যান্স হয় একটা আপৎকালীন অবস্থায়। আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করব যে হেলথ সারভিসেস অ্যামেন্ডমেন্ট বিল জানুয়ারী মাসের শেষ সপ্তাহে একটা অর্ডিন্যান্স নিয়ে আসা হল। আমি মনে করছি এই অর্ডিন্যান্স যেহেতু তাড়াহুড়ো করে নিয়ে আসা হল এটাকে ডিসঅ্যাপ্রুভ করা হোক।

**শ্রীপার্থ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় যে ষ্ট্যাটুটরী রেজলিউশন এনেছেন তার সম্পর্কে একটা কথা বলতে চাই, এটা কেন অধ্যাদেশ আকারে আনতে হয়েছে। এটা বিবৃতিতে পরিস্কার করেই বলা আছে। রাজ্যসরকার পশ্চিমবাংলায় চিকিৎসক শিক্ষক সংক্রান্ত ব্যাপারে আজকে মেডিকেল কাউন্সিল অব ইন্ডিয়ার যে বিধি নির্দেশ আছে তার সঙ্গে সমতা রক্ষার জন্য কতগুলো বিশেষ ব্যবস্থা নিতে বাধ্য হচ্ছে। এই বিশেষ ব্যবস্থাগুলো নেওয়ার জন্য যদি দীর্ঘ সময় পাওয়া যেত তাহলে নিশ্চয়ই এই ধরণের অধ্যাদেশের প্রয়োজন হত না। এই অধিবেশন হবে এখানে আমরা রাখতে পারব। লক্ষ্য করার বিষয় যে অধ্যাদেশ করা হয়েছে পরে যাবে আইন আকারে আনার জন্য বা বিধেয়ক আলোচনার জন্য অনুমতি চেয়েছি তাতে এটা বলা আছে। মে মাস দুহাজার সাল পর্যন্ত এই বিশেষ ব্যবস্থাগুলো রাজ্যসরকার করতে পারবে। তার আবার আগে যে রকম ব্যবস্থা ছিল বিশেষ করে পি. এস. সি র মাধ্যমে চিকিৎসক শিক্ষক নিয়োগ ইত্যাদি গুলো আছে। কাজেই সময় অল্প আছে। আগে থেকে বহু শিক্ষকের পদ শূণ্য আছে, নতুন করে আরও কিছু পদ সৃষ্টি করা হয়েছে। পশ্চিমবাংলায় কয়েকটা মেডিকেল কলেজে আরও আসন বাড়াতে চাই এবং নতুন স্নাতকোত্তর স্তরে শিক্ষা ব্যবস্থা আই. পি. জে. এম. এবং এস. এস. কে. এমে শুরু করতে চাই। এই পদগুলো দ্রুত ভরতি করতে গেলে সময়টা খুবই কম। সেজন্য আমরা এই অধ্যাদেশ এর আশ্রয় নিতে বাধ্য হয়েছি। কাজেই মাননীয় সদস্য যে আপত্তির কথা বলছেন সেটা টিকছে না। এই প্রয়োজন ছিল বলেই এটা করা হয়েছে, সে কারণ বিবৃতিতে বলা হয়েছে।

The Motion of Shri Saugata Roy that this Statutory Resolution under Article 213(2)(a) of the Constitution of India disapproving the West Bengal Health Service Amendment Bill 2000, was then put and lost.

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal State Health Service (Amendment) Bill, 2000, be taken into consideration.

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্বাস্থ্যমন্ত্রী যে ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট হেলথ সার্ভিসেস অ্যামেন্ডমেন্ট বিল, টু থাউজেন্ড এনেছেন এটার ষ্টেটমেন্ট অব অবজেক্ট অ্যান্ড রিজনে যেটা বলা আছে, এই বিলটা অ্যামেন্ডমেন্ট করে তাতে

পরিস্কার বলা আছে—Some practical difficulties cropped up in the courses of complying with the minimum standards for medical teaching institutions stipulated by the Medical Council of India in so far as the classification of medical teaching cadre hierarchy and recruitment to vacant posts of medical teachers in the West Bengal Education Service.

আমার বক্তব্য হচ্ছে, এই ভ্যাকেন্সী আপনার অর্ডিন্যান্স করার স্বপক্ষে যুক্তি দেখিয়েছেন যে এটা করতে বাধ্য হয়েছেন। কারণ অনেকগুলি ভ্যাকেন্সী, তিনশো আর দুশো প্রায় পাঁচশোর মতো ভ্যাকেন্সী ওয়েষ্ট বেঙ্গল মেডিকেল এডুকেশান সার্ভিসে রয়েছে। এটাকে ত্বরান্বিত করার জন্য করেছেন। প্রয়োজন নিশ্চয়ই, কিন্তু ত্বরান্বিত করার নামে ভায়োলেটিং অল নর্মস্, স্টেট পাবলিক সার্ভিস কমিশনকে বাইপাশ করে এই যে এ্যাপয়েন্টমেন্ট, রিক্রুটমেন্ট এটার মধ্যে বহু ইরেগুলারিটিজ থাকতে বাধ্য যেটা আপনারা ত্বরান্বিত করার নাম করে করতে চলেছেন। কারণ এই যে এখন ওয়াক ইন ইন্টারভিউ এমনও কাগজে বেরিয়েছে যে ৭২ সেকেন্ডে ইন্টারভিউ হয়ে যাচ্ছে। অর্থাৎ ইন্টারভিউর ক্ষেত্রে সিলেকশানের ক্ষেত্রে তার ক্রাইটেরিয়া কি তার কোন ক্লিয়ারকাট পলিসি কিছু নেই। স্যার, এখানে যে রেজাল্ট বের করা হচ্ছে সেই রেজাল্ট পাবলিকলী আসছে না এই রকম মারাত্মক জিনিস হচ্ছে। আপনি এটাকে আরও ৫ বছর একস্‌টেন্ড করেছেন ২৪ শে মে ২০০০ পর্যন্ত। তাহলে এটার মধ্যে একটা বিরাট আশংকা রয়েছে যে এই এ্যাপয়েন্টমেন্ট রিক্রুটমেন্টের মধ্যে যে ইরেগুলারিটিজ থেকে যাবে তার দ্বারা যে এ্যাপয়েন্টমেন্ট হবে তার ফলে মেডিকেল এডুকেশানের স্ট্যান্ডার্ডকে রক্ষা করা যাবে না। এটা ব্যাহত হবে এবং স্বজনপোষনের নানান জিনিস এর মধ্যে আসার সম্ভাবনা রয়েছে। তাই আমি এই বিলের বিরোধীতা করছি। এর এক জায়গায় বলা হচ্ছে ক্লজ-২ তে বলা হচ্ছে ....Provided further that notwithstanding anything to the contrary contained elsewhere in this Act or the rules made thereunder, the State Government shall have the power to make direct recruitment to any post included in the West Bengal Medical Education Service without consultation with the state Public Service Commission with effect from the date of coming into force of section 2 of the West Bengal State Health Service (Amendment) Act, 2000, and for the period ending on the 24th day of May, 2000.

একটা মারাত্মক জিনিস হবে, এখানে পরিস্কার ভাবে এগুলি ডিটারমিন করা দরকার। স্টেট পাবলিক সার্ভিস কমিশনের জন্য দেরী হচ্ছে কেন? ইউনিয়ন পাবলিক সার্ভিস কমিশন তারা তো বছর বছর পরীক্ষা নেয়, স্টেট পাবলিক সার্ভিস কমিশন কেন বছর বছর পরীক্ষা নেয় না? এটা তাদের হাতেই আছে, এটা তারা ইমপ্লিমেন্ট করতে পারে। তাহলে এই সমস্যাগুলি দেখা দেয় না। ডিপার্টমেন্ট সরাসরি এ্যাপয়েন্টমেন্ট দিচ্ছে একসীজেন্সীতে যে আমাদের এতগুলি ভ্যাকেন্সী আছে, কিন্তু এটার দ্বারা মূল স্ট্যান্ডার্ডটা মারাত্মকভাবে আরও ফল করবে। এটা পরিষ্কার ভাবে আপনি বলবেন। এটার একটা কেস চলছে, এটা

সাবজুডিস, এই বিল আসতে পারে কি না আমি জানি না। এই রিক্রুটমেন্টের ব্যাপারে কেস চলছে, এই সব ব্যাপারে আপনি নিশ্চয়ই বলবেন। আমি এক, দুই, তিন করে বলছি, গভর্নমেন্টের কি পলিশি আছে বলবেন? সিলেকশান রিক্রুটমেন্টের জন্য কাগজে বেরিয়েছে ওয়াক ইন ইন্টারভিউ, ইন্টারভিউ ৭২ সেকেন্ডে হচ্ছে। কি ভাবে ইন্টারভিউ হচ্ছে, সিলেতশন হচ্ছে। এগুলির রেজাল্ট পাবলিশ হয় না, রাইটার্স বিল্ডিংয়ে একজন অফিসারের কাছে গিয়ে খোঁজ নিতে হয়। সব কিছুই একটা ভাসাভাসা ফলে এটার ভেতরে একটা একসিজেন্সির নামে বিরাট ইরেগুলারিটি এবং এর জন্য ষ্ট্যান্ডার্ড ফল করবে বলে আমি মনে করছি। তাই আমি এই বিলের বিরোধীতা করছি।

[2.00–2.10 p.m.]

**ডাঃ প্রভিন কুমার সাউ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী যে, 'ওয়েষ্ট বেঙ্গল হেলথ সার্ভিস (এমেন্ডমেন্ট) বিল, ২০০০ প্লেস করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, মাননীয় বিধায়ক দেবপ্রসাদ সরকার এবং সৌগত রায় মহাশয় এব্যাপারে কয়েকটা প্রশ্ন রেখেছেন, পয়েন্ট রেইজ করেছেন। প্রথম পয়েন্ট হচ্ছে কেন এই বিল তাড়াতাড়ি করে আনা হচ্ছে? দ্বিতীয়, পি. এস. সি.-কে কেন এ্যভয়েড করা হয়েছে? তৃতীয় পয়েন্ট হচ্ছে, এই ভাবে এপয়েন্ট করার ফলে ষ্ট্যান্ডার্ড অফ মেডিকেল টিচার কমে যাবে। এছাড়াও ওনারা কেউ কেউ সন্দেহ প্রকাশ করেছেন যে, এতে স্বজন-পোষন, ইত্যাদি বিষয়গুলো এসে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এবং হাউসের সব সদস্য জানেন, মূল যে বিল, 'ওয়েষ্ট বেঙ্গল হেল্‌থ সার্ভিস এ্যাক্ট, ১৯৯০, তাতে মেডিক্যাল হেলথ সার্ভিসকে একটা আলাদা সার্ভিস করার কথা বলা হয়েছিল। সেই সময় একটা প্রভিশন ছিল যে, ৫ বছরের মধ্যে পি. এস. সি. -র কাছ থেকে যাতে তাড়াতাড়ি লোক এপয়েন্টমেন্ট করা যেতে পারে। মেডিকেল এডুকেশনের জন্য যে বেসিক টিচার জরুরী, তাদের যাতে তাড়াতাড়ি এপয়েন্টমেন্ট দেওয়া যেতে পারে তার একটা প্রভিশন ছিল। ১৯৯৫ সালে সেটা শেষ হয়ে গেছে। আপনারা জানেন মেডিকেল এডুকেশনকে উন্নত করার জন্য সরকার অনেক কিছু চেষ্টা করছেন, টিচার এ্যাপয়েন্টমেন্টের চেষ্টা করছেন। একটা সংস্থা আছে মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া। তারা এটা সার্ভে করেন যে, কোন মেডিকেল কলেজে কত ডাক্তার দরকার। এই রকম একটা সার্ভে তারা করে রেখেছেন। আপনার নিশ্চয় মনে আছে মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া এখানকার বিভিন্ন মেডিকেল কলেজ পরিদর্শন করে বলেছে যে, এখানে ডাক্তার, মেডিকেল কলেজ, প্রভৃতিতে ঘাটতি আছে। সেটা ফুলফিল করার জন্য বলেছিল। আপনারা এও জানেন যে, এ ব্যাপারে একটা প্রপোজালও মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়ার কাছে পাঠানো হয়েছে। কলকাতা ছাড়া যে মেডিকেল কলেজ আছে—নর্থবেঙ্গল মেডিকেল কলেজ, বর্ধমান মেডিকেল কলেজ, বাঁকুড়া মেডিকেল কলেজ—এগুলোতে ৫০-টা করে সিট ছিল তা বাড়িয়ে ১০০ ছাত্র যাতে প্রতি বছর ভর্তি হতে পারে তার জন্য মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়ার কাছে আবেদন করা হয়েছে এবং সঙ্গে সঙ্গে একটা প্রপোজালও পাঠানো হয়েছে। পি. জি. - তে পোষ্ট গ্রাজুয়েট

পড়ানো হয়। সেখানে আন্ডার গ্রাজ্যুয়েটে যাতে ৫০-টা বেশী ছাত্র পড়ানো যেতে পারে সেই জন্য গভর্নমেন্টের তরফ থেকে প্রপোজাল পাঠানো হয়েছে। একটা নতুন মেডিকেল কলেজ করতে অনেক খরচ। এখন এক-একটা হাসপাতালের পেছনে কম করেও ১০ থেকে ১৫ কোটি টাকা প্রতি বছর খরচ করতে হয় সরকারকে। বিগত হেলথ বাজেটের মধ্যে কলকাতার এন. আর. এস.-এর মত মেডিকেল কলেজ যেগুলোতে তাদের বাজেটের ২৫ থেকে ৩০ কোটি টাকা, কোনও কোনও জায়গায় তার থেকেও বেশী খরচ ধরা আছে। এই জায়গায় একটা নতুন মেডিকেল কলেজ পরিকাঠামো তৈরী করে স্থাপন করা খুবই দুষ্কর কাজ। কারণ এই মুহূর্তে আমাদের সে রকম আর্থিক সঙ্গতি নেই। তাই প্রত্যেক মেডিকেল কলেজে, বিশেষ করে কলকাতার বাইরে যেগুলি অবস্থিত সেগুলিতে সীট্ বাড়াবার জন্য বলা হয়েছে। অবশ্য এ ক্ষেত্রে টিচারস সারপ্লাস রাখতেই হবে। যদি পুরোপুরি টিচারস না থাকে তাহলে তো পারমিশন দেবে না। ১৯৯০ সালের মে মাসে যে বিল আনা হয়েছিল তার মেয়াদ '৯৫ সালে শেষ হয়ে যাচ্ছিল। এখন আমাদের তাড়াতাড়ি করে করতে হবে। আমাদের চেষ্টা আছে যাতে এই সেশনেই বেশী করে নতুন ছাত্র ভর্তি করা যায়। তাই জানুয়ারী মাসে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী অর্ডিন্যান্স করে পি. এস. সি.-র কাছ থেকে এটা নিয়ে ডিপার্টমেন্ট থেকেই একটা ওয়াক-ইন্-ইন্টারভিউর মাধ্যমে নিয়োগ করছেন। এটা সাকসেসফুল হয়েছে। এটা নতুন কোন দৃষ্টান্ত নয়। বিভিন্ন জায়গায় এই ওয়াক-ইন্-ইন্টারভিউর ব্যবস্থা আছে এবং যাঁদের নেওয়া হয়েছে তাঁরা ভালভাবেই কাজ করেছেন। যেটা মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন যে, স্ট্যান্ডার্ড ফল্ করবে, তার কোন কারণ নেই। যাঁরা ইন্টারভিউ বোর্ডে থাকবেন তাঁরা সকলেই পি. এস. সি. অভিজ্ঞ লোক। আমাদের পি. এস. সি.-তে যাঁরা ডাক্তার নিয়োগ করেন তাঁরাই এখানে উপস্থিত থাকবেন। সুতরাং স্ট্যান্ডার্ড ফল্ করার কোন চান্স নেই, স্ট্যান্ডার্ড মেনটেন করা হবে। এ বিষয়ে সুপ্রিম কোর্টের যে রুলিং আছে তাতে সাবজেক্টিভ মার্কস ইন্টারভিউতে মাত্র ১২.৫% থাকবে। তার বেশী মার্কস দেওয়া যাবে না। এক্ষেত্রে আমাদের যে ওয়াক-ইন্-ইন্টারভিউ হয়েছে তাতে মাত্র ১২.৫% মার্কস আছে। আর বাকি ৮৮% মার্কস প্রার্থীদের কেরিয়ারের ওপর, পেপার্সের ওপর, পোষ্ট-গ্র্যাজুয়েশন ইত্যাদি অ্যাকাডেমিক কেরিয়ারের দেওয়া আছে। অতএব স্ট্যান্ডার্ড কোন রকমেই ফল্ করবে না। আর একটা জিনিস করা হচ্ছে, ১৯৯০ সালে যখন মেডিকেল এডুকেশন সার্ভিস করা হয়েছিল তখন একটা নতুন পোষ্ট ক্রিয়েট করা হয়েছিল—ডাইরেক্টর অব মেডিকেল এডুকেশন। টিচিং হসপিটালের দুটো পার্ট আছে। একটা মেডিকেল এডুকেশনের পার্ট, আর একটা হসপিটলের পার্ট, এটা ডাইরেক্টর অব হেলথ সার্ভিস কন্ট্রোল করতেন। আর টিচিং পার্টটা ডাইরেক্টর অব মেডিকেল এডুকেশন কন্ট্রোল করতেন। এবারে এই বিল আকারে যা করা হচ্ছে তাতে টিচিং ইন্সিটিটিউশনের টোটাল কন্ট্রোলটা ডাইরেক্টর অব মেডিকেল এডুকেশন যিনি থাকবেন তিনি করবেন। এতে টিচিং হসপিটালের পরিবেশ ভাল হবে এবং কাজ করার অনেক সুবিধা হবে। তাই আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীতাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে বিল নং ৪ অব ২০০০; দি

ওয়েষ্ট বেঙ্গল স্টেট হেলথ সার্ভিস (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০০ উপস্থাপিত করা হয়েছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে বিল উপস্থিত করেছেন আমি এর সম্পূর্ণ বিরোধিতা করে এবং যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার ও সৌগত রায় তাকে সমর্থন করে এই বিলের ওপর আমার যে অবজারভেশন তা আমি আপনার কাছে রাখছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই মানবেন যে, এম ই এস বা মেডিকেল এডুকেশন সার্ভিসটা এখন আর এম ই এস নেই, 'মেষ' হয়ে গেছে—প্রায় সেই জায়গায় এসে দাঁড়িয়েছে। '৯০ সালের পরে ৫ বছরের জায়গায় ১০ বছর করে নিন, বাড়ান, অ্যামেন্ড করে নিন। '৯০-এর প্রিনসিপাল অ্যাক্ট ২২-এর আবার প্রিনসিপাল অ্যাক্ট করতে পারেন।

[2.10–2.20 p.m.]

কিন্তু আপনাকে বলতে হবে, যে কমিটমেন্টগুলি আপনাদের ছিল এম. ই. এসের ব্যাপারে সেই কমিটমেন্টের একটাও কি আপনারা ফুলফিল করেছেন? আপনাদের কমিটমেন্ট ছিল এম. ই. এসের ক্ষেত্রে এ্যাকাডেমিক এ্যাক্টিভিটিসের ব্যাপারে। কোথায় সেটা? কনফারেন্স—১০ বছরে একটাও হয়েছে? এগুলির জন্যই তো এম. ই. এসের সৃষ্টি হয়েছিল। তারপর পেশার প্রিপারেশান, আর্টিকেল—এসব হয়েছে? আপনারা কনভেন্স দেবেন বলেছিলেন, টেলিফোন দেবেন বলেছিলেন এবং এই সমস্ত শিক্ষকদের আপনি—রিডার, লেকচারার তুলে দিতে চেয়েছেন কোন আপত্তি নেই। সারা ভারতবর্ষে রয়েছে, আপনি করুন—এ্যাসিসটেন্ট প্রফেসার, এ্যাসোসিয়েটেড প্রফেসার, প্রফেসার। কিন্তু প্রশ্ন হচ্ছে, এদের কারুকে হায়ার সেন্টারে ট্রেনিং দেবার কোন বন্দোবস্ত আপনি করেন নি। যে উন্নত মানের লাইব্রেরীর কমিটমেন্ট আপনার সরকারের ছিল টিচিং হাসপাতালগুলির জন্য সেখানে এখন যে লাইব্রেরী টিচিং হাসপাতালগুলিতে আছে তা টিচিং হাসপাতালগুলির জন্য বা এইসব শিক্ষকদের জন্য যথেষ্ট কিনা? মাননীয় সদস্যরা সকলেই স্বীকার করবেন এবং মন্ত্রীমহাশয়েরাও স্বীকার করবেন যে তারা সকলেই তাদের কোন আত্মীয়স্বজন অসুস্থ হয়ে পড়লে এই সমস্ত টিচিং হাসাপাতালগুলিতে নিয়ে যেতে চান। একটু চেষ্টা করলেই এই টিচিং হাসপাতালগুলি শ্রেষ্ঠ চিকিৎসা কেন্দ্র হিসাবে পরিগণিত হতে পারে এবং যে কোন বেসরকারী হাসপাতাল বা বড় নার্সিং হোম তার থেকে বেটার সার্ভিস দিতে পারে, পেসেন্ট কেয়ার দিতে পারে আপনি ওয়াক-ইন-ইন্টারভিউ করলেন আর. এম. এসদের জন্য। এ প্রসঙ্গে যে কথাটা দেবপ্রসাদবাবু বলেছেন আমি তার সঙ্গে একমত। সেখানে যে ৬ জন ইন্টারভিউ নিচ্ছেন ১০০ থেকে ১৫০ জনের তাতে ৪ ঘন্টায় মানে এক একজনকে ৭২ সেকেন্ডে তারা কি জিজ্ঞাসাই বা করবেন আর উত্তরই বা তারা কি দেবেন। এ্যাসেস করবেন কি করে? স্যাটে কেস চলছে, ৪ ঠা এপ্রিল ডেট রয়েছে। এবারে আপনি বলুন, এই বিল আসবে কি আসবে না কি ভাবে আসবে। এটা তো সাব জুডিস ব্যাপার, তাহলে এটা আসছে কি করে। আপনি আবার এটা ২৫ শে মে পর্য্যন্ত বাড়িয়ে নিচ্ছেন। এটা তো আবার আপনাকে বাড়াতে হবে। তারমধ্যে যদি স্যাটের কেস চলে আপনি তো নিতে পারবেন না। দিতে না পারলে আবার বাড়াতে হবে। তাহলে একেবারেই বাড়িয়ে নিতেন,

আরো বেশী করে নিতেন। যদি তা করতেন তাহলে এই যে মাঝে মাঝেই আপনাকে এ্যামেন্ডমেন্ট করতে হচ্ছে, অর্ডিন্যান্স করতে হচ্ছে, নভেম্বর মাসে হাউস ছিল জানুয়ারীতে আপনাকে অর্ডিন্যান্স করতে হল, আবার মার্চ মাসে সেটাকে রিপিল করার জন্য আপনাকে বিল আনতে হয়েছে। এখানে আপনি বলেছেন, to section 15 of the Principal Act, the following proviso shall be added. Provided that any person holding non-teaching post appointed in the ... তাহালে আপনি প্রিন্সিপ্যাল সুপারইনটেনডেন্ট হবে না বললেন। তাহলে ডাইরেক্টার হেলথ্ সার্ভিস এবং ডাইরেক্টার মেডিক্যাল এডুকেশান আলাদা করলেন কেন—আপনার ডিপার্টমেন্টের একটা মানুষ যদি বার বার বদল হয়—টিচিং হাসপাতাল থেকে অন্য জেলা হাসপাতাল-এ বা জেলা হাসপাতালে বা জেলা, মহকুমা হাসপাতাল থেকে টিচিং হাসপাতালে তাহলে কতবার তার কন্ট্রোলিং অফিসার চেঞ্জ হবে। কখনও কন্ট্রোল করবো প্রিন্সিপ্যাল টিচিং হাসাপাতালে গেলে আবার কখনও কন্ট্রোল করবো ডি. এইচ. এস। তাহলে একটা মানুষের চাকরির জীবনে সে যতবার বদলি হবে ততবার তার খাতা বিভিন্ন জায়গায় যাবে। তার শীর্ষ ব্যক্তি এই যে বারবার বদলাবে এ বিষয়টা ভাবনা চিন্তা করা উচিত ছিল। এর আগেও বলেছি, আগামীদিনেও বলব যে ডি. এম. ই. ইন চার্জ—মেডিক্যাল এডুকেশান এটা এ্যাবলিশ করা দরকার। এরজন্য আপনি বিল আনুন। এটাতে সর্বনাশ করে দিয়েছেন মেডিক্যাল এডুকেশানের ক্ষেত্রে, পেসেন্টের ক্ষেত্রে এবং ছাত্র তৈরির ক্ষেত্রে। আমি জানি না, আগামী দিনে কত বছর লাগবে সেটা পুরানো ঐতিহ্যে ফিরিয়ে আনতে। আমরা ভাল ভাল শিক্ষক এবং ডাক্তার হারিয়েছি। একজন ভাল ডাক্তার-সার্জেন, গায়নোকোলজিষ্ট, ইন. এন. টি. স্পেশালিষ্ট, চক্ষু বিশেষজ্ঞ—এদের কোথা থেকে নেবো, জানবো? সেটা কোঠারী, উডল্যান্ড ইত্যাদির কাছ থেকে জানবো, নাকি পি. জি., এন. আর. এস., মেডিক্যাল কলেজ, আর. জি. কর থেকে জানবো? ডাঃ বিধানচন্দ্র রায় বলতেন—প্র্যাকটিস না করলে ভাল ডাক্তার হওয়া যায় না। প্র্যাকটিস করা বন্ধ করে দিয়েছেন, কিন্তু লুকিয়ে-চুরিয়ে অনেকেই প্র্যাকটিস করছেন। ফল হয়েছে এই, একদিকে আপনাদের তারজন্য এ্যালাউন্স গুনতে হচ্ছে, অন্যদিকে সরকার রেভিনিউ হারাচ্ছেন। ১৪, ১৫ এবং ১৯ (এ) সাবসিকোয়েন্ট এ্যামেন্ডমেন্ট পাইনি এবং অরিজিনাল এ্যাক্টে কি আছে সেটাও জানি না। ইক্যুইপমেন্ট ইত্যাদির ক্ষেত্রে মিনিমাম স্ট্যান্ডার্ডের ব্যাপারেও কিছু আপনারা বলেন নি। যেখানে ৬০ বেড থাকবার কথা, সেখানে ৮০ বেড রেখেছেন, কিন্তু প্রয়োজনীয় ডাক্তার নেই। বেড ডিষ্ট্রিবিউশন সেভাবে হচ্ছে না। তারজন্য এই বিলের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় মন্ত্রী যে বিল উত্থাপন করেছেন সেটা অনিবার্য ছিল, কারণ, এর আগে অর্ডিনেন্স আকারে এটা এসেছিল। আর অর্ডিনেন্স আনাটা খুবই দরকার ছিল, কারণ সে সময় হাউস বন্ধ ছিল। এবং সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থায় এটাই রীতি-নীতি যে, হাউস বন্ধ থাকলে প্রয়োজনের ভিত্তিতে যে অর্ডিনেন্স জারি করা হয়, পরবর্তীকালে সেটা বিল আকারে পার্লামেন্ট বা বিধানসভায় পেশ করতে হয়। এটাই চিরাচরিত প্রথা। সেক্ষেত্রে বিরোধী পক্ষের সৌগতবাবু এর মধ্যে কি অসামঞ্জস্য দেখলেন সেটা তিনিই বলতে পারবেন। আর এতে যে সামান্য পরিবর্তন

আনা হয়েছে সেটা অনিবার্য ছিল। মেডিকাল কাউন্সিল অফ ইন্ডিয়া মেডিক্যাল এডুকেশনে একটা পরিবর্তন নিয়ে এসেছেন; সর্বভারতীয় ক্ষেত্রে যে স্ট্যান্ডার্ড ধার্য করেছেন তার সঙ্গে সঙ্গতি রাখবার জন্যই এই পরিবর্তন। এই পরিবর্তন না করা হলে এই রাজ্যের সঙ্গে অন্য রাজ্যের যে পার্থক্য থেকে যেতো তার ফলে আমাদের এখানে মেডিক্যাল প্র্যাকটিশনারদের অসুবিধায় পড়তে হ'ত। খুব সামান্যই পরিবর্তন করা হয়েছে। আগে রিডার ছিলেন, তার জায়গায় এখন এ্যাসোসিয়েট প্রফেসর হয়েছেন, লেকচারারের জায়গায় এ্যাসিসট্টেন্ট প্রফেসর হয়েছেন। এবং এটা করা হয়েছে সর্বভারতীয় ক্ষেত্রে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার সঙ্গে সঙ্গতি রক্ষা করবার জন্য। এক্ষেত্রে কোন অগণতান্ত্রিক কাজ করা হয়নি, কোন বিশেষ উদ্দেশ্যও কাজ করেনি; মেডিক্যাল এডুকেশনের উন্নতির জন্যই এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। বিরোধী পক্ষ অহেতুক এর বিরোধিতা করছেন। এই কথা বলে পুনরায় বিলকে সমর্থন করে শেষ করছি।

[2.20–2.30 p.m.]

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, এই 'দি ওয়েস্ট বেঙ্গল স্টেট হেল্‌থ সারর্ভিস (এ্যামেন্টমেন্ট) বিল, ২০০০' এটাকে বিরোধিতা করছি। আমি আগে স্ট্যাটুটরী রেজলিউশান দিয়ে এর বিরোধিতা করেছিলাম। মন্ত্রী মহাশয়কে আমি এই কথা জিজ্ঞাসা করেছিলাম কেন এই অর্ডিনেন্স আনার দরকার হলো? উনি তার একটা ব্যাখ্যা দিয়েছেন। স্যার, বিলটার একটা লম্বা এক্সপ্লানেশান উনি দিয়েছেন। তাতে উনি বলেছেন কি কারণে বিলটা আনতে হচ্ছে। ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল কলেজগুলিতে প্রায় ৩০০ পদ খালি আছে, তিনি ডাক্তার পাচ্ছেন না, যে কোন রকমে যাতে ডাক্তার ভর্ত্তি করা যায়, মেনলি সেই কারণে উনি বিলটা আনছেন। স্যার এই বিলটা অরিজিন্যালি পার্থবাবুর ব্রেনচাইল্ড থেকে নয়, ডাক্তার গৌরী পদ দত্তের সাজেশান। স্যার আপনার মনে আছে ১৯৯০ সালে প্রশান্তবাবু এই বিলটা এনেছিলেন, তখন ডাক্তাররা এর অপোজ করেছিলেন। হেলথ সারভিসে কি হলো? এই হেলথ সারভিসকে দুটি ভাগে ভাগ করা হলো, একটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল হেলথ সারভিস এবং আর একটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশান সারভিস এবং আলাদা করে ডিরেক্টর অফ মেডিক্যাল এডুকেশান হলো যে রকম ডিরেক্টর অফ হেলথ সারভিস ছিল। এটা একটা নিয়োগ করা হলো। তারপর কিছু কিছু মাইনর চেঞ্জ করা হয়েছে। এখন মেডিক্যাল এডুকেশান সারভিসে মেডিক্যাল সারভিস এডুকেশান এ্যাক্টের আর্টিক্যাল ১৪ এই ধারাটা যদি পড়েন তাহলে তাতে পরিষ্কার বলা আছে recruitment of all teaching posts in the West Bengal Education Service shall be made through the Public Service Commission in such manner as may be prescribed. তার মানে মেডিক্যাল এডুকেশান সারভিসে যত ডাক্তার নিযুক্ত হবে তা রাজ্যের পাবলিক সারভিস কমিশনের মাধ্যমে নিযুক্ত হবে। পার্থবাবুর এই বিল আনার মূল উদ্দেশ্য যে পাবলিক সারভিস কমিশনের মাধ্যমে রিক্রুটমেন্টটা উনি তুলে দিতে চাইছেন। এটা কেন করলেন উনি সেটা এক্সপ্লেন করবেন। কেন পি. এস. সি তৈরী হয়েছে? যাতে সরকারী চাকুরীর ক্ষেত্রে ফেয়ার এ্যাপয়েন্টমেন্ট হয়। উনি এটা বাদ দিয়ে বলেছেন—"Provided that if the exigencies of the public service so require, the State Government may appoint such person to a teach-

ing post in the basic level, or to a post of Lecturer, or to any other teaching post, as the case may be, in the West Bengal Medical Education Service on an ad hoc or contractual basis". স্যার, তাহলে এবারে পাবলিক সারভিস কমিশনের মাধ্যমে পারমানেন্ট এ্যাপয়েন্টমেন্ট নয়। তাতে উনি কিছু পাওয়ার নিয়েছেন যাতে এ্যাডহক বেসিসে বা কন্ট্রাকচুয়াল বেসিসে ডাক্তার এ্যাপয়েন্ট করা যায় ফর এ প্রিয়ড নট একসিডিং ওয়ান ইয়ার। প্রথমে এ্যাডহক এ্যাপয়েন্টমেন্ট দেবেন, এক বছর বাদে আবার এ্যাপয়েন্টমেন্ট দেবেন, এই ভাবে করবেন বা কন্ট্রাক্ট বেসিসে ডাক্তারদের নিয়োগ করা হবে। আপনি যদি আরো একটা জিনিস দেখেন তাহলে দেখবেন ১৫ নম্বরে বলা আছে এখন থেকে যারা ক্লজ-৩ তে মেডিক্যাল কলেজে কাজ করবে তাদের মধ্যে যারা ওয়েষ্ট বেঙ্গল হেলথ সারভিসের লোক, জেনারেল সারভিসের লোক যারা যারা নার্সিং-এর লোক যারা ডেন্টাল সারভিসের লোক তারা এই ডিরেক্টর অফ মেডিক্যাল এডুকেশান সারভিসের আন্ডারে চলে যাবে এবং কন্ট্রোল চলে আসবে ডিরেক্টর অফ মেডিক্যাল এডুকেশানে। এই বিলের দুটি লক্ষ্য, একটা হচ্ছে পাবলিক সারভিস কমিশনের থ্রু দিয়ে নরমাল রিক্রুটমেন্ট না করে মেডিক্যাল কলেজেতে বিভিন্ন টিচিং পোষ্টের জন্য কন্ট্রাক্ট বেসিসে বা এ্যাডহক বেসিসে লোক নিয়োগ করতে পারবে ইচ্ছা মত। রাজ্য সরকারকে এই রকম ক্ষমতা দেওয়া উচিত? দু-নম্বর হচ্ছে, শুনেছি বর্ত্তমানে যিনি ডিরেক্টর অফ মেডিক্যাল এডুকেশান যিনি আছেন, ডাঃ এস. ব্যানার্জী, তিনি মন্ত্রী মহাশয়ের খুব ঘনিষ্ট লোক, প্রায়ই মন্ত্রীর ঘরে তিনি দৌড়ে দৌড়ে যান, তাঁর ক্ষমতা বাড়িয়ে দেওয়া হচ্ছে। যারা ডিরেক্টর অফ মেডিক্যাল এডুকেশানে কাজ করেন তাঁরা তাঁর কন্ট্রোলে চলে আসবেন। আর একটা তৃতীয় উদ্দেশ্য আছে, সেটা মাইনর উদ্দেশ্য। সেটা তাপসবাবু উল্লেখ করেছেন। সেটা হচ্ছে কোথায় মেডিকেল কাউন্সিল বলে দিয়েছে কি রকম র‍্যাঙ্কের লোক থাকা দরকার। সেইজন্য এখানে দেখবেন, রিডার-এর বদলে এ্যাসোসিয়েটেড প্রফেসর শব্দটা ব্যবহার করা হয়েছে। কোন কোন জায়গায় লেকচারারের বদলে এ্যাসিস্ট্যান্ট প্রফেসর আছে। আমাদের ইউনিভার্সিটিতে প্রফেসর, রিডার এবং লেকচারার এই তিনটে ক্যাটাগোরি যেখানে আছে, সেখানে উনি চারটে ক্যাটাগোরি করছেন। এই তিনটি উদ্দেশ্য নিয়ে উনি বিলটি করেছেন। 'ওয়াক-ইন-ইন্টারভিউ' এর সম্বন্ধে এখানে দেবপ্রসাদবাবু বলেছেন। ওয়াক-ইন-ইন্টারভিউটা হাস্যকর হয়ে গেছে। তার কারণ এক একজন প্রার্থীকে ৭২ সেকেন্ড করে সময় দিয়ে ছেড়ে দেওয়া হচ্ছে এবং সেখানে বলে দেওয়া হচ্ছে, তোমরা এ্যাডিসন্যাল ডিরেক্টর অফ হেলথ'এর কাছ থেকে তোমাদের রেজাল্ট জেনে আসবে। তারা জানতে পারবে না যে তারা কি রকম করলো, না করলো। স্বভাবতই ডাক্তাররা এটা নিয়ে খুব হরিফায়েড। তারা বলছেন—'This is a public examination. Then why this weird method of announcing results'? তারমানে বোর্ডে পাবলিক সার্ভিস কমিশনে যে রকম থাকে সেই রকম নয়—এ্যাডিসন্যাল ডিরেক্টর অফ হেলথ সার্ভিসেস'এর কাছ থেকে, তাঁর কাছে গিয়ে খোঁজ কর, এটা কেন? আর একজন, তাপস ভট্টাচার্য্য, তিনি হেলথ সার্ভিস এ্যাসোসিয়েশনের, তিনি এর বিরোধিতা করেছেন। এই অর্ডিন্যান্স বা বিলে তার একটা ডেঞ্জারাস দিক আছে। স্যার, আপনি এটা শুনুন—'Anything done or any action taken under the principal Act as amended by this Act before the publication

of this Act in the Official Gazette shall be deemed to have been validly done or taken under the principal Act as amended by this Act as if this Act were in force when such thing was done or such action was taken.'done under this Act will be legal. এ সম্পর্কে স্টেটস্‌ম্যানে বেরিয়েছে—সেখানে কি বলা হয়েছে? বলা হয়েছে, পি. কে. সেনগুপ্ত বলে একজন সিনিয়র লেকচারার, তিনি বলেছেন—'The sweeping statement has saved the State Government from facing questions on all its misdeeds.', তাহলে এই একটা পাওয়ার দিয়ে স্টেট গভর্ণমেন্টের মিসডিড্‌কে আর কেউ সমালোচনা করতে পারবে না। হেলথ সার্ভিস এ্যাসোসিয়েশন আরও একদফা এগিয়ে বলেছে—'Not even Indira Gandhi would have promulgated this Ordinance during the emergency. Why were not the rules amended when the Assembly was in session?' কেউ উত্তর দিচ্ছেন না। আরও একটা কথা, সরকার যদি রং ডিসিশান নেয়, তাহলে সেই রং ডিসিশান ভ্যালিড হয়ে যাচ্ছে। তাপস ভট্টাচার্য্য, যিনি হেলথ সার্ভিস এ্যাসোসিয়েশনের প্রতিনিধি, তিনি বলেছেন — what about the wrong decisions ordered by the State Govt.? সুতরাং এটার ব্যাপারে খুব ক্লিয়ার যে, this is a ploy to overrule objections about irregularities like this one, আমি পার্থবাবুর এ্যাংজাইটিটা বুঝতে পারি। সেটা উনি বলেছেন যে, অনেক টিচিং পোষ্ট খালি আছে। ফ্যাক্ট হচ্ছে, যে উদ্দেশ্য নিয়ে এই বিলটি, মেডিক্যাল এডুকেশন সার্ভিস ক্রিয়েটেড হয়েছিল—এমইএস হ্যাজ বিকাম এ মেস। তাপসবাবু সঠিক ভাবেই বলছিলেন যে, ডাক্তার নেই। দুরের কোন জায়গায় ডাক্তার পাঠানো যায় না। মেডিকেল কলেজগুলিতে এ্যাডিকোয়েট টিচিং ডাক্তার নেই।

[2.30–2.40 p.m.]

আমি স্যার, দুটি সাজেশান দিয়ে আমার বক্তব্য শেষ করছি। এই বিষয়ে পার্থবাবুকে ভাবতে হবে যে, ওয়াক ইন ইন্টারভিউ বা রুল ভেনের অর্ডিন্যান্স করে এর সলিউশান পাবেন না। আপনাকে প্রথমে দেখতে হবে যে, একটা ডাক্তারের ক্ষেত্রে একটা ফ্লেকসিবিল ট্রান্সফার পলিসি করা যায় কিনা। একজন ডাক্তারকে বলবেন যে তুমি তিন বছরের জন্য বাইরে যাও, কিন্তু তিন বছর এক দিনের মাথায় তোমাকে ফেরৎ নিয়ে আসব। একবার ডাক্তার বাইরে চলে গেলে ৫ বছরেও ফেরৎ আসে না। আর কলকাতায় যারা থাকেন, তারা কলকাতাতেই থেকে যান। কংগ্রেস আমলে যেটা করেছিলাম যে, প্রত্যেক জেলার জন্য মেডিকেল কলেজে কোটা থাকবে। ওই কোটার বলে জেলার ছেলে জেলার জন্য এ্যাপলিকেশান করলে সেখানে কাজ করতে পারবে এবং তাতে কিছু ডাক্তারও থাকতে পারবে। আরো সবচেয়ে ভাল হয় যদি ১৭টি জেলার জন্য ১৭টি মেডিকেল কলেজ করা যেত। তাহলে জেলার ছেলে জেলাতেই পড়তে পারত এবং সেখানেই চিকিৎসা করত। তারপরে সেপারেট মেডিকেল ইউনিভার্সিটি, সেটাও হয় নি। সুতরাং আইন হিসাবে যেটা এনেছেন খুব খারাপ এনেছেন, এটা আইন হিসাবে সিদ্ধ নয়। এতে লিমিটেড পারপাস সার্ভ করবে। ওয়াকিং ইন ইন্টারভিউকে এনকারেজ করবে। তাই সর্বতোভাবে আমি এর বিরোধিতা করছি।

**শ্রীপার্থ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটি যে পেশ করেছি, এর উপরে পরভীনবাবু বলেছেন। এই বিলটি আনার সবথেকে বড় কারণ হচ্ছে যে, মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া সম্প্রতি আইন বলে করেছেন যে সারা ভারতবর্ষে চিকিৎসা শিক্ষার ব্যাপারে কতগুলো খুব কড়াকড়ি বিধি রচনা করেছে যার মাধ্যমে প্রকারন্তরে মেডিকেল কলেজগুলো চলে। এর উপরে খুব জোর দিয়েছেন। কয়েক বছরের যে অভিজ্ঞতা বা ধারণা তার সঙ্গে একটা পরিবর্তন হয়েছে, একটা গরমিল হয়েছে। এর আগে যেটা ছিল সেটা হল যে, শিক্ষক নিয়োগের বিধি নিয়ম, কতজন করে শিক্ষক থাকবে, এর কতটা স্তর হবে এটা জানাতে হবে। আগেই বলেছি যে, আগে মেডিকেল কলেজে শিক্ষকদের পাঁচটি স্তর ছিল, এখন তিনটি স্তর করে কাজ করতে হবে। সেই তিনটি স্তর হচ্ছে প্রফেসর, এ্যাসোসিয়েট প্রফেসর এবং লেকচারার থাকবে। আগে ৫ টি স্তর ছিল, সেটা এখন তিনটি স্তরে করা হয়েছে। কিছুদিন আগে এটা ঘোষণা করতে হয়েছে এবং পরিপূর্ণভাবে শিক্ষক দিতে হবে। এতে শিক্ষক নিয়োগের নিয়ন্ত্রণ কি কি, কি কি চিকিৎসা হবে এবং কতদূর অবধি করতে পারবে সেটা নতুন করে ঘোষণা করতে হবে। চিকিৎসার ক্ষেত্রে কতজন শিক্ষক আর কতজন অশিক্ষক চিকিৎসক থাকবে তার একটা তালিকা ইত্যাদি দিতে হবে। এগুলো সবই বাধ্যতামূলক কোন আইন নয়, কিন্তু একেবারে ম্যানডেটোরী হিসাবে করতে বলা হয়েছে। এরমধ্যে আমাদের যে অসুবিধা আছে সেটা দূর করতে চাইছি। ১৯৯০ সালে আইনে বলা হয়েছিল যে, সমস্ত কিছু নিয়োগ এবং পদোন্নতি পি এস সির মাধ্যমে করতে হবে এবং এটা সরকারী প্রস্তাব ছিল। এটা গ্রহণ করে আইনে পরিণত করা হয়েছিল। কিন্তু এই ব্যবস্থা ৫ বছরের জন্য সরকারের হাতে থাকবে বলা হয়েছিল। কারণ কি—একটা নতুন স্তরে পৌঁছে যাবার আগে কতগুলো প্রস্তুতি পর্ব ছিল তারজন্যই সেটা নিয়েছিলেন। এখানে মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়ার যে নিয়ম নীতি নির্দেশিকাগুলি এসেছে তার মধ্যে অনেকগুলি দিক আছে, তার মধ্যে আমি যাচ্ছি না। সেইগুলিকে কার্য্যকরী করার জন্য প্রস্তাব নেওয়া সকলের দরকার। আমরা যদি পি. এস. সি.কে দিই তাদেরকে বিধি রচনা করে দিই, তাহলে এক্ষেত্রে উদাহরণ দিয়ে বলতে পারি, পি. এস. সি. বেসিক টিচার নেওয়ার জন্য যে প্রক্রিয়াটি নিচ্ছে, আপনারা যেটা উল্লেখ করছেন, এদেরকে নিয়োগ করার প্রক্রিয়াটা ওরা আরম্ভ করেছে ৯৮ সালে, এটা কবে শেষ হবে আমরা জানি না। কিন্তু ততদিন যে পদগুলি শূন্য থেকে যাচ্ছে, এটা মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া তারা মানতে রাজী নন। তারা বলছে তোমাদের এখানে কি ব্যবস্থা আছে, কাকে দিয়ে রিক্রুটমেন্ট করাবেন আমরা সেটা বুঝতে রাজী নই। এতগুলি শিক্ষক আছে কিনা, এতগুলি ইউনিট আছে কিনা, এইগুলি ভাগ করা আছে, আমাদের কাছে রেগুলেশানে বলা আছে, যেখানে ১৫০ জন মেডিকেল ছাত্রছাত্রী পড়বে, এক একটা বিভাগে, কতকগুলি ইউনিট থাকবে, একজন সিনিয়ার টিচার থাকবেন, তিনি হয় প্রফেসার, নয়তো এ্যাসোসিয়েট প্রফেসার, তারপরে হচ্ছে এ্যাসিসটেন্ট প্রফেসার, তারপরে কতজন বেসিক টিচার থাকবেন এই সব বেঁধে দেওয়া আছে, এইগুলি যদি না থাকে তাহলে তখন বলবে তোমরা আন্ডার গ্রাজুয়েট কোর্স পড়াবার যোগ্য নও। এক্ষেত্রে এই যে দায়িত্বটা পড়ে যাচ্ছে, এটা ভর্তি করে দিতে হবে। এটা কোন বিশেষ দলের দায়িত্ব নয়, এটা কোন সরকারের উপর আলাদাভাবে

পড়ছে না, এটা সারা পশ্চিমবাংলার মেডিকেল কলেজ এর ব্যাপার। এই ব্যাপারে সরকারের উপর এটার সর্বাধিক দায়িত্বটা রয়েছে। একটা সাধারণ নীতি যদি এক্ষেত্রে গ্রহণ না করা যায়, এটাতো আলাদা কোন প্রতিষ্ঠান নয়, যে নিজে নিজেই তারা ব্যবস্থা করে নেবেন। সেইজন্য আমরা বললাম, আমরা যদি করি, আমাদের আইনগত অধিকার আছে, সেইজন্য আমরা ঠিক করেছি কিছুদিনের মধ্যে যে যে নিয়ম নীতি রেগুলেশান হয়েছে, সেই ভিত্তিতে আমরা প্রস্তুতি নিচ্ছি। সেইগুলি আমরা সম্পূর্ণ করব, তার জন্য আইনগত অধিকারটা হওয়া দরকার। অনেক দিনের জন্য এটা আমরা করছি না। হয়ত ভবিষ্যতে এই ব্যাপারে প্রস্তুতি নিতে হবে, এর জন্য সরকারকে আপনাদের কাছে আবারও আসতে হবে। মেডিকেল এডুকেশানে অনেক ট্রানজিশানের ব্যাপার আছে, তার জন্য এই সভাতে আলোচনা হতে পারে। আমাদের সময়টা কম, এটা মে মাসের মধ্যে শেষ করতে হবে, এর জন্য কিছু পূর্ব প্রস্তুতি করে নেওয়া দরকার। আমরা কি ভাবে নিয়োগ করবো, কাকে কাকে ডাকব, আমরা সরকারের তরফ থেকে নিয়োগের দায়িত্বটা নিলাম, আমরা নিয়ে যদি ৬ মাস, ১ বছর, ২ বছর প্রক্রিয়াটা করি, এটা করে দিয়ে বলি আপনারা দরখাস্ত করুন, তারপরে দরখাস্ত নিয়ে লিখিত পরীক্ষা করি, মৌখিক পরীক্ষা করি তাহলে তো সেই একই ব্যাপার হল। এটা তো সব সময়ই হতে পারে। এমন কোন ঘটনা নয়। আমরা বলেছি কাগজে বিজ্ঞাপন দেব, ওপেন ইন্টারভিউ হবে, সেখানে ক্যান্ডিডেটেরা আসবে, তাদেরকে কিছু জিজ্ঞাসা করা হবে। এটা ভুল কিছু নয়, বেআইনী কিছু নয়। আপনাদের কোন দরখাস্ত করতে হবে না, যোগ্যতাসম্পন্ন যারা আছেন—সংবাদপত্রে আমরা বিজ্ঞাপন দিয়ে দিচ্ছি— তারা আসবেন, আমাদের কাগজ দেখাবেন, সঙ্গে সঙ্গে কাগজ দেখবার ব্যবস্থাও আছে, যা যা দেখার বিষয় আছে, সেইগুলি দেখার ব্যবস্থা করতে হবে। ভারতবর্ষের সর্বোচ্চ আদালত নিয়োগের ব্যাপারে যে নির্দেশিকা দিয়েছেন যিনি নিয়োগকর্তা তার মনে সাবজেকটিভ কি কি কথা আছে, সেইগুলি নিয়ে কি ভাবছেন সেই প্রশ্ন করতে পারবেন না। এক্ষেত্রে শতকরা ১২.৫ বা ১২র উপরে যেন নম্বর না থাকে। তার কাছে কি রেকর্ড আছে, তার কাছে কি কি পেপারস আছে এবং তার কোন অভিজ্ঞতা আছে কিনা, ইত্যাদি বিষয়গুলি দেখে নিয়মানুযায়ী তাকে মার্কস দেওয়া হবে। একটা নাম্বার দেওয়া হবে, সেটা বেশী নয়, ১২ নম্বরের মধ্যে সেটা সীমাবদ্ধ থাকবে। ছোট একটা ইন্টারভিউ হবে, সেটা দিয়ে যদি ইমপ্রেস করতে পারেন তাহলে তাকে নেওয়া যেতে পারে।

[2.40–2.50 p.m.]

আমরা ভাবতে পারিনি এতলোক আসবে। তবে আমরা বড় ব্যবস্থাই রেখেছিলাম। তবে একজনও অভিযোগ করতে পারেনি আমার পাঁচ মিনিটের বেশী সময় লেগেছে, একজনও অভিযোগ করেনি আমার কাগজপত্র দেখেনি। কর্মচারীরা এত সুন্দরভাবে সহযোগিতা করেছেন কোন অসুবিধা হয়নি। এবারে হচ্ছে ফলাফল — কোন পরীক্ষার ফলাফল বাড়িতে গিয়ে পৌঁছে দেওয়া হল বলতে পারেন? স্কুলের পরীক্ষার রেজাল্ট স্কুলে গিয়ে দেখে আসতে হয়। অনেক স্কুলে পরীক্ষার রেজাল্ট বেরোনোর দিনে অভিভাবকদের যেতে হয়। যে কেউ একটা প্রশ্ন তুলে দিলেই হল না। তবে আমরা বলে

দিয়েছি কার কাছে গিয়ে রেজাল্টটা জানতে হবে, কারণ রাইটার্স বিল্ডিংটা অনেক বড় ব্যাপার। পাবলিক সার্ভিস কমিশান তাদের পরীক্ষার ফলাফল তাদের নোটিশ বোর্ডে টাঙিয়ে দেয়। এই সিস্টেমে পরীক্ষাটা পশ্চিমবাংলায় একটু নতুন সংযোজন বলে আমাদের ধারনা, এটা আপনারা সমর্থন করুন। এর ফলে অহেতুক ঝামেলা আমরা এড়াতে পারব। মাননীয় সদস্যর জানার দরকার মেডিকেল কাউন্সিল বা মেডিকেল ইন্সটিটিউশান যেগুলো আছে সেগুলোকে একটা ছাতার তলায় আমরা আনতে চাইছি, দু-তিনটে এডমিনিস্ট্রেশন সেখানে থাকবে না। এতে কি সুবিধা, অসুবিধা হবে সেটা আলাদা কথা। তবে আমরা যেটা করতে চাইছি, মেডিকেল ইনস্টিটিউশান যারা কাজ করবেন, তিনি যতক্ষন মেডিকেল ইনস্টিটিউশানের মধ্যে থাকবেন—তার উপস্থিতি, তার প্রতিদিনের কাজ, তার বিতরণের নিয়ন্ত্রণ থাকবে সর্বোচ্চ স্তরে, রাজ্য স্তরে, ডাইরেক্টরেট অফ মেডিকেল এডুকেশানের আন্ডারে এটা থাকবে। ওখান থেকে তিনি বদলি হয়ে গেছে ডাইরেক্টরেট অফ হেলথ্ সার্ভিসের অধীনে চলে যাবে। আরেকটি উপাদান আছে, কিছু যোগ্যতম মানুষকে শিক্ষক করা হয়েছিল। এইগুলো নন-মেডিকেল পোস্ট, এইগুলো ওয়েস্ট বেঙ্গল জেনারেল সার্ভিস বলে রেকর্ড হয়েছিল। এরা কার নিয়ন্ত্রণে থাকবে? কিন্তু এদের কাজ করতে হয় সব মেডিকেল কলেজে। এটা একটা সুযোগ নেওয়া হয়েছে যারা মেডিকেল কলেজে কাজ করবেন তাদের সর্ব্বোচ্চ নিয়ামত হবেন ডাইরেক্টরেট অফ মেডিকেল এডুকেশান। এটা খুবই সাধারণ ব্যাপার, এখানে স্বার্থহানির কোন ব্যাপার নেই। আমার সব কথাই বলা হয়ে গেছে, আশা করি আপনারা এটা সমর্থন করবেন। আমাদের হেলথ্ বাজেটের একটা বড় অংশ হচ্ছে মেডিকেল এডুকেশানের জন্য। মেডিকেল এডুকেশানকে আমরা শক্তিশালী করতে চাইছি এবং তার জন্য অনেকগুলি পদক্ষেপ আমরা নিয়েছি। বহুদিন ধরে এই শিক্ষকদের প্রমোশন হচ্ছিল না। আমরা সেই ব্যাপারে পদক্ষেপ নিয়েছি, তাছাড়া কিছু শূন্যপদ পূরণ করার জন্যও আমরা পদক্ষেপ নিয়েছি এবং আশা করি আপনারাও এটা সমর্থন করবেন। আমরা যে প্রস্তাবটা করেছি মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার অনুমোদনও ইতিমধ্যে পেয়ে গেছি। আরও ২০০ আসন আমাদের করতে দিন। প্রাথমিক ভাবে তিনটে মেডিক্যাল কলেজে ইন্সপেকশন করে গেছে, এইগুলো করতে বলেছে, আমার করেছি। এস. এস. কে. এম. এবং আই. পি. জি. এম., সেখানে আরও ৫০টা আসন দেওয়া হোক। আমরা আন্ডার গ্রাজুয়েট পোস্ট করতে চাইছি। এটা পশ্চিমবাংলার ব্যাপার। কিন্তু দুঃখের কথা হ'ল, পশ্চিমবাংলার কিছু কিছু কাগজে লেখা হয়, সেইগুলো আবার কেউ কেউ কেটে দিল্লীতে পাঠিয়ে দেন, চিঠি লেখেন। এরকম উল্লাস করা ঠিক নয়। আমি জানি কেউ কেউ এটা নিয়ে এখানে মজা করছেন। অন্য রাজ্যে দলমতনির্বিশেষে দাবী করে আমাদের মেডিক্যাল কলেজকে স্বীকৃতি দিতে হবে, আসন বাড়াতে হবে ইত্যাদি। আমাদের কিছু কিছু লোক, যদিও খুবই কম, দিল্লীতে এরকম লেখেন। তাদের কথায় প্রভাবিত হবেন না। এই কথা বলে, এই বেধেয়ককে গ্রহণ করা হোক, এই আশা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Partha De that the West Bengal State Health Services (Amendment) Bill, 2000 be taken into consideration was then put

and agreed to.

**Clause - 1**

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 2**

**Mr. Deputy Speaker :** There is one amendment to Clause 2 which is in order. I now request Shri Saugata Roy to move his amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that in Clause 2, in line 14 the words, 'or contractual basis' be omitted.

**সৌগত রায় ঃ** আমরা বারবার বলছি আমরা কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নেওয়ার বিরুদ্ধে। যদি মনে করেন এ্যাড হক বেসিসে দিন, কিন্তু কন্ট্রাক্ট কথাটা বাদ দিতে হবে।

**Shri Partha De** : Sir, I cannot accept the amendment.

The motion of Shri Saugata Roy (Amendment No. 2(a)) was then put and lost.

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 3**

**Mr. Deputy Speaker :** There is one amendment of Shri Saugata Roy to Clause 3 which is in order. I now request Mr. Roy to move his amendment.

**Shri Saugata Roy** : Sir, I beg to move that Clause 3 be omitted.

**সৌগত রায় ঃ** ক্লজ-৩। ডাইরেক্টর অফ মেডিক্যাল এডুকেশনের পাওয়ারটা বাড়িয়ে দেওয়া হচ্ছে। পার্থবাবু বললেন একটা ছাতার আন্ডারে নিয়ে আসতে হবে। তার চেয়ে একটা মেডিক্যাল ইউনিভার্সিটি করুন, তার আন্ডারে সব নিয়ে আসুন।

**Shri Partha De :** I cannot accept the amendment.

The motion of Shri Saugata Roy was then put and lost.

The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 4**

The question that Clause 4 do stand part of the Bill was then put and agreed to.

[2.50–3.00 p.m.]

**Clause - 5**

There is no amendment to Clause 5.

The question that Clause 5 do stand part of the Bill was then put and agreed to.

**Clause - 6**

**Mr. Deputy Speaker :** There are 2 amendments to Clause 6, One is by Shri Deba Prasad Sarkar and another is by Shri Saugata Roy. Mr. Sarkar, you please move your amendment.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that the Clause 6 be omitted.

**Shri Partha De :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Deba Prasad Sarkar that the Clause 6 be omitted was then put and lost.

The question that Clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Mr. Deputy Speaker :** Mr. Saugata Roy, please move your amendment.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the Clause 6 be omitted.

**Shri Partha De :** Sir, I do not accept the amendment.

The motion of Shri Saugata Roy that the Clause 6 be omitted was then put and lost.

The question that Clause 6 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the bill was then put and agreed to.

**Shri Partha De :** Sir, I beg to move that the West Bengal State Health Service (Amendment) Bill, 2000 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to introduce the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000, and to place a statement under Rule 72(1) of the Rules of Procedures and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Statement under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

Shri Buddhadeb Bhattacharjee was appointed to be the Deputy Chief Minister, West Bengal, with effect from 27-11-1999. As the West Bengal Salaries and Allowances Act, 1952, does not contain any provision to pay the Salary and Allowances to the Deputy Chief Minister, and as the West Bengal Legislative Assembly was not in session at the material time, the Governor was pleased to promulgate the West Bengal Salaries and Allowances (Amendment) Ordinance, 1999 under article 213(1) of the Constitution of India to make provision to pay Salary and Allowances to the Deputy Chief Minister.

Sd/- Jyoti Basu
Chief Minister & Minister-in-charge,
Home (C&E) Department.

(Secretary then read the Title of the Bill.)

**শ্রীসুব্রত মুখার্জ্জি ঃ** স্যার. আমি উনাকে বলছি কারণ যে, এটা একটু বেআইনী হয়ে যাচ্ছে। The bill as it was served — that means it was served by Shri Jyoti Basu, not by him (Shri Probodh Chandra Sinha).

এমন কি অঘটন ঘটল দেশে যে জ্যোতি বসুর এই বিলটা যদি এতই গুরুত্বপূর্ণ, তিনি না এসে বিলটা সারকুলেট করে দিলেন এবং বিলটা প্লেস করলেন আরেকজন। আমি উদাহরণ দিয়ে তিন নম্বর বলছি আমাদের এই হাউসে নিয়ম আছে যে ষ্টার কোশ্চেন নির্দিষ্ট ভাবে যার নামে সে যদি অনুপস্থিত থাকে তাহলে সেটাকে অ্যালাউ করা হয় না, দেওয়া হয় না। অন্য কারোর নামে তুলতেও দেওয়া হয় না। যদি একজন সদস্যের এই অধিকার না থাকে তাহলে একটা বিলের ক্ষেত্রে কেন আরেকজন মন্ত্রী সেই অধিকার নেবে? আপনি আমাকে এটা ক্লিয়ারলি জানান। এই ব্যাপারে আমাকে ক্লিয়ারলি বুঝিয়ে দিন। আমি বুঝতে চাই মাননীয় মন্ত্রীর কাছ থেকে। এই বিলে যে লেখা হল, The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000. অর্থ সংক্রান্ত বিল অর্থমন্ত্রী দিয়ে দেন। জ্যোতি বাবু কেন? আমাদের যে সংবাদ জ্যোতি বসু তো হোম মিনিষ্টার নন। হোম পার এরও নন। তাহলে কেন বিলে জ্যোতি বাবুর নাম এল। এটাও আমি চার নম্বর পয়েন্টে বুঝতে চাই। আমি প্রথম থেকে যে কথাগুলো বললাম, পয়েন্ট অব অর্ডারে আপনি আপনার রুলিং দিন

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, এই যে স্যার পয়েন্ট অব অর্ডারটা খুব সিম্পল। সুব্রত বাবু মেনশন করলেন, বিলে জ্যোতি বসুর নাম, অর্ডার পেপারে, লিষ্ট অব বিজনেসে ছাপা হয়েছে জ্যোতি বসুর নাম। এখানে মুভ করছেন প্রবোধ সিন্‌হা। স্যার, বিলটা কিসের ব্যাপারে একটু দেখুন। বিলটা হচ্ছে ডেপুটি চীফ মিনিষ্টার কথাটা ইনসারট করা হবে। স্যার, আপনি দেখবেন যে আরেকজন মিনিষ্টারের ব্যাপার হলে প্রবোধবাবু, তিনি করতে পারতেন কিন্তু ডেপুটি চীফ মিনিষ্টার এর কি অ্যালাউন্স হবে তাই নিয়ে বিলটা একজন মিনিষ্টার মুভ করছেন। হওয়া উচিত কি ? ধরুন, আপনি ডেপুটি স্পীকার, ডেপুটি স্পীকারের ব্যাপারে কোন সুযোগ সুবিধা আসছে, সেটা কি আপনার মুভ করা উচিত, না স্পীকার স্বয়ং মুভ করবেন চীফ মিনিষ্টার নিজের ব্যাপারে মুভ করবেন। তার ডেপুটি অ্যাপয়েন্ট করেছেন তিনি মুভ করবেন। কিন্তু এখানে প্রবোধবাবু করলেন। প্রবোধবাবু খুবই ভদ্রলোক এবং সম্মানীয় ব্যক্তি কিন্তু এই এক্তিয়ার তো নেই। ডেপুটি চীফ মিনিষ্টারকে যদি ইনসারট করতে চান তাহলে চীফ মিনিষ্টারকে আসতে বলুন। আজকে স্যার হাউস অ্যাডজোর্ণ করে দিন। চীফ মিনিষ্টার সময় মত এসে করবেন। এটা কোন সিরিয়াস বিল নয় এটা আজকে বাতিল করুন।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে দু'জন মাননীয় সদস্য সৌগত রায় এবং সুব্রত মুখার্জ্জি যে প্রশ্নটা তুলেছেন। ওরা দীর্ঘদিন হাউসে আছেন, আপনি পুঁথিটা বার করে দেখতে বলুন এত পরিশ্রম আপনাকে করতে হবে না। এখানে দীর্ঘদিনের কনভেনশন, পার্লামেন্টারী অ্যাফেয়ার্স মিনিষ্টার তিনি তুলতে পারেন অন্যের অনুপস্থিতিতে। এমত ক্ষেত্রেই এটা পারমিসিবল্‌। স্বভাবতই এটা নিয়ে কোন বিতর্ক হয় না। এখন ওদের সময় টময় নেই এবং এই বিলটা নিয়ে আলোচনা করছেন, কথাবার্তা বলছেন। কাজেই আপনি রুলিং দিন যে না এটা হয়। একটু বলে দিন।

**শ্রীরবীন মন্ডল ঃ** স্যার, মাননীয় সদস্য সৌগত রায় এবং সুব্রত মুখার্জ্জি যে বিষয়টা বললেন এই বিষয়ের মধ্যে যুক্তি আছে। শ্রী প্রবোধ সিন্‌হা The Minister-in-charge of Parliamentary affairs department has been authorised by the Chief-Minister and that paper is lying with him সুতরাং তাঁর এটা করার এক্তিয়ার আছে।

[3.00–3.10 p.m.]

**Mr. Deputy Speaker :** I have received one letter from the Hon'ble Chief Minister in this connection. It reads as follows :

"To
The Speaker,
West Bengal Legislative Assembly,
Calcutta.

Sir,

The West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000

is due to be introduced before the House on 10.3.2000. Since it will not be possible for me to be personally present, Shri Prabodh Chandra Sinha, Minister-in-Charge of Parliamentary Affairs will introduce the Bill on my behalf."

I now call upon Shri Saugata Roy to move his Statutory Resolution.

**Shri Saugata Roy :** Sir, I beg to move the Statutory Resolution under Article 213 (2) (a) of the Constitution of India, disapproving the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000.

**শ্রীসৌগত রায় ঃ** এই ব্যাপারে আমার একটা ছোট্ট বক্তব্য আছে, এই বিলটা সব দিক থেকে বেআইনী ভাবে আনা হয়েছে। আমি কেন স্ট্যাটিউটরী রেজোলিউশান দিয়েছি, একটা পিকুইলিয়ার ব্যাপার দেখুন যে বুদ্ধদেববাবু উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন কবে? ২৬ শে নভেম্বর হয়েছেন, আর ২৭শে নভেম্বর কাগজে বেরিয়েছে। বিধানসভায় এর আগের সেশান হয়েছে কবে? ২৬ শে নভেম্বর শুরু হয়েছে, ১৪ দিন চলেছে। বুদ্ধদেববাবু যে দিন উপমুখ্যমন্ত্রী হলেন তার পরও ১৪ দিন চলেছিলো। সরকারের অবস্থা দেখুন? বিল এলো না, কোন এ্যানাউন্সমেন্ট হলো না। আমরা বারে বারেই জিজ্ঞাসা করেছি বুদ্ধদেব বাবু হয়েছেন কিনা? তার পর অর্ডিন্যান্স সই করলো ১৭ ডিসেম্বর ১৯৯৯। ২০ শে ডিসেম্বর ক্যালকাটা গেজেটে বেড়োলো। অর্ডিন্যান্স সই করেছেন বিনোদ পান্ডে গভর্ণর অফ ওয়েষ্ট বেঙ্গল, তখন তিনি বিহারেরও গর্ভণর ছিলেন। তিনি অর্ডিন্যান্সে সই করলেন এবং বুদ্ধদেব বাবুর নাম ইনক্লুড হলো। কি কারণে হাউজ চলাকালীন ডিভিশান হলো না আর হাউজের পরে অর্ডিন্যান্স হলো? স্যার, এটা দেখুন ১৭ই ডিসেম্বর যে দিন অর্ডিন্যান্স হয়েছে হাউজ সেদিন প্রোয়োগ হয় নি। বিনোদ পান্ডে অর্ডিন্যান্সে সই করেছেন এত তাড়াতাড়ি এই অর্ডিন্যান্স বের করলো কেন? আমি সেই জন্য বলছি এই বিল নিয়ে অনেক কন্ট্রোভার্সি আছে, আপনি রুলিং দিন, আজকে হাউজ এ্যাডর্জন করে চলে যান। পরে ঠিক করে মুখ্যমন্ত্রী এস এক্সপ্লেন করবেন কেন অর্ডিন্যান্স আনলেন। আজকে মন্ত্রীরা কেউ নেই, আমরা আছি, আমরা সেদিনও থাকবো। ১৭ ডিসেম্বর অর্ডিন্যান্স ইস্যু হলো, ২৬ নভেম্বর হাউজ হয়েছে এবং তার পর দু সপ্তাহ হাউজ চলেছে। কেন গর্ভনর বিনোদ পান্ডে অর্ডিন্যান্স ইস্যু করলেন?

**শ্রীপ্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীসৌগত রায় মহাশয় এই বিলের against-এ 'ওয়েষ্ট বেঙ্গল স্যালারিস এ্যান্ড এ্যালাউন্সেস (এমেন্ডমেন্ট) বিলের against-এ যে বিধিবদ্ধ রেজুলেশন উত্থাপন করেছেন আমি তার বিরোধীতা করছি। বিরোধীতা এই কারণে করছি কারণ, এই বিলের উদ্দেশ্য খুব সহজ এবং সরল। এ নিয়ে কোন জটিলতা থাকা উচিৎ নয়। এটা মাননীয় মুখ্যমন্ত্রীর সম্পূর্ণ এক্তিয়ারের মধ্যে পড়ে Council of Ministers - Composition time to time. কি ভাবে করবেন সেটা সংবিধানের ১৬৪ নম্বর ধারায় আছে। Chief Minister shall be appointed by the Governor and other Ministers, shall be appointed by the Governor on the advise of the Chief Minister. সেখানে কোন কোন স্তরের মন্ত্রীরা

হবেন তা উল্লেখ নেই। কিন্তু পরবর্তীকালে কি কেন্দ্র, কি রাজ্য সরকারের মন্ত্রীদের বেতন এবং ভাতা সংক্রান্ত যে আইন আছে, সেই আইনে উল্লেখ করা থাকে মন্ত্রীসভা স্তরে বিন্যাস কি ভাবে হবে। সুতরাং এখানে একজন মন্ত্রীকে চিফ মিনিষ্টার উপ-মুখ্যমন্ত্রী হিসাবে নিয়োগ করতে পারেন।

(নয়েজ)

(ভয়েস ঃ- সংবিধানে কোথায় আছে?)

সংবিধানে যদি না থাকে সৌগতবাবু তাহলে মহারাষ্ট্রে উপ-মুখ্যমন্ত্রী কি করে এপয়েন্ট হলেন। এখানে ১৯৬৭, ১৯৬৯-এ কি ভাবে হলেন? আমি পড়ে দিচ্ছি সভার অবগতির জন্য। Chief Minister shall be appointed by the Governor and the other Ministers shall be appointed by the Governor on the advise of the Chief Minister and the Ministers shall hold office during the pleasure of the Governor. তাহলে এখানে আপনি বলুন, মিনিষ্টার অফ স্টেটসের কথা কোথাই লেখা আছে? ডেপুটি মন্ত্রীর ব্যাপারেই বা কোথায় লেখা আছে? তাঁদের মাননীয় মুখ্যমন্ত্রী এ্যাপয়েন্ট করেন কি করে? অতএব, It has been left to the discreetion of the Chief Minister. সেটা কেন্দ্রের স্যালারি এ্যন্ড এলাউন্সেস অফ দি মিনিষ্টারস এবং রাজ্যেরও এ্যলারি এ্যন্ড এলাউন্সেস অফ দি মিনিষ্টারস বলবৎ আছে। আমাদের ১৯৫২ সালের যে মূল আইন বেতন এবং ভাতা সংক্রান্ত মন্ত্রীসভার সদস্যদের জন্য সেখানে যেহেতু উপ-মুখ্যমন্ত্রীর জন্য পদের উল্লেখ ছিল না সেইহেতু উপ-মুখ্যমন্ত্রীর পদ সৃষ্টি করার পরে বেতন ভাতা, ইত্যাদি দেবার ক্ষেত্রে আইনগত অসুবিধা দেখা দিতে পারে বলে ১৭ই ডিসেম্বর অর্ডিনেন্স প্রমালগেট করতে হয়েছে। এর মধ্যে বে-আইনি, অসঙ্গতি কিছু নেই। আইন-সিদ্ধ ভাবে কাজ করা হয়েছে। তাই সৌগতবাবুর স্যাটুটরি রেজ্যুলিউশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saugata Roy that the Statutory Resolution under Article 213 (2) (a) of the Constitution of India, disapproving the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, were then put and a division taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri
Bagdi, Shri Kiriti
Bauri, Shrimati Umarani
Bera, Shri Dipak
Bhakat, Shri Buddhadeb
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad
Chattopadhyay, Shri Jyoti Krishna
Chaudhuri, Shri Amar
Chowdhury, Shri Nani Gopal
Das, Shri Bidyut Kumar
Das, Shri Jojeswar
Dey (Bose), Shrimati Ibha
Dey, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Pan, Shri Bhakta Ram
Dutta, Shri Gurupada
Gayen, Shri Nripen
Ghosh, Shri Susanta
Giri, Shri Ashoke
Goala, Shri Rajdeo
Hembram, Srimati Deblina
Kabi, Shri Pelab
Kar, Shrimati Anju
Kundu, Shri Ranjit
Let Shri Bishnu
Mal, Shri Nimai
Md. Yukub, Shri
Mehboob Mondal, Shri
Mistry, Shri Bimal
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rabindranath
Mondal, Shri Subhas
Mukherjee, Shri Pratyush
Mukhopadhyay, Shri Chittaranjan
Murmu, Shri Maheswar
Nanda, Shri Brahmamoy
Nath, Shri Madanmohan
Oraon, Shri Jagannath
Paik, Shrimati Sakuntala
Pandey, Shri Ajit
Saha, Shri Kripa Sindhu
Sen Gupta (Bose), Shrimati Kamal
Shaw, Shri Pravin Kumar
Sinha, Dr. Nirmal
Sinha, Shri Prabodh Chandra
Tirkey, Shri Monohar

**AYES**

Abdul Mannan, Shri
Abu Hena, Shri
Bandyopadhyay, Shri Tarak
Bapuli, Shri Satya Ranjan
Biswas, Shri Shashanka Shekhor
Chakravartty, Shri Gautam
Das, Shri Sanjib Kumar
Ghosh, Shri Nirmal
Md. Abdul Karim Choudhary, Shri
Mondal, Shri Ramprabesh
Mukherjee, Shri Ashoke
Mukherjee, Shri Kamal
Mukherjee, Shri Subrata
Ray Chowdhury, Shri Biplab
Roy, Shri Tapas

Ayes being 15, Noes being 49, the Resolution was lost.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to move that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000, be taken into consideration.

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, 'পশ্চিমবঙ্গ বেতন ও ভাতা সংশোধনী বিধেয়ক, ২০০০ যা পেশ করা হয়েছে অত্যন্ত দুঃখের কথা তা একদম ভুলে ভরা। বিলটি জ্যোতি বসুর নামে ছাপানো হয়েছে অথচ তা তুলছেন প্রবোধবাবু। সৌগতবাবুর ষ্টাটুটারি রেজলিউসানের উপর বলতে গিয়ে আপনি বললেন যে জ্যোতিবাবু একটা চিঠি দিয়েছেন এবং সেই চিঠিটার জন্যই এখানে জ্যোতি বসুর নামটা ছাপানো সত্ত্বেও প্রবোধবাবুকে অনুমতি দিয়েছেন বিলটি প্লেস করার জন্য। স্যার, আমাদের প্রথম কথা হল, যদি এটাকে আপনি বৈধ বলে মনে করেন তাহলে ছাপানো উচিত ছিল জ্যোতিবাবুর জায়গায় প্রবোধবাবুর নামটা। আর যে চিঠিটা আপনি পড়লেন তার বয়ানটা একটু দেখুন। সেখানে জ্যোতিবাবু লিখছেন, 'আমি যেতে পারবো না, আমার জায়গায় প্রবোধবাবু বা অন্য কোন মন্ত্রী এই বিলটি তুলবেন।' 'আমি যেতে পারবো না' এই কথাটা বলা মানে ঔদ্ধত্যের পরিচয়। হাউসের কাছে ওঁর বলা উচিত ছিল যে সরকারী কাজে ব্যস্ত থাকায় আমি যেতে পারছি না। এই ভদ্রলোক প্রতিদিন এই রকম ঔদ্ধত্য দেখাচ্ছেন যেটা করা উচিত নয়। আপনি জানেন, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের সময় তাঁর অনুপস্থিতির জন্য তাঁর প্রতিবাদে আমরা তাঁর বক্তৃতার সময় ওয়াক আউট পর্যন্ত করেছিলাম। এবং তা করে তাঁকে সচেতন করার চেষ্টা করেছিলাম, কিন্তু তা হয়নি। আজকে আবার দেখলাম সেইভাবে তিনি ঔদ্ধত্য দেখালেন এবং হাউসকে উপেক্ষা করলেন। কাজেই যেভাবে চিঠি দেওয়া হয়েছে আমি প্রথমেই তার প্রতিবাদ জানাচ্ছি। স্যার, সৌগতবাবু তাঁর

ষ্ট্যাটুটারি রেজলিউশান মুভ করে বলার সময় খুব যুক্তিপূর্ণ কথা বলেছেন। আপনি মেজ পার্লামেন্টারি প্রাকটিশ বা কাউল এ্যান্ড শাকদের দেখুন—অর্ডিন্যান্স কখন আনা হয়? ক্যাটাগরিক্যালি এ ব্যাপারে ব্যাখ্যা দেওয়া আছে যে কি পরিপ্রেক্ষিতে সরকার অর্ডিন্যান্স আনতে পারে। খুব প্রচন্ড রকম দেশের প্রয়োজন যদি না হয় তাহলে অর্ডিন্যান্স করার ব্যাপারটা এ্যাভয়েড করার কথা বলা আছে পার্লামেন্টারি প্রাকটিশের সর্বত্র। সমস্ত রকমের পার্লামেন্টারি প্রাকটিশকে উপেক্ষা করে হাউস যখন চলছে সেই সেশানের মধ্যে তাঁকে উপ-মুখ্যমন্ত্রী বলে ঘোষণা করা হলেও তাঁকে বাইপাস করে তারপর অর্ডিন্যান্স আনা হল। এ জিনিস কি বরদাস্ত করতে হবে? কেন করতে হবে? কি এতো জরুরি ছিল? আর যদি জরুরি ছিল তাহলে যেভাবে করা উচিত ছিল সেইভাবে করেন নি কেন? এখানে পুরানো সদস্য অনেকেই আছেন, তারা জানেন, বিজয় সিং নাহার উপ-মুখ্যমন্ত্রী ছিলেন, জ্যোতি বসু নিজে এক সময় উপ-মুখ্যমন্ত্রী ছিলেন, আরও দু-একজন ছিলেন। দুঃখের কথা এইভাবে একই দল থেকে উপ-মুখামন্ত্রী কোন দিন হয়নি। সি. পি. এমের মুখ্যমন্ত্রী আবার সি. পি. এমেরই উপ-মুখ্যমন্ত্রী—এইভাবে একই দল থেকে কোনদিন হয়নি পশ্চিমবঙ্গে।

[3.20–3.30 p.m.]

এক্ষেত্রে উপ-মুখ্যমন্ত্রী করলেন। আজকে সেই অর্ডিন্যান্সকে নিয়ে এসে বিল করছেন, কারণ তাঁকে এখানে উপ-মুখ্যমন্ত্রী হিসাবে ঘোষণা করা দরকার। দীর্ঘদিন ধরে যদি প্রবীন মুখ্যমন্ত্রী দায়িত্ব পালন করে চলতে পারেন তাহলে হঠাৎ উপ-মুখ্যমন্ত্রীর কেন প্রয়োজন হ'ল জানি না। এটা দুর্ভাগ্যের যে, পরিষদীয় মন্ত্রী নিজে সংবিধান ঘেঁটেছেন, অথচ আমাদের সঙ্গে নিয়মিত তর্ক করছেন যে, ডেপুটি চিফ মিনিষ্টার এ্যাপয়েন্ট করবার অথরিটি তাঁর রয়েছে। ডেপুটি চিফ মিনিষ্টার করার প্রভিশন কোথায় আছে? এই তো চৌতালার মুখ্যমন্ত্রী হবার সময় উপ-মুখ্যমন্ত্রীর কথা উঠেছে, ওড়িশাতেও কথা উঠেছিল, কিন্তু সংবিধান বিশেষজ্ঞরা বলেছেন কনষ্টিটিউশনে উপ-মুখ্যমন্ত্রীর কোন প্রভিশন নেই। তারজন্য স্বাভাবিকভাবেই সবাই উপ-মুখ্যমন্ত্রীর ব্যাপারটা এড়িয়ে যান। বহুদলীয় সরকার হলে যাতে সরকার পড়ে না যায় তারজন্য ধাপ্পা দেবার অস্ত্র হিসাবে উপ-মুখ্যমন্ত্রীর পদ করা হয়, সংবিধানে যে ক্ষেত্রে কোন নির্দেশ দেওয়া নেই। এখানে নজিরবিহীনভাবে তাঁকে নিয়ে এলেন। উপ-মুখ্যমন্ত্রী যদি মুখ্যমন্ত্রীর দায়িত্ব পালন করেন তাহলে নিশ্চয়ই তারজন্য টাকার বরাদ্দ করা উচিত ছিল। কারণ বিদেশ থেকে কেউ এলে মুখ্যমন্ত্রী তাঁর কোটা থেকে চার-পাঁচ হাজার টাকার এনটারটেন করতে পারেন। অথচ উপ-মুখ্যমন্ত্রীর ক্ষেত্রে টাকার কোন বরাদ্দ নেই, অথচ উপ-মুখামন্ত্রী ইক্যুইভালান্ট টু মুখ্যমন্ত্রী। তারজন্য আমি মনে করি, একেবার রাজনৈতিক কারণে, অগণতান্ত্রিক দৃষ্টিভঙ্গী থেকে এই বিল নিয়ে এসেছেন। আলোচনার ভিত্তিতে দলের মুখ্যমন্ত্রীকে দলের সমর্থন পেতে হয় এবং সেটা করলে ক্রেডিবিলিটি হাই হয়। আজকে সি. পি. আই. চলে গেছে। সভায় তাঁদের মন্ত্রীরা কেউ নেই। মেম্বারেরা আছেন কিনা জানি না। আবার সি. পি. এম.-এর মধ্যে সইফুদ্দিন এবং পুতিতুন্ডিরা আলাদা একটা দল করে ঘুরে বেড়াচ্ছেন। সে সব চাপা

দেবার জন্য যা সংবিধান সম্মত নয় সেই উপ-মুখ্যমন্ত্রীকে স্বীকৃতি দেবার চেষ্টা করছেন। তবে জোর করে টেনে একটা বেড়ালকে বাঘ করা যায় না। তাকে বড়জোর ফেউ করতে পারেন। তেমনি একটা বেড়ালকে উপ-মুখ্যমন্ত্রী করতে পারেন না। তাই এই বিলের আমি তীব্র বিরোধিতা করছি। এ ধরণের আইন সুষ্ঠুভাবে করা উচিত। কাজেই এর বিরোধিতা করা ছাড়া আমার গত্যন্তর নেই।

**শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বেতন ভাতা বিধেয়ক ২০০০ আজকে সভায় আলোচনা এবং গ্রহণের জন্য যা পেশ করা হয়েছে আমি তাকে সমর্থন করছি। আমাদের বিরোধি পক্ষের সদস্যগণ কিছু যুক্তি খুঁজে না পেয়ে চায়ের কাপে তুফান তোলবার চেষ্টা করলেন। বিরোধি পক্ষের বক্তারা বক্তব্য রাখার সময় যা বললেন তাতে বোঝা গেল যে তাঁদের রাগ হলো কেন বুদ্ধদেববাবুকে উপমুখ্যমন্ত্রী করা হলো। তার জন্য নানা যুক্তি তাঁরা দেখালেন, তাঁরা বললেন যে একই দলে নাকি উপমুখ্যমন্ত্রী হয় না। এটা কোথায় লেখা আছে? আমি জানিনা কেন একই দলে উপমুখ্যমন্ত্রী করা যাবে না। যাই হোক উপমুখ্যমন্ত্রী পদে বুদ্ধদেববাবুকে নিযুক্ত করা হয়েছে, মুখ্যমন্ত্রীই সেটা করেছেন। তাঁর পরামর্শ মত রাজ্যপাল মহাশয় তাঁকে নিয়োগ পত্র দিয়েছেন। ফলে তাঁর বেতন এবং ভাতার প্রশ্ন এসে যায় যেহেতু মূল আইনে উপমুখ্যমন্ত্রীর বেতন এবং ভাতা সম্পর্কে উল্লিখিত ছিল না সেই জন্য এই বিধানসভায় এই বিল আনা হয়েছে। এই ব্যাপারে একটা অর্ডিনেন্স জারি করা হয়েছিল। অর্ডিনেন্সের মেয়াদ আইন অনুযায়ী, সংবিধানের ২১৩-র ২ (ক) ধারা অনুযায়ী ৬ মাসের মধ্যে বিল পেশ করতে হবে। ২ রা মার্চ আমাদের বিধানসভার নূতন অধিবেশন শুরু হয়েছে এবং ৬ মাসের মধ্যে যেহেতু অর্ডিনেন্স বিল আকারে উত্থাপিত করতে হবে, তাই এই বিল উত্থাপন করা হয়েছে। সুতরাং এই ব্যাপারে এতো আলোচনা করার কিছু নেই। অর্ডিনেন্সে যে ব্যবস্থা গুলি আইনে উল্লিখিত হয়েছে, আইনটা কার্য্যকারী করার ক্ষেত্রে অর্ডিনেন্স চলাকালীন যে সমস্ত নির্দেশ গুলি আছে বেতন ভাতা দেওয়ার ব্যাপারে সেই গুলিই এখানে বিধিবদ্ধ করা হয়েছে। সুতরাং এই বিষয়ে বেশী আলোচনা করার কিছু নেই। আমি এই বিলটা সমর্থন করছি তার কারণ শুধু মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রী এই জায়গায় তার সঙ্গে উপমুখ্যমন্ত্রী এই শব্দটা যুক্ত করা হবে, এর বেশী কিছু নয়। এর মধ্যে আর্থিক দায়-দায়িত্ব কিছু নেই। সেই জন্য আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিলের কোন উদ্দেশ্য নেই হেতু নেই, ভেগ বিল সেই ভেগ বিলকে বিরোধিতা করা ছাড়া কোন উপায় নেই এই 'দি ওয়েষ্ট বেঙ্গল স্যালারিজ এ্যান্ড এ্যালাউন্সেস (এ্যামেন্টমেন্ট) বিল ২০০০ কে। এই বিল উত্থাপন করতে গিয়ে আপনি যা করলেন বলার নয়। আপনি ডাকলেন জ্যোতিবাবুকে উঠলেন প্রবোধবাবু। আমাকে আবার বাড়িতে গিয়ে সাটিটিউশান পড়ে দেখতে হবে। আমি যতটুকু দেখেছি বা পড়েছি কন্সটিটিউশানে উপমুখ্যমন্ত্রীর কোন প্রভিশান নেই। উপমুখ্যমন্ত্রী আরো দু-একটা করলে আমার আপত্তি নেই। আমাদের সদস্য সৌগতবাবু ঠিকই বলেছেন, আপনারা ২৬ তারিখে সিদ্ধান্ত নিয়েছেন, ২৭ তারিখে করেছেন, ১৭ তারিখে অর্ডিনেন্স করেছেন।

আসলে এটা কেন করেছেন? এটা করার কারণে হচ্ছে কি জানেন স্যার? এটা সুভাষবাবু, সৌফুদ্দিনবাবু সমীর পুতাতুন্ডার রিএ্যাকশান। এখানে তো সি. পি. আই-এর কোন মন্ত্রী দেখছি না, ওঁরা চলে গিয়েছেন। কখনও স্যার আপনি গোপালভাঁড় পড়েছেন? গোপালভাঁড়ের কথায় বউকে কখন মা বলে জানেন? যখন গরু চুরি যায়। ওঁদের গরু চুরি গিয়েছে, সেই জন্য আবোল তাবোল কাজকর্ম করতে হচ্ছে। আমি সেই দিনও বলেছিলাম আজও বলছি, রাজ্যপালের ভাষণে এই প্রসঙ্গে বলেছিলাম উই আর হ্যাবিং এ পার্ট টাইম চিফ মিনিষ্টার, এটাই আমাদের ট্রাজিডি অফ অল অফ আস, ট্রাজিডি অফ ওয়েষ্ট বেঙ্গল। এটাই ট্রাজিডি আমাদের যে পার্ট টাইম চিফ মিনিষ্টার হয়েছে। আর একটা বড় কথা হলো এই বিল কোন সিরিয়াস বিল নয়, মানি বিল নয়, সরকার পড়ে যাবে না, এটা কি দরকার ছিল বলুন তো? বুদ্ধদেববাবু মাইনে পাচ্ছেন না তাই নয়, স্যাংচুয়ারী এ্যালাউন্সেস, আদার এ্যালাউন্সেস বাড়ছে, তাও নয়। এর আগে বিজয় সিং নাহার উপমুখ্যমন্ত্রী ছিলেন। জ্যোতিবাবু উপমুখ্যমন্ত্রী ছিলেন। কখনই এই রকম হয়নি। আজকে কি হলো? সমস্ত জায়গায় ইনসারশান বিটুইন দি চীফ মিনিষ্টার এ্যান্ড মিনিষ্টার্স। সমস্ত জায়গায় মুখ্যমন্ত্রী আর মন্ত্রীদের মাঝখানে বুদ্ধদেববাবুকে ঢুকিয়ে দাও, বুদ্ধদেববাবুকে উপমুখ্যমন্ত্রী করে দাও। এতে বুদ্ধদেববাবুর সম্মান বাড়লো, না কমলো তা আমি জানি না। উনি আপ্যায়নের টাকা পাবেন না, বাড়তি টাকা পাবেন না, ফিনান্সিয়াল ইনভল্‌ভমেনটও নেই। এক্সচেকারের ওপরে কোন এ্যাডিসন্যাল বার্ডনও নেই। সুতরাং এই বিলের ওপরে আমাদের মাননীয় সদস্য সৌগতবাবু যেটা এনেছিলেন যে, তিনি এর বিরোধিতা করেছেন এবং যে ষ্ট্যাটুটরি রেজোলিউশন এনেছেন, তার ওপরে বক্তব্য রেখেছেন। মাননীয় সুব্রতবাবু এর ওপরে বলেছেন, সৌগতবাবুও বলবেন। আমি এই বিলের সম্পূর্ণরূপে বিরোধিতা করছি। এটা সি এম' এর অভাসিটি, প্রিন্ট হবার আগে তিনি বলে দিলেন, তাঁর নাম প্রিন্ট করা হলো। হি ইউ নট এবোভ দি হাউস। আমাদের এটি আপনি সার্কুলেট করেছেন। তিনি বলে দিলেন, এটাকে আমি গ্রহণ করছি—এটা সি এম'এর ঔদ্ধত্য, স্পর্দ্ধা। তিনি আপনাকে একটা চিঠি দিয়েছেন। তার ভাষা যা আমরা পড়লাম, এটা এই পবিত্র বিধানসভার জন্য যথেষ্ট নয়। তাঁর বলা উচিত ছিল, সরকারী কাজে ব্যস্ত থাকার জন্য তিনি আসতে পারবেন না। প্রবোধবাবু এটা করতে পারতেন। উপমুখ্যমন্ত্রীর নামে কিছু বাড়িয়ে দিন না। এই বিলের মাথামুন্ডু কিছু নেই। সুতরাং এই যে 'ওয়েষ্ট বেঙ্গল স্যালারিজ এ্যান্ড এ্যালাউন্সেস (এ্যামেন্ডমেন্ট) বিল, ২০০০' আনা হয়েছে, এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3.30–3.40 p.m.]

**শ্রীদীপক ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিলের সম্পূর্ণ বিরোধিতা করে দু'তিনটি কথা বলতে চাই। একটা গণপ্রজাতন্ত্রী দেশে যে কোন কাজই করা হবে, সেটা করা হবে ইন পাবলিক ইন্টারেষ্টে। সেখানে আর্থিক কিছু থাকুক, না থাকুক, পাবলিক ইন্টারেষ্ট ছাড়া কিছু করা যায় না। বুদ্ধদেববাবুকে যে উপমুখ্যমন্ত্রী করা হয়েছে, এটা পাবলিক ইন্টারেষ্টে করা যায় না। ১৯৯২ সালের থার্ড অক্টোবর লোকসভার নির্বাচনের সময়ে জ্যোতিবাবু ঘোষণা করেছিলেন যে, আমি সুযোগ এলে এবারে প্রধানমন্ত্রী

হতে রাজী আছি। যেই মাত্র নির্বাচন'এর ফল বার হয়ে গেল, তিনি দেখলেন তাঁর প্রধানমন্ত্রী হবার সুযোগ নেই। তিনি তখন অভিমান করে হোক বা অন্য কারণে হোক—এটা তাঁর ব্যক্তিগত ব্যাপার—পার্টি থেকে সিদ্ধান্ত নেওয়া হলো তিনি বাড়ি থেকে অফিস করবেন। অফিস খুব বেশী তিনি করবেন না। বুদ্ধদেববাবু এখানে বসবেন। তাহলে তাঁর মর্যাদা কি থাকবে? তাঁর কোন পাওয়ার একসারসাইস করার ক্ষমতা থাকবে না। বুদ্ধদেববাবু কোন সিদ্ধান্ত নিলে তা নাকচ করে দেওয়া হবে। আমরা জানি, অনেক সিদ্ধান্ত নাকচ করে দেওয়া হয়েছে। আসলে এটা পার্টির অন্তর্কলহের ব্যাপার। জ্যোতিবাবু মুখ্যমন্ত্রীর পদ ছাড়লে সরকার পড়ে যাবে, তাই এটা ছাড়া আর উপায় নেই। দু'বার উপমুখ্যমন্ত্রীত্ব করেছেন, জ্যোতিবাবু করেছেন, বিজয় সিং নাহার করেছেন। সুতরাং আমি এর সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসৌগত রায় ঃ** এই বিলের বিরোধিতা আমি আগেও করেছি, আর এখন এর ওপরে বলতে উঠে আমি শাসকদলের কাছে একটি প্রশ্ন করতে চাই। একটা ষ্ট্যালিনিষ্ট পার্টি নানা ভাবে পার্লামেন্টারী ডেমোক্রেসীকে মেনে নিয়েছে। পার্লামেন্টারী ডেমোক্রেসিতে এখনো অভ্যস্ত হয় নি এবং সেই অভ্যস্ত হয় নি বলেই চিফ মিনিষ্টার থেকে পাড়ার ক্যাডার পর্যন্ত পার্লামেন্টারী ডেমোক্রেসিতে যে সমস্ত নিয়ম কানুন এবং কন্‌ভনশান তা টোটালি ভেঙ্গে দিচ্ছে, ভায়োলেট করছে এবং নষ্ট করে দিচ্ছে। সংবিধান বিরোধী কাজ করছে। তার উদাহরণ আমি তুলে ধরছি যে, উপমুখ্যমন্ত্রী করা এবং তারপরে উপমুখ্যমন্ত্রী করার জন্য বিল আনা হয়েছে। এর আগে প্রবোধবাবু বলেছেন, উনি হয়ত একটু কনফিউস হয়ে গেছেন, আমি তাই পড়ে দিচ্ছি "There shall be a Council of Ministers with the Chief Minister at the head to aid and advise the Governor who shall, in the exercise of his functions, act in accordance with such advice.

The Chief Minister shall be appointed by the Governor and the other Ministers shall be appointed by the Governor on the advice of the Chief Minister.

The Ministers shall hold office on the pleasure of the Governor."

তাহলে নিয়মটা কি—ইলেকশান হবে যে পার্টি মেজোরিটি পাবে সেই পার্লামেন্টারী লেজিসলেটিভ পার্টি মিট করবে এবং তারা চীফ মিনিষ্টার ইলেক্ট করবে। এবং রাজ্যপাল তাঁকে ডাকবেন। গভর্নরের কাছে একটা গোপনে লিস্ট জমা দেবেন যে এই এই আমাদের মন্ত্রী হবে। এই হচ্ছে প্রসেস এটাই করা উচিত। ১৯৯৬ সালে পার্লামেন্টারী পার্টির লিডার হিসাবে ইলেকটেড হয়ে এলেন জ্যোতিবাবু। তাঁর প্রেরোগেটিভ ক্ষমতা বলে তিনি কাউকে মন্ত্রী করতে পারেন, তিনি কাউকে এক্সপেল করতে পারেন মিনিষ্ট্রি থেকে, আবার তিনি কাউকে মিনিষ্টার অফ স্টেটও করতে পারেন। কাউকে ক্যাবিনেট মিনিষ্টার করতে পারেন। তার রেকোমেনডেশানই ফাইনাল। এই ব্যাপারে কাউকে জানানোর দরকার নেই। যতদিন তিনি লিডার আছেন তাঁর এই ক্ষমতা আছে এবং ততক্ষণ তাঁর এ্যাবসোলিউট ক্ষমতা। কিন্তু যেভাবে ডেপুটি চীফ মিনিষ্টার করা হল এটা হচ্ছে মকারী অফ ডেমোক্রেসি। কখন

ডিসিশান নেওয়া হল—ডিসিশান নেওয়া হল ২৬ শে নভেম্বর বামফ্রন্টের অফিসে এবং বামফ্রন্টের বৈঠকে, বামফ্রন্টের পার্টির অফিসে আলিমুদ্দিন স্ট্রীটে। সেখানে জ্যোতিবাবু বললেন আমার বয়স হয়েছে আমি পেটের রোগে ভুগছি, কাজ করতে পারছি না, আমি উপ-মুখ্যমন্ত্রী চাই। উনি বললেন যে তিনি আর কাজ করতে পারছেন না। এতে সি পি আইয়ের লোকেরা বললেন যে আমরা আলোচনা করে পরে জানাব। আর এস পির দেবব্রত বাবু বললেন আমরা তো জানি না, কাগজে পড়ে শুনেছি। ফরোয়ার্ড ব্লকের অশোক ঘোষ বললেন আমরা দেখব, চিন্তাভাবনা করব। কিন্তু জ্যোতিবাবু বললেন যে, আজকেই করুন। জ্যোতিবাবুর ধমকে বামফ্রন্ট রাজি হন কিন্তু ডিসিশান কে এ্যানাউন্স করতে পারেন যে উপ-মুখ্যমন্ত্রী কে হবে বলে—এটা করতে পারেন গভর্ণর। যদি তিনি চীফ মিনিষ্টার হন তাহলে তার আলাদা করে সোয়েরিং করতে হবে। কিন্তু সেখানে এ্যানাউন্স করলেন কে—অনিল বিশ্বাসের উপস্থিতিতে বিমান বসু করলেন। এরা কারা—যারা কখনো ইলেকশানে দাঁড়ায় নি তারা উপমুখ্যমন্ত্রী হবার কথা ঘোষণা করলেন। এটাই হচ্ছে ট্রাভেষ্টি, এটাই হচ্ছে মোকারী অফ ডেমোক্রেসি। জ্যোতিবাবু লিখে পাঠাবেন কাকে ডেপুটি চীফ মিনিষ্টার করবেন আর গভর্ণর সেটা এ্যানাউন্স করবেন। কিন্তু সেটা এ্যানাউন্স হল আলিমুদ্দিন স্ট্রীট থেকে। তাহলে চীফ মিনিষ্টারের ফাংশানটা কি এবং এখানেই শেষ নয়—উপ মুখ্যমন্ত্রী কি কাজ করবেন, সরকারী মন্ত্রীদের ক্ষমতা কতখানি তার সব ওয়েষ্ট বেঙ্গল রুলস্ অফ প্রসিডিওরে মেনশেন করা আছে। কোন কোন ফাইল মিনিষ্টাররা দেখবেন, কোন কোন ফাইল ক্যাবিনেট দেখবে এবং কোন কোন ফাইল ডিসাইড করবেন মিনিষ্টাররা সে সব লেখা আছে। রুলস্ অফ বিজনেসে সব লেখা আছে। চীফ মিনিষ্টারের কি ক্ষমতা আছে না আছে তা রুলস্ অফ বিজনেসে লেখা আছে। এটা তো কোন সিক্রেট ব্যাপার নয়।

[3.40–3.50 p.m.]

রাইটার্স বিল্ডিংয়ে যে কোন সেক্রেটারীর ঘরে রুলস্ অফ বিজনেসটা আছে। ইউ সো মি, "রুলস্ অফ বিজনেস"—এ ডেপুটি চীফ মিনিষ্টার এর কথা ইনসার্ট করার কথা আছে। আমি একটা উদাহরণ দিই, কিছু ফাইল আছে, যা খালি চীফ মিনিষ্টারই দেখতে পারেন। কোন মন্ত্রীর বিরুদ্ধে হয়ত অভিযোগ এল তিনি বেশী বিয়ে করেছেন, সেটার ফাইলটা কিন্তু একমাত্র চীফ মিনিষ্টার দেখতে পারেন। এইসব ব্যাপারে সি. এম. এর একমাত্র এক্সকুসিভ পাওয়ার আছে মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ এলে নো বডি হ্যাজ এনি পাওয়ার, অনলি দি সি. এম. ক্যান এক্সাসাইজ হিজ পারসোনেল পাওয়ার, এটা ওর রাইট আছে। সি. এম. এর কাছে যদি কোন সেক্রেটারিয়েট এর ফাইল আসে, সেন্ট্রাল গভর্ণমেন্ট আই. বি. ইমপুট এর ফাইল হয় তাহলে ডাইরেক্টলি সি. এম. এর কাছে আসে, এক্ষেত্রে সেগুলি দেখার জন্য বুদ্ধদেববাবুকে সি সেই পাওয়ার দেওয়া হয়েছে? এটা একটা কনভেনশান যে উনি যদি কোন মিটিঙে যেতে না পারেন তাহলে তাকে বললেন, তুমি ঐ মিটিঙে একটু যাও বা এই ফাইলগুলি দেখে দাও বা কোন অতিথি এলে তাকে রিসিভ করে আনা, সেটা তিনি করতে পরেন। আজকে এটা একটা সিরিয়াস ব্যাপার, যেটা নিয়ে আমরা আলোচনা করছি। রুলস অফ বিজনেসটা সেইভাবে করা হয়নি। তারপরে এই যে আইনটা,

অরিজিনাল আইনটা হচ্ছে, দি ওয়েস্ট বেঙ্গল স্যালারিস এ্যান্ড এ্যালাউন্সেস এ্যাক্ট, '৫২, আপনি যে মাহিনা দিচ্ছেন, এটা ডেপুটি স্পীকার, স্পীকার, কাউন্সিল অফ মিনিষ্টারস, চীফ মিনিষ্টার, তারা তো একই স্যালারি পান, স্যালারি এ্যান্ড সামচুয়ারি এ্যালাউন্স পান, তারা তো কনভেন্স এ্যালাউন্স, টি. এ., ডি. এ., পান, তা সবই এই আইনে লেখা আছে। এই যে আইনটা আপনি পরিবর্তন আনছেন, এতে বুদ্ধদেব বাবুর স্যালারি কি বাড়ছে? বুদ্ধদেব বাবুর সামচুয়ারি এ্যালাউন্স এক টাকাও বাড়াচ্ছেন না, যদি বাড়াতেন তাহলে আই কুড হ্যাভ আন্ডারস্টুড বা ডিসটিঙগুইসড করতে পারতাম। মন্ত্রীদের থেকেও যদি ১ টাকা বাড়াতেন তাহলেও না হয় বুঝতাম, সেটাও করেননি। শুধু ডেপুটি চীফ মিনিষ্টার এর কথাটা ঢোকাবার জন্য বলেছেন, যদি তাই হয় তাহলে হোয়াই দিস ল হ্যাজ বিন ব্রট? এর আগে জ্যোতি বসু দু'বার উপ-মুখ্যমন্ত্রী হয়েছেন, বিজয় সিং নাহারও ৬ মাস ছিলেন, তখন কিন্তু আইন পাল্টাতে হয়নি। এখন কেন এই আইনটা করতে হল তার কোন এক্সপ্লানেশান দেননি। আজকে এটা ডিসেন্ট হোত যদি চীফ মিনিষ্টার হাউসে এসে এ্যানাউন্স করতেন, আমি একজন ডেপুটি চীফ মিনিষ্টারকে এ্যাপয়েন্ট করছি; তারপরে হাউসে এসে ইন্ট্রোডিউস করিয়ে দিতেন, হাউস তখন চলত, এবং আপনি হাউসে বলে দিতেন যে তাকে এই এই পাওয়ারগুলি দিয়ে দিচ্ছি। এই ডিসেন্সিটা দেখালে বোধহয় সবচেয়ে ভাল হোত। আমরা তখন তাকে এ্যাসেম্বলিতে কনগ্রাচুলেট করতে পারতাম। কিন্তু নো এ্যানাউন্সমেন্ট ইন দিস হাউস ওয়াজ মেড ইন দিস রিগার্ড। এমন কি, হিজ স্যালারি হ্যাজ নট ইনক্রিজ ইভেন বাই ওয়ান রুপি। আপনারা এখানে ৬ মাস পরে আইনটা নিয়ে এলেন যেটা এখানে মিনিং লেস বা ইনফ্রাকচুয়াল। নর্মালি হয় কি, যেখানে কোয়ালিফিকেশান স্যাটিসফাই করে সেখানে কারোর আপত্তি থাকে না। আমরা দেখেছি অজয় মুখার্জী যখন সি. এম. ছিলেন তখন বিজয় সিং নাহার ডেপুটি চীফ মিনিষ্টার ছিলেন, এখানে জ্যোতি বসু এখন মুখ্যমন্ত্রী আছেন, আমরা দেখতে পাচ্ছি বুদ্ধদেব ভট্টাচার্য্যকে ডেপুটি চীফ মিনিষ্টার হিসাবে করে জ্যোতি বসু বলছেন এতে তার কাজের অনেক সুবিধা হচ্ছে। ওনার পার্টির পলিটব্যুরো বলেছে আমরা তাকে ছাড়ব না, রেখে দেব। হাউসকে তো পার্টির খোঁয়াড় করে দিয়েছেন। এতে কোন ডেমক্রেসি থাকবে? আজকে এই যে বিলটা ডেপুটি চীফ মিনিষ্টার এর, এটা যে ভাবে এ্যাপয়েন্ট হয়েছে, ডেপুটি চীফ মিনিষ্টার এর পোষ্ট ইজ এ্যান ইনসাল্ট টু দি কন্সটিটিউশান। আমরা তাই এই বিলের সর্বতোভাবে বিরোধিতা করছি। এতে বুদ্ধদেব বাবুর মর্য্যাদা বাড়েনি, জ্যোতি বসুর মর্য্যাদাও বাড়েনি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ চন্দ্র সিন্‌হা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েষ্ট বেঙ্গল স্যালারি এ্যান্ড এ্যালাউন্স বিল সংশোধনী বিধেয়ক ২ হাজার যে বিলটা এখানে উত্থাপিত হয়েছে, সেই বিলের উপর বিরোধী দলের পক্ষ থেকে মাননীয় সদস্যবৃন্দ আলোচনায় অংশগ্রহণ করে যে বক্তব্য রাখলেন, সেই বক্তব্যর উপরে আমি দু-একটি কথা বলতে চাই। কিন্তু আপনাদের আলোচনা শুনে মনে হল আপনাদের আপত্তিটা যতটা না আইনগত, তার চাইতে বেশী রাজনৈতিকভাবেই এই আপত্তিটা উত্থাপন করা হয়েছে। মাননীয় সদস্য সুব্রতবাবু বলেছেন জ্যোতিবাবুর অনুপস্থিতিতে যেভাবে বিলটা অথারাইজড্ করে আলোচনার জন্য ব্যবস্থা করা হয়েছে সেটা সমীচিত হয়নি। একই কথা তাপস বাবুও উল্লেখ করেছেন। মাননীয়

উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সংসদীয় কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে সংসদীয় মন্ত্রী শুধু নন, আমাদের এখানে পার্লামেন্টারী সেক্রেটারির কোন প্রভিশান যদি থাকত—সেই পার্লামেন্টারী সেক্রেটারী হতেন একজন এম.এল.এ., তাকে মন্ত্রীসভার সদস্য হওয়ার দরকার নেই—তাহলে তিনি যে কোন মন্ত্রীর হয়ে হাউসে কাজকর্ম পরিচালনা করতে পারতেন। সৌগত বাবুকে আমি বলেছি, পার্লামেন্টারি মিনিষ্টার তো এই কাজ করতে পারেনই, পার্লামেন্টারী সেক্রেটারী—হি কুড অলসো ডান ইট। জ্যোতিবাবু কোন কাজে অনুপস্থিত থাকলে সেই দায়িত্ব জ্যোতিবাবুর অর্পণ করতে কোন অসুবিধা নেই, আইনসঙ্গত ভাবেই তিনি এই কাজ করেছেন। দ্বিতীয় ব্যাপার যেটা সুব্রতবাবু বলেছেন, সংবিধানের প্রশ্ন তুলেছেন, উপ-মুখ্যমন্ত্রীর আইনগত কোন অধিকার নেই। আপনারা সকলেই জানেন ভারতবর্ষে যতদিন থেকে সংসদীয় গণতন্ত্র চালু হয়েছে—কি কেন্দ্রে, বা বিভিন্ন রাজ্যে, বিভিন্ন সময়ে প্রধানমন্ত্রী, উপ-প্রধানমন্ত্রী, মুখ্যমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রীর পদ সৃষ্টি হয়েছে। এই বিষয়ে যে শুধু আইনসভার মধ্যেই বিতর্ক হয়েছে তাই নয়, তা আদালত পর্য্যন্তও গড়িয়েছে। কন্সটিটিউশনের ভ্যালিডিটি নিয়ে প্রশ্ন উঠেছে। যখন দেবীলালকে ডেপুটি প্রাইম মিনিষ্টার করা হয়েছিল, তখন সেই ব্যাপারে বৈধতা চ্যালেঞ্জ করে সুপ্রীম কোর্টে মামলা হয়েছিল এবং সুপ্রীম কোর্ট মামলার যে রায় দিয়েছে তা আপনারা জানেন। কন্সটিটিউশান ইমপ্রোপাইটি, ইললিগালিটি, এই কথা কিন্তু বলা হয়নি এবং বলা হয়েছে ডেপুটি প্রাইম মিনিষ্টারকে নতুন করে কোন শপথ নেওয়ার প্রশ্ন নেই। প্রধানমন্ত্রী বা মুখ্যমন্ত্রী তাদের প্রয়োজনের তাগিদে, কাজের সুবিধার জন্য ইচ্ছা করলেই উপ-প্রধানমন্ত্রী বা উপ-মুখ্যমন্ত্রী নিযুক্ত করতে পারেন। সুতরাং কন্সটিটিউশানে এই বৈধতা স্বীকৃত হয়েছে। সংবিধানের ১৬৪ নম্বর ধারা অনুযায়ী মন্ত্রীসভার স্ট্যাটাস্ কি হবে সেটা সৌগত বাবু পড়েছেন। মাননীয় রাজ্যপাল মুখ্যমন্ত্রীর পরামর্শক্রমে তিনি অন্য মন্ত্রীদের নিয়োগ করবে। সেখানে মন্ত্রীদের স্ট্যাটাস কি হবে তা কিন্তু লেখা নেই। কোথাও কিন্তু বলা নেই উপ-মুখ্যমন্ত্রীর পদ বে-আইনি। আরেকটি আইনের মাধ্যমে এটার বিন্যাস করা হয়েছে। ১৯৫২ সালে পশ্চিমবঙ্গ মন্ত্রীসভার যে বেতন-ভাতা সংক্রান্ত আইনের মাধ্যমে এটা করা হয়েছে।

[3.50–3.56 p.m.]

এখানে কি হ'ল? বুদ্ধদেব বাবু হয়েছেন ঠিকই। এক সময় জ্যোতি বাবু ডেপুটি চিফ মিনিষ্টার ছিলেন বা বিজয় সিং নাহার ডেপুটি চিফ মিনিষ্টার ছিলেন। সেই সময় হয়ত আইনের জটিলতা দেখা যায়নি। কিন্তু আইনের দিক থেকে সেটা সমীচীন কিনা, একজন পদাধিকার থাকবে অথচ তার পদের উল্লেখ থাকবে না আইনে, সেটা বিচার্য বিষয়। সেই সময় যদি কোন ভুল হয়ে থাকে, কোন গ্যাপ হয়ে থাকে, ল্যাপ্স হয়ে থাকে, তাহলে সেই ভুল-ত্রুটি, গ্যাপ বা ল্যাপ্সটাকে বহন করে চলতে হবে? তা ঠিক নয়। আইনের খুঁটিনাটিতে দেখা গেছে, কাউকে যদি কোন পদে অভিষিক্ত করা হয়, তাহলে সেই পদের উল্লেখ থাকা বিধেয় বা বাঞ্ছনীয়। মাইনে বাড়াতে হবে, এমন কোন বাধ্যবাধকতা নেই। সেই কারণের জন্য এই উপমুখ্যমন্ত্রীর পদটা সৃষ্টি করা হয়েছে। মাননীয় সদস্য সৌগত বাবু আমাকে যে-কথা বলেছেন, আগেও আমাকে জিজ্ঞেস করেছিলেন—না সৌগত বাবু, নোটিফিকেশন হয়েছে। উপ-মুখ্যমন্ত্রীর পদের জন্য

একটা নোটিফিকেশন হয়েছে ২৭ শে নভেম্বর, হোম সি. এ্যান্ড ই. থেকে বেরিয়েছে। দুটো নোটিফিকেশন বেরিয়েছে। প্রথমটা হ'ল—was appointed as the Deputy Chief Minister. তারপর রুলস্ অফ বিজনেসে বলা হয়েছে—শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য—Shri Buddhadeb Bhattacharjee Dy. Chief Minister and Minister-in-charge of Home (Police) and Information and Culture will perform the business allocated to the Chief Minister in the Chief Minister's absence....এই ডিউটিস তিনি পারফর্ম করবেন ইন Chief Minister's এ্যাবসেন্স।

মাননীয় সদস্য দীপক বাবু যে কথা বললেন—একটা গণতান্ত্রিক রাষ্ট্র কাঠামোতে কোন কাজ করতে গেলে পাবলিক ইন্টারেস্ট দেখতে হবে। নিশ্চয়। এটা একেবারে সত্য। এবং কর্মের ক্ষেত্রেও গতিশীলতা আনার জন্য মনিটর করতে হবে। এবং সেই কাজগুলোকে আরো সুষ্ঠ ভাবে পরিচালিত করার জন্য যদি মুখ্যমন্ত্রী মনে করেন একজন উপ-মুখ্যমন্ত্রী নিয়োগ করা প্রয়োজন, তা করতে পারেন। যে সব ব্যক্তিগত বিষয় এখানে উল্লেখ করা হ'ল, সেইগুলো এক্সট্রানাস ম্যাটার, সেটা এখানকার বিষয় নয়। সেই দৃষ্টিভঙ্গীতে দেখতে হবে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনার সময় শেষ হয়ে গেছে। আরও ১৫ মিনিট বাড়িয়ে দিলাম। আশা করি সভার সকলের সম্মতি আছে। আপনি শেষ করুন।

**শ্রীপ্রবোধ চন্দ্র সিন্‌হা ঃ** তাপস বাবু সঠিক ভাবেই তুলে ধরেছেন যেখানে মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীরা আছেন, তার মাঝখানে - ১৯৫২ সালের আইনে - উপ-মুখ্যমন্ত্রী হতে পারেন। যেহেতু ডেজিগনেশন বা পদটা ছিল না, সেটা সৃষ্টি করা হয়েছে, তার ভাতা ইত্যাদি দেওয়া হয়েছে। সুতরাং এই বিলটা জনস্বার্থেই আনা হয়েছে। হাউসের কাছে আবেদন করছি এই বিলটা অনুমোদন করার জন্য।

The motion of Shri Prabodh Chandra Sinha that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000, be taken into consideration was then put and agreed to.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000, as settled in the Assembly, be passed.

The motion of Shri Probodh Chandra Sinha that the West Bengal Salaries and Allowances (Amendment) Bill, 2000, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 3.56 p.m. till 11.00 a.m. on Monday, the 13th March, 2000 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 13th March, 2000 at 11.00 a.m.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 10 Ministers, 3 Ministers of State and 122 Members.

## Starred Questions
## (to which oral answers were given)

[11.00–11.10 a.m.]

### বেকার ভাতা

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪) **শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমান আর্থিক বছরে (১৯৯৯-২০০০) (জানুয়ারী, ২০০০ পর্যন্ত) বেকার ভাতা প্রাপকের মোট সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, পুরুষ ও মহিলার সংখ্যা কত?

**শ্রী মহম্মদ আমিন ঃ**

(ক) মোট বেকার ভাতা প্রাপকের সংখ্যা এখনই বলা যাচ্ছে না। তবে, এখন পর্যন্ত প্রাপ্ত খবর অনুযায়ী মোট ৪৭,৪১২ জন বেকার ভাতার জন্য আবেদন পত্র দাখিল করেছেন।

(খ) বেকার ভাতার জন্য উপরোক্ত আবেদনকারীদের মধ্যে পুরুষ ও মহিলার সংখ্যা যথাক্রমে ৩৭,৪৫৩ জন ও ৯,৯৫৯ জন।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** আমি যে উত্তর চেয়েছি সে উত্তরটা তো আপনি দিতে পারলেন না। এটা কি উত্তর হল? আমি আপনাকে কি প্রশ্ন করেছি?

**শ্রী মহম্মদ আমিন ঃ** আপনি প্রশ্ন করেছেন রাজ্যে বর্তমান আর্থিক বছরে ৯৯-২০০০ সালের জানুয়ারী পর্যন্ত বেকার ভাতা প্রাপকের সংখ্যা কত। এখন বেকার ভাতা কেউ পায় না। দরখাস্ত আমরা পেয়েছি, ইট ইজ আন্ডার প্রসেস।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** কত পেয়েছেন?

**শ্রীমহম্মদ আমিন ঃ** এই ৪৭ হাজার দরখাস্ত স্ক্রুটিনী করতে হবে। কোটি কোটি

টাকার ব্যাপার। প্রসেস করে, ফাইনালাইজ করে এই সংখ্যাটা ঠিক হবে। তখন জানা যাবে কত টাকা প্রয়োজন। তারপর টাকা দেওয়া হবে। এতো সহজে কি করে হবে?

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** আপনি বলছেন, বেকার ভাতা প্রাপকের সংখ্যা এখনই বলা যাচ্ছে না। ৪৭ হাজার ৪১২ জন বেকার ভাতার জন্য আবেদনপত্র দাখিল করেছে। আমি আপনার কাছে প্রশ্ন রাখছি এই কালের আগে চাকরির জন্য কতজন কল লেটার পেয়েছে, তার আগে চাকরি পেয়েছে কতজন?

**শ্রীমহম্মদ আমিন ঃ** এটা আরেকটা আলাদা প্রশ্ন আছে। এখন এটা আলোচনা করা যাবে না।

(গোলমাল)

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার প্রোটেকশন চাইছি। আমি যে প্রশ্ন করলাম উনি তার উত্তর দিতে পারলেন না। আমি আপনার প্রোটেকশন চাইছি।

**মিঃ স্পীকার ঃ** আমি আপনার প্রোটেকশন চাইছি। সাপ্লিমেন্টারী থাকলে জিজ্ঞাসা করবেন। অন্য প্রশ্ন আছে। এখন এটা বলুন।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** উনি কতটা পেয়েছেন বলুন। আপনি অন্ততঃ আমাদের প্রোটেকশন দিন।

**মিঃ স্পীকার ঃ** আপনি হয়তো রুলস জানেন না যে মিনিষ্টারকে আপনি জিজ্ঞাসা করবেন, তিনি উত্তর নাও দিতে পারেন। মিনিষ্টার ইজ নট বাউন্ড টু রিপ্লাই টু কোয়েশ্চেন। এটা পলিটিক্যাল ক্যামেপেনের জন্য, না হলে জনসাধারণের কাছে যাবে।

(নয়েজ)

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** উত্তর দিতে হবে, কত জন হয়েছে সেটা বলুন?

**শ্রীনির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্য সরকার বেকারভাতা চালু করার পর বহু বেকারের কর্মসংস্থান হয়েছে। এমনকি যে সমস্ত জেলায় স্বনিযুক্তি কর্ম প্রকল্পে ব্যাঙ্কে ওরা রেফার করে—বেকার বন্ধুরা ক্ষুদ্র শিল্পের জন্য কাজ পেয়েছেন,—কিছু কিছু ক্ষেত্রে তারা লোন পেয়েছেন, তারা কিন্তু ডিসকন্টিনিউ করেন নি বেকারভাতার ক্ষেত্রে। আবার বহু বেকার আছে তাদের পাওয়া উচিত, সে ব্যাপারে আপনার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি তৎপর নয়। সেখানে উল্টোপাল্টা হচ্ছে, সেখানে টাকা-পয়সার ব্যাপার আছে। অতীতে বেকারভাতা প্রদানের যে সিদ্ধান্ত হয়েছিল সেটাকে কার্যকরী করতে কি কি ব্যবস্থা করেছেন এবং যেখানে কাজ পেয়েছেন বা স্বনিযুক্তি প্রকল্পে কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে সেখানে আপনি কি কি ব্যবস্থা করেছেন?

**শ্রী মহঃ আমীন ঃ** বেকারভাতা আর চাকরী এই দুটো আলাদা জিনিস। বেকারভাতা সম্পর্কে আমি বলেছি যে এককালে ৫০ টাকা করে মাসে দেওয়া হতো। সরকার পরে

মনে করেছেন এটা অপর্যাপ্ত, এটা দিয়ে কিছু হচ্ছে না। কাজেই একটা নতুন স্কীম চালু করা হয়েছে। ৬ বছরের উপর যাদের রেজিস্ট্রেশান রয়েছে তাদের এককালীন আড়াই হাজার টাকা দেওয়া হবে। এটা আন্ডার প্রসেস রয়েছে, স্ক্রুটিনী হওয়ার পরে কত জন পেতে পারে সেটা দেখা হবে। অনেকগুলি কন্ডিশান আছে, তার পর টাকা দেওয়া হবে এবং সেটা এই আর্থিক বছরের হিসাবের মধ্যে রাখা হবে। আর কত জন চাকরী পেয়েছে সেটার উত্তর আর ২,৩ টি প্রশ্নের পরে এই রকম একটা প্রশ্ন আছে তখন বলে দেব।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন আগে আমাদের রাজ্যে বেকারভাতা দেওয়ার একটা সিস্টেম ছিল, পরে সরকার বাজেটে ঘোষনা করেছিল এককালীন আড়াই হাজার টাকা দেওয়া হবে এবং সেই মতো বেকার ছেলেদের দরখাস্ত নিয়েছেন এবং আপনি ঠিকই বলেছেন যে, এটা প্রসেস হচ্ছে। কিন্তু আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই, এই টাকা ডিসবার্স হচ্ছে না। এর কারণ কি সরকার এখনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে ঠিক করে দেন নি যে হোয়াট উইল বী দা মোড অফ পেমেন্ট? এই ব্যাপারে সঠিক সিদ্ধান্ত দেন নি বলেই বেকার ভাতা দিতে অসুবিধা হচ্ছে?

**শ্রীমহঃ আমীন ঃ** মোড অফ পেমেন্ট ঠিক আছে, হিসাবে যদি ঠিক হয় যে কত জন পাবে, তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসার-এর কাছে এক সাথে গভর্ণমেন্ট টাকা দিয়ে দেবে। তারা এককালীন আড়াই হাজার টাকা প্রাপককে চেক প্রদান করবেন। মোড অফ পেমেন্ট ঠিক আছে, কিন্তু হিসাব ফাইনালাইজ হয় নি।

**শ্রীসমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী বললেন বেকার যুবক-যুবতীদের মধ্যে ৪৭ হাজার ৪১২ জন দরখাস্ত করেছেন এই বেকারভাতা পাওয়ার জন্য। এখন বেকার ভাতা পাওয়ার পরে সরকারী কোন সুযোগ সুবিধা তারা পাবে কি না? পেলে তারা কি ধরনের সুযোগ সুবিধা পাবে?

**শ্রীমহঃ আমীন ঃ** বেকার ভাতা পাওয়ার পরে তাদের নামটা বয়সসীমা সাপেক্ষে রেজিস্ট্রেশান থাকবে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করা হয়েছিল রাজ্যে বর্তমান আর্থিক বছরে বেকার ভাতা প্রাপকের মোট সংখ্যা কতো? তাতে আপনি বললেন কত জন দরখাস্ত করেছে। ৪৭ হাজার ৪১২ জন দরখাস্ত করেছে, কিন্তু প্রাপকের সংখ্যাটা বলতে পারলেন না। আমি আপনার কাছে জিজ্ঞাসা করছি, পশ্চিমবাংলায় ১৯৯৯-২০০০ সাল পর্যন্ত ভাতা-ভুক্ত বেকারের সংখ্যা কত এবং বেকার ভাতা পাওয়ার উপযুক্ত কতজন?

[11.10–11.20 a.m.]

**শ্রীমহঃ আমিন ঃ** ভাতা-ভুক্ত বেকারের সংখ্যা ৫৫ লক্ষ ৫৫ হাজারের বেশী আছে। আজকে আরেকটা প্রশ্ন আছে তার উত্তর দেওয়ার সময় বলে দেব। কিন্তু বেকার সংখ্যার সাথে প্রাপকের সংখ্যার কোন প্রপোরশন নেই। যাদের বয়স ৩৫ থেকে ৪৫ দে উইল বি এ্যপ্লিকেন্ট। তাদের পরিবারের ইনকাম, ইত্যাদি দেখা হবে। আমাদের

কাছে এ ব্যাপারে ৪৭ হাজার দরখাস্ত এসেছিল। তার মধ্যে কতকগুলো ইনকমপ্লিট আছে। সেগুলো সর্টআউট করতে হবে। তার পর ফাইনাল ডিসিশনে যাওয়া যাবে যে, কত লোক পাবে এবং কত টাকার দরকার হবে।

**শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, নতুন পদ্ধতিতে স্ক্রুটিনী চলছে। কিন্তু পুরনো ব্যবস্থা যেটা চলছিল, সেই সময় পর্যন্ত যে বেকাররা আমাদের রাজ্যে বেকার ভাতা পেয়েছেন তাদের সংখ্যা কি আপনার কাছে আছে? থাকলে যদি জানান ভালো হয়।

**শ্রীমহঃ আমিন ঃ** সেটা আছে। যখন মাসে মাসে ৫০ টাকা করে দেওয়া হ'ত। আট কোটি টাকার কিছু বেশী দেওয়া হ'ত। এইটুকু শুধু আমার মনে আছে। তবে, এটা ফাইলে এখনই দেখতে পাচ্ছি না।

**শ্রীসৌগত রায় ঃ** আগে এই বামফ্রন্ট সরকার ৫০ টাকা করে বেকার ভাতা দিতেন। ৫০ টাকা করে কেন ঠিক হয়েছিল জানি না, বিধবারাও ৩০০ টাকা করে পেতেন। যাইহোক সেটা বন্ধ করে আড়াই হাজার টাকা এককালীন দেওয়ার কথা বলেছেন। মাঝখানে আবার অনেক বেকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড সারেন্ডার করে অটো লোন পেয়েছেন। আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাইছি যে,—ঐ আড়াই হাজার টাকা খুবই অকিঞ্চিৎকর—ঐ টাকা দিয়ে কোন্ ব্যবসা হবে? এটাকে বাড়াবার কথা ভাবছেন কিনা?

**শ্রীমহঃ আমিন ঃ** এটা এককালীন হেল্প মনে করে দেওয়া হচ্ছে। যারা কিছু করতে চায় তারা নিজেদের প্রচেষ্টায় আরো টাকা জোগাড় করে ছোট-খাট ব্যবস্থা করতে পারে। তবে এই টাকা পাওয়ার ক্ষেত্রে কার্ড সারেন্ডার করতে হবে না, রেজিস্ট্রেশনও থাকবে।

**শ্রীমতি মমতা মুখার্জি ঃ** বেকারদের ফ্যামিলি কন্ডিশন, ইকোনোমিক কন্ডিশন দেখে ভাতা দেবার কথা বিবেচনা করা হয়। ২৪।২৫ বছরের বেকার ছেলে-মেয়ে সংসারের পক্ষে বোঝা হয়ে যায়, বাবা-মায়েরা তাদের দায়িত্ব বহন করতে চায় না। তাহলে একজন বেকারকে কি ভাবে সার্টিফাই করা হবে? তার ফ্যামিলির ইকোনোমিক কন্ডিশন দেখে, না অন্য কোন ভাবে?

**শ্রীমহঃ আমিন ঃ** আইডিয়াটা হচ্ছে, যাদের ইনকাম কম তাদের হেল্প করা উচিৎ। আর, স্বচ্ছল অবস্থায় তারা আছেন তাদের দেওয়া হবে না।

## আইন আধিকারিকের পদ

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪। **শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা হাইকোর্টে ও রাজ্য প্রশাসনিক ট্রাইবুন্যালে কিছুসংখ্যক আইন আধিকারিকের পদ সৃষ্টি করা হয়েছে;

(খ) সত্যি হলে, কতগুলি পদ সৃষ্টি করা হয়েছে (পৃথকভাবে); এবং

(গ) পদগুলিতে নিয়োগের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**শ্রী নিশীথ অধিকারী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলিকাতা হাইকোর্টের জন্য ১৬টি এবং রাজ্য প্রশাসনিক ট্রাইবুনালের জন্য ২টি।

(গ) নিয়োগের কাজ সম্পূর্ণ হয়েছে।

**শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, নিয়োগের কাজ সম্পূর্ণ হয়েছে। পূর্বে কলকাতা হাইকোর্টে এবং রাজ্য প্রশাসনিক ট্রাইবুনালে এই ধরনের কোন পদ ছিল কিনা? এই ধরনের পদ থাকলে তার সংখ্যা কত ছিল? নাকি আপনিই প্রথম এটা শুরু করলেন?

**শ্রীনিশীথ অধিকারী ঃ** আগে এটা ছিল না। এখন চালু করা হয়েছে।

**শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** এই নিয়োগের ফলে রাজ্যসরকারের স্বার্থ সংশ্লিষ্ট মামলায় আত্মপক্ষ সমর্থনের পক্ষে কোন উল্লেখযোগ্য অগ্রগতি বা সাফল্য এসেছে কি?

**শ্রীনিশীথ অধিকারী ঃ** হাইকোর্টের ক্ষেত্রেও উল্লেখযোগ্য ফল পাওয়া গেছে এবং প্রশাসনিক ট্রাইবুনালের ক্ষেত্রেও উল্লেখযোগ্য ফল পাওয়া গেছে।

**শ্রীআবু আয়েশ মন্ডল ঃ** রাজ্যসরকার এই দেওয়ানী ছাড়া ফৌজদারী মামলার ক্ষেত্রে এ্যাসিসট্যান্ট পাবলিক প্রসিকিউটর নিয়োগের ক্ষেত্রে স্বচ্ছতা আনার জন্য একটা নতুন বিধি প্রনয়ণ করবেন বলেছিলেন। সেই বিধি কি? সেই নিয়োগের কাজ চলছে কিনা?

**শ্রীনিশীথ অধিকারী ঃ** পূর্বে এ্যসিসট্যান্ট পাবলিক প্রসিকিউটর নিয়োগের ক্ষেত্রে সরকার মৌখিক জিজ্ঞাসাবাদের মধ্যে দিয়ে তাঁদের নিয়োগ করতেন। কিন্তু এখন পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে তাঁদের পরীক্ষা নেওয়া হয় এবং সেই পরীক্ষার পর তাঁদের এ্যপয়েন্টমেন্ট করা হচ্ছে। ফলে স্বচ্ছতা অনেক বেশী এসেছে।

## নিবিড় মৎস্যচাষভুক্ত জলাশয়

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮) **শ্রীসঞ্জীবকুমার দাস ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে কত পরিমাণ জলাশয় নিবিড় মৎস্যচাষভুক্ত (জেলাভিত্তিক)?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

ক) রাজ্যে ১৯৯৮-৯৯ পর্যন্ত মোট ১০৫৯৬১.৩২ হেক্টর জলাশয় নিবিড় মৎস্য চাষের আওতায় আনা হয়েছে।

জেলাভিত্তিক জলাশয়ের খতিয়ান নিম্নে দেওয়া হল—

| | জেলার নাম | | জলাশয়ের পরিমাণ (হেক্টর) |
|---|---|---|---|
| ১। | বর্ধমান | - | ১১২৪৫.০২ |
| ২। | হুগলী | - | ৯৫১৪.৮৩ |
| ৩। | হাওড়া | - | ৩৯৩৮.৬৩ |
| ৪। | দক্ষিণ ২৪ পরগণা | - | ১০৬৫১.৮৭ |
| ৫। | উত্তর ২৪ পরগণা | - | ৫৭৭৪.৫৫ |
| ৬। | নদীয়া | - | ৭৬৭৩.০১ |
| ৭। | মুর্শিদাবাদ | - | ৭৫৬০.৬০ |
| ৮। | মালদা | - | ৩৩৯০.৬১ |
| ৯। | বীরভুম | - | ৮৪৪৪.৯১ |
| ১০। | উত্তর দিনাজপুর | - | ৪১২.৩২ |
| ১১। | দক্ষিণ দিনাজপুর | - | ৫১৯৫.৭১ |
| ১২। | শিলিগুড়ি | - | ১৩৫.৯০ |
| ১৩। | জলপাইগুড়ি | - | ১৬২৪.৫৪ |
| ১৪। | দার্জিলিং | - | ১০২.৭৫ |
| ১৫। | কুচবিহার | - | ১৭২১.১০ |
| ১৬। | মেদিনীপুর | - | ১৪৩২২.০৫ |
| ১৭। | বাঁকুড়া | - | ৫৩৩৭.৮৮ |
| ১৮। | পুরুলিয়া | - | ৮৯১৫.০৪ |
| | মোট | - | ১০৫৯৬১.৩২ হেক্টর |

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে ১৯৯৭-৯৮ সালে এই রাজ্যে কত হেক্টর জলাশয় নিবিড় মৎস্য চাষের আওতায় ছিল?

**শ্রীকিরণময় নন্দ ঃ** আমি ১৯৯৭-৯৮ সালের এর পরিমাণ কত ছিল সেটা সঠিক বলতে পারব না, তবে আনুমানিক ভাবে এর পরিমাণ ছিল ১ লক্ষ ৫৪-৫৫ হাজার হেক্টরের মত।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে এটা স্পষ্ট প্রতীয়মান যে আমাদের রাজ্যে নিবিড় মৎস্য চাষের জন্য জলাশয়ের পরিমাণ কমছে।

[11.20–11.30 a.m.]

**শ্রীকিরণময় নন্দ ঃ** ঐ তথ্যটা বলতে আমার একটু ভুল হয়েছে। ১৯৯৭-৯৮ সালের ঐ সংখ্যাটা হবে ১ লক্ষ ৫ হাজার মত।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** প্রায়ই শোনা যায় মৎস্য চাষের জলাশয়গুলো ভরাট করে

প্রোমোটররা বাড়ি করার চেষ্টা করছে। এ বিষয়ে মন্ত্রী মহাশয় মাঝে মাঝে ক্ষোভ প্রকাশও করেছেন। এ বিষয়ে প্রকৃত তথ্যটা কি? এটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি।

**শ্রীকিরণময় নন্দ ঃ** আমাদের যে গবেষণাগারগুলি আছে তাদের আমরা স্যাটেলাইটের মাধ্যমে প্রত্যেক জেলার জলাশয়গুলি পরিমাপ করতে নির্দেশ দিয়েছি। কয়েকটা জেলায় এই কাজ শেষ হয়েছে, এখনো কয়েকটা জেলায় কাজ বাকি আছে। আমরা পরিপূর্ণ রিপোর্ট পাওয়ার পরে আপনাকে জানাতে পারব।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** রাজ্যে মৎস্য চাষকে আরো উন্নত করার জন্য রাজ্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**শ্রীকিরণময় নন্দ ঃ** আমরা উন্নত প্রথায় মাছ চাষের জন্য ১৯৮১-৮২ সাল থেকে অন্তঃদেশীয় মৎস্য চাষ সংস্থা তৈরী করেছি। প্রত্যেক জেলার এফ. এফ. ডি. এ. তৈরী হয়েছে। ১৯৮১-৮২ সাল থেকে ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত বিগত ১৬ বছরে যে কাজ হয়েছে তা খুব একটা কম নয়। এর আগে উন্নত প্রথায় মৎস্য চাষের জন্য এখানে কোন পরিকল্পনাই ছিল না। আমরা চেষ্টা করছি যাতে আরো বেশী মানুষকে মোটিভেটেড করা যায় এবং আরো ভাল প্রশিক্ষণ দেওয়া যায়। ব্লক স্তরে ১ মাসের এবং রাজ্য স্তরে ৩ মাসের প্রশিক্ষণের ব্যবস্থা করেছি। প্রত্যেক জেলায় 'মীন-ভবন' তৈরী করেছি। আমরা জানি আমরা জলাশয় বাড়াতে পারব না। এটা ঠিকই জলাশয় ক্রমশঃ সংকুচিত হচ্ছে এবং তা বিভিন্ন কারণে হচ্ছে। সেই জন্য ক্রমবর্ধমান জনসংখ্যার চাহিদার পাশাপাশি উৎপাদনের সমতা রক্ষা করতে হলে প্রোডাকটিভিটি বাড়াতে হবে। প্রোডাকটিভিটি বাড়াবার জন্যই আমরা বিভিন্ন রকমের প্রকল্পের মাধ্যমে চাষীদের উৎসাহিত করছি।

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** স্যার, অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, আমাদের রাজ্যে এখনো ১ লক্ষের কিছু বেশী হেক্টর জলাশয়ে মাছ চাষ হয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই পরিমাণ জায়গায় বছরে কত পরিমাণ মাছ উৎপাদিত হচ্ছে?

**শ্রীকিরণময় নন্দ ঃ** আমাদের অন্তঃদেশীয় জলাশয়গুলি থেকে গত বছর যে মাছ উৎপাদন হয়েছে তার পরিমাণ ৯ লক্ষ টন।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, হাওড়া জেলার কোন্ কোন্ জায়গায় এই মাছ চাষের ব্যবস্থা করা হয়েছে?

**শ্রীকিরণময় নন্দ ঃ** সমস্ত ব্লকে।

**শ্রীগৌতম চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, বিভিন্ন জেলায় বন্যা রোধ করতে নদীতে বিভিন্ন রকমের বাঁধ দেওয়া হয়েছে। ফলে বহু শাখা নদী, খাল, বিল শুকিয়ে যাচ্ছে। এই সবগুলোর আগে যে ন্যাচারাল মাছ আসত তা এখন আর আসছে না। ফলে মাছ উৎপাদন বা সংগ্রহ কমে যাচ্ছে। এ বিষয়ে আপনি কোন পদক্ষেপ নিচ্ছেন কী?

**শ্রীকিরণময় নন্দ ঃ** মালদা জেলায় আমাদের এই ধরণের সমস্যার সম্মুখীন হতে হয়েছে। মালদা জেলার বড় বড় বিল বাওড়গুলি আগে নদীর সঙ্গে যুক্ত ছিল। এবং প্রাকৃতিক প্রথায় মাছ চাষ হতো। কিন্তু নদীতে বাঁধ দেওয়ার জন্য প্রাকৃতিক প্রথায় মাছ চাষ হয় না। সেইজন্য মাছ চাষের জন্য অ্যাকুয়া কালচারের উপর জোর দিতে হয়েছে। সেইসব জায়গায় জাতীয় সমবায় উন্নয়ণ নিগমের মাধ্যমে মাছ চাষীরা চাষ করে। এই সমস্ত বড় বড় বিল-বাওড়ে যাতে উন্নত প্রথায় মাছ চাষ করা যায় সেইসব প্রকল্প হাতে নিয়েছি।

**শ্রীবংশীবদন মৈত্র ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন, হুগলী জেলার খানাকুলে বোরো বাঁধ দেওয়ার জন্য আমি দেখেছি, গত দুই-এক বছর আগে সামাজিকভাবে মাছ চাষ করার জন্য মাছের পোনা ছাড়া হতো। এখন দেখছি, এইরকম পরিকল্পনা নেওয়া হচ্ছে না। আমার প্রশ্ন, এইরকম পরিকল্পনা আছে, না বন্ধ হয়ে গেছে? যদি থাকে তাহলে অনুগ্রহ করে জানালে ভাল হয়?

**শ্রীকিরণময় নন্দ ঃ** সামাজিকভাবে মৎস্য চাষ প্রকল্পের পরিকল্পনা আমাদের দপ্তরের এখনো আছে। গত ৩।৪ বছর ধরে নদীতে রিভার লঞ্চিং বা মৎস্য সঞ্চার প্রকল্পের উপর জোর দেওয়া হয়েছে। এ বছরও সামাজিক মৎস্য প্রকল্পের কাজ নেওয়া হয়েছে। তবে এগুলি পঞ্চায়েত ঠিক করে। পঞ্চায়েতের মাধ্যমে এইসব কাজকর্মগুলি করা হয়।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** আপনি যেসব তথ্য দিলেন তাতে মৎস্য চাষের বিশাল এলাকা দেখালেন। মনে হল, পশ্চিমবাংলার অর্ধেক জমিতে মৎস্য চাষ হয়। কিন্তু মাছের বাজারে এর প্রতিফলন হচ্ছে না। প্রতিনিয়ত মাছের বাজারে দাম বাড়ছে। কিন্তু এদিকে দেখছি, আপনি দিল্লীতে গিয়ে মাছের জন্য কি সব প্রাইজ পাচ্ছেন, ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা রাজ্য হিসাবে প্রথম হচ্ছে। কিন্তু আমার প্রশ্ন, এদিকে মাছ চাষের জমির এলাকা বাড়ছে, কিন্তু অপরদিকে তার প্রতিফলন মাছের বাজারে হচ্ছে না কেন, কেন মাছের গায়ে হাত দেওয়া যাচ্ছে না, কেন এত অগ্নিমূল্য?

**শ্রীকিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, মাছের ব্যাপারে এই তথ্য আপনারা বার-বার দিয়ে থাকেন এই বিধানসভার মধ্যে এবং বাইরের বিভিন্ন জায়গায়, কিন্তু ক্রেতারা যে ধরণের মাছ কিনতে চান, ঠিক সেইরকম ধরণের মাছ বাজারে আছে, সামুদ্রিক মাছ কম দামে বাজারে পাওয়া যায়। এমন কি যে মাছ এখানে চাষ হয় সেই মাছের দামও বাজারে কম। চালের দাম যদি কেউ বলেন তিনি কিন্তু বাস্‌মতী চালের দাম কোট্‌ করেন না। সাধারণ যে চাল খান সেই চালের দামের কথাই লোকে বলে, কিন্তু মাছের বিষয়ে সাধারণ মাছের দামের কথা কেউ ব্যবহার করে না। বিভিন্ন পরিসংখ্যান এবং বিভিন্ন তথ্য থেকে পাওয়া যাচ্ছে যে, তুলনামূলকভাবে অন্যান্য দ্রব্য-সামগ্রীর যেভাবে দাম বেড়েছে মাছের দাম সেই তুলনায় কম বেড়েছে। যারা মাছ চাষ করে তারাও বাজারে অন্যান্য দ্রব্য-সামগ্রী কেনেন। সুতরাং দ্রব্য-সামগ্রীর দাম বাড়বে আর মাছের দাম কমতে থাকবে—এটা যদি হয় তাহলে মাছ চাষীরা সারভাইভ করবে না। যারা মাছ চাষ করেন বেকার যুবকরাই করেন। আমরা চাই, তারা মাছের দাম যথোপযুক্ত ভাবেই পান।

**শ্রীরামপদ সামন্ত ঃ** আমাদের পশ্চিমবাংলায় পরিকল্পিতভাবে বহু জায়গায় মাছ চাষ প্রকল্প হাতে নেওয়া হয়েছে। দীঘার শঙ্করপুর এলাকায় যে মাছ চাষ প্রকল্প হাতে নেওয়া হয়েছে তার মধ্যে ৫০টি পুকুরে চাষ করা হয়েছে। এর মধ্যে ১৪টি পুকুরে পর পর ২ বছর কোন রকম ফসল পায়নি। প্রথম বছর হোয়াইট স্পট ডিজিজের জন্য মাছ চাষীরা ক্ষতিগ্রস্থ হয়েছে, পরের বছর খরার জন্য ক্ষতিগ্রস্থ হয়েছে। তাই পরে আর কেউ চাষ করতে চাইছে না, কারণ তারা অর্থনৈতিক দিক থেকে বিপর্যস্ত হয়ে পড়েছে। কারণ পুকুরে মাছ চাষ করতে গেলে যে সময় এবং পরিশ্রম দেওয়া দরকার সেটা দিতে গেলে তাদের কাছে পয়সা নেই। বাইরে না খাটলে তাদের পেট চলবে না। সেই সব ক্ষতিগ্রস্থ চাষীদের চাষে সাহায্য করার জন্য সরকারের পক্ষ থেকে পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা? যদি হয়ে থাকে তাহলে কি পরিকল্পনা নেওয়া হয়েছে?

[11.30–11.40 a.m.]

**শ্রীকিরণময় নন্দ ঃ** দীঘাতে যে প্রকল্প গড়ে উঠেছে সেটা বিশ্বব্যাঙ্কের সহায়তায় এবং ওদের নির্দেশেই আমাদের ওখানে দু বছর ধরে মাছ চাষ হয়। যে সমস্যার সম্মুখীন ওখানে হতে হয়েছে এটা শুধুমাত্র দীঘার সমস্যা নয় বা কেবলমাত্র ভারতবর্ষের সমস্যা নয়। মৎস্য বিজ্ঞানীরা এই সমস্যার সম্মুখীন হয়েছেন সারা বিশ্ব জুড়েই। বিশ্বের কোনও বৈজ্ঞানিকই এ ব্যাপারে পুরোপুরি কোন মেথড বার করতে পারেন নি যাতে এই হোয়াইট স্পট ডিজিজ-এ চিংড়ি মাছ নষ্ট হচ্ছে তার রেমিডি করা যায়। যাতে করে তার রেমিডি বার করা যায় তারজন্য নানান রকমের পরীক্ষা-নিরীক্ষা হচ্ছে, নানান গবেষণাগার তৈরি হয়েছে সারা বিশ্ব জুড়েই। আমাদের রাজ্যেও আমরা গবেষণাগার তৈরি করেছি। নানান পরীক্ষা-নিরীক্ষা চলছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের যারা কনসালটেন্ট তারাও খুব চেষ্টা করছেন। এ বছর আবার যাতে মৎস্যচাষীরা নতুন করে প্রকল্প তৈরি করে ভালভাবে চাষ করতে পারেন তারজন্য আমাদের সরকার থেকে যতটা ব্যবস্থা করে দেওয়া যায় সেটা করে দেওয়ার জন্য আমরা সাধ্যমত চেষ্টা করছি।

**শ্রীঅমর চৌধুরী ঃ** হোয়াইট স্পট ডিজিজে চিংড়ি মাছগুলো নষ্ট হচ্ছে কিন্তু তার রেমিডি বার করা যাচ্ছে না। আমার প্রশ্ন, এই হোয়াইট স্পট ডিজিজে যে চিংড়িমাছগুলি নষ্ট হচ্ছে সেগুলি হিউম্যান বডি কনজামসান করলে তা অস্বাস্থ্যকর কিনা সে বিষয়ে মন্ত্রীমহাশয়ের কাছে কোন তথ্য আছে কি?

**শ্রীকিরণময় নন্দ ঃ** এই হোয়াইট স্পট ডিজিজ যে মাছের হয় সেই মাছটা বাজারে আসে না, তার আগেই ওখানে মরে যায়। তবে আগের থেকে এখন এটা অনেকটা এ্যারেষ্ট করতে পারা গিয়েছে। আগে এর ব্যাপকতা যতটা ছিল সেটা কমাতে পারা গিয়েছে। আমার কাছে যে পরিসংখ্যান আছে তাতে দেখছি গত বছর যে পরিমাণ চিংড়ি মাছ আমরা বিদেশে রপ্তানী করেছি—এই মাছটা প্রধানতঃ বিদেশে রপ্তানি করা হয়—যে কোয়ানটিটি গত বছর বিদেশে পাঠিয়েছিলাম এ বছর প্রায় সেই পরিমান কোয়ানটিটিই বিদেশে গিয়েছে এবং এ ক্ষেত্রে আমাদের বৈদেশিক মুদ্রা অর্জন-এর পরিমাণ গত বছরের পরিমাণের থেকে বেশী।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মৎস্য দপ্তর সম্পর্কে আমরা অনেক ভাল ভাল কথা শুনি। আমরা শুনি এক্ষেত্রে আমরা নাকি ভারতবর্ষের মধ্যে বারবার ফার্স্ট হচ্ছি। স্যার, এসব শুনে আমার একটা গল্পের কথা মনে পড়ছে। একটা দুষ্টু, খারাপ ছেলে স্কুলে গিয়েছে। স্কুল থেকে ফিরে এসে সে তার বাবাকে বলছে, 'বাবা, আজকে আমাদের স্কুলে ইন্সপেক্টার এসেছিলেন, আমি আজকে খুব বড় প্রাইজ পেয়েছি, ফার্স্ট প্রাইজ পেয়েছি। বাবা তার ছেলেকে জিজ্ঞাসা করলেন, ইন্সপেক্টার তোকে কি প্রশ্ন জিজ্ঞাসা করেছিলেন? ছেলে বললো, ইন্সপেক্টার জিজ্ঞাসা করেছিলেন, গরুর ক'টা পা? বাবা ছেলেকে জিজ্ঞাসা করলেন, তুই কি উত্তর দিলি? ছেলে বললো, আমি উত্তর দিলাম গরুর ৬টা পা। বাবা অবাক হয়ে ছেলেকে জিজ্ঞাসা করলেন, তাতেই ইন্সপেক্টার সাহেব তোকে প্রাইজ দিলেন? ছেলে বললো, হ্যাঁ, আমি তো ৬টা বলেছি, অন্যরা তো ১২টা/১৩টা/১৪টা করে বলেছে। স্যার, আমার মাঝে মাঝে মনে হয়.....

**মিঃ স্পীকার ঃ** সুব্রতবাবু, ঐ ছেলেটির নাম কি সুব্রত মুখার্জী?

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** না, স্যার, তার নাম কিরণময় নন্দ। স্যার, আমার মাছের উৎপাদনেও ফার্স্ট প্রাইজ পাচ্ছি আবার তার দামেও এখানে আমরা ফার্স্ট। দুটো একসঙ্গে কি করে হচ্ছে বুঝতে পারছি না। যারা বাজারে যান তারা জানেন, দামেও আমরা ফার্স্ট। তাছাড়া প্রতিদিন যদি অন্ধ্র থেকে এখানে লরিতে মাছ না আসে তাহলে তো আমাদের মাছ খাওয়া বন্ধ হয়ে যায়। এই অঙ্কটা আমি বুঝতে পারছি না। আমি শুনেছি, চিংড়ি মাছের যখন বাচ্ছা হয় তখন তার পেটে নাকি লক্ষাধিক বাচ্ছা থাকে। কিন্তু যতগুলি বাচ্ছা থাকে ততগুলি চিংড়ি মাছ হয় না। সেইজন্য দীঘার কাছে শংকরপুরে একটি প্রজেক্ট করা হয়েছে যাতে চিংড়ি মাছের বাচ্ছার অন্ততঃ ১০ থেকে ১৫ পারসেন্ট বাঁচিয়ে রাখা যায় এবং ছোট করে সেগুলিকে যারা বিভিন্ন দিকে চাষ করে তাদের দেওয়া যায়। ঐ হ্যাচারি আর কি। আমার প্রশ্ন, হ্যাচারে যে চিংড়ি মাছগুলি হয় সেগুলি কাদের কাদের দেন? আমার দ্বিতীয় প্রশ্ন, এটা কি সত্য, তার পাশেই মুখ্যমন্ত্রীর সুসন্তানের যে ভেড়ি রয়েছে সেখানেই এর ৯৫ পারসেন্ট চলে যায়, বা সরবরাহ করা হয়, কো-অপারেটিভ বেসিসে হ্যাচারি যারা করেছে তাদের দেওয়া হয় না?

**শ্রীকিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্য তার প্রশ্নটি করার আগে যেসব কথার অবতারণা করলেন তার সবগুলির উত্তর দিতে গেলে আমাকে বাজেট বক্তৃতার মতন বক্তৃতা করতে হবে।

(গোলমাল)

মাননীয় সদস্য তার অতিরিক্ত প্রশ্নটি করার আগে যে গৌরচন্দ্রিকাটি করলেন তার সব কথার উত্তর দিতে গেলে আমাকে পুরো বাজেট বক্তৃতার মতন বক্তৃতা করতে হয়। আমার দপ্তরের বাজেট নিয়ে যখন আলোচনা হয় তখন প্রতিবারই এই বিধানসভায় বিরোধীদের মাননীয় সদস্যদের কাছ থেকে এইসব কথা শুনি। সুব্রতবাবুর বক্তৃতা শুনলাম। আমি আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, ভারতবর্ষের যে কোন রাজ্য থেকে পশ্চিমবঙ্গে

এই ধরনের মাছের দাম কম। আপনারা নিশ্চয়ই জানেন যে, যে রাজ্যের মানুষ যে মাছ বেশী পছন্দ করে সেই রাজ্যে সেই মাছের দাম বেশী নেয়। মেকরেল মাছ আমাদের এখানে বিক্রয় হয় ৪৫।৫০ টাকা পার কে.জি. আর বোম্বেতে বিক্রয় হয় এর থেকে ১।। শত টাকা কিলো। পমপ্লেট মাছ আমাদের এখানে বিক্রয় হয় ৮০।৯০ টাকা কিলো। আর বোম্বে বিক্রয় হয় এক জোড়া ১৫০ টাকা। সি ফিস আমাদের রাজ্যে যে দামে বিক্রয় হয় বোম্বে তার তিনগুণ বেশী দামে বিক্রয় হয়। আমাদের এখানকার মানুষ বেশীর ভাগ মাছ প্রিয়। আর হ্যাচারী করার জন্য যে ক্লাইমেটিক কনডিশান দরকার হয় সেটা আমাদের এখানে নেই। আমাদের এখানে যাতে চিংড়ি মাছের হ্যাচারী করা যায় তার জন্য পরীক্ষা-নিরীক্ষা চলছে। আপনি যে প্রশ্ন করেছেন, তার উত্তরে বলছি যে, আমাদের এখানে ৪টি হ্যাচারী ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহযোগিতায় গড়ে তুলছি। তার মধ্যে দুটি হ্যাচারীতে উৎপাদন শুরু হয়েছে। আপনারা জানেন যে ডিম, পোনা, লার্ভা অনেক জায়গায় ছোট ছোট ষ্টেজে এনে বড় করে সরবরাহ করা হয়। এত অল্প এলাকার মধ্যে সীমাবদ্ধ যে পুরো চাহিদা মেটানো যায় না। আর দ্বিতীয় প্রসঙ্গ যেটা তুলেছেন সেই সম্পর্কে বলতে চাই যে, যিনি বিধান সভার সদস্য নন তার নাম করে বলা উচিত নয়, কারণ তিনি এখানে দাঁড়িয়ে কোন উত্তর দিতে পারবেন না। তবে আমি মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে, আমার হ্যাচারী থেকে একটাও ওখানে সরবরাহ করা হয়নি।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ভারতবর্ষের অন্যান্য প্রদেশে মাছের দাম পশ্চিমবঙ্গ থেকে বেশী। আমি জানি যে বোম্বেতে পমপ্লেট মাছ ২৫ টাকায় কমার্শিয়ালি দোকানে বিক্রি হয়। যাইহোক, আমি যে প্রশ্ন করতে চাই সেটা হচ্ছে, নিবিড় মৎস চাষ করার জলাশয় বাড়েনি। দক্ষিণ এবং উত্তর ২৪ পরগণায় কত হেক্টর এই মৎস চাষ করার যে ভেড়ী সেগুলি ভর্ত্তি করে ফেলা হয়েছে এবং সেখানে কমপ্লেক্স তৈরী করার নামে মৎস চাযের জায়গায় মাটি দিয়ে ভরাট করে সেখানে কমপ্লেক্স-এর বিল্ডিং তৈরী করার কাজ শুরু হয়েছে, আপনি তার কোন হিসাব রাখেন? কলকাতার সন্নিকটে যে জলাশয়ে মাছ চাষ হয় সেখানে ভরাট করা হচ্ছে কিনা এবং যদি হয়ে থাকে তাহলে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রীকিরণময় নন্দ ঃ** এটা আমার দপ্তরের ব্যাপার নয়। আমাদের বিধানসভায় আইন পাশ করা হয়েছে যে ৫ কাঠার উপরে জলাশয় বন্ধ করা বে-আইনী এবং এটা কগনিজেবল অফেন্স, নন-বেলেবল সেকশান। অর্থাৎ একটা খুন করলে, একটা ডাকাতি করলে যে ধরনের অপরাধ হবে, এই জলাশয় বন্ধ করলেও সেই ধরনের অপরাধ হবে। এতে এফ. আই. আর-ও করা যায়।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কয়টা এফ. আই. আর করেছেন জানাবেন কি?

**শ্রীকিরণময় নন্দ ঃ** আমার কাছে এই মুহূর্ত্তে সংখ্যাটা নেই আপনি প্রশ্ন করলে আমি আলাদা ভাবে দিয়ে দেব—দক্ষিণ এবং উত্তর ২৪ পরগণা, হাওড়া, হুগলী ইত্যাদি জায়গার বিস্তারিত তথ্য দিয়ে দেব। তবে যখনই আমরা সংবাদ পত্রে দেখি, বা আমাদের

কাছে পাবলিক পিটিশান আসে তখনই আমরা এই ব্যাপারে ব্যবস্থা নেই।

[11.40–11.50 a.m.]

**শ্রীহীমাংশু দত্ত :** গত আর্থিক বছরে পোনা যা ছাড়া হয়েছে তার আর্থিক মূল্য কত এবং তার ফলে গঙ্গার মাছের ফলন বেড়েছে কিনা?

**শ্রীকিরণময় নন্দ :** এটা অন্য ধরণের প্রশ্ন হলেও জানাচ্ছি যে, পুরো গঙ্গায় ডিমপোনা ছাড়া হয় না; চারটি জেলা—মুর্শিদাবাদ, বর্ধমান, নদীয়া এবং হুগলী অংশে এটা করা হয় এবং সেখানে পঞ্চায়েতের মাধ্যমে এই প্রকল্প রূপায়িত হয়। এর ফলে লাভ কতটা হয়েছে তার তথ্য না দিতে পারলেও জেলা পরিষদের কাছ থেকে যে তথ্য পেয়েছি তাতে জেনেছি যে, আগে যেখানে ডিমপোনা পাওয়া যেতো না সেখানে এখন গঙ্গার প্রচুর পরিমাণে ডিমপোনা পাওয়া যাচ্ছে।

*৭৮ : নট কল্ড্।

*৭৯ : নট কল্ড্।

### Registered Unemployed Youths

*80. (Admitted Question No. *474) **Shri Gyan Singh Sohanpal & Shri Ashok Kumar Deb :** Will the Minister-in-charge of the Employment Exchanges Department be pleased to state–

(a) the total number of Registered Unemployed in the State as on 31.12.1999;

(b) placements made during the year under review; and

(c) how many of them mentioned in (b) are from the minority communities, namely; Muslims, Sikhs and Christians?

**Shri Md. Amin :**

(a) The total number of registered unemployed in the State as on 31.12.99 is 55,55,952.

(b) Altogether 14465 job seekers could be placed in service during the year under review.

(c) Out of the Candidates mentioned in 1 (b), 772 job seekers belonging to the Minority Communities were placed in service during the calender year 1999. Of them Muslims were 717, Christians 24, Buddhists 25 and Sikhs 6 in number.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, the growing unemployment in the

State is causing serious concern to all of us. Unfortunately this year as well, the figures furnished by the Hon'ble Minister, the number of unemployed in the State as on 31.12.99 is reported to be 55,55,952, perhaps the highest in India in any state. Sir, the placement figures are equally disappointed. This year, the year under review, 14,465 persons have been given employment. Sir, at this rate, to liquidate the backlog 385 years will be required. I am inclined to believe the Left Front Government has miserably failed on this account.

Their policy to deal with the unemployment problem, perhaps, needs a second look. It is in this context my supplementary is, whether the Government have thought of any alternative plan and programme to tackle the problem of unemployment effectively?

**Shri Md. Amin :** Sir, the anxiety expressed by the hon'ble member is correct. Unemployment is growing everywhere in India including West Bengal. Precisely because we are living under the same economic system, West Bengal cannot be an exception. The learned hon'ble member knows it very well that in the entire capatalist world, unemployment problem has an acute dimension. There is not a single country in the whole world which can claim to mitigate the problem of unemployment, not to speak of solving it. Therefore, how can we expect it, like a small state of West Bengal, that we will be able to solve the problem of unemployment? But, in spite of our own limitations, all attempts are being made to mitigate the situation. Large scale industrialisation is going to take place and it will take some time to get the results. That is all that I can say to the hon'ble member.

**Shri Gyan Singh Sohanpal :** It is unfortunate to learn from the Hon'ble Minister that the Government is satisfied with the number of placement which is so poor. Perhaps similar placement is not there in any other state. My second supplementary is, the figures forwarded by the Hon'ble Minister with regard to the placement of minorities - 717 muslims, 24 christians, 25 buddists and 6 sikhs have been offered appointment. I would like to know from the Hon'ble Minister how many of them, community-wise, have been provided by the State Government in the government service?

**Shri Md. Amin :** Sir, I have got a chart here. It will take some time if I read it out. I have a chart here for three years - 1997, 1998, 1999. Central Government offices for 1997 - 605, 1998 - 478 and 1999 - 834. Central Government undertakings, 1997 - 920. Sir, it will take some time, if you allow me I can lay on the Table.

**Shri Gyan Singh Sohanpal :** Sir, unfortunately, the Hon'ble Minister has not understood my question. I asked out of 777 Muslims, 24 Chris-

tians, 25 Buddhists and 6 Sikhs how many have been provided employment in the State Government?

**Shri Md. Amin :** Sir, it is there three years together. Local bodies - it is there, public sector - it is there and even private sector - it is there. All are there in a chart. State Government - 252, 208 and 364 for three years.

[11.50–12.00 Noon]

**শ্রীজ্ঞানসিং সোহন পাল :** হোয়াট এ্যাবাউট দি সিকস্ শিখস্? তারা কোন্ ডিপার্টমেন্টে পেয়েছে?

**শ্রীমহম্মদ আমিন :** সেটা এখানে নেই, দ্যাট আই কান্ট সে।

**শ্রীসৌগত রায় :** স্যার, আন-এমপ্লয়মেন্টের ব্যাপারে বলতে গিয়ে মন্ত্রী একটা পুরানো বস্তাপচা থিওরী বললেন যে, একটা ক্যাপিটালিষ্টিক সিস্টেমে রাজ্যে কি করে এই সমস্যা আমরা দুর করবো। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, উনি মোট আন-এমপ্লয়মেন্টের ফিগার দিয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গে জনসংখ্যা ভারতবর্ষের মোট জনসংখ্যার ৮ পার্সেন্ট। আমাদের আন-এমপ্লয়মেন্ট ভারতবর্ষের আন-এমপ্লয়মেন্টের মোট সংখ্যার ১৫ পার্সেন্ট। এখানে জনসংখ্যার তুলনায় আন-এমপ্লয়মেন্ট বেশী—এটা একটা বিরাট ডিসব্যালান্স। হয়তঃ, মাইনরিটির সংখ্যা জনসংখ্যার ২৫ পার্সেন্ট, আর সেখানে মাইনরিটিরা প্লেসমেন্ট, চাকুরী পাচ্ছে ৫ পার্সেন্ট। তাহলে এই যে দুটো ইম্ব্যালান্স, জনসংখ্যার তুলনায় আন-এমপ্লয়মেন্ট বেশী, আবার মাইনরিটিরা তাদের সংখ্যার তুলনায় প্লেসমেন্ট খুব কম—এই দুটোর কারণ কি? সরকার এ সম্বন্ধে কি করছেন?

**শ্রীমহম্মদ আমিন :** আমার কাছে অন্য রাজ্যের কোন ফিগার নেই। ওয়েষ্ট বেঙ্গলের যে ফিগার আছে, সেই অ্যানালিসিসে যে বিরেলিটি আছে আমি তাই বলেছি। পরিস্থিতিটা যে সন্তোষজনক তা নয়, উই আর কনসার্ন্ড। রাজ্য সরকার সাধ্যমত একটা নিয়মের ভিত্তিতে চলছে। মাইনরিটির ৫ পার্সেন্ট, ঠিকই, এটা আরও বাড়া উচিত। উই আর টেকিং অল কেয়ার ফর দ্যাট।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** আপনি বললেন, মুসলিমদের মধ্যে ৫ পার্সেন্ট চাকুরী পেয়েছে। এর কারণ কি? এত কম কেন?

**শ্রীমহম্মদ আমিন :** কারণটা যে কি সেটা বলা খুব কঠিন। তবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের রেজিষ্টারে যাদের নাম আছে, সিরিয়ালি তাদের নাম পাঠানো হয়। তারপর তাদের ইন্টারভিউ হয়। তারপর এলিজিবিলিটির ভিত্তিতে তাদের সিলেকশনটা হয়। এটা আরও বাড়াতে পারলে ভাল হয়। কিন্তু এই রকম আইন নেই, কোন রিজার্ভেশান নেই যার ভিত্তিতে এটা করা যায়। সেজন্য চেষ্টা করতে হবে তাদের এডুকেশনাল কোয়ালিফিকেশন যাতে বাড়ে, আর্থিক সঙ্গতি যাতে বাড়ে যাতে তারা কম্পিট করতে পারে। তবে আগের তুলনায় কিছুটা হয়েছে।

**শ্রীতাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি, আমাদের দেশে লোকসংখ্যার ১৫ শতাংশ বেকার। এই ব্যাপারে আপনি বা সরকার শুধু মাইনরিটিদের প্রশ্নে নয়, সবক্ষেত্রে, মেজরিটি কমিউনিটির প্রশ্নও জড়িত। আপনি বেকার মানুষদের মুখে হাসি ফোটাতে কতদিন সময় নেবেন? তারজন্য কোন্ কোন্ উদ্যোগ সরকার বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ গ্রহণ করেছে?

**শ্রীমহম্মদ আমিন ঃ** এই সাপ্লিমেন্টারীর উত্তর আগেই দিয়ে দেওয়া হয়েছে।

**ডঃ নির্মল সিংহ ঃ** আমাদের এখানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে একটা নির্দ্দিষ্ট বয়স সীমার পরে ডাকা হয়। সেটা হচ্ছে, ৩২, ৩৭, ৪০ এবং ৪২ এই ধরণের ক্যাটাগোরী আছে। নির্দ্দিষ্ট বয়সসীমার পরে আর ডাকা হয় না। সেন্ট্রাল গভর্ণমেন্টের নিয়ম আছে, একবার যাদের ডাকা হয়, তাদের এক বছরের মধ্যে ডাকা হয় না। ফলে দেখা যাচ্ছে, এই অবস্থাটা দাঁড়িয়েছে বাস্তব ক্ষেত্রে। তাতে যেমন বর্তমানে আমাদের যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে ডায়মন্ড হারবারে, সেখানে '৭৯ পর্যন্ত নাম পাঠান হয়েছে, তার পরবর্ত্তী যারা রেজিস্ট্রিকৃত আছেন তারা ডাক পাচ্ছেন না। কারণ, ওদের আগে যাদের নাম আছে, ওরা চাকরি পেলে বা বয়স সীমা শেষ হয়ে গেলে তার পরে ওরা ডাক পাবে। সুতরাং যাদের বয়স শেষ হয়ে যাচ্ছে, তারা যাতে একটা কল অন্ততঃ পায় সেই ব্যাপারে কোন চিন্তা-ভাবনা করেছেন কিনা?

**শ্রীমহঃ আমিন ঃ** যাদের বয়স সীমা শেষ হয়ে যাচ্ছে তারা কল পাবে কি করে! যদি এই রকম কোন কেস থাকে যাদের বয়স শেষ হয়ে যাচ্ছে, সেটা আমার কাছে পাঠালে আমি ডাইরেকটার অফ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর কাছে রেকমেন্ড করে দেব।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** এই প্লেসমেন্টের মূল প্রশ্নে মুসলিম, শিখ, খ্রীষ্টান আছে, এই প্লেসমেন্টে কতজন এস. সি., এস. টি., ও. বি. সি. আছে, সেটা যদি দয়া করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রীমহঃ আমিন ঃ** ১৯৯৯ সালে ১৬ হাজার ৫৫৯ টি যে ভ্যাকান্সি ছিল, তাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক পাঠান হয়েছিল; সিলেকশান হয়েছে, তার মধ্যে ১৪ হাজার ৪৬৫টি প্লেসমেন্ট হয়েছে, তার ভেতরে ২ হাজার ৮৬০ জনকে চাকরিতে নেওয়া হয়েছে। এই সংখ্যাটা আরো একটু বাড়বে। এই বিষয়ে সমস্ত রেজাল্ট এখনও এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ডাইরেকটোরেট এর কাছে এসে পৌঁছায়নি। এর মধ্যে এস. সি. আছেন ১০৩১, এস. টি. আছেন ৮৪১, ও. বি. সি. আছেন ৮৪৫।

**শ্রীনির্মল দাস ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যা বললেন, সময় সীমা চলে যাওয়ার পরে আর কোন কল পাওয়ার ব্যবস্থা নেই। আমরা যদি আপনাকে দৃষ্টি আকর্ষণ করি তাহলে আপনি দেখবেন। এই রকম কত আপনি দেখবেন, লক্ষ লক্ষ সময় চলে যাচ্ছে, আপনার কাছে আমার আবেদন, রাজ্য সরকার এই যে বয়ঃক্রম নিয়ে বললেন, এটা তো রাজ্য সরকারের দায়িত্ব, সামাজিক দায়িত্ব, যারা বেকার কর্মপ্রার্থী তাদের কাজের ব্যবস্থা করা, চাকরি বা কাজ অর্থাৎ এই অবস্থার

মধ্যে সময়ের মধ্যে যারা কাজ পাচ্ছেন না, চাকরি পাচ্ছেন না, তাদের জন্য বয়সক্রম বাড়ানোর আরো সুযোগ দেওয়ার কোন উদ্যোগ আপনারা করছেন কিনা কেন্দ্রীয়ভাবে আইন করে কিছু করবেন কিনা দয়া করে জানাবেন কি?

**শ্রীমহঃ আমিন ঃ** এই প্রশ্নটার সিদ্ধান্ত হয় অল ইন্ডিয়া লেভেলে সমস্ত রাজ্য সরকারের প্রতিনিধিদের নিয়ে, সেখানে তারা সিদ্ধান্ত করেন। রাজ্য সরকার ইচ্ছা করলেই সেই সময় সীমা বাড়াতে পারবেন না।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, স্বীকার করেছেন, এমপ্লয়মেন্ট এর অবস্থা খুব খারাপ। একটি পদের জন্য ২০টি নাম পাঠান হয়, সেই হিসাবে ১৯টি ছেলে আবার ৫।১০ বছর অপেক্ষা করে। এখানে যে সংখ্যাটা দিয়েছেন, ৫৫ লক্ষ ৫৫ হাজার ৯৬২, এর মধ্যে শিক্ষিত অর্দ্ধশিক্ষিত কত জন নাম লিখিয়েছেন আপনার ডিফারেন্ট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে?

**শ্রীমহঃ আমিন ঃ** এটার জন্য আলাদা নোটিশ দেবেন, তখন জানিয়ে দেব।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার, আমি জানতে চেয়েছি কতজন শিক্ষিত, কতজন অর্ধশিক্ষিত এবং কতজন অশিক্ষিত। মাননীয় মন্ত্রীমহাশয় আমার প্রশ্নের উত্তর দেয়নি। এই ব্যাপারে আমি আপনার প্রোটেকশান চাইছি।

**মিঃ স্পীকার ঃ** আপনি পরে জেনে ওনাকে একটা কপি দিয়ে দেবেন।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### সহস্রাব্দের শ্রেষ্ঠ ক্রীড়াব্যক্তিত্বের সম্বর্ধনা

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪২) **শ্রীজয়ন্ত বিশ্বাস ঃ** ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, সহস্রাব্দের শ্রেষ্ঠ ফুটবল খেলোয়াড় শৈলেন মান্না ও শ্রেষ্ঠ ক্রীড়াবিদ লেস্‌লি ক্লডিয়াসকে সরকার বিশেষ সম্বর্ধনা দেবার ব্যবস্থা গ্রহণ করতে চলেছে?

**ক্রীড়া বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সহস্রাব্দের ফুটবল ও হকি খেলার কোন স্পষ্ট ইতিবৃত্ত জানা যায় না। তবে শতাব্দীর খেলার ইতিহাস পর্যালোচনা করলেও নানাবিধ খেলায় সময় বিশেষের কোনও একজন বিখ্যাত খেলোয়াড়কে সেই খেলায় শ্রেষ্ঠত্বের শিরোপা দেওয়া সুকঠিন কাজ এবং ক্রীড়া দপ্তর এই বিচারে যেতে অনাগ্রহী।

**আইনজীবী কল্যাণ আইন**

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৯১০) **শ্রীপুলকচন্দ্র দাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা সত্যি যে, রাজ্যে "আইনজীবী কল্যাণ আইন" চালু হয়েছে;
(খ) সত্যি হলে, উক্ত আইনের সুযোগ-সুবিধা কী কী; এবং

(গ) উক্ত আইনের সুযোগ-সুবিধা কারা পেতে পারেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ।

(খ) (১) পশ্চিমবঙ্গ আইনজীবী কল্যান ভান্ডারের সদস্যভুক্ত একজন আইনজীবী পেশা ছাড়ার পর অথবা অবসর গ্রহণের পরে তিনি যত বছর ওকালতি করেছেন, উক্ত আইনের ২৩ ধারা মতে তিনি বা তার সত্ত্বাধিকারী অন্তত তত হাজার টাকা পাবেন।

(২) এছাড়া উক্ত আইনের ২৫ (১)(২) ধারা মতে একজন সদস্য গ্রুপ ইন্সিওরেন্স, চিকিৎসা, শিক্ষা এবং অন্যান্য সুযোগ-সুবিধাও পেতে পারেন।

(গ) কোন আইনজীবী পশ্চিমবঙ্গ আইনজীবী কল্যান ভান্ডারের সদস্য হ'লে উপরোক্ত সুযোগ-সুবিধা পেতে পারেন।

**মৎস্য দপ্তরের পরীক্ষাগার**

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০০২) **শ্রীতারক বন্দ্যোপাধ্যায় ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের কোন্ কোন্ জেলার সদরে মৎস্য দপ্তরের বৈজ্ঞানিক পরীক্ষাগার চালু আছে; এবং

(খ) ঐ সব পরীক্ষাগারে কী কী বিষয়ে পর্যবেক্ষণ করার ব্যবস্থা আছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) এ রাজ্যের নিম্নলিখিত জেলা সদর দপ্তরে বৈজ্ঞানিক পরীক্ষাগার চালু আছে।

**জেলার নাম**

১। দক্ষিণ ২৪ পরগণা ২। উত্তর ২৪ পরগণা ৩। হাওড়া ৪। হুগলী ৫। বর্ধমান ৬। মেদিনীপুর (পূর্ব) [কাঁথি] ৬। (ক) মেদিনীপুর (পশ্চিম) ৭। বীরভূম ৮। মুর্শিদাবাদ ৯। বাঁকুড়া ১০। পুরুলিয়া ১১। নদীয়া ১২। মালদা ১৩। দক্ষিণ দিনাজপুর ১৪। জলপাইগুড়ি ১৫। কুচবিহার।

খ) উল্লিখিত পরীক্ষাগারে নিম্নলিখিত বিষয় পর্যবেক্ষণ করা হয়।

১। মৎস্য চাষীদের মাটি ও জলের নমুনা সংগ্রহ করে পরীক্ষাগারে উন্নত মৎস্য চাষের উপদেশ দেওয়া হয়।

২। রোগাক্রান্ত মাছ পরীক্ষা করে রোগ নিবারণের জন্য উপযুক্ত পরামর্শ দেওয়া হয়।

*Question Nos. 84 & 85 held over.

### সূতাকল

*৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮) **শ্রীআবু আয়েশ মন্ডল :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত এ রাজ্যে চালু সূতাকলের সংখ্যা কত;

(খ) তন্মধ্যে, রাজ্য সরকারের পরিচালনাধীন কতগুলি ও কী কী; এবং

(গ) বর্তমান আর্থিক বছরের ৩১শে ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত সূতাকলগুলিতে উৎপাদিত সূতার মোট পরিমাণ কত?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ক) ১৮টি।

খ) ৬টি (৩টি সমবায় সেক্টরে এবং ৩টি সরকারী সেক্টরে) :

১। দি কল্যাণী স্পিনিং মিল্‌স্ লিমিটেড।

২। দি ওয়েষ্ট দিনাজপুর স্পিনিং মিল্‌স্ লিমিটেড।

৩। দি ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ স্পিনিং মিল্‌স্ লিমিটেড।

৪। ময়ূরাক্ষী কটন মিল্‌স্ (১৯৯০) লিমিটেড।

৫। দি তাম্রলিপ্ত কো-অপারেটিভ স্পিনিং মিল্‌স্ লিমিটেড।

৬। দি কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিল্‌স্ লিমিটেড।

(গ) ৬৯,১৫,৪৬৬.২০ কেজি।

### Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of deterioration in law and order situation in the State and the second one is from

Shri Saugata Roy on the subject of alleged lack of coordination between Human Rights Commission and the District Administration.

A notice of Adjournment Motion on the subject of the first Motion was received by me from Shri Pankaj Banerjee on 06.03.2000 consent to which was withheld by me. The first Motion is thus out of order and I disallow it.

The subject matter of the second Motion related to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Member may, however, invite attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the second Motion.

The Member may, however, read the text of the Motion as amended.

**Shri Saugata Roy** : Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, –

The Chairman of the National Human Rights Commission has recommended formation of supervisory committees at the District Level to look after human rights violation. There is a lack of co-ordination at the District level between human rights courts and district administration. He has also recommended that guidelines of NHRC should be followed for every arrest. Also that the condition of homes for raped women should be improved in the State and Judicial Process for rape cases should be improved.

## CALLING ATTENTION

[12.00–12.10 p.m.]

Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :–

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Alleged defalcation of 12 lakhs of Rupees in the Leprocy eradication project. | : | Shri Sudhir Bhattacharjee & Shri Robin Mukherjee |
| ii) | Death of one student Prasanjit Mondal on being punished by the school mistress of Bishnupur Siksha Sangha in South 24-Parganas on 11.3.2000 | : | Shri Asit Kumar Mal, Shri Md. Sohrab & Shri Sobhan Deb Chattopadhyay |

| | | |
|---|---|---|
| iii) | Non production of power at Bakreswar Thermal Power Plant due to breakdown of Generator | : Shri Topan Hore |
| iv) | Reported murder of a trader in Titagarh on 11.3.2000 leading to mob violence | : Shri Saugata Roy |
| v) | Reported disturbance due to confrontation between the mass-copiers and police in the secondary examination in Bhagabati Balika Vidyalaya at Gokhat in Hooghly district | : Shri Pankaj Banerjee |

I have selected the notice of Shri Tapan Hore on the subject of Non Production of Power at Bakreswar Thermal Power Plant due to breakdown of Generator.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 28th March.

## Mention Cases

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ধর্মতলা থেকে নৈনান পর্য্যন্ত সি. টি. সি-র একটা বাস ধর্মতলা থেকে ৭.০০ মিনিটে ছাড়ত। কিন্তু ডায়মন্ডহারবার রোডে ডাকাতি, ছিনতাইয়ের ঘটনা বেড়ে যাওয়ার জন্য বাস ছাড়ার সময় এগিয়ে ৬.৩০ মিনিটে করা হয়েছে। এই বাসের সময় পরিবর্তনের ফলে যাত্রী সাধারণের প্রচন্ড অসুবিধা হচ্ছে। অনেক জায়গায় দিন দুপুরে ডাকাতি হচ্ছে, যেখানে দিনের বেলায় ডাকাতি হচ্ছে সেখানে গাড়িগুলি কি বন্ধ করে দেওয়া হবে? এখানে মাননীয় পরিবহণমন্ত্রী আছেন তার কাছে দাবি জানাচ্ছি, ধর্মতলা থেকে ঐ রুটে বাস ছাড়ার সময় আবার ৬.৩০ মিনিটের পরিবর্তে ৭.৩০ মিনিট করা হোক, যাতে কলকাতা থেকে মানুষজন গ্রামে ফিরতে পারে।

**শ্রীঈদ্ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, রাজ্য সরকারের একটা সিদ্ধান্ত ছিল সমস্ত ব্লক হাসপাতালগুলোকে সেকেন্ডারি ট্রিটমেন্টের জন্য গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করা। আমার বিধানসভা কেন্দ্র ভরতপুরে একটি এবং সালারে একটি ব্লক হাসপাতাল আছে। কিন্তু সেই হাসপাতালগুলোতে ডাক্তার ঠিক মত থাকে না এবং ওষুধপত্রই ঠিক মত পাওয়া যায় না। ফলে ভরতপুর থেকে কান্দিতে রোগীকে আসতে হয়। বর্ষাকালে

এলাকাটি পুরো বানে ডুবে থাকায় সেইসময় অবস্থা আরও খারাপ হয়। সালারের মানুষকেও চিকিৎসার জন্য কাটোয়াতে আসতে হয়। এই হাসপাতাল দুটোতে সুচিকিৎসার ব্যবস্থা করার এবং দুটো ব্লক হাসপাতালকেই গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার দাবী জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** দেবপ্রসাদ বাবু, আপনার অভিযোগ পেয়েছি। কিন্তু এর একটা কপি মন্ত্রীকে দিতে হবে, যাতে মন্ত্রী কালকে উপস্থিত থাকেন। মন্ত্রীর কাছেও শুনতে হবে। সেইজন্য কালকে আফটার কোশ্চেন আওয়ার এটা নেব। মন্ত্রীকে থাকতে হবে। দেন ওনলি আই ক্যান টেক ইট আপ ফর এ ডিসিসান।

**শ্রীঅসিত মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলার তাঁত শিল্পীরা প্রায় এক বছর ধরে ভয়াবহ অবস্থার মধ্যে দিয়ে চলছে। তারা কোন কাজ পাচ্ছে না। ফলে বিভিন্ন জেলা থেকে হাজার-হাজার তাঁতশিল্পী বম্বে, সুরাট প্রভৃতি জায়গায় দিনমজুরের কাজ পাওয়ার জন্য চলে যাচ্ছে। আমার বিধানসভা কেন্দ্র মাড়গ্রামে, বিষ্ণুপুর, নতুন গ্রাম, প্রভৃতি জায়গায় যেসব শিল্পীরা বাইরে গিয়েও কাজ করতে পারছে না, তাদের অনাহারে মারা যাবার অবস্থা। রাজ্য সরকার সেখানে নীরব দর্শক। বলা হচ্ছে, রপ্তানি বন্ধ হয়ে গেছে, সিল্কের চাহিদা নেই। অথচ খাদি কমিশন থেকে কো-অপারেটিভের মাধ্যমে যে ট্রাস্টি হোল্ডার এবং সমিতি কোটি কোটি টাকা নিচ্ছে, সেই সব শিল্পীদের কাজ দেওয়ার জন্য। সেই টাকা কোন হিসেবে খরচ হচ্ছে দেখতে হবে। এখানকার শিল্পীরা কাজ না পেয়ে বাইরে পাথরের খাদানে, বেসিনে কাজ করতে গিয়ে মারা যাবে, এটা তো হতে পারে না। তাই মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলছি—অবিলম্বে এর একটা সুরাহা করুন।

[12.10–12.20 p.m.]

**শ্রীপ্রলয় তালুকদর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যেটা উল্লেখ করলেন, সেটা মুখ্যমন্ত্রীর দপ্তর নয়, সেটা আমার দপ্তর। সেই কারণে উত্তরটা আমাকেই দিতে হবে। এটা ভায়া মুখ্যমন্ত্রী হয়ে আমাকেই দিতে হবে। আমি মাননীয় সদস্যের সঙ্গে সহমত পোষণ করছি যে, তাঁতশিল্পীদের সামনে একটা ভয়াবহ সংকট এসে হাজির হয়েছে। এটা খুবই উদ্বেগজনক। এর কারণটা আমি দুবার বাজেটে বলেছি। তাঁতশিল্পীরা নির্ভরশীল ছিল মূলতঃ জনতা প্রকল্পের মাধ্যমে। আমাদের কোয়ালিটির যে কাপড়, সেই কোয়ালিটির কাপড় তৈরী করার শিল্পী কম। কিছু আছে যেমন—ঢাকাই, জামদানী ইত্যাদি। কিন্তু ১ লক্ষ তাঁত শিল্পী নির্ভরশীল জনতা প্রকল্পের উপর। আমাদের শুধু পশ্চিমবাংলা নয়, গোটা ভারতবর্ষ তাঁতশিল্পীরা জনতা প্রকল্পের উপর নির্ভরশীল ছিল। এটা উঠে যাওয়ার পরে প্রত্যেক রাজ্যের লক্ষ লক্ষ তাঁতশিল্পী বেকার হয়ে গেছে। আমাদের পশ্চিমবাংলায় প্রায় ১ লক্ষ তাঁতশিল্পী বেকার হয়ে গেছে। তাঁতশিল্পের উপর একটা রিবেট ছিল, সেটাও উঠে গিয়ে এম ডি এ হল। এটা হয়েছিল আজ থেকে বছর

পাঁচেক আগে। এই বছর থেকে এই এম ডি এ ও উঠে গেছে। অর্থাৎ অনুদান যেট ছিল, সেটা উঠে গেছে। তাঁতশিল্পীদের পুরোপুরি প্রতিযোগিতা করতে হবে বহুজাতিব শিল্পের সঙ্গে। এটা আজকে বাস্তব সমস্যা। এই ব্যাপার নিয়ে সমস্ত রাজ্যের ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীদের মিটিং হয়েছিল। প্রত্যেক রাজ্যের মন্ত্রীরাই উদ্বেগ প্রকাশ করেছেন তারা বলেছেন যে, তাঁতীরা বাঁচবে কি করে। আমরা একটা প্রকল্প নিয়েছি—যারা জনত করতেন, তাদের মধ্যে যে সমস্ত কুশলী তাঁতী আছে, তাদের আমরা ট্রেনিং দিচ্ছি, যাতে তারা ভালো কাপড় তৈরী করতে পারে। শান্তিপুরে গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার সহযোগিতায় একটা ট্রেনিং সেন্টার করেছি। এছাড়াও জেলায় জেলায় ট্রেনিং দিচ্ছি—উন্নত মানের কাপড় করার জন্য। দ্বিতীয় হচ্ছে—ফার্নিশিং ফেবরিকসের একটা বাজার রয়েছে ভারতবর্ষে। সেই ফার্নিশিং ফেবরিকসের ট্রেনিং এর ব্যবস্থা শুরু হয়েছে। কিন্তু সমস্যা হচ্ছে এই ফার্নিশিং ফেবরিকসের ট্রেনিং হরিয়ানায় হত। সেই হরিয়ানার পানিপথে আমরা টিম পাঠিয়েছিলাম। তারা দেখে এসেছে। পাঁশকুড়ায় ট্রেনিং শুরু করছি। শিল্পের একটা সংকট ভারতে এসে হাজির হয়েছে। এটা শুধু আমাদের পশ্চিমবাংলায় নয়, সিল্ক সুতো বাংলাদেশ, নেপাল হয়ে স্মাগলিং হয়ে আসছে। এটা এখানে আসছে এবং কর্ণাটকেও চলে যাচ্ছে। তার ফলে আভ্যন্তরীণ সুতো যে তৈরী হয়, তাতে একটা সংকট তৈরী হচ্ছে। শিল্কের সবচেয়ে বেশী প্রোডাকশান হয় কর্ণাটকে। কর্ণাটকে একটা কনভেনশান হয়েছিল, সেখানে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। আগামী আর্থিক বছর থেকে এই সুতো আর স্মাগলিং হয়ে আসবে না, একেবারে আইন সম্মত পদ্ধতিতে আসবে। তখন আমাদের সমস্যা দূর হবে। আজকে বহরমপুর, মুর্শিদাবাদ চলে যাব, সেখানে যারা শিল্পের সঙ্গে যুক্ত, সেই চাষীদের নিয়ে সারাদিন ধরে ওয়ার্কশপ হবে। এইরকম ওয়ার্কশপ আমরা করছি কোয়ালিটি বাড়ানোর জন্য। তৃতীয় হচ্ছে রফতানির প্রশ্নে তাঁতের খুব একটা সুযোগ নেই। কেন নেই? তাঁত বা সিল্ক আয়রনিং করতে হয়। রপ্তানির বাজারে আয়রনিং কাপড় পাঠানোর সুযোগ নেই। চতুর্থতঃ খাদি কমিশনের যে কথাটা বললেন, বিষ্ণুপুর, মুর্শিদাবাদ থেকে প্রচুর অভিযোগ এসেছে। আমরা যদি কমিশনের বিষয়টা টেক আপ করছি। চেয়ারম্যানের সঙ্গে আলোচনা করেছি। তিনবার কেন্দ্রীয় সরকার এল আর গেল। কমিশনের চেয়ারম্যানও অস্থায়ী ছিলেন। যাই হোক এবার স্থায়ী হবেন। খাদি কমিশনের ব্যাপারটা আমাদের এক্তিয়ারভুক্ত নয়, কেন্দ্রীয় সরকারের ব্যাপার, তবুও বিষয়টা আমরা ইতিমধ্যেই টেক আপ করেছি।

**শ্রীইউনুস সরকার ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর থেকে জলঙ্গীর মূল রাস্তার অবস্থাটা খুবই খারাপ বিশেষ করে নদী ভাঙন প্রতিরোধের জন্য যে কাজ করা হচ্ছে সেই কাজের জন্য ১০ হাজার গাড়ি বোল্ডার ঢুকছে। ইতিমধ্যেই ৬ হাজার গাড়ি ঢুকেছে বিশেষ করে জলঙ্গী ভায়া ডোমকল, ইসলামপুর ভায়া রাণীনগর, শেখপুর, লাগর পাড়া, এই রাস্তাগুলো খুবই খারাপ। অবিলম্বে এই রাস্তা সংস্কার করা প্রয়োজন। আমরা শুনেছি অন্যভাবে এটা করা হবে কিন্তু এই রাস্তায় চলার মত অবস্থা নেই। প্যাচ ওয়ার্ক করে দিলে গাড়িগুলো ঢুকতে পারে। আর কোন রাস্তা চলার মত অবস্থায় নেই। আপনার মাধ্যমে আমি সরকারের

দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, আজকে দেশে একটা ভীষণ বিপদ এর সম্ভাবনা দেখা দিয়েছে যাতে আমাদের রাজ্যও ক্ষতিগ্রস্থ হবে। আর. এস. এস প্রধান হবার পর সুদর্শন বলেছেন যে আমাদের ভারতীয় সংবিধান পুরোপুরি বাতিল করতে হবে, বলছে স্ক্র্যাপ দি কনষ্টিটিউশন। এই হচ্ছে তাদের দাবি। এর আগে বিজেপি সরকার সংবিধান রিভিউ কমিটি করেছিলেন। আমরা আশঙ্কা প্রকাশ করেছিলাম যেখানে লোকসভার ক্ষমতা আছে সংবিধান সংশোধন করার সেখানে সংবিধান রিভিউ করার দরকার কি, আমরা বলেছিলাম। যাইহোক কেন্দ্রীয় সরকার আশ্বাস দিয়েছিলেন যে সংবিধানের মৌলিক কাঠামো, ডেমোক্রেসী ইত্যাদি ক্ষতিগ্রস্থ করবেন না কিন্তু সুদর্শন আরেক ধাপ এগিয়ে গিয়ে বলছেন এই সংবিধান চলবে না। সংবিধান পুরো ভারতীয় ভাবধারায় পাল্টাতে হবে এবং স্বভাবতঃই তিনি বলছেন হিন্দু হিন্দী টাইপের সংবিধান করতে হবে। আমরা জানি কখনো কখনো লোকসভায় আর. এস. এস করেছেন এমন অনেক আছেন। আর. এস. এস করেন এমন অনেক আছেন। স্বয়ং প্রধানমন্ত্রীও হাফ প্যান্ট পরে আর. এস. এস. করতেন। রোজ সকালে লেকে যাই সেখানে পার্কের মধ্যে আর. এস. এস. করছে। আগে এইগুলো ছিল না। লেকে সাফারী পার্কের মধ্যে আর. এস. এস. করছে। সুতরাং চারিদিকে আর. এস. এসের কার্যকলাপ ছড়িয়ে পড়ছে। সংবিধানের মৌলিক কাঠামোকে ভেঙে দিয়ে হিন্দু মার্কা সংবিধান করতে চাইছে। এখনও পর্যন্ত এই নিয়ে কেউ কিছু বলছেন না কিন্তু নাগপুরে যে ঘটনা ঘটেছে সেটা আমরা রেডিও, টি. ভি.তে দেখেছি। আমাদের হাউস থেকে এই প্রস্তাবের নিন্দা করে সর্বদলীয় প্রস্তাব নেওয়া হোক আমাদের ভারতবর্ষে সংবিধান সংশোধন করা যেতে পারে কিন্তু সংবিধানের মুল কাঠামোকে আমরা দুর্বল হতে দেব না এই প্রতিজ্ঞা এবং প্রতিশ্রুতি আমাদের নেওয়া দরকার। সমাজের সর্বস্তরের মানুষের এর বিরুদ্ধে রুখে দাঁড়ানো দরকার।

[12.20–12.30 p.m.]

**শ্রীরামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমাদের মেদিনীপুরে ময়না আর পিংলার মধ্যে দিয়ে যে বাসরুট গিয়েছে সেই বাসরুটে প্রাইভেট বাসের সংখ্যা অনেক কমে গেছে, একমাত্র স্টেট বাস সেখানে চলছে এবং ময়না থেকে পিংলার যোগাযোগের একমাত্র মাধ্যম এটাই। জনসাধারণের ভিড়ের ফলে চাপের ফলে ঠাসাঠাসি হয়ে যাতায়াতে কষ্ট হচ্ছে। তাই আমি ময়নায় রাজ্য সরকারী রুটের বিশেষ করে ময়না থেকে পিংলার মানুষের স্বার্থের কথা চিন্তা করে আরেকটা দ্বিতীয় স্টেট বাস চালু করার জন্য দাবী করছি। ওই রাস্তার মধ্যে ৪টি বালিকা বিদ্যালয় রয়েছে, ১২টা জুনিয়ার এবং হাইস্কুল রয়েছে, ২টি কলেজ, ৭টি বাজার, ৪টি হাসপাতাল এবং ৩টি থানা রয়েছে, যার ফলে ভীষণ ভিড় হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে যাতে দ্বিতীয় স্টেট বাস চালানো যায় সেটা দেখবেন।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্যদ এন. টি.

পি. সিকে টাকা দিতে না পারায় এন. টি. পি. সি. বিদ্যুৎ দেওয়া বন্ধ করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে একটা খবর আমি দিচ্ছি যে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার পরিচালিত শিল্প প্রতিষ্ঠান কৃষ্ণা গ্লাস এ্যান্ড সিলিকেট ওয়ার্কস্ আজকে দু বছর ধরে সেখানে কাজ চালাচ্ছে রাস্তা থেকে কারেন্ট ট্যাপ্ করে হুকিং করে, এইভাবে রাজ্য সরকারের কারখানা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরও পরিতাপের বিষয় এই কারখানাটি দেখাশোনা করছেন যে মন্ত্রী সেই মৃণাল বন্দ্যোপাধ্যায়ের অধীনে বিদ্যুৎ দপ্তর। ইন্ডাস্ট্রিয়াল কনস্ট্রাকশান ডিপার্টমেন্টের গোটা কারখানাটি চলছে ডব্লু. বি. এস. ই. বির থেকে পাওয়ার হুকিং করে নিয়ে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাহলে সাধারণ মানুষ যখন হুকিং করে চালায় তখন তাদের গ্রেফতার করার অধিকার এই সরকারের আর রইলো না। আজকে সরকারের প্রতিষ্ঠানে সরকার নিজে হুকিং করে নিয়ে ডব্লু. বি. এস. ই. বি. বিদ্যুৎ বিনাপয়সায় চুরি করে নিয়ে কারখানা চালিয়ে রাখে এবং রাজ্য সরকারের একটা দপ্তর আরেকটা দপ্তরকে ধোঁকা দেয়, তাহলে এই সরকারের কাছে বিচার চাইতে মানুষ কি মুখে যাবে? আমি তাই আপনাকে অনুরোধ করছি অবিলম্বে মাননীয় মৃণাল বন্দ্যোপাধ্যায়কে বিদ্যুৎ মন্ত্রী হিসাবে এই বিদ্যুৎ চুরির বিরুদ্ধে যথোচিত ব্যবস্থা নিন।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব উদ্বেগের সঙ্গে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে গতকালের মিটিংয়ের একটা সংবাদ প্রকাশিত হয়েছে, যেখানে মন্ত্রী সুভাষবাবু উপস্থিত ছিলেন এবং আমাদের সরকারের প্রধান রাজ্যপাল নিজে উপস্থিত ছিলেন। সেখানে দুটি উদ্বেগজনক বক্তব্য রাখা হয়েছে। এখানে আমাদের ইমোশনাল এ্যাটাচমেন্ট নেতাজী সুভাষের সঙ্গে আছে। আমরা সব সময় মনে করি নেতাজী সুভাষ একটাই। সেটা হলো সুভাষচন্দ্র বসু। আমরা মনে করি রামকৃষ্ণ একটাই, আরও বহু রামকৃষ্ণ আছে। আমরা মনে করি স্বামীজী একটাই, আরও বহু স্বামীজীর নাম থাকলেও, তা সত্বেও তিনি নিজের আবেগের বশে বা অন্য কোন কারণে— এই সংবাদ সংশোধন করে নেওয়া উচিত। সুভাষকে, যাঁকে সি. পি. এম. দু-চার দিনের মধ্যে তাড়িয়ে দেবে তাঁকে নেতাজী সুভাষ চন্দ্রের সাথে তুলনা করেছেন। এই যে রাজ্যপাল তাঁর যদি মাত্রা জ্ঞান না থাকে, অথবা সকাল বেলায় অন্য কিছু সেবন করে থাকেন তাহলে দুভার্গ্যের ব্যাপার। সুভাষ যদি নেতাজী সুভাষ হয়ে যায়—আমি জানি উনি বালক ব্রহ্মচারীর কাছে নেতাজী ছিলেন। এখন মাননীয় রাজ্যপালের কাছে নেতাজী সুভাষ এবং তার সাথে আরও একটা ব্যাপার সব মন্ত্রীর যৌথ দায়িত্ব—সেখানে সুভাষবাবু মিটিংয়ে বললেন কোন মন্ত্রী যে কথা দেন সেই কথা রেখে কাজ করেন না।

**শ্রীসুভাষ চক্রবর্তী ঃ** আমি এই রকম কথা বলি নি।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** কাগজে বেরিয়েছে, সব সংবাদ পত্রে বেরিয়েছে, তিনি বলেছেন কোন মন্ত্রী কাজ করেন না। আর উনি যা কথা দেন সেই কাজ করেন।

(এই সময় মাননীয় সদস্য শ্রী সুব্রত মুখার্জী একটি দৈনিক সংবাদপত্র নিয়ে দেখাতে থাকেন।)

**মিঃ স্পীকার ঃ** মিঃ মুখার্জি, আপনি স্বামীজি এবং আরো অনেকের নাম করে উদাহরণ দিলেন। কিন্তু আপনি ভুলে গেলেন সুভাষ চক্রবর্তীও একজনই।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, কিছুদিন আগে সংবাদপত্রে দেখলাম রাজ্যের মন্ত্রী, মুখ্যমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীরা ঘোষণা করেছেন যে, বেনারসের বিধবাদের দায়িত্ব রাজ্য সরকার নেবেন। স্যার, এর থেকে সস্তার রাজনীতি আর কিছু নেই। বেনারসের বিধবাদের দায়িত্ব নেবার কথা ওঁরা বলছেন। আমাদের এখানে বার্ধক্য ভাতা, বিধবা ভাতার জন্য এম. এল. এ.-দের কাছে এলাকার লোকেরা আসেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, ৩।৪।৫ বছর ধরে তারা লাইনে অপেক্ষা করে আছেন কিন্তু ভাতা পাচ্ছেন না। কেন্দ্রীয় সরকারের যে জাতীয় সহায়তা কর্মসূচী আছে, তার জন্য যে টাকা আসে আমাদের রাজ্যে, সেই টাকা এই রাজ্য সরকার খরচ করতে পারে না। যাদের আমরা ভাতার জন্য সল্টলেকে পাঠাই তাঁরা ফিরে, ফিরে আসেন। যে সরকার তাঁর নিজের রাজ্যের বিধবাদের দায়িত্ব নিতে পারেন না, ৬৫ বছরের উর্দ্ধে বয়স্কদের দায়িত্ব নিতে পারেন না, কেন্দ্রীয় সরকারের তিন বছরে দেওয়া ২৫ কোটি, ২৬ কোটি ও ২৩ কোটি টাকা খরচ করতে পারেন না, তারা আবার সস্তার রাজনীতি করার জন্য বেনারসের বিধবাদের দায়িত্ব নেবার কথা বলছেন। এটা না করে যদি আজকে তারা আমাদের নিজেদের রাজ্যের বিধবাদের দায়িত্ব নেন তাহলে সেটাই উপযুক্ত কাজ হবে বলে আমি মনে করি।

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র নরঘাট। এর সঙ্গে লবন সত্যাগ্রহ জড়িয়ে আছে। ১৯৩০ সালে ৬-ই এপ্রিল গান্ধীজি ডান্ডী অভিযান করেন। সেই দিন এখানেও লবন সত্যাগ্রহ হয়। তাই স্যার, নরঘাট থেকে চৌখালি রাস্তাকে প্রথমে পাকা করার এবং সেকেন্ড ফেজে চৌখালি থেকে গোপীনাথপুরের যে রাস্তাটা ভগবানপুরে যোগাযোগ হয়েছে সেটা পাকা করা হোক।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পি. ডব্লু. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে ব্যাপক বন্যার ফলে কোতোয়ালি থেকে পুখুরিয়া পর্যন্ত রাস্তাটা, যেটা কিনা নর্থ মালদার সঙ্গে যোগাযোগের পক্ষে খুবই গুরুত্বপূর্ণ, সেই রাস্তাটা বন্যার ফলে বিধ্বস্ত হয়ে গেছে এবং বিশাল বিশাল খাল হয়ে গেছে। এবং এর ফলে সি. এ. ডি. সি. ষ্টাফ, পরানপুর হায়ার সেকেন্ডারি স্কুলের ছেলে-মেয়েরা, ব্লক অফিসের ষ্টাফেরা, বি. এল. আর. ও. থেকে শুরু করে আরো অনেক মানুষের দুর্ভোগের শেষ নেই। নৌকো করে, ভ্যানে করে তাদের অফিস-কাছারি করতে হচ্ছে। উক্ত রাস্তার মেরামতের কাজ অবিলম্বে শুরু করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[12.30–12.40 p.m.]

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয়

পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকার মধ্যে মশাট থেকে ইছানগরীর রাস্তার অবস্থা খুবই খারাপ। আঁইয়াগোপালপুর, ধীতপুর, মুন্ডলিকা বাজার ও মায়তাপুকুরের রাস্তার বেশীর ভাগ অংশ বিপর্যস্ত হয়ে পড়ায় যান চলাচলের অযোগ্য হয়ে গেছে। অল্প জায়গায় মেরামতের কাজ হচ্ছে। কিন্তু বেশীরভাগ অঞ্চলে ভাঙা রাস্তা রয়েছে। এর ফলে ওখান দিয়ে বাস, লরি বা ট্রেকার যেগুলো চলাচল করে, সেগুলোতে যে কোন সময় দুর্ঘটনা ঘটে যেতে পারে। মুন্ডলিকার রাস্তাটির বেশ কিছু অংশ বর্ষার সময় জলে ডুবে থাকে। এতে রাস্তার আরো ক্ষতি হয়ে যাচ্ছে। দ্রুত রাস্তাটির সংস্কার হওয়া প্রয়োজন। এই জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদিলীপ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারের পরিবহন দপ্তরের কথা তুলে ধরছি। আমার সৌভাগ্য যে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন। উত্তরবঙ্গে দেড় কোটি মানুষের বাস। আবার একটা উত্তরবঙ্গ পরিবহণ আছে। তার অবস্থা শোচনীয়। আমি একটা হিসাব মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে তুলে ধরছি। গত পরশুদিন শিলিগুড়িতে আপনার দপ্তরের রাষ্ট্রমন্ত্রী গিয়ে মিটিং-এ বলেছিলেন যে, ১৯৯০ সালে সারা রাজ্যে ৫টি পরিবহণের মধ্যে উত্তরবঙ্গ রাজ্য পরিবহন ছিল এক নম্বরে, কিন্তু আজকে ২০০০ সালে উত্তরবঙ্গ রাজ্য পরিবহণ নেমে গেছে পাঁচ নম্বরে। তারজন্য দায়ী কে? তারজন্য দায়ী আপনি। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, ১৯৯০ সালে উত্তরবঙ্গ রাজ্য পরিবহণের বাসের সংখ্যা ছিল ১১০০, আর আজকে উত্তরবঙ্গ রাজ্য পরিবহনের বাসের সংখ্যা হয়েছে, ৪৫০। ১৯৯০ সালে সি. এস. টি. সি.র বাসের সংখ্যা ছিল ৪৫০, আর আজকে সি. এস.টি.সি.র বাসের সংখ্যা হয়েছে ১১০০। আজকে এভাবে উত্তরবঙ্গের প্রতি বৈষম্য চলছে। অবিলম্বে এব্যাপারে দৃষ্টি দেওয়ার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবিদ্যুৎ কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পূর্ত বিভাগের বিভিন্ন রাস্তা এলোপাথাড়ি ভাবে বেআইনী দখল হয়ে যাচ্ছে। আমার নির্বাচন ক্ষেত্র হুগলীর সিঙ্গুর থানায় বৈদ্যবাটি—তারকেশ্বর মূল রাস্তা থেকে পুরুষোত্তম মোড় থেকে সিঙ্গুর বাজার হয়ে দলুইগাছা গ্রামে আবার পড়েছে। বৈদ্যবাটি থেকে তারকেশ্বর এই রাস্তা এলোপাথাড়ি ভাবে বেআইনি দখল হয়ে যাচ্ছে, এখানে পাকাপাকি ভাবে বাড়ি হয়ে যাচ্ছে। এ ব্যাপারে পূর্ত দপ্তরের কোন দৃষ্টি নেই। আর কিছুদিন এভাবে চললে রাস্তার অস্তিত্ব থাকবে না। অবিলম্বে এই রাস্তাকে নতুন করে মাপ করা হোক এবং বেআইনি দখল উচ্ছেদ করে নতুন করে যাতে সেখানে বেআইনি দখল না হয় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন কিনা জানিনা, আমাদের আসানসোলে বৃটিশ সরকারের আমলের একটা ব্রীজ আছে। তার নাম 'বি. এন. আর. ব্রীজ'। ব্রীজটার যা অবস্থা তাতে আর কিছুদিনের মধ্যে ভেঙে পড়বে। ফলে ওখানে একটা বিরাট দুর্ঘটনার

আশঙ্কা রয়েছে। এই পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের বাজেট থেকে টাকা ধার্য করা হয় ব্রীজটা মেরামত করার জন্য। কাজ শুরুও হয়, খানিকটা কাজ হওয়ার পরে সেই কাজ বন্ধ হয়ে যায়। আমরা জানি অনেক সময় টাকা থাকে না, কাজ হয় না। কিন্তু এখানে দুর্ভাগ্যজনক ব্যাপার হ'ল, রেল টাকা দিয়ে দিয়েছে, রাজ্য সরকার টাকা দিয়ে দিয়েছে। অথচ এক শ্রেণীর অপদার্থ অফিসার কাজটা শেষ করার উদ্যোগ নিয়েও লোকের অভাব দেখিয়ে এক দিকের কাজ করে অন্য দিকের কাজ অসম্পূর্ণ অবস্থায় ফেলে রেখেছে। ফলে নিত্য হাজার হাজার মানুষের অসুবিধা হচ্ছে। আপনার মাধ্যমে আমি বিষয়টির প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবি জানাচ্ছি অবিলম্বে যথাযথ উদ্যোগ নিয়ে আসানসোল 'বি. এন আর ব্রীজ' মেরামতের কাজ সম্পূর্ণ করা হোক। ধন্যবাদ।

**শ্রীপ্রত্যুষ মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার আমতার মানুষরা দীর্ঘকাল ধরে আমতা বি. পি. এইচ. সি.-টিকে স্টেট জেনারেল হসপিটালে রূপান্তরিত করার দাবি জানিয়ে আসছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার আমতা একটা অত্যন্ত প্রাচীন শহর। দীর্ঘকাল ধরে 'হাওড়া-আমতা রেল' চলাচল করেছে। এখন ব্রডগেজ্ রেল প্রজেক্ট কার্যকরী হতে চলেছে। ওখানে দীর্ঘদিন ধরে মহকুমা আদালত চলছে। ঐ এলাকার তিনটে ব্লকের ২ লক্ষ মানুষ একটা বি. পি. এইচ সি.-র ওপর চিকিৎসার জন্য নির্ভরশীল। এই অবস্থায় তারা সঠিক চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। সুতরাং অবিলম্বে ঐ জনবহুল জায়গার বি পি এইচ সি-টিকে মহকুমার স্তরের স্টেট জেনারেল হসপিটালে রূপান্তরিত করা প্রয়োজন। অবিলম্বে সে বিষয়ে উদ্যোগ গ্রহণ করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রীআব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালীগঞ্জের থানাটি আমাদের ব্লকের একদম পশ্চিমে অবস্থিত এবং ওটি বর্ধমানের কেতুগ্রাম থানার লাগোয়া। ফলে ঐ এক প্রান্ত থেকে ব্লকের অন্যান্য স্থানে প্রশাসনিক কাজকর্মের ক্ষেত্রে অসুবিধার সৃষ্টি হচ্ছে। সুতরাং অবিলম্বে ঐ থানাটিকে দু-ভাগে ভাগ করা প্রয়োজন। কালীগঞ্জ, পলাশী (১), পলাশী (২), জুড়ানপুর, গোবড়া, মাটিয়ারী এবং ফরিদপুর; এই ৭টি অঞ্চল নিয়ে কালীগঞ্জ থানাটি থাকুক। বাকি দেবগ্রাম, পালিতবেদিয়া, পানীঘাটা, মীরা (১), মীরা (২), হাটগাছা, রাজারামপুর, ঘোড়াইক্ষেত্র; এই ৮টি অঞ্চল নিয়ে দেবগ্রামকে হেড্ কোয়ার্টার করে একটা নতুন থানা করা হোক। কালীগঞ্জের মানুষদের এই প্রশাসনিক সুবিধা দেবার দাবি আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রীজ্যোতি কৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জি. টি. রোডের ওপর হাওড়া জেলা এবং হুগলী জেলার সংযোগকারী সেতু 'বালিখাল সেতু'-টি খুবই বিপদজনক অবস্থায়

এসে দাঁড়িয়েছে. দীর্ঘদিন ঐ সেতুটি মেরামত করা হয় নি। অবিলম্বে মেরামত করা না হলে ভবিষ্যতে বড় রকমের দুর্ঘটনা ঘটতে পারে। এছাড়া উত্তরপাড়া বিধানসভা কেন্দ্রের মধ্যে কোতরং—কোন্নগর অঞ্চলের জি. টি. রোডের অবস্থা খুবই শোচনীয়। ঐ অংশে জি টি রোডের সামগ্রিক মেরামতি প্রয়োজন। ওখানে কিছু কিছু জায়গায় জি টি রোড সারানো হয়েছে। কিন্তু সম্পূর্ণটা না সারালে যে অংশটা সারানো হয়েছে তার লাভও মানুষ পাবে না। তাই আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি—অবিলম্বে বালিখাল সেতু মেরামত করা হোক—ঐ সেতুর চ্যাংড়া খোসে পড়ছে এবং ঐ অঞ্চলে জি টি রোডকে সম্পূর্ণভাবে মেরামত করা হোক।

**শ্রীরবীন মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আগামী ২২শে মার্চ পশ্চিমবাংলায় চটকল ধর্মঘটের ডাক দেওয়া হয়েছে। ইতিমধ্যে ১ ঘন্টা করে কর্ম-বিরতি চলছে। চটকল ধর্মঘটের ক্ষেত্রে শ্রমিকদের দাবিগুলি হচ্ছে—বোনাস শিলিং তুলে দিতে হবে; ভাগা-ওয়ার্কার, জিরো ওয়ার্কার, পুঁজি ওয়ার্কারদের বিষয়ে শ্রমিকদের যে দাবি আছে তা মেনে নিতে হবে। এই সমস্ত দাবি নিয়ে সারা পশ্চিমবাংলার সমস্ত ট্রেড ইউনিয়নগুলি ২২শে মার্চ থেকে পশ্চিমবাংলার চটকল ধর্মঘটের ডাক দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, তিনি জুটমিল কর্তৃপক্ষ যারা আছে তাদেরকে ডেকে অবিলম্বে ধর্মঘট যে কোন ভাবে যাতে এড়ানো যায় তার ব্যবস্থা করুন। কারণ, রাজ্য সরকার ১৯৯২ সালের পর থেকে ট্রাইপাটাইট লেভেলে কোন মিটিং করেনি। জুটমিলের শ্রমিকরা যাতে এই ধর্মঘটের কবল থেকে মুক্ত হয় তারজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপের দাবী জানাচ্ছি।

[12.40–12.50 p.m.]

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ডেপুটি চীফ্ মিনিস্টার তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমি খুবই আতঙ্কের সঙ্গে আপনাকে জানাচ্ছি, হাওড়া জেলার উলুবেড়িয়া একটা শান্তিপূর্ণ এলাকা, এই এলাকার মাননীয় মহকুমা শাসক একটা এ্যাডামেন্ট অ্যাটিচিউড নিয়ে ১০। ১২ হাজার মুসলমান সম্প্রদায়ভুক্ত একটি হাটকে হাইকোর্টের রিসিভারের অর্ডার থাকা সত্বেও তোলবার চক্রান্ত করেছে, একটা কমিউনাল হারমোনি ভাঙবার চেষ্টা করছে। তিনি বলছেন, আমি পুলিশ দিয়ে হাটকে তুলবো এবং প্রয়োজন হলে পুলিশ দিয়ে অত্যাচার করবো। এ বিষয়ে আমি মাননীয় স্পীকারের কাছে সমস্ত তথ্য দিয়ে দরখাস্ত দিয়েছিলাম। তাই এই ব্যাপারে ডেপুটি চীফ্ মিনিস্টার এবং চীফ্ মিনিস্টারের এখনই হস্তক্ষেপ করার প্রয়োজন আছে। মাননীয় মহকুমা শাসক তিনি কোন্ দলের সাহায্য নিয়ে এই কাজ করছেন তা আমি জানি না—তৃণমূল, না আর. এস. এস., কিন্তু তিনি উলুবেড়িয়ার শান্তি-শৃঙ্খলা নষ্ট করার চেষ্টা করছেন, ১০।১২ হাজার মুসলমান সম্প্রদায়ের মানুষকে মারবার চেষ্টা করছেন। আমি তাই অনুরোধ জানাচ্ছি, অবিলম্বে তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রীমহঃ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। মুর্শিদাবাদ জেলায় কানুপুর বহুতলি রোড ১৯৬৯ সাল থেকে কাজ শুরু হয়েছে। কিন্তু অদ্যাবধি তার কাজ কমপ্লিট হচ্ছে না। এই রাস্তা তৈরী করতে গেলে ৩টি ব্রীজ করতে হবে, বাগলা (১), বাগলা (২) এবং বাঁশলই। এ বছর মাননীয় মন্ত্রীমহাশয় আমাকে প্রতিশ্রুতি দিয়েছিলেন ২টি ব্রীজ তৈরী করা হবে। কিন্তু অদ্যাবধি কোন কনট্রাকটর নিয়োগ হয়নি। এখনো যদি কন্ট্রাকটর নিয়োগ না হয়, যদি কাজ শুরু না হয় তাহলে আগামীদিনের বর্ষা নেমে গেলে কোন কাজই হবে না। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি, যাতে অনতিবিলম্বে বাই-নেগোসিয়েশন কন্ট্রাক্টর নিয়োগ করে কানুপুর বহুতলির রোডের কাজ করা যায় এবং বিস্তীর্ণ এলাকার মানুষের অসুবিধা যাতে দূর করা যায় তারজন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীগৌতম চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মালদা জেলার একটি বার্নিং ইস্যু তুলে ধরছি। বিগত ৪ বছর ধরে মালদা জেলায় কোন রেশন কার্ড দেওয়া হচ্ছে না। এখনো পর্যন্ত মালদা জেলায় যারা আবেদন করেছে রেশন কার্ডের জন্য তাদের সংখ্যা হচ্ছে ৬৯ হাজার ৬৩২ জন। এই সমস্ত আবেদনকারীদের বয়স ৫ বছর থেকে ২৪।২৫ বছর বয়স পর্যন্ত আছে। সব থেকে মজার কথা, যারা আবেদন করেছে তারা কেউই অন্য কোন দেশ থেকে আসেনি, তারা এই দেশেই জন্মগ্রহণ করেছে, তাদের বাবা-মায়ের সকলের রেশন কার্ড আছে। অথচ নতুন প্রজন্মের লোকেরা যারা মালদা জেলায় রেশন কার্ডের জন্য দরখাস্ত করেছে তারা এখনো পর্যন্ত রেশন কার্ড পায়নি। গত ৪ বছর ধরে কোন কোন রেশন কার্ড দেওয়া হচ্ছে না। আমি আপনার মাধামে এই বিষয়ে সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি এবং এই সমস্যার সমাধানের জন্য দাবী জানাচ্ছি।

**শ্রীশৈলজা কুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, সবেমাত্র গরম পড়তে শুরু করেছে আর ইতিমধ্যেই কাঁথী মহকুমা সহ সারা মেদিনীপুর জেলাতে ব্যাপক লোড-শেডিং শুরু হয়ে গিয়েছে। মাধ্যমিক পরীক্ষা শেষ হতে চললো, সামনেই উচ্চ মাধ্যমিক পরীক্ষা আসছে। লোড-শেডিং-এর ফলে ছাত্রছাত্রীদের পড়াশুনার খুবই অসুবিধা হচ্ছে। মেদিনীপুর জেলার মধ্যে আবার কাঁথী মহকুমাতে খুব বেশী লোড-শেডিং হচ্ছে। সেখানে ঘন্টার পর ঘন্টা ধরে বিদ্যুৎ থাকছে না, অন্ধকারে ডুবে থাকছে। এর ফলে ছাত্রছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। এই অবস্থা চলতে পারে না। অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে কাঁথী মহকুমা সহ সমগ্র মেদিনীপুর জেলাকে লোড-শেডিং-এর হাত থেকে বাঁচানোর জন্য মন্ত্রীমহাশয়ের কাছে দাবী রাখছি।

## ZERO HOUR

**শ্রীমতী মিলি হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই মুহূর্তে ভারতবর্ষের অর্থনীতি তীব্র সংকটের মধ্যে পড়েছে এবং ভারতীয় অর্থনীতি পুরোপুরি

ঋণের জালে জর্জরিত হয়ে সেই ঘূর্ণাবর্তের মধ্যে পড়ে ঘুরপাক খাচ্ছে। দেশের ৭/৮টি বৃহৎ শিল্পপতি গোষ্ঠী, তারা রাষ্ট্রায়াত্ব ব্যাঙ্কগুলি থেকে হাজার হাজার কোটি টাকা ঋণ নিয়েও এক পয়সাও ফেরত দিচ্ছেন না। এটা অত্যন্ত পরিতাপ ও দুর্ভাগ্যের বিষয় যে এতো হাজার হাজার কোটি টাকা অনাদায়ী ঋণ পড়ে রয়েছে। এই অনাদায়ী ঋণ পুনরুদ্ধার হলে রাষ্ট্রায়াত্ব ব্যাঙ্কগুলির খুব ভালোভাবেই পুনরুজ্জীবন ঘটানো যেত। আমি মনে করি এইভাবে ঋণ বকেয়া রাখা এটা আইনযোগ্য দন্ডনীয় অপরাধ এবং এরজন্য তাদের শাস্তি হওয়া দরকার। আমি স্যার, রাজ্য সরকারের মাধ্যমে এদিকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকৃষ্ট করে বলতে চাই যে এই সমস্ত শিল্পপতিগোষ্ঠীর বিরুদ্ধে অতি দ্রুত আইনগত পদক্ষেপ নেওয়া হোক।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বামফ্রন্ট সরকার আজকে কিভাবে কৃষিজীবীদের উৎখাত করছে তারই একটি ঘটনা আপনার মাধ্যমে এই হাউসের সামনে তুলে ধরছি। স্যার, রাজারহাটে চাষীদের উৎখাত করে তাদের চাষযোগ্য জমিগুলি মন্ত্রী গৌতম দেব তার দপ্তরের মাধ্যমে আজকে দখল নিচ্ছেন। সেখানে বাজারের যে দাম তা তাদের দেওয়া হচ্ছে না। স্যার মহিষবাথানের আনজিপুর, কায়েমনগর, আদিগ্রামে চাষীরা তাদের মাঠে চাষ করেছে। সেই ধানগাছগুলি সেখানে মাত্র রোয়া হয়েছে বা কিছুটা উঁচুতে উঠেছে। সেই ধানগাছগুলি উপড়ে ফেলে সেখানে মাটি ফেলে ভরাট করা হচ্ছে এবং তা শিল্পপতিদের কাছে বিক্রি করে দেওয়া হচ্ছে। স্যার, এই চাষীদের রক্ষা করার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি। গায়ের জোরে প্রশাসনের সাহায্য নিয়ে চাষীদের জমি এইভাবে কেড়ে নিয়ে তা ধনাঢ্য পরিবারগুলির হাতে তুলে দেওয়ার যে সর্বনাশা প্রচেষ্টা শুরু হয়েছে আমার দাবী অবিলম্বে তা বন্ধ করা হোক। গরীব চাষীদের ধানগাছগুলি বাঁচানোর জন্য আমি মনে করি তাদের সাহায্য করা উচিত। ধানগাছগুলি তুলে দিয়ে তাদের সর্বস্বান্ত করার যে প্রচেষ্টা তার আমি তীব্র নিন্দা করছি।

**শ্রীরবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় ক্রীড়ামন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দীর্ঘদিনের প্রতিক্ষা পূর্ণ হয়েছে। স্যার, আমরা প্রস্তাব নিয়েছিলাম দেশের গৌরব সৌরভ সম্বন্ধে। কিন্তু স্যার, কিছু কাগজ, তারা আশঙ্কা প্রকাশ করেছিলেন এবং কুসংস্কারে আচ্ছন্ন হয়ে মন্তব্য করেছিলেন যে জামশেদপুরের কিন্নান ষ্টেডিয়ামের মাঠে ভারত কোনদিন জেতে নি, ভারত তার বিপক্ষ দলের সবাইকে কোনদিন আউট করতে পারে নি। নানান ধরণের এই রকম আশঙ্কা প্রকাশ করা হয়েছিল। কিন্তু সব 'না' কে 'হ্যাঁ' করেছে আমাদের দেশের গৌরব সৌরভের নেতৃত্বে ভারতীয় দল। সৌরভ শুধু অপরাজিত ১০৫ রানই করেন নি ঐ জামশেদপুরের কিন্নান ষ্টেডিয়ামের মাঠে ভারত জয়ী হয়েছে ৬ উইকেটে। স্যার, আমাদের দেশের ক্রিকেট কন্ট্রোল বোর্ড যারা নিয়ন্ত্রণ করেন আমাদের এই রাজ্যকে নানান ভাবে তারা বঞ্চনা করেছেন। আমাদের ক্রিকেট জগতে বঞ্চনা করা হয়েছিল। সেই বঞ্চনা, অবমাননার জবাব দেওয়া হয়েছে। গত কোচিতে ভারতের জয় হয়েছে দক্ষিণ আফ্রিকার

বিরুদ্ধে। তেমনি কিনাং মাঠে জয় হয়েছে। তাই, আমি মাননীয় ক্রীড়া মন্ত্রীর কাছে অনুরোধ করবো যে, এই বিষয়ে আপনি কিছু বলুন এবং হাউস থেকে এই যে সাফল্য, এই সাফল্যের জন্য তাকে অভিনন্দন দেবার ব্যবস্থা করুন। মাননীয় ক্রীড়ামন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি এই ব্যাপারে কিছু বলুন।

[12.50–1.00 p.m.]

**শ্রীসুভাষ চক্রবর্ত্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌরভ গাঙ্গুলীর যে প্রতিষ্ঠা লন্ডনের টেষ্ট খেলার সাফল্য দিয়ে শুরু হয়েছিল তার গতিতে রাজ্য সরকার অভিনন্দন জানিয়েছে, তাকে প্রশংসা করেছে এবং সম্ভাবনাময় ভবিষ্যত আরো উজ্জ্বলতর করার জন্য প্রার্থনা করেছেন। সেই অনুষ্ঠানে আমাদের মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন এবং তাকে সাম্মানিক পত্র সহ সম্বর্ধনা জানানো হয়েছে। আমরা নিশ্চয়ই করে এই ব্যাপারে আপত্তি করবো না। এ্যাপ্রিসিয়েশান বলতে যা বোঝায় আমরা তার আরো বেশী সাফল্য কামনা করছি। ইতিমধ্যে তার যে সাফল্য সেটা একটা নিরীখে পৌঁছে গেছে। আমরা তার জন্য আনন্দিত। এখান থেকে মাননীয় স্পীকার বা ডেপুটি স্পীকার থেকে একটা চিঠি পাঠিয়ে দেওয়া হোক তাহলে সেটাই ডিপিটিং হবে।

**শ্রীতাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন দেব যে কথা বললেন, তার উত্তরে ক্রীড়া মন্ত্রী সুভাষ চক্রবর্তীও বললেন। আমি একটু সংযোজন করতে চাই। আমি সেই অনুষ্ঠানে উপস্থিত ছিলাম এবং আমার পুত্রকে সঙ্গে নিয়ে গিয়েছিলাম যেখানে সৌরভ গাঙ্গুলীকে সম্বর্ধনা দেওয়া হয়েছিল। সেই সভায় মুখ্যমন্ত্রীও উপস্থিত ছিলেন। লন্ডনের টেষ্ট ম্যাচ থেকে যে সাফল্য শুরু, সেই সাফল্যের ধারা অব্যাহত রয়েছে। এটা বাংলার গর্ব এবং সারা ভারতবর্ষের গর্ব। সৌরভ গাঙ্গুলীর ক্যাপটেন হিসাবে যে সাফল্য তার জন্য যে ভাবে চিঠি দেবার সেটা দেবেন। কিন্তু রাজ্য সরকারের পক্ষ থেকে ক্রীড়ামন্ত্রী উদ্যোগ নিয়ে ইনডোর ষ্টেডিয়ামে যদি সম্বর্ধনা জানানো হয় তাহলে বাংলা এবং বাঙ্গালীর মন ভরে যাবে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি আপনাদের সকলের তরফ থেকে এবং হাউসের তরফ থেকে তার এই যে সাফল্য এটা পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষের গৌরব, আগামীদিনে তিনি আরো সাফল্য লাভ করুন, এই কামনা করি। এই কথা বলে এখানে ইতি টানছি।

**শ্রীরামপদ সামন্ত ঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে একটি বিষয়ে আবেদন করছি। বর্তমানে আমাদের পশ্চিমবাংলায় যেভাবে শিল্পের সম্ভাবনা দেখা দিয়েছে এবং সেটা সাফল্যের পথে এগিয়ে চলেছে, হলদিয়া বক্রেশ্বর যে ভাবে একের পর এক বাস্তাবায়িত হচ্ছে, জনগণের আশা-আকাঙ্খা পুরণের দিকে এগিয়ে চলেছে, সেই পরিপ্রেক্ষিতে প্রতিটি জেলার সঙ্গে জেলায় এয়ার বাস চালু করার জন্য পশ্চিমবঙ্গ সরকার যে চিন্তা-ভাবনা করেছিলেন, সেই পরিকল্পনা এখনও বাস্তাবায়িত হয়নি। তাই, আমি আবেদন করছি যে, শিল্পের সম্ভাবনার পরিপ্রেক্ষিতে যাতে জেলায় জেলায় এয়ার বাসের সংযোগ থাকে সেই কাজটি দ্রুত সম্পন্ন করার

ব্যাপারে রাজ্য সরকার নজর দিন।

**শ্রীনির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের বিভিন্ন পাম্প ষ্টেশনের কর্মচারীদের ন্যূনতম মজুরী থেকে যে বঞ্চনা করা হচ্ছে সেই বিষয়ে দৃষ্টি আকর্ষন করছি। সরকারের বন দপ্তরের, স্বাস্থ্য দপ্তরের, জেল দপ্তরের কর্মচারীদের বেতন মজুরী নির্ধারিত করা হয়েছে। কিন্তু জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের সরকারী কর্মচারীদের ঠিকাদাররা কম টাকা দিয়ে কাজ করিয়ে নিচ্ছে। তাদের পক্ষ থেকে নর্থবেঙ্গলে পি. এইচ. ই. ওয়ার্কারদের মজুরী বৃদ্ধির প্রতিশ্রুতি দেওয়া সত্বেও তারা সদর্থক কোন ব্যবস্থা নেন নি। পাশাপাশি পার্ট-টাইম কলেজ টিচারদের ক্ষেত্রেও একই অবস্থা চলছে। তাদের সামান্য বেতনে শিক্ষকতার কাজ করতে হচ্ছে আমার দাবী, তাদের মাসে ৫,০০০ টাকা বেতন দেওয়া হোক। আমাদের নর্থবেঙ্গলের বি. এইচ. ই. ওয়ার্কার এবং পার্ট-টাইম কলেজ শিক্ষকদের বেতন বৃদ্ধির জন্য আমি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪-পরগণার বিষ্ণুপুর থানার একটি মিশনারী স্কুলের জনৈক শিক্ষিকা একটি দ্বিতীয় শ্রেণীর ছাত্রকে শাস্তি দেওয়ার পরিপ্রেক্ষিতে ছাত্রটির মৃত্যু হওয়ায় স্কুল কর্তৃপক্ষের বিরুদ্ধে অভিযোগ উঠেছে। ঐ স্কুলের একটি ক্লাস টুয়ের ছাত্র বানান ভুল করায় ঐ শিক্ষিকা তাকে এক ঘন্টা রোদে দাঁড় করিয়ে রাখেন এবং তারপর আরো এক ঘন্টা তাকে নীলডাউন করিয়ে রাখেন। ফলে ছাত্রটি অসুস্থ হয়ে পড়ে, কিন্তু স্কুল কর্তৃপক্ষ তার চিকিৎসার কোন ব্যবস্থা করেনি। রাতে হোস্টেলে ছাত্রটি মারা যায়। এভাবে একটি ছাত্রের মৃত্যু ঘটা দুঃখজনক ঘটনা। এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা নিতে আমি দাবী জানাচ্ছি।

**শ্রীমতী মমতা মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একজন মহিলা হিসাবে একটি বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বামপন্থী সদস্যরা যখন বিধানসভা এবং লোকসভায় মহিলাদের জন্য এক-তৃতীয়াংশ আসন সংরক্ষণের দাবীতে সোচ্চার হচ্ছেন, ঠিক সেই সময় ভারতবর্ষের রাজনীতিতে তৃণমূলের নামে যে মহিলা নেতৃত্ব দিচ্ছেন, তার নেতৃত্বে যারা এখানে এম. এল. এ. হিসাবে এবং কর্পোরেশনে কাউন্সিলার হিসাবে নিজেদের পরিচয় দিচ্ছেন তারা মহিলাদের প্রতি সম্মান দেবার কথা চিন্তা করছেন না। গত ১১ই মার্চ কলকাতা কর্পোরেশনের অধিবেশন চলাকালীন পাঁচজন সি. পি. এম. মহিলা কাউন্সিলারের উপর তথাকথিত তৃণমূল কাউন্সিলাররা যে জঘন্য অত্যাচার করেছেন, যেভাবে তাদের শ্লীলতাহানীর চেষ্টা করেছেন, যেভাবে তারা জনগণের অধিকার সম্বলিত গুরুত্বপূর্ণ কাগজপত্র লন্ডভন্ড করেছেন তার প্রতিবাদ আমি করছি এবং তীব্র ধিক্কার জানাচ্ছি। যাতে ঐসব কাউন্সিলারকে বিধানমত রাজ্য সরকার শাস্তি দেন তারজন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রীসৌগত রায় ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। স্যার. উনি যা বললেন সেটা স্থানীয় স্বায়ত্ব শাসন ব্যবস্থার মধ্যে পড়ে। ক্যালকাটা কর্পোরেশনে

তারজন্য আলাদা প্রভিশন রয়েছে। কোন স্বায়ত্ব শাসিত সংস্থায় যাই ঘটে থাকুক না কেন, সেটা এখানে আসে না। তা না হলে তো যে কোন গ্রাম পঞ্চায়েতের ব্যাপারও হাউসে চলে আসবে। আমি বলছি, মহিলা বলে নয়, এটা বাদ দিয়ে দিন। মহিলাদের মাথায় রেখেই বলছি, এটা বাদ দিয়ে দিন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এইগুলি বলা যাবে, এইগুলি স্টাটুটরির আন্ডারে পড়ে।

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, শঙ্কর সেন মহাশয় বিদ্যুৎ মন্ত্রী ছিলেন, তিনি ভদ্রলোক, তিনি পশ্চিমবাংলায় বিদ্যুতের হাল ফেরাবার চেষ্টা করেছিলেন। কোন এক অজ্ঞাত কারণে মাঝখানে তিনি অবসর নিলেন, তিনি পদত্যাগ করে চলে গেলেন। এখন যিনি পশ্চিমবাংলায় বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হয়েছেন তিনি তো ইনডাষ্ট্রিয়াল রিকন্সট্রাকশানের মন্ত্রী হয়ে ওই দপ্তরকে লাটে তুলে দেবার চেষ্টা করছেন। বর্ত্তমানে বিদ্যুৎ দপ্তর পাওয়ার পর বিদ্যুৎ দপ্তর লাটে উঠে গিয়েছে। গত ২ মাস যাবত আসানসোলে প্রবল বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছে। এই ব্যাপারটা দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

[1.00–2.00 p.m. including adjournment]

**শ্রীরবীন মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলী জেলার সদর হাসপাতাল হচ্ছে চুঁচুড়ায়। ওই হাসপাতালে যেখানে পোষ্ট মার্টেম হয় সেটা গত ১ বছর ধরে বন্ধ আছে। তাই আমি আপনার মাধ্যমে রাজ্যের পি. ডব্লু. ডি মন্ত্রী ক্ষিতি গোস্বামী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে সেখানে পোষ্ট মার্টেম করা যায় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রীপ্রত্যুষ মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখেছি গত ১৬ই ফেব্রুয়ারী যে রেল বাজেট হয় তাতে হাওড়া আমতা প্রকল্প গ্রহণ করা হয়েছিল। বড়গেছিয়া মুনসিরহাট মাত্র ১২ কি. মি.-এর জন্য এই বছর ১৭ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। কিন্তু আশ্চর্য্যের সঙ্গে আমরা লক্ষ্য করছি, দীর্ঘকাল ধরে এই পরিকল্পনা গ্রহণ করা হলো কিন্তু অন্যান্য অংশ যথা মুনসিরহাট থেকে আমতা, বড়গাছিয়া থেকে চাঁপাডাঙ্গা, হাওড়া থেকে শিয়াখালা ভায়া ডানকুনি, তার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি।

**শ্রীগৌতম চক্রবর্ত্তী ঃ** মালদা জেলার কালিয়াচক (১) কালিয়াচক (৩) সহ বিস্তীর্ণ এলাকা ভারত বাংলাদেশ সীমান্তে অবস্থিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত কয়েক মাস যাবত কোন দিন ৮-১০টি ডাকাতি হয় নি, গরু চুরি হয় নি এমন দিন নেই। ভারত বাংলাদেশ সীমান্তে প্রশাসন সক্রিয় হয়ে যাতে ডাকাতি বন্ধ করার ব্যবস্থা করে সেই দাবি আমি জানাচ্ছি।

**শ্রীঅসিত মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে 'আজকাল' এবং 'প্রতিদিন' কাগজে একটা চাঞ্চল্যকর খবর বেরিয়েছে। কলিকাতার মেডিক্যাল কলেজে রেসিডেনসিয়াল সারজেন, তিনি কোন দিন থাকেন না। তিনি সমস্ত সুযোগ সুবিধা ভোগ করছেন, রেসিডেনসিয়াল সারজেন হিসাবে তাঁর থাকার কথা কিন্তু তিনি থাকেন না। সারা পশ্চিমবাংলা আজকে চমকে গিয়েছে, কলিকাতার মতো জায়গায় স্টেট হাসপাতালে যদি এই রকম হয় তাহলে অন্যান্য হাসপাতালগুলিতে কি হচ্ছে! তার ফলে পেসেন্টের ক্ষতি হচ্ছে।

**শ্রীসৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বলতে চাই যে রবী সরোবর হচ্ছে কলিকাতার সব চেয়ে বড় সরোবর। এই সরোবরের সঙ্গে রবীন্দ্রনাথের নাম যুক্ত। গত ২ বছর আগে কেন্দ্রীয় সরকার এটাকে জাতীয় সরোবর হিসাবে ঘোষণা করেন এবং ২ কোটি টাকা দেবার কথা ঘোষণা করেন এই সরোবর রক্ষনাবেক্ষনের জন্য। স্থানীয় সাংসদ টাকা দিয়েছিলেন। এই রবীন্দ্র সরোবরকে কেন্দ্রীয় সরকার জাতীয় তালিকা থেকে নাম বাদ দিয়েছে। তার ফলে এই যে টাকাটা পাওয়ার সম্ভাবনা ছিল তা বন্ধ হয়ে গেছে। এতে প্রভূত ক্ষতি হবে। রবীন্দ্র সরোবরটা রক্ষনাবেক্ষণের অভাবে খারাপ হয়ে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে দাবী করছি, তাঁরা কেন্দ্রীয় সরকারকে বলুন যাতে রবীন্দ্র সরোবরকে জাতীয় সরোবরের অন্তর্ভুক্ত করা হয়।

**শ্রীমানিক উপাধ্যায় :** স্যার, আমি আপনার মাধ্যমে কারিগরি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে যে জুনিয়র পলিটেকনিক আছে, সেটি বহুদিনের পলিটেকনিক। সেখানে আজ পর্যন্ত জল এবং বিদ্যুতের ব্যবস্থা করা হয়নি। দীর্ঘদিন ধরে ঐ পলিটেকনিকটি এই অবস্থায় পড়ে আছে। শুধু এটি নয়, পশ্চিমবঙ্গে এই রকম ২১টি পলিটেকনিক আছে। এই সরকারের অকর্মণ্যতার দরুণ একের পর এক শিক্ষাকেন্দ্র বন্ধ হতে চলেছে। উক্ত পলিটেকনিকে যে ষ্টাফ আছেন, তাঁদের প্রভিডেন্ড ফান্ডের টাকা প্রভিডেন্ড ফান্ডে জমা না হয়ে অন্য জায়গায় জমা হচ্ছে, এর ফলে তাঁদের ইন্টারেষ্ট কম হচ্ছে। সেজন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবী করছি, এর বিরুদ্ধে তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীনির্মল ঘোষ :** স্যার, অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, দিল্লীতে গত ৮ তারিখে মাননীয় বস্ত্র উদ্যোগ মন্ত্রী একটি সর্বদলীয় সভা ডেকেছিলেন, সেখানে সমস্ত ট্রেড ইউনিয়নের প্রতিনিধিরা উপস্থিত হয়েছিলেন। আমাদের হাউসের মেম্বার, শোভনদেব বাবুও সেখানে ছিলেন। আমাদের সব ট্রেড ইউনিয়নগুলিকে যাদের ডাকা হয়েছিল, তার মধ্যে স্বীকৃত ৫টি ট্রেড ইউনিয়ন ছিল। ১২টি মিলে ৮ হাজার লোক চাকুরী করে। ওরা যে প্যাকেজ দিচ্ছেন, তাতে ১২৫টির মধ্যে ২৫টি চলবে। তারমধ্যে পশ্চিমবঙ্গের একটিরও নাম নেই। ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন, কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত নিচ্ছে, এই সিদ্ধান্ত যাতে অবিলম্বে বাতিল হয় তারজন্য মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানানো হোক।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2.00–2.10 p.m.]

(After recess)

**Presentation of the Report of Business Advisory Committee**

**Mr. Speaker :** I beg to present the 63rd report of the Business Advisory Committee. The Committee met in my chamber and recommended the following Revised Programme of Business for the 13th and Programme of Business for the 14th and 15th March, 2000.

| Date | | Business | Time |
|---|---|---|---|
| 13.3.2000, Monday : | | The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | 1 hour |
| 14.3.2000, Tuesday : | (i) | Motion u/r 319 on the Statement of the Health Minister on the newly introduced Condensed Medical Course for Community Medical Officers in Chittaranjan National Medical College, Calcutta made on 6.3.2000–Notice given by Shri Saugata Roy | 1 hour |
| | (ii) | The West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) | 1/2 hour |
| | (iii) | Consideration of Amendment to the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995 (as passed by the Assembly on the 9.3.95 and returned by the Governor with a message under Article 201 read with Article 200 of the Constitution of India) | 1 hour |
| 15.3.2000, Wednesday : | (i) | Motion under rule 185 regarding proposed amendment in Advocate Acts by the Union Govt.–Notice given by Shri Padmanidhi Dhar, Shri Rabindra Nath Mandal, Shri Rabin Deb, Shri Kripa Sindhu Saha, Shri Samar Hazra, Shri Brahmomay | |

Nanda, Shri Subhas Goswami,
Shri Purnendu Sengupta and
Shri Jyoti Krishna Chattopadhyay 1 hour

(ii) Motion under rule 185 regarding Deterioration in Law & Order situation in the State–Notice given by Shri Saugata Roy, Shri Gyan Singh Sohanpal, Shri Sanjib Kr. Das, Shri Tapas Roy and Shri Sudhir Bhattacharjee 1 hour

(iii) Motion under rule 185 regarding infiltration of religious fanaticism in Education–Notice given by Shri Rabin Deb, Shri Rabindra Nath Mandal, Shri Padmanidhi Dhar, Shri Kripa Sindhu Saha, Shri Subhas Goswami, Shri Samar Hazra, Shri Brahmomay Nanda, Shri Purnendu Sengupta and Shri Jyoti Krishna Chattopadhyay 1 hour

(iv) Motion under rule 185 regarding decision of the Union Govt. to increase prices of Urea and other fertilisers, PDS rice, wheat, LPG Cylinders, Kerosene oil, etc.–Notice given by Shri Saugata Roy, Shri Gyan Singh Sohanpal, Shri Nirmal Ghosh, Shri Sanjib Kumar Das and Shri Kamal Mukherjee 1 hour

[No Questions and Mention Cases on 15.3.2000.]

Now I request the Hon'ble Minister-in-charge of Parliamentary Affairs Dept. to please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha** : Sir, I beg to move that the 63rd Report of the Business Advisory Committee, as presented in the House, be adopted.

The motion was then put and agreed to.

**শ্রীসুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমরা বার বার এই বিষয়ে আবেদন করেছিলাম বিভিন্ন ভাবে। এই সরকার এম. এল. এ-দের তাদের নির্বাচিত এলাকায় এবং মহানগরীর মধ্যে কলকাতা এবং হাওড়ায় কাজ করতে সুবিধার জন্য ব্রীজ ক্রস করতে যে টোল ট্যাক্স লাগে, যেমন দ্বিতীয় হুগলী সেতু পার হতে যে ট্যাক্স

লাগে তা মুকুব করে দেওয়া হয়েছে। পশ্চিমবাংলার কোন জায়গাতেই এম. এল. এ.দের টোল ট্যাক্স দিতে হয় না। বর্তমানে কলকাতা কর্পোরেশনের এবং হাওড়া কর্পোরেশনের সব রাস্তাকেই পার্কিং জোন করে দেওয়া হয়েছে। এতে আমাদের খুবই অসুবিধা হচ্ছে। কারণ অনেক সময় আমাদের দু-টাকা খুচরো থাকে না এবং পেছনে পয়সার জন্য দৌড়ায়। এটা দেখতে খুব খারাপ লাগে, এম. এল. এ-দের মান সম্মানের প্রশ্ন জড়িত। আপনি যেমন বিধানসভার ভেতরে গাড়িতে স্টিকার লাগাবার ব্যবস্থা করেছেন এবং আমরা সেটা ফলো করছি। হাওড়া, কলকাতা এবং শিলিগুড়িতে এই ফি উঠিয়ে দেবার ব্যাপারে আপনি চিন্তা করতে পারেন। এটা খুবই সামান্য ব্যাপার, এটা নির্দেশের ব্যাপার। এটা কোন টাকা-পয়সার ব্যাপার নয়। এই ব্যাপারে তাড়াতাড়ি যদি নির্দেশ দেন তাহলে ভালো হয়।

**মিঃ স্পীকার ঃ** সুব্রত বাবু আপনার সময়ে তো এই পার্কিং ফি চালু হয়েছিল, তখন এই রুলটা করেননি কেন?

**শ্রীসুব্রত মুখার্জ্জী ঃ** তখন করা হয়নি বলেই তো আমি এখন মেনশান করছি।

**শ্রীরবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় সদস্য সুব্রতবাবু যে কথা বললেন সেই বিষয়ে সভাতে একবার আলোচনা হয়েছিল। সার্বিক ভাবনা-চিন্তার মধ্যে দিয়ে এটা বিবেচিত হওয়া উচিত বলে আমি ব্যক্তিগত ভাবে মনে করি। বিষয়টি কনসিডার করার জন্য আমি অনুরোধ করছি।

**মিঃ স্পীকার ঃ** এই ব্যাপারে আগেও প্রবোধ বাবুকে বলা হয়েছিল, আপনি কি স্টেপ নিয়েছেন বলুন?

**শ্রীপ্রবোধ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই দুঃখের, জিনিসটা এখনও সম্পন্ন হয়নি। একবার মৌখিকভাবে বিধানসভায় আলোচনা হয়েছিল, আপনার নির্দেশে সংশ্লিষ্ট দপ্তরে পাঠিয়েছিলাম কার্যকরী করার ক্ষেত্রে। পরবর্ত্তীকালে এটা এনটাইটেলমেন্ট কমিটিতে যায়। ফলে অনেকখানি দেরী হয়েছে। এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী অশোক বাবুর দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। তিনি বলেছেন অল্প কয়েকদিনের মধ্যেই নির্দেশনামা বেরিয়ে যাবে। আমাদের দিক থেকে কোন অসুবিধা নেই।

**মিঃ স্পীকার ঃ** বিষয়টা তাড়াতাড়ি যাতে হয়, দেরী না হয় সেটা দেখবেন।

[2.10–2.20 p.m.]

## LEGISLATION

### The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to introduce the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in

Services and Posts) (Amendment) Bill, 2000 and to place a statement under rule 72 (1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

It was provided in the W. B. Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) Act 1976 (West Bengal Act XXVII of 1976), as amended upto 1996, that there shall be no reservation in any post in a scale of pay, the maximum of which exceeds Rs.6,000/- in respect of vacancies to be filled up by promotion.

Consequent on the revision of pay and allowances of the employees of the State Govt. by virtue of the West Bengal Services (Revision of Pay and Allowance) Rules, 1998, retrospectively with effect from the 1st day of January, 1996, it became necessary to amend the said Act with a view to enhancing the upper ceiling of the revised scales of pay so that the posts equivalent to these which had the maximum stage of Rs. 6,000/- in the scale prior to the revision of pay and allowances do not escape the provisions of the said Act in the matter of promotional vacancies.

Accordingly, clause (b) of the Section 5 of the said Act had to be amended by promulgation of an Ordinance, namely, the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Ordinance 1999 (West Bengal Ordinance No. VI of 1999) in as much as the West Bengal Legislative Assembly was not in session at the material time.

(Secretary then read the Title of the Bill)

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000, be taken into consideration.

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা কোন নতুন বিল নয়। পুরনো আইনে ছিল কোন এস. সি., এস. টি. কর্মচারীদের প্রমোশনের বেলায় ৬ হাজার টাকা পর্যন্ত। এখন যেহেতু রিজার্ভেশন রুল অনুযায়ী ৬ হাজার টাকাটা অনেক উপরে উঠে গেছে, দেখা গেছে ১৮ হাজার ৩ শ' টাকা, সেইজন্য এটা আনা হয়েছে। এটা কোন নতুন বিল নয়, পুরনো বিলই, শুধু ফিগারগত সংশোধন।

**শ্রীসঞ্জীব কুমার দা .** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ওয়েষ্ট বেঙ্গল সিডিউল কাস্ট, এ্যান্ড সিডিউল ট্রাইবইস (রিজার্ভেশন অফ ভ্যাকান্সিস ইন সার্ভিসেস এ্যান্ড পোস্টস) (এ্যামেন্ডমেন্ট) বিল এনেছেন, তার উপর আলোচনায় অংশগ্রহণ করে আমি কয়েকটি কথা বলতে চাই।

স্যার, এই বিল আনার আগে এই রাজ্য সরকারের তরফ থেকে ৩০শে ডিসেম্বর

একটা অর্ডিন্যান্স করা হয়েছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্ডিন্যান্স কখন হয়? যখন কোন জরুরী বিষয় থাকে, তখন অর্ডিন্যান্স হয়। ২৬শে নভেম্বর থেকে ৬ই ডিসেম্বর '৯৯ আমাদের বিধানসভা চলেছিল। আমাদের কাছে অর্ডিন্যান্সের যে কপি দেওয়া হয়েছে, তাতে সই ছিল ৩০শে ডিসেম্বরের। মাননীয় মন্ত্রী মহাশয় রিভিশন অফ পে এ্যান্ড এ্যালাউন্সেস রুলস-৯৮ এর কথা বললেন। আমি উল্লেখ করতে চাই, মাইনেটা ডিসেম্বরের পর বা ডিসেম্বর মাসে বাড়েনি। চতুর্থ পে কমিশনের রিপোর্টের ভিত্তিতে কর্মচারীদের মাইনে অনেক আগেই বেড়ে গেছে। তাহলে এই ৬ হাজার থেকে ১৮ হাজার করার ব্যাপারটা অনেক আগেই করার দরকার ছিল। ১৯৯৮ সালেই করার দরকার ছিল, তখন করলেন না। ১৯৯৯তে বিধানসভা চলেছিল, তখনও করলেন না। হঠাৎ ৩০শে ডিসেম্বর একটা অর্ডিন্যান্স কবলেন। এর কি এমন জরুরী প্রয়োজন ছিল মাননীয় মন্ত্রী মহাশয় তার ব্যাখ্যা দেবেন। এর ফলে কি হচ্ছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় অর্ডিন্যান্সের গুরুত্ব কমে যাচ্ছে। আর এই ভাবে এই রাজ্য সরকারের বিধানসভার গুরুত্ব কমিয়ে দেওয়ার টেন্ডেন্সি যে দেখা যাচ্ছে, সেটা এক থেকে একশ সবারই মাথায় ঢুকেছে। এমন হতে পারে, আপনার দলের কোন লোকের অসুবিধা হচ্ছিল, তাই হঠাৎ ডিসেম্বর মাসে অর্ডিন্যান্স করার দরকার হ'ল। না হলে '৯৮ সালে চতুর্থ পে কমিশনের পরেই এটা করা দরকার ছিল, তখন করলেন না। আমি তাই আবার বলছি—এই ভাবে এই অর্ডিন্যান্স করে এই রাজ্য সরকার অর্ডিন্যান্স এর যে গুরুত্ব কমিয়ে দিচ্ছেন এবং বিধানসভার গুরুত্ব কমিয়ে দেওয়ার যে ঝোঁক, আমি তাকে অনুরোধ করব এই ব্যাপারে তিনি যেন ভবিষ্যতে বিরত থাকেন, তাহলে ভালোই হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি যে অর্ডিন্যান্স লেখা ছিল—there shall be no reservation in any post in scale maximum of which exceed Rs. 6000. নতুন পদে অনেক মাইনে বেড়েছে। আমি আপনার কাছে বলতে চাই যে, আগে যারা ৬ হাজার টাকা মাইনে পেত, এখন সেটা বেড়ে বেড়ে ১৮ হাজার ৩০০ হয়েছে। কিন্তু সেটা থাকলে হবে না। আপনার কাছে আমি বলতে চাইছি যে, ১৮ হাজার কেন, ২০ হাজার করলে কি হত? আপনি ১৮ হাজার ৩০০ করলেন কেন? স্কেল বেড়েছে এবং আরও বাড়তে পারে। ভবিষ্যতেও বাড়বে। আমার প্রস্তাব হচ্ছে এটা আপনি ২০ হাজার করুন। আপনি যে বিলটা এনেছেন, এই বিলের উদ্দেশ্য নিয়ে কোন বিতর্ক নেই। আপনার কাছে অনুরোধ করব বিলের উদ্দেশ্য হচ্ছে reservation of vacancies in Services and posts. আপনার কাছে বলি যে এই রাজ্যে তফশিলী জাতি এবং উপজাতি এই রিজারভেশান এবং পোস্টের ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকারের রাজ্যে অবহেলিত। আমি স্পেসিফিক অভিযোগ আনছি। আমি আমার বক্তব্যের পরিপ্রেক্ষিতে বা সাপেক্ষে একটা তথ্য পরিস্ফুটিত করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন কিনা জানি না, ১৯৯৮ সালে এই রাজ্যে প্লেসমেন্ট হয়েছে, চাকরী হয়েছে ৮ হাজার ২৫১। সিডিউল কাস্টদের চাকরী হয়েছে ১ হাজার ৬৬২। ২০.১ পারসেন্ট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সংবিধানে লেখা আছে—এটা আপনাদের বামফ্রন্ট সরকার, কংগ্রেস বা বি. জে. পির দয়া নয়। এটা সাংবিধানিক স্বীকৃতি যে ভারতের সমস্ত রাজ্যে এস সি রা ২২ পারসেন্ট রিজার্ভেশানের সুযোগ পাবে। এস

টি রা ৬ পারসেন্ট পাবে। ও বি সি রা ৫ পারসেন্ট ছিল, সেটা ৭ পারসেন্ট পাবে। আপনার অবগতির জন্য জানাচ্ছি—এই রাজ্যের এস সি, এস টি, ও বি সিরা কিভাবে উপকৃত? ১৯৯৮ সালে এস সি পেয়েছিল ২০.১ পারসেন্ট। এস টি পেয়েছিল ৫.৩ পারসেন্ট। ও বি সি পেয়েছিল ৩.৫ পারসেন্ট। আপনি কোটা পূর্ণ করতে পারেন নি। আমি জিজ্ঞাসা করছি যে, এস সি রা চাকরীর জন্য দরখাস্ত করেন নি, না আপনার দপ্তর থেকে কোন খোঁজ খবর রাখেন নি, এটাই আপনার কাছে জানতে চাই। ১৯৯৭ সালে প্লেসমেন্ট হয়েছিল ১০ হাজার ৭৭১। এস সি হচ্ছে ১ হাজার ৩৫৩। অঙ্কের হিসাব হচ্ছে ১৪ পারসেন্ট। আপনি লাল গাড়ি নিয়ে ঘুরে বেড়াচ্ছেন, অথচ সাংবিধানিক স্বীকৃতি হচ্ছে ২২ পারসেন্ট। সেটা আপনারা দিতে পারেন নি। এস টি হচ্ছে ৩.৪। ও বি সি ২.৩ পারসেন্ট। আরও যদি জানতে চান, তাহলে লজ্জা পেয়ে যাবেন। আমি ১৯৭৭-৯৮ সাল এই সময়ে মাত্র দুই বছর এস সি কোটায় চাকরী পেয়েছে। বাকী ফাঁকা। শুধু ৬ হাজার ছিল, সেটা ১৮ হাজার ৩০০ হয়ে গেছে। স্যার, এখানে সিডিউল কাস্ট এর সার্টিফিকেট পেতে হলে মাথা খারাপ হয়ে যাবে। আর আপনি তাদের কি সুযোগ দেবেন আমি তা বুঝতে পারছি না। স্যার, আমি মেনশান করেছিলাম মন্ত্রী মহাশয়, আপনার অবগতির জন্য জানাই রাজ্য সরকার প্রতিটি গ্রামপঞ্চায়েতে একটা করে পঞ্চায়েত সহায়ক পদ সৃষ্টি করেছেন এবং নিয়োগ হবে।

[2.20–2.30 p.m.]

রাজ্যসরকার প্রতিটা গ্রাম পঞ্চায়েতে একজন পঞ্চায়েত সহায়ক পদ সৃষ্টি হয়েছে এবং নিয়োগ হবে। তাদের মিনিমাম কোয়ালিফিকেশন কি? মিনিমাম কোয়ালিফিকেশন হচ্ছে মাধ্যমিক পাশ বা সমতুল্য পাশ ৫০ পার্সেন্টি মার্কস নিয়ে কোন স্বীকৃত ইউনিভারসিটি থেকে ইত্যাদি, ইত্যাদি। আমি আপনার কাছে জানতে চাইছি যে আমাদের সংবিধানে কি বলে যে জেনারেল কাষ্ট চ্যাটার্জ্জি, ব্যানার্জ্জি, চক্রবর্তী তারাও ৫০ পার্সেন্টি পেয়ে অ্যাপ্লাই করবে আর একটা সিডিউল কাষ্ট ছেলে তাকে শুধু অ্যাপ্লাই করতে হবে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে হবে ৫০ পার্সেন্টি নম্বর পেয়ে এটা কি সংবিধানে বলে? ভারতবর্ষের কোন রাজ্যে এইরকম একটা জি.ও, একটা সরকারের তরফ থেকে বেরোতে পারে আমার জানা ছিল না। ব্যাপারটা দেখা দরকার। একটা সিডিউল কাষ্ট ছেলের জন্য মিনিমাম মার্কস নেই। প্রাইভেট ফার্মে এরকম হতে পারে কিন্তু সরকারী প্রতিষ্ঠানে অ্যাপ্লাই করার কোন অধিকার থাকবে না? সরকারী তরফে, সরকারী নির্দেশনামায় কি করে এই কথা বলতে পারে। আপনি চাটার্ড অ্যাকাউটেন্ট রাখতে পারতেন। দরখাস্ত করার অধিকারটুকুও আপনি কেড়ে নিচ্ছেন। সিডিউল কাষ্ট মন্ত্রী হিসাবে আপনি জানেনও না যে এই ব্যাপারটা হয়ে গেছে। ৫০ পার্সেন্টি মার্কসের ব্যাপারে উত্তর দেবেন। আপনার অবগতির জন্য জানাই যে ৯৪ সালে সেন্ট্রাল গভর্ণমেন্ট ২৯.৫৬ লক্ষ টাকা স্যাংশন করে ছিলেন দুটো ট্রেনিং ইনষ্টিটিউট ফর এস. টি, স্পেশালি ঝিলিমিলি বাঁকুড়া, কালীনগর নর্থ ২৪ পরগণা দুটোর জন্য টাকা দেওয়া হয়েছিল। ১৪.৭ লক্ষ টাকা করে দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন বাঁকুড়ার ভবিষ্যত কি হয়েছে? কালীনগরের ভবিষ্যত কি হয়েছে? এইভাবে

সমস্ত এস.সি., এস.টি.'র টাকা অনুন্নত শ্রেণীর টাকা আপনার ডিপার্টমেন্ট খরচ করতে পারেন নি। রিজারভেশনে আপনিও কিছু মানছেন না। এই ব্যাপারটা আপনি আপনার স্মরণে রাখবেন, আপনাকে অনুরোধ করছি। এই বিলের উদ্দেশ্যে কোন বিরুদ্ধে কিছু বলার নেই। এটা হওয়া উচিত। ১৮ হাজার ৩শো টাকে রাউন্ড ফিগার করুন এটা ২০ হাজার করুন।

**শ্রীজ্যোতিকৃষ্ণ চ্যাটার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া আজকে এই সভায় তফশিলী জাতি এবং তফশিলী জনজাতি পদ শূণ্য, সংরক্ষণ সংশোধন যে বিধেয়ক দু হাজার এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় বিরোধী সদস্য সঞ্জীব দাস এই বিলকে সমর্থন করেছেন এবং সমর্থন করতে গিয়ে ধান ভানতে শিবের গীত গেয়েছেন অপ্রাসঙ্গিকভাবে। এই বিলের সম্পর্কে কোন বিষয় নেই। সেই সময়ে বিষয়টা নিয়ে আলোচনা করেছেন। এটা আজকের আলোচনার বিষয় নয়। এটা হচ্ছে তফশিলী জাতি, জনজাতির বাজেটের উপর বলার জন্য। আজকে যে বিল আনা হয়েছে সেটা অন্য কিছু না, সেটা একটা টেকনিক্যাল বিল। আগে আমাদের যে আইন ছিল ৭৬ সালে, ২৭ নম্বর আইন, ৬ হাজার টাকা পর্যন্ত যাদের বেতনক্রম তাদের প্রোমোশনাল পোষ্টগুলোতে কোন সংরক্ষণ থাকবে না। ইতিমধ্যে বেতনক্রম বৃদ্ধি পেয়েছে। যাদের ৬ হাজার টাকা পর্যন্ত বেতনক্রম ছিল তাদের ১৮ হাজার তিনশো টাকা হয়েছে। সুতরাং এটাকে বিরোধিতা করার কিছু নেই, টেকনিক্যাল বিল। এটাকে সমর্থন করা উচিত। সমর্থন করতে গিয়ে উনি অন্য অনেক প্রসঙ্গ টেনে আনলেন। সুতরাং এই বিলকে সর্বসম্মতভাবে সমর্থন করা হোক এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅসিত কুমার মাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আজকে বিলের যে সংশোধনী এখানে এনেছেন সেই বিলকে সমর্থন না করার কিছু নেই এবং সমর্থন করারও কিছু নেই, তবে আমি সমর্থন করছি। মাননীয় সদস্য শ্রী সঞ্জীব দাস যে কথা বললেন তাতে আমার মনে হয় কি সরকার পক্ষের, কি বিরোধী পক্ষের কোন সদস্যরই আর কোন বক্তব্য থাকতে পারে? শুধু কি আমরা বিলকে সংশোধন করবো, বিলকে মাজা-ঘসা করবো? একজন তপশিলী সম্প্রদায়ের মানুষ হিসাবে বিধানসভায় নির্বাচিত হয়ে তপশিলী, আদিবাসী এবং ও. বি. সি. সম্প্রদায়ের পক্ষে কয়েকটি কথা বলতে চাই, যেটা আমি এর আগেও বলেছি বিভিন্ন বক্তৃতায় এবং আমি এখনও বলছি যে তপশিলী জাতি এবং উপজাতির জন্য যে আইন করা হয়েছে সেই আইন যদি বাস্তবায়িত হয় আমার মনে হয় সারা পশ্চিমবাংলার তপশিলীজাতি এবং উপজাতি এবং বিশেষ করে ও. বি. সি. শ্রেণীর মানুষ বিশেষভাবে উপকৃত হবে। কিন্তু আমরা সেটা দেখতে পাচ্ছি না কোন ক্ষেত্রেই। আমাদের টাকা সরকারী ভিত্তিতে খরচ হচ্ছে না, কোন ক্ষেত্রেই যে সমস্ত রিজার্ভিশান আছে সেগুলি ঠিকমতো বাস্তবায়িত হচ্ছে না। আমি সামান্য একটা ব্যাপার নিয়ে দীর্ঘ দিন ধরে এই হাউজে বক্তব্য রেখেছি সেটা হচ্ছে সার্টিফিকেটের ব্যাপার। এখানে মানুষ তার অধিকার নেবে, কিন্তু অফিসের মাধ্যমে তাকে বলা হচ্ছে তোমাকে ১৯৫০ সালের দলিল নিয়ে আসতে হবে, এইভাবে মানুষকে হয়রানি করা

হচ্ছে। আমার কথা এর চেয়ে আপনারা বলে দিন আর সুযোগ-সুবিধা তোমরা পাবে না, তাহলে তারা মেনে নেবে। এখন পরিবর্তিত পরিস্থিতিতে সবকিছু চিন্তা-ভাবনা করতে হচ্ছে, আপনি চ্যাটার্জী, মুখার্জী এবং মুসলমান সম্প্রদায়ের মানুষকে নিয়ে আসুন যারা এস. সি. নন, তাদের দারিদ্র সীমা নির্দ্ধারণ করে তাদের যারা গরীব মানুষ তাদের এর অন্তর্ভুক্ত করে দিন তাতে আমার কোন আপত্তি নেই। আপনারা কাগজে-কলমে বললেন রাজ্যের তপশিলীজাতি ও উপজাতি মানুষদের কথা আমরা চিন্তা করবো তাদের সমস্ত দিক থেকে যাতে উন্নতি হয়। কিন্তু সামান্য একটা সার্টিফিকেট পেতে তাদের হয়রানির আর শেষ নেই। আপনি বিল পাশ করিয়ে হাউজে সুনাম অর্জন করতে চান। আমরা আজকে বিলকে সমর্থন করলাম কিন্তু সেই সঙ্গে সঙ্গে সঞ্জীববাবু যে কথাগুলি বলেছেন আপনি একজন তপশিলী উপজাতির মন্ত্রী হিসাবে তার উত্তর যদি না দেন তাহলে জানবো পশ্চিমবাংলায় এই শ্রেণীর মানুষদের আপনি প্রতারণা করছেন। এই বিধানসভায় সর্বসম্মতিক্রমে একটা রেগুলেশান করা হয়েছিল যে চাঁই-দের এই লিষ্টের সাথে অন্তর্ভুক্ত করা হোক এবং রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এটা পাঠানো হয়েছিল। কিন্তু এখনও পর্যন্ত সেই ব্যাপারে কিছু হলো না। আপনি দিল্লীতে গিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এ ব্যাপারে আলাপ-আলোচনা করুন যাতে এই চাঁইরা এস.সিতে অন্তর্ভুক্ত হয়। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমেহেবুব মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। চাকরীর ক্ষেত্রে যে রিজার্ভেশান ৬ হাজার টাকা ছিল, সেটাকে ৬ হাজার টাকা থেকে ১৮ হাজার ৩০০ টাকা করেছেন। আমি মনে করি বামফ্রন্ট সরকারের দূরদৃষ্টিতার ফলেই আজকে শিক্ষাক্ষেত্রে পিছিয়ে পড়া তপশিলীজাতি ও উপজাতিদের জীবনে শিক্ষার প্রবেশ ঘটাতে পেরেছেন। এবং তাদের অন্যান্য ক্ষেত্রেও উন্নতি সাধন করতে পারবেন। তার সাথে সাথে তাদের আর্থ-সামাজিক পরিবর্তনের একটা দিক উন্মোচিত হবে। তার সঙ্গে আমি একথা বলতে চাই, আজকে তফশিলী জাতি এবং উপজাতিদের জন্য যে প্রমোশন বাড়ানো হয়েছে সেটার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অভিনন্দন জানাচ্ছি। আজকে বিভিন্ন জায়গায় রিজার্ভেশনের ক্ষেত্রে যে রোষ্টার আছে, ১০০ পয়েন্ট রোষ্টার, তা ঠিক মত মেন্টন করা হচ্ছে কিনা সেটা দেখার জন্য অনুরোধ করছি। আমরা বিভিন্ন জায়গায় ঘুরে দেখেছি স্কুলের ক্ষেত্রে রোষ্টার এমন ভাবে করা হচ্ছে যাতে করে সেই পদগুলো বাংলা বা অঙ্ক হচ্ছে, বা ইংরাজী হচ্ছে। আজকে শিক্ষা ক্ষেত্রে যেখানে আমরা এগোতে চাচ্ছি, আর্থ-সামাজিক দুর্বলতা কাটাতে চাচ্ছি তখন এটা দেখার জন্য আমি আবেদন জানাচ্ছি। যে ৩০০ টাকার বিভিন্ন অনুদান দেওয়া হচ্ছে তার যে বার্ষিক আয়, সেটা যাতে বাড়ানো হয় তার আবেদন জানাচ্ছি। আজকে যদি তফশিলী জাতি এবং উপজাতিদের বার্ষিক আয়ের পরিমাণ বাড়ানো হয় তাহলে বেশী বেশী লোক শিক্ষার ক্ষেত্রে সুযোগ পাবে। আজকে আমি ব্লকস্তর থেকে, জেলাস্তর থেকে, রাজ্যস্তরের প্রত্যেকটা কর্মীকে এই বিলের ক্ষেত্রে আবেদন জানাব এই বলে, 'ইহাদেরও পথে নিতে হবে সাথে দিতে হবে অধিকার'। এই আবেদন করে, সেই কর্মীরা যাতে এগিয়ে আসে এবং সংবাদ-পত্রে প্রকাশ করে মানুষের দৃষ্টি আকর্ষণ করে সেই

অনুরোধ করব। বিগত দিনে, কংগ্রেস আমলে যাদের ছোট-লোক বলে ভাবা হ'ত আজকে বামফ্রন্ট জমানায় তারা পড়াশোনা করছে, তাদের আর্থিক অবস্থার উন্নতি হচ্ছে এবং পাঁচ-জন মানুষের মত সমাজে বেঁচে রয়েছে। তাই এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[2.30–2.40 p.m.]

**শ্রীইদ মহম্মদ :** স্যার, মাননীয় বিভাগীয় মন্ত্রী মহাশয় আজকে এখানে যে 'দি ওয়েষ্ট বেঙ্গল সিডিউল কাষ্ট এ্যান্ড সিডিউল ট্রাইবস্ (রিজার্ভেশন অফ ভ্যাকান্সিস ইন সার্ভিসেস এ্যান্ড পোষ্ট) (এমেন্ডমেন্ট) বিল, ২০০০ এনেছেন আমি তাকে সমর্থন করছি। কারণ, এখন সর্বক্ষেত্রে বেতন বেড়ে যাওয়ার ফলে নতুন প্রমোশনের ক্ষেত্রে সেই গুরুত্ব থাকলো না। আজকে গ্রুপ ডি, সি.-র বেতন বেড়ে গেছে যার ফলে সরকার ভাবনা-চিন্তা করে ৬ হাজার টাকার বেশী বেতন হলেও প্রমোশনের ক্ষেত্রে যে বাঁধা থাকবে না এটা এস. সি./এস. টি.-র জন্য সুখের কথা। বামফ্রন্ট সরকারের এই পদক্ষেপ সত্যিই প্রশংসনীয়। কিন্তু কতকগুলো অসুবিধাও দেখা দিচ্ছে। সেদিন মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী সত্যসাধন চক্রবর্তী মহাশয় এক প্রশ্নের উত্তরে জানাচ্ছিলেন যে, কলেজগুলোতে শিক্ষকের পদ পূরণ করা যাচ্ছে না। কারণ ৩৫০ এর বেশী শূন্য পদ থাকা সত্ত্বেও এস. সি., এস. টি, তালিকায় নাম না থাকার ফলে এই পদগুলো পূরণ করা যাচ্ছে না। হাই-স্কুল ও কলেজের ক্ষেত্রেও শূন্য পদগুলো পূরণ করা যাচ্ছে না। এগুলোর ক্ষেত্রে পুনর্বাসনের কোন-রকম চিন্তা-ভাবনা সরকারের আছে কিনা সেটা সরকারকে ভেবে দেখার জন্য বলব। এর সঙ্গে সঙ্গে এই প্রস্তাব রাখতে চাইছি যে, এস. সি. ও এস. টি. দের অনার্স পড়ার ক্ষেত্রে তাদের কোন রিজার্ভেশান নেই, উচ্চশিক্ষার ক্ষেত্রেও তাদের কোন রিজার্ভেশন নেই, অথচ কলেজে প্রফেসর নিয়োগের ক্ষেত্রে রিজার্ভেশন আছে, সুতরাং উচ্চশিক্ষার ক্ষেত্রে এস. সি. ও এস. টি. দের জন্য যাতে রিজার্ভেশনের ব্যবস্থা থাকে সেদিকে দৃষ্টি দেবেন। স্কুল-কলেজে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে তারা অনার্স চাইছে, বি. এড. চাইছে, আবার কলেজে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে এম. এ. চাইছে, কিন্তু এরা সুযোগ পাচ্ছে না। যার ফলে এস. সি., এস. টি. দের জন্য যে পদগুলো আছে সেগুলো পূরণ করা যাচ্ছে না। এই বিষযটা ভেবে দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি। একদিকে শিক্ষক পদগুলোর পূরণের জন্য ভাবনা-চিন্তা করবেন, অন্যদিকে উচ্চশিক্ষার ক্ষেত্রে যাতে এস. সি. ও এস. টি. ছাত্র-ছাত্রীরা যাতে সবরকম সুযোগ সুবিধা পায় তারা যাতে পড়ার চান্স পান সেদিকটা দেখা দরকার। উচ্চশিক্ষার ক্ষেত্রে তাদের জন্য রিজার্ভেশনের কোটাটা বাড়ানো দরকার। অনেক সময় কোটা থাকে না বলে তাদের মার্কসের ভিত্তিতে ভর্ত্তি হতে বলা হয়। কিন্তু তাদের মার্কস না থাকলে তারা উচ্চশিক্ষার ক্ষেত্রে সুযোগ-সুবিধা পাচ্ছে না। প্রোমোশনের ক্ষেত্রে রিজার্ভেশনের যে সীমা বাড়ানোর প্রস্তাব রাখা হয়েছে তাকে আমি সমর্থন করে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীফণিভূষণ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে এ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে নিশ্চয়ই সমর্থন করব। কিন্তু এ ব্যাপারে অনেক আগেই

ভাবনা-চিন্তা করা উচিত ছিল। অনেকদিন আগেই এই এ্যামেন্ডমেন্ট আনতে পারতেন, অনেক আগেই এর রূপরেখা দেওয়া যেত। আজকে এই বিল আনা হয়েছে। এই বিলকে সমর্থন করতে হবে। কারণ সমর্থন না করলে আমাদের এস. সি. ও এস. টি. মানুষেরা আরও ডিপ্রাইভ হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনি মাঝে মাঝে স্ট্যান্ডিং কমিটির মিটিং-এ আসবেন। মন্ত্রীর চেয়ারে বসে থেকে আপনি অনেক কিছু জানতে পারেন না। সেজন্য মাঝে মাঝে স্ট্যান্ডিং কমিটির মিটিং-এ আসবেন, আমাদের বক্তব্যগুলো শুনবেন, তাহলে হয়তো অনেক কাজে এগিয়ে যেতে পারবেন। আমরা কতকগুলো ডিসট্রিক্ট ঘুরে ঘুরে দেখেছি এবং তাতে আমরা উপলব্ধি করেছি যে, অনেক ক্ষেত্রে অনেক এস. সি., এ্স. টি. স্টুডেন্টরা তাদের গ্র্যান্ট ঠিকমত পাচ্ছে না। অনেক স্কুলে এস. সি., এস. টি. ছেলে-মেয়েরা ঢোকার চান্স পাচ্ছে না। হোস্টেলগুলোতে যে অর্থ বরাদ্দ আছে সেই অর্থ ঠিকমত খরচা করা হচ্ছে না। আবার অনেক জায়গায় খুব অল্প অর্থ দিয়েছেন। সুতরাং এগুলো দেখার প্রয়োজন আছে। এই জিনিসগুলো দেখার প্রয়োজন আছে। হোস্টেলগুলো অবহেলিত। হোস্টেলগুলোতে ছোট ছোট একেকটা ঘরে কোথাও ৪০ জন, কোথাও ৫০ জন করে স্টুডেন্ট থাকে। যেখানে তাদের পড়ার পরিবেশ নেই সেখানে তারা কিভাবে লেখাপড়া করবে? সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার এগুলো দেখা উচিত। মন্ত্রী হয়েছেন, শুধু এখানে বসে থাকবেন, ঘুরে দেখবেন না, এটা তো হতে পারে না। অনুন্নত শ্রেণীর মানুষের উন্নতির দায়িত্ব যখন নিয়েছেন তখন এই বিষয়গুলি নিয়ে আপনাকে ভাবনা-চিন্তা করতে হবে। এই প্রসঙ্গে আমি একটা জরুরী ঘটনার প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি সিডিউলড কাস্টদের ব্যাপারে একটা অদ্ভুত ঘটনা ঘটেছে। এল. আর. ডিপার্টমেন্ট থেকে একটা সার্কুলারের কপি বিভিন্ন অফিসে সার্কুলেট করেছে। শুঁড়ী-সাহার ডেফিনিশন-এর পরিপ্রেক্ষিতে সার্কুলারটা ইস্যু করা হয়েছে। অদ্ভুত ব্যাপার! একটা লাইনে বলা আছে—'ইট ওয়াজ নট পয়েন্টেড আউট দ্যাট "শুঁড়ীস" অলসো ইউজ "সাহাস"। অথচ আমরা জানি শুঁড়ী ক্লাসের একমাত্র টাইটেল সাহা। পশ্চিমবাংলার বিভিন্ন টাইটেলের শুঁড়ী নেই। মাননীয় মন্ত্রী মহাশয় এর ফলে কন্ট্রোভারসির সৃষ্টি হচ্ছে। আপনি সারা পশ্চিমবাংলা ঘুরে দেখবেন শুঁড়ী অর্থে সাহাদেরই বোঝায়। অথচ এই অবস্থায় সাহাদের ক্ষেত্রে সার্টিফিকেট দেওয়া বন্ধ হয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বড়ই ব্যস্ত মানুষ, তবুও আপনি এই ইমপর্টেন্ট ব্যাপারটার দিকে একটু নজর দিন। এই কথাটার প্রতি একটু কান দেবেন। এই কন্ট্রোভার্সির ফলে লক্ষ লক্ষ মানুষ সার্টিফিকেট পাচ্ছে না। তাদের মধ্যে আপনাদের লোকেরাও আছে। যাতে এই অবস্থা থেকে তাদের মুক্তি দেওয়া যায় তার জন্য আপনি একটু দেখুন। স্যার, আমি পার্টিকুলারলি এই ব্যাপারটার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ২৫ বছর আগে হাই কোর্টের একটা রুলিং হয়েছিল বিগার সাহা অ্যান্ড স্মলার সাহা—এই নিয়ে। এটা একটা অদ্ভুত ব্যাপার চলছে। একটা শ্রেণীর মানুষ সার্টিফিকেট পাবে না? আদার দ্যান সাহা-শুঁড়ী আর কেউ শুঁড়ী নয়। শুঁড়ীদের জন্য কোন নামের পদবি নেই। অথচ এই যে সার্কুলার দেওয়া হয়েছে, এর ফলে অফিসাররা সার্টিফিকেট দেওয়া বন্ধ করে দিয়েছে। সার্টিফিকেট ইস্যু করছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে দয়া করে এই বিষয়টা একটু

দেখতে হবে। এই ক'টি কথা বলে, এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীকিরীটী বাগদী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় তপশিলী জাতি এবং তপশিলী উপজাতিদের কল্যাণের জন্য যে সংশোধনী বিল এই বিধানসভায় 'উত্থাপন করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আজকে এই বিল আনার প্রয়োজন ছিল। সুতরাং প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করে মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটি এনেছেন। আমি এই বিলটিকে আর একবার সমর্থন করে মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি দু'একটা কথা বলতে চাইছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যে সব হস্টেলে আমাদের সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইব ছাত্র-ছাত্রীরা থাকেন সে সব জায়গায় যাতে তারা আরো বেশী সংখ্যায় থাকতে পারেন তার জন্য তিনি প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করুন। খাওয়া-দাওয়ার জন্য তাদের যে টাকা দেওয়া হয়, সেই টাকা যাতে তারা সময় মত পায় তা একটু মন্ত্রী মহাশয়কে দেখতে অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**শ্রীউপেন কিস্কু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দি ওয়েস্ট বেঙ্গল সিডিউলড কাস্টস্ অ্যান্ড সিডিউলড ট্রাইবস (রিজার্ভেশন অব ভেকেনসিস্ ইন সার্ভিসেস অ্যান্ড পোষ্টস্) সংক্রান্ত যে অর্ডিন্যান্সটি ইতিপূর্বে করা হয়েছিল, সেটাই আজকে বিল আকারে হাউসের সামনে দিয়ে আসা হয়েছে। স্যার, আপনি জানেন যে কমিশনের রিপোর্ট কার্যকরী করার সময় যেহেতু বিধানসভা খোলা ছিল না সেহেতু তখন এই অর্ডিন্যান্সটি করতে হয়েছিল। আজকে সেটাকে সঠিক আইনে রূপান্তরিত করার জন্য এই বিল আনা হয়েছে। এখানে আমি দু-একজন বিরোধীদলের বন্ধুদের বক্তব্য শুনলাম। তাঁরা এই বিলটিকে সমর্থন করেছেন কিন্তু সমর্থন করতে গিয়ে যা আলোচনা করেছেন তাতে তাঁরা আইনের ধারে-পাশে তাঁদের বক্তব্য রাখেন নি। তাঁরা কেউ হোস্টেল, কেউ কাস্ট সার্টিফিকেটের প্রশ্ন তুলেছেন। তবে আপনি জানেন, এই কাস্ট সার্টিফিকেট পাওয়ার প্রশ্নে সেন্ট্রাল গভর্ণমেন্টের যে নির্দেশ অনুযায়ী, যে নিয়ম অনুযায়ী সার্টিফিকেট দিতে হয় এবং আমরা যত তাড়াতাড়ি সেই সার্টিফিকেট দেবার চেষ্টা করি, তত তাড়াতাড়ি সেই সার্টিফিকেট ওদের হাতের কাছে পৌছায় না। যদিও ৬ সপ্তাহের মধ্যে দরখাস্ত করার পর থেকে সার্টিফিকেট পৌছে দেবার কথা—এস. সি. এবং এস. টিদের ক্ষেত্রে যদিও কিছুটা তাড়াতাড়ি করা যায়—কিন্তু বর্তমানে যারা ও.বি.সি যাদের নতুন করে ৭টি নাম অর্ন্তভুক্ত করা হয়েছে—তাদের সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে কিছুটা দেরী হচ্ছে। আমাদের রাজ্যে বিভিন্ন দলিল-দস্তাবেজে জাতিগত ব্যাপারটা উল্লেখিত থাকতো না। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কথা আলাদা, আমাদের রাজ্যে দীর্ঘদিন থেকে গণতান্ত্রিক আন্দোলন বা সমাজ সংস্কার আন্দোলন হলেও জাতিগত বিষয়টি দলিল-দস্তাবেজে, কাগজপত্রে উল্লেখিত থাকে না। স্বাভাবিকভাবেই যারা এনকোয়ারী করেন তাদের বিশ্বাস করানোর জন্য যে কাগজপত্র দরকার তা সব সময়ে তারা উপস্থাপন করতে পারে না। সুতরাং এটা একটা সমস্যা। তা সত্বেও আমরা বিভিন্নভাবে এবং বিভিন্ন পর্যায়ে চেষ্টা করছি যাতে সার্টিফিকেটগুলি তাড়াতাড়ি পৌছে দেওয়া যায়

যাতে তারা প্রয়োজনের সময় চাকরী বা অন্যান্য ক্ষেত্রে দরখাস্ত করার সময়ে সেই সার্টিফিকেটগুলি হাজির করতে পারেন। তা সত্বেও অসুবিধা আছে, বিশেষ করে সীমান্তবর্তী এলাকায় সমস্যা আছে। সেখানে ছিন্নমূল মানুষেরা আছেন বিভিন্ন জায়গায়। ফলে তাদের আত্মীয়-স্বজনকে সব সময়ে প্রমাণস্বরূপ হাজির করাতে পারেন না, সেইজন্য দেরী হচ্ছে। তা সত্বেও আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। আপনারা যদি হিসাবটা দেখেন তাহলে দেখবেন এই সময়কালের মধ্যে বেশ কিছু অগ্রগতি ঘটেছে। এ ছাড়া আপনারা স্টাইপেন্ড বা বিভিন্ন হোস্টেলের প্রশ্ন তুলেছেন। এ বিষয়ে বাজেটে যখন আলোচনা কবে সেই সময়ে বলবো। কিন্তু এটা বলতে চাই, প্রি-ম্যাট্রিক এবং পোস্ট ম্যাট্রিকের ক্ষেত্রে হোস্টেল স্টাইপেন্ড এ বছর আমরা ইতিমধ্যেই আমাদের জেলা কেন্দ্র অফিসগুলিতে পৌঁছে দিতে পেরেছি এবং ডিসবার্সমেন্ট হয়ে গেছে। সুতরাং এস. সি. এবং এস. টিদের জন্য পড়া-শুনার যে স্টাইপেন্ড তা সময়মত দেবার কাজ আমরা চালিয়ে যাচ্ছি। আগের থেকে উন্নত হয়েছে। চাকরীর প্রশ্নে আইন সংশোধন করেছি তার মধ্য দিয়ে মোটামুটি এখানে আমি বলতে পারি, আমাদের রিজারভেশন কমিশনার পোস্ট তৈরী করা হয়েছে, একজন অফিসার পোস্ট তৈরী করা হয়েছে এবং জেলা পর্যায়ে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে অধিকার দেওয়া হয়েছে এবং চাকরীর সংরক্ষণের ক্ষেত্রে নিয়ম-কানুন কার্যকরী হয়েছে। এস. সি এ্যান্ড এস. টির রিজারভেশন প্রতিনিয়ত বাড়ছে। তা সত্বেও আমাদের দেশে সংরক্ষণ করা সত্বেও তাদের চাকরীর সুযোগ কমে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের উদারীকরণ নীতির ফলে রেল বলুন, ব্যাঙ্ক বলুন কিম্বা বিমা ক্ষেত্রেই বলুন বেসরকারীকরণের উদ্যোগ চলেছে। ফলে স্বাভাবিকভাবেই এস. সি. এ্যান্ড এস. টি. এবং ও. বি. সিদের সংরক্ষণের হার বৃদ্ধি পেলেও চাকরীর ক্ষেত্রে তাদের যে প্রতিনিধিত্ব বাড়বে এই দাবী আমরা করতে পারি না। কারণ টোটালি চাকরী কমে যাচ্ছে। তাই সংরক্ষণের সুযোগ বৃদ্ধি করলেও এইসব সমস্যার জন্য এদের প্রতিনিধিত্ব বাড়বে না। সুতরাং আমরা এক জটিল অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছি। তা সত্বেও এস. সি. এ্যান্ড এস. টি. এবং ও. বি. সিরা আমাদের এই পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে বলুন কিম্বা চাকরীর ক্ষেত্রে বলুন যে সুযোগ-সুবিধা পাচ্ছে, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে ততটা পায়ে না। আমাদের রাজ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি যে খুব ভাল সেই দৃষ্টান্ত গোটা ভারতবর্ষের সামনে আছে। সেইজন্য এই আইনকে সমর্থন করি। বিরোধী বন্ধুরা যে কথাগুলি বললেন সেগুলি আগামীদিনে করার চেষ্টা করবো। এই কথা বলে এই সংশোধনী বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2.50–2.58 p.m.]

**শ্রীদীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিলটি এসেছে তার প্রারম্ভিক ভাষণে আমি বলেছি যে এটা একটা matter of computation মাহিনার হিসাব-নিকাশ মাত্র। বিলে নতুন কিছু কথা বলা হয়নি। এই বিলটি সরকার পক্ষের সদস্যরা তো সমর্থন করেছেনেই, বিরোধীপক্ষের বক্তারাও বিশেষ কিছু বলেন নি। একটি কথা সঞ্জীববাবু বলেছেন, সেটা হচ্ছে, অর্ডিন্যান্স করতে হয়েছিল কেন? তখন বিধানসভার অধিবেশন শেষ হয়ে গিয়েছিল এবং পরের বিধানসভার অধিবেশন আরম্ভ হতে সময় লাগবে তাই

এটা করতে হয়েছিল। এমনও সম্ভাবনা দেখা দিয়েছিল যে সেই সময় কিছু প্রমোশান হয়ত—এটা এ্যাপলিকেবল যদি না থাকতো তাহলে অনেকগুলি জায়গায় এই রিজারভেশানটা এ্যাপ্লাই করা যাবে না বলবৎ কোন আইন না থাকলে। সেইজন্য আমাদের ঐ সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইবস্‌দের স্বার্থ দেখতে গিয়ে বাধ্য হয়ে অর্ডিন্যান্স আনতে হয়েছিল যাতে মাঝখানে কোন ভ্যাকুয়াম না থাকে। অর্থাৎ কনটিনিউইটি যাতে থাকে সেইজন্যই এটা করতে হয়েছিল। তারপর যখন বিধানসভার অধিবেশন বসলো তখন আইনের আকারে এটা পেশ করা হয়েছিল। এর মধ্যে বিতর্কের কিছু আছে বলে আমি মনে করি না। একটা কথা বলেছেন যে আইনটা গতানুগতিকভাবে চলছে। এই অনেক দিনের পুরানো আইন, এখনও কোন স্ল্যাব চেঞ্জ করা হয়নি। যে স্ল্যাবটা রিজারভেশানে পড়তো প্রোমোশানের ক্ষেত্রে সেই স্ল্যাবের লোকগুলিই এখানে আছে তার উপরে বা নীচে নামানো হয়নি যদিও টাকার অঙ্কটা মাঝে মাঝে বেড়েছে। একটা পরামর্শ একজন দিয়েছেন যে একটা পার্মানেন্ট আইন করা হোক। যখন যখন রোপা হয় বা অন্য কোন কারণবশতঃ মাহিনা বাড়াতে হয় বা চেঞ্জ করতে হয় তখন প্রতিবারেই যাতে বিধানসভায় আসতে না হয় তারজন্য নতুনভাবে ভাষাটা করা হোক। এমন ভাবে করা হোক যাতে ঐ রোপা রুলসকে এ্যাকোমোডেট করতে গভর্ণমেন্ট নিজেই পারে, এ্যাসেম্বলীতে আসতে না হয়। এটা নিশ্চয় আমরা ভেবে দেখবো, পরীক্ষা করে দেখবো। এই বিলের আলোচনা প্রসঙ্গে অন্যান্য প্রসঙ্গ যেগুলি এসেছে সেগুলির উত্তর পরে দেওয়ারও সময় পাব—বাজেট বিতর্ক আছে, সেই সময় বলা যাবে। এখানে সার্টিফিকেটের কথা যেটা বলেছেন সেই প্রসঙ্গে শুধু এইটুকু বলে দিই যে, আপনারা '৫০ সালের কথা বলেছেন। মাননীয় রাষ্ট্রপ্রতির আদেশ আছে, অর্ডার আছে যে '৫০ সালের যারা যে রাজ্যের নাগরিক—রাজ্যের কিন্তু, ভারতবর্ষের নয়, ভারতবর্ষের নাগরিক তো আমরা সবাই, যে যে রাজ্যের নাগরিক, তার বাপ, ঠাকুরদার যেখানে বাস ছিল '৫০ সালের অক্টোবর মাসের কোন একটা তারিখ এবং নভেম্বর মাসের কোন একটা তারিখ, নির্দিষ্ট তারিখটা মনে নেই, সিডিউল কাষ্টদের জন্য একটা তারিখ এবং সিডিউল ট্রাইবসদের জন্য একটা তারিখ-দুটো আলাদা আলাদা ডেটে করা হয়েছিল, মাস খানেকের তফাতে, ঐ অর্ডারের দিন যে নাগরিক, তার বাবা, মা, ১৪ পুরুষ যে রাজ্যে ছিল সে সেই রাজ্যের সিডিউল কাষ্ট, অন্য রাজ্যের নয়। এই কথাটা পরিষ্কারভাবে মাথায় রাখার জন্য মাননীয় সদস্যদের আমি অনুরোধ করছি। এটা হচ্ছে রাষ্ট্রপতির অর্ডার। সেই অর্ডার অনুযায়ী '৫০ সালের আগে থেকে বিহার থেকে এসে যে মুচি মুচির কাজ করছে সে এখানকার সিডিউল কাষ্ট। তারই ছোট ভাই, সে হয়ত ৫১/৫২ সালে এসেছে, সে কিন্তু নয়। বড় ভাই যেহেতু ৫০ সালে রাষ্ট্রপতির অর্ডারের দিন পশ্চিমবাংলায় আছে সে পশ্চিমবাংলার সিডিউল কাষ্ট হবে, ঐ মুচি, কিন্তু তার ছোট ভাইটা যেহেতু দু/এক বছর পরে এসেছে সে কিন্তু হবে না। এখানে রাজ্য সরকারের বিশেষ কিছু করার নেই। আমরা দলমত নির্বিশেষে একবার দিল্লীতে গিয়ে চেষ্টা করেছিলাম কিন্তু খুব বেশী এগুনো যায়নি। এটা খুব বড় একটা সমস্যা। এখানে বলে রাখি, অল ইন্ডিয়ার কোন লিষ্ট করা যায় কিনা—রাজ্যে রাজ্যে আলাদা না করে, সে ব্যাপারে পশ্চিমবঙ্গ থেকে আমরা চেষ্টা করেছি কিন্তু

সব রাজ্য একমত হয়নি। তার ফলে কেন্দ্রীয় ভাবে ঐ রকমের লিষ্ট তৈরি হয়নি। রাজ্যে রাজ্যে আলাদা আলাদা লিষ্ট। আজ থেকে ১০০ বছর পরে যদি খুঁজতে হয় তাহলে সেটা খুব সঙ্গতিপূর্ণ নয়। রাষ্ট্রপতির অর্ডার এই বিধানসভায় আমরা চ্যালেঞ্জ করতে পারি না। সেজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছি যে এমন কিছু মেকানিজম করতে পারেন কিনা যাতে উদ্ভট অবস্থার মধ্যে পড়তে না হয়।

দুই নম্বর হচ্ছে, সার্টিফিকেট দিতে দেরি হওয়া। সেই সম্পর্কে চেষ্টা করছি যাতে সুরাহা করা যায়। তবে দেরী হওয়া অন্যতম কারণ হচ্ছে ইররেসপনসিবল সার্টিফিকেট কোন অফিসার দিতে চান না। একজন এস. ডি. ও. সার্টিফিকেট দেবেন। তিনি একজন রেসপনসিবল অফিসার। তাকে এটা দেবার আগে জাত-কুল ইত্যাদি সমস্ত কিছু বুঝতে হবে। পশ্চিমবঙ্গ একটা প্রগতিশীল রাজ্য। এখানে সরকারী কাগজ-পত্রে বা খতিয়ানে জাতের নাম লেখা থাকে না। অন্যান্য রাজ্যে এটা আছে, তাদের সুবিধা আছে। এছাড়া অন্য বিষয় যেগুলি এখানে তুলেছেন সেগুলির আলাদা ভাবে উত্তর দেওয়া যাবে। কাজেই আমি আশা করবো যে আপনারা সকলে এটা সমর্থন করবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

The Motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000 be taken into consideration was then put and agreed to.

### Clause 1 - 3

**Mr. Deputy Speaker :** There is no amendment to Clauses 1 - 3.

The question that Clauses 1 - 3 do stand part of the Bill was then put and agreed to.

### Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 2000, as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

### Adjournment

The House was adjourned at 2.58 p.m. till 11 a.m. on Tuesday, the 14th March, 2000, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 14th March, 2000 at 11.00 a.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 6 Ministers of State and 137 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[11.00–11.10 a.m.]

### Bank Dacoities in Calcutta

*87. (Admitted Question No. *480) **Shri Abdul Mannan** and **Shri Gyan Singh Sohanpal** : Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state–

(a) the number of bank dacoities committed in Calcutta during the years 1997, 1998 and 1999;

(b) the total amount involved (year-wise); and

(c) the reason(s) for the rise/fall in the number of such incidents?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

(ক) ১৯৯৭ সালে ৩টি, ১৯৯৮ সালে একটিও নয়, ১৯৯৯ সালে একটিও নয়।

(খ) ১৯৯৭ সালে ১৫,১২,৫৯৯ টাকা, ১৯৯৮ সালে প্রশ্ন ওঠে না, ১৯৯৯ সালে প্রশ্ন ওঠে না।

(গ) শহরের মধ্যে ব্যাঙ্কের পার্শ্ববর্তী অঞ্চলে, বিশেষ করে ব্যাঙ্কিং আওয়ারে, নিয়মিত পেট্রোলিং, মাঝে মাঝে ব্যাঙ্ক কৃর্তপক্ষের সঙ্গে এই ধরণের ঘটনা প্রতিরোধ করবার জন্য মিটিং করা, এবং একদল কুখ্যাত ডাকাতকে গ্রেপ্তার করবার ফলে কলকাতা শহরে ব্যাঙ্ক ডাকাতি কমে গেছে।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, we are all happy that there has been no bank dacoity in 1998 and 1999 according to the Hon'ble Minister. Although, some of our members have doubts about the figures furnished by the Hon'ble Minister still the House can complement the police by saying, well done, keep it up.

Sir, in 1997, there were three bank dacoities involving Rs.15,12,599/ - Sir, I would like to have a break up of (a) and (b) (bankwise) from the Minister and would also like to know from him whether any recovery has been made in each case?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কোন কোন ব্যাঙ্কে হয়েছে আমি এটা বলতে পারছি না, নোটিশ লাগবে, রিকভারি হয় নি। কিন্তু ভাল কথা যেটা তা হলো ১৯৯৭ সালে যে ডাকাতি হয়েছিল তাতে ৩ জনের বিরুদ্ধে চার্জসিট দেওয়া হয়েছিল। একজন এ্যাকিউজড, আপনারা জানেন ওয়ান নটোরিয়াস ক্রিমিনাল ওয়াজ আকুঞ্জি, তার সঙ্গে পুলিশের গুলি বিনিময় হয়েছিল এবং তাতে সে মারা গেছে। তিন জনের মধ্যে একজন মারা গিয়েছে, দুজন এ্যাকিউজড হয়ে আছে। তারা ট্রায়ো-ফেস করছে। এটাই সাকসেসফুল হয়েছে, চার্জসিট হয়েছে। কোন কোন ব্যাঙ্কে হয়েছিল সেটা আমি বলতে পারবো না, এখানে নেই। টাকা রিকভারি হয় নি বলে ধারণা। স্পেসিফিক প্রশ্ন করলে উত্তর দিতে পারবো।

**শ্রীসৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয় পুলিশে এমন কঠোর নিরাপত্তা বাড়িয়েছেন, এমন পেট্রোলিং করছেন যে কলিকাতায় ব্যাংক ডাকাতি হয় নি। ব্যাংক ডাকাতি এখন মেনলি হচ্ছে কলিকাতার উপকণ্ঠে কলিকাতার আশেপাশে যেটা পশ্চিমবঙ্গ পুলিশের এলাকায় পড়ে। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন কলিকাতা এলাকার মধ্যে পড়ে না, পশ্চিমবঙ্গ পুলিশের এলাকায় পড়ে গত ৩ বছরে কত ডাকাতি হয়েছে?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি স্পেসিফিক প্রশ্ন করবেন, ক্যালকাটা পুলিশ এবং স্টেট পুলিশ সম্পূর্ণ আলাদা এটা আপনি ভাল করেই জানেন। আপনি স্পেসিফিক প্রশ্ন করবেন স্টেট পুলিশে ইন এন এ্যারাউন্ড কত ডাকাতি হয়েছে, জেলা ধরে প্রশ্ন করবেন আমি উত্তর দেব।

**শ্রীসৌগত রায় ঃ** কলিকাতায় ইন জেনারেল ডাকাতি কত হয়েছে বলতে পারবেন?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখানে প্রশ্নটা ব্যাঙ্ক ডাকাতি নিয়ে করা হয়েছে, এটা কি করে বলবো?

**শ্রীসৌগত রায় ঃ** এই ব্যাপারে আপনার তো একটা স্পেশাল প্রোটেকশান আছে, আপনি নাও বলতে পারেন।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এখনই প্রশ্ন জমা দিন, পরের সপ্তাহে উত্তর পেয়ে যাবেন, গোপন করার কিছু নেই।

**শ্রীনির্মল দাস ঃ** কলিকাতা ব্যাঙ্ক ডাকাতি প্রতিরোধে পুলিশী ব্যবস্থা খুবই প্রসংশনীয়। পুলিশের সাথে ন্যাশানাল ভলেনটিয়ার ফোর্স আইন-শৃঙ্খলা রক্ষায় সহায়তা করছে। ওরা বিভিন্ন জায়গায় কাজ করছে। ওদের যে আর্থিক সুযোগ সুবিধা দেওয়া হয় সেটা কিন্তু খুব কম। এই অবস্থায় তারা পুলিশকে সহযোগিতা করছে, কলিকাতা পুলিশকে সহযোগিতা করছে, তারা ভাল কাজকর্ম করছে, এই ব্যাপারে রাজ্য সরকার

ওদের জন্য বিশেষ করে আর্থিক সুযোগ-সুবিধা সম্পর্কে কোন রকম চিন্তা করছেন কি?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পুলিশের কাজে মাঝে মাঝে এন. ভি. এফ বা হোম গার্ডদের ব্যবহার করা হয় প্রয়োজন হলে দরকার হলে। কিন্তু নির্দিষ্ট প্রশ্নে সঙ্গে এটা সম্পর্কিত নয়।

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** আমি যেটা জানতে চাই মাননীয় মন্ত্রী মহাশয় হয়ত বলতে পারেন কলিকাতা পুলিশের চৌহদ্দির বাইরে মফঃস্বল এলাকা যেটা রাজ্য পুলিশের আওতায় পড়ে সেই ব্যাপারে এই মুহূর্তে বলা সম্ভব নয়। যদিও মফঃস্বল এলাকা নিয়ে আমরা খুবই উদ্বিগ্ন, সেখানে ভরদুপুরে ডাকাতি হচ্ছে। দীঘা একটা পর্যটন কেন্দ্র মানুষ গিজগিজ করছে, কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক থেকে অতি সম্প্রতি কয়েকদিন আগে ১০ লক্ষ টাকা ৬ জন যুবক বন্দুক দেখিয়ে নিয়ে চলে গেল। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই ব্যাঙ্ক ডাকাতির ব্যাপারে, পুলিশের টহল বাড়াবার পরেও আপনার স্বরাষ্ট্র দপ্তর থেকে ব্যাঙ্কগুলিকে নিজ নিজ নিরাপত্তা বাড়াবার ব্যাপারে কোন কিছু বলেছেন কিনা?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য কলিকাতা ব্যাঙ্ক ডাকাতি থেকে দীঘায় চলে গেলেন। এতো দূরে যাবেন না, অসুবিধা হবে।

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কে বেলা ২-টোর সময় ৬ জন যুবক বন্দুক দেখিয়ে ১০ লক্ষ টাকা ডাকাতি করে নিয়ে চলে গেল। এটাতে আমি উদ্বিগ্ন, এই জায়গা থেকে আমি আপনাকে বলছি।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** খুবই উদ্বিগ্নের ঘটনা। আমিও আপনার মত উদ্বিগ্ন। খেলার নিয়মটা মেনে চলুন। এই প্রশ্নের সঙ্গে এটা কি আসে?

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** আমি এগুলোকে রেফার করে বলছি যে, ব্যাঙ্ক ডাকাতির বিরুদ্ধে ব্যাঙ্কগুলির নিজ নিজ নিরাপত্তার জন্য ব্যাঙ্কগুলিকে কোন সার্কুলার দিয়েছেন কিনা?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা প্রশ্নের উত্তরের সঙ্গে আছে, আমি উল্লেখ করেছি। পুলিশী ব্যবস্থা ছাড়া ব্যাঙ্কের নিজস্ব নিরাপত্তা ব্যবস্থা নেওয়া উচিত। সেই ধরণের ডিভাইস এখন আবিষ্কার হয়েছে। তারা খবর দিলে লালবাজারে খবর পাওয়া যাবে কোথায় ডাকাতি হচ্ছে। কয়েকটি ব্যাঙ্ক এই ব্যবস্থা করেছে, তারা এমন যন্ত্র এনেছেন যে, কোথাও ডাকাতি হলে সেই যন্ত্রের সাহায্যে তারা খবর দিতে পারবেন। আরও উন্নত টেকনোলজি এখন এসে গেছে। সব মিলিয়ে আমরা এখন চেষ্টা করছি। ওদের যে ইনবিল্ট নিরাপত্তা ব্যবস্থা সেটাকে ওরা উন্নত করুক। আমরা ব্যাঙ্ক কর্তৃপক্ষের সঙ্গে একাধিক আলোচনা করেছি এবং এগিয়েছেও।

### আই. সি. ডি. এস. প্রকল্প

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২) **শ্রীরামপদ সামন্ত ঃ** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

অর্ধপথে বন্ধ হওয়া আই. সি. ডি. এস. প্রকল্পগুলির ভবিষ্যৎ সম্বন্ধে রাজ্য সরকার কী পরিকল্পনা গ্রহণ করেছে?

[11.10–11.20 a.m.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ**

বিষয়টি কেন্দ্রীয় সরকারের গোচরে আনা হয়েছে।

**শ্রীরামপদ সামন্ত ঃ** আপনি জানালেন, এটা কেন্দ্রীয় সরকারের গোচরে আনা হয়েছে। এখনও কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে যদি সদর্থক পদক্ষেপ না নিয়ে থাকে, তাহলে রাজ্য সরকারের মাধ্যমে কোন প্রকল্প করা হবে কি?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** এখনও সেই প্রশ্ন আসছে না। কারণ ১৫ দিন আগে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটা মিটিং ডাকা হয়েছিল। সেখানে ভারতবর্ষের সমস্ত রাজ্য এগুলিকে স্যাংশন দেবার জন্য বলেছে। পরে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে একটি চিঠি দিয়েছেন। তার উত্তর, কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ণ মন্ত্রী, মুরলী মনোহর যোশী যে উত্তর দিয়েছেন, সবকিছু করা সম্ভব হবে না। আমরা তবুও চেষ্টা করছি।

**শ্রীরামপদ সামন্ত ঃ** ১৯৯৯ সালের মধ্যে নতুন কতগুলো প্রকল্পকে অনুমোদন দেওয়া হয়েছে?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** না, ঐভাবে অনুমোদন দেওয়া হচ্ছে না। ৬৪টি প্রকল্প এই অবস্থায় আছে—কোন জায়গায় ইন্টারভিউ হয়েছে, কোন জায়গায় ইন্টারভিউ হচ্ছে, কোন জায়গায় দরখাস্ত নেওয়া হচ্ছে। কাজেই সেগুলো সব হলে তা নিয়ে চিন্তা ভাবনা করা হবে।

**শ্রীকমল মুখার্জী ঃ** রাজ্যে অর্দ্ধপথে বন্ধ হওয়া আই. সি. ডি. সি. প্রকল্প কতগুলো আছে?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** ৬৪টি প্রকল্প বন্ধ হয়ে পড়ে আছে।

**শ্রীবিশ্বনাথ মন্ডল ঃ** এই আই. সি. ডি. এস. প্রকল্পে এখন পর্য্যন্ত নিয়োগের ব্যাপারটা আছে, যে সমস্ত প্রজেক্ট চালু আছে, এক্ষেত্রে আমি জানতে চাইছি, আপনাদের হোমের জন্য নির্দিষ্ট কোটা যেটা আছে সেটা থেকে নেওয়া যাচ্ছে কিনা স্থানীয় মেয়েদের থেকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী ঃ** এটা বিভিন্নভাবে করা হয়। এটার সাথে প্রশ্নের কোন সম্পর্ক নেই।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী বললেন, ৬৪টি প্রকল্পের কথা, এগুলি বন্ধ হয়ে গেছে। এখন কতকগুলি প্রকল্প চলছে, এবং ৬৪টি প্রকল্প যে বন্ধ হয়ে গেল, এর মধ্যে

কতকগুলি মহিলা বেকার হয়ে গেল?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** বন্ধ বা এখন বেকার হয়েছে এই প্রশ্ন আসছে না। এই পর্য্যন্ত ৬৪টি প্রকল্প আপাতত বন্ধ করে দিতে বলেছে। আমি মাননীয় সদস্যাকে বলেছি, মুখ্যমন্ত্রী এই ব্যাপারে দিল্লিতে চিঠি দিয়েছিলেন, আমিও বিভাগীয় মন্ত্রীকে চিঠি দিয়েছিলাম, তার উত্তরে ওরা জানিয়েছেন কিছু পরিমাণ আর্থিক অসুবিধার জন্য সব জায়গায় এখনি এগুলি চালিয়ে রাখা সম্ভব হচ্ছে না। আমরা এটার ব্যাপারে কিছু করার চেষ্টা করছি, কাজেই এখনি এই সমস্ত প্রশ্নগুলি আসছে না।

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাইছি, যে সমস্ত প্রকল্পগুলি আপনারা বন্ধ করলেন, তার মধ্যে আমার জেলাও পড়ে। একটা কথা হচ্ছে, আই. সি. ডি. এস. প্রকল্পগুলি বিভিন্ন ব্লকে যেগুলি চালু হওয়ার কথা, সেটা খুবই গুরুত্বপূর্ণ কাজ, আজকে এই প্রকল্পগুলি বন্ধ হওয়ার পিছনে কি কারণ আছে? কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমরা যেটুকু জানতে পেরেছি, মৌখিকভাবেই জেনেছি, আমাদের সরকার নাকি ফিনান্সিয়াল সার্টিফিকেট দিতে পারেননি, এবং না দিতে পারার জন্য এইগুলি বন্ধ হয়েছে?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** এটা ঠিক নয়, সারা ভারতবর্ষব্যাপী কেন্দ্রীয় সরকারের আর্থিক অসুবিধার জন্য বন্ধ হয়েছে। এটা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে লিখিতভাবে চিঠি দিয়ে তারা জানিয়েছেন।

**শ্রীমতী শক্তি রাণা :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমস্ত আই.সি.ডি.এস. সেন্টার-এ লিখিত পরীক্ষা হয়ে গেছে, সেখানে রাতারাতি অর্ডার এল, সেন্টারগুলি বন্ধ করে দেওয়া হবে। যারা পরীক্ষা দিয়েছিলেন তারা মানসিকভাবে প্রস্তুতি নিয়েছিলেন, এখন এদের জন্য কি করা যাবে, এই ব্যাপারে কিছু বলবেন কি?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বার বার এই কথা জানিয়েছি, কেন্দ্রীয় সরকারের সাথে প্রতিনিয়ত এই নিয়ে যোগাযোগ করা হচ্ছে। বাইরের যারা পরীক্ষা দিয়েছেন তাদের সম্পর্কে আমাদেরও চিন্তা-ভাবনা আছে। যেহেতু কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে চিঠি দিয়ে এটা জানান হয়েছে আমরা কিছুদিন তাই অপেক্ষা করছি, তারপরে দেখা যাবে কি করা যায়।

**শ্রীহাফিজ আলম সৈরানি :** অতিরিক্ত প্রশ্ন, আই.সি.ডি.এস. প্রকল্পগুলি যেগুলি চলছে, আপনি বললেন, কিছু প্রকল্প বন্ধ করে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বলা হয়েছে, আর্থিক অসুবিধার জন্য এগুলি এখন বন্ধ রাখা উচিত। আমি জানতে চাইছি, এই প্রকল্পে যে খরচ সেটা কতটা রাজ্য, কতটা কেন্দ্র, কতটা ইউনিসেফ দিচ্ছেন, সেটা জানাবেন কি? এই চুক্তি কত সাল পর্য্যন্ত বলবৎ হবে? পরবর্তীকলে এই চুক্তি রিভাইভ করার সম্ভাবনা আছে কিনা?

**শ্রীবিশ্বনাথ চৌধুরী :** এর জন্য আলাদা নোটিশ দিতে হবে।

**পশ্চিমবঙ্গে 'ওয়াটার' ছায়াছবির শুটিং**

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৮) **শ্রীব্রহ্মময় নন্দ ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, দীপা মেহতাকে পশ্চিমবঙ্গে 'ওয়াটার' ছবির শুটিং করতে দেওয়ার বিষয়ে রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

হ্যাঁ।

[11.20–11.30 p.m.]

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** পশ্চিমবঙ্গে ওয়াটার ছবির শুটিং করতে অনুমতি দেওয়া হয়েছে। ঐ ছবির পান্ডুলিপি পড়ে শুটিং করতে দেওয়ার ব্যাপারে কি কোন ভাবনা-চিন্তা করেছেন?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** পান্ডুলিপি পড়ার ব্যাপারে কোন শর্ত আমরা দিইনি। পান্ডুলিপি দেখার কোন প্রয়োজন আছে বলে রাজ্য সরকার মনে করেন না। আইনের দিকটা কেন্দ্রীয় সরকার দেখছেন এবং তারাই অনুমোদন দিয়েছেন। কারণ তিনি একজন বিদেশী প্রডিউসারের হয়ে কাজ করছেন বলে এই অনুমতি নিতে হয়। আমাদের এখানে শুটিং করতে চাওয়ার ইচ্ছা প্রকাশ করা হয়েছিল এবং আমরা তাদের অনুমতি দিয়েছি, এর সঙ্গে শুটিং পড়ে দেখার কোন শর্ত আমরা দিইনি।

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** তিনি লিখিতভাবে রাজ্য সরকারের কাছে অনুমতি চেয়েছিলেন কি?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ।

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** শুটিংয়ের স্থানগুলো কোথায় কোথায় হবে সেই ব্যাপারে রাজ্য সরকার কোন পরামর্শ দিয়েছেন কি?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এটা পরিচালকই ঠিক করবেন কোথায় শুটিং হবে।

**শ্রীজ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** আমরা জানি এই ওয়াটার ছবি নিয়ে মৌলবাদী সাম্প্রদায়িক শক্তি প্রচন্ড জলঘোলা করেছিল। ঐ ছবির শুটিং তারা পশ্চিমবাংলায় করার ইচ্ছা প্রকাশ করেছেন, এই ব্যাপারে আমরা খুব খুশী। রাজ্য সরকারও সেই অনুমতি দিয়েছে। আমরা আশঙ্কা প্রকাশ করছি এবং কাগজেও দেখেছি ভারতীয় জনতা পার্টি এবং বিভিন্ন মৌলবাদী সংগঠন তারা এই ওয়াটার ছবির শুটিং এখানে হতে দেবে না, এই হুমকি তারা দিয়েছে। এই ব্যাপারে রাজ্য সরকার কি প্রস্তুতি নিয়েছেন।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** রাজ্য সরকার এই রাজ্যের জনগণের চিন্তা এবং ধর্মনিরপেক্ষ শক্তি সম্পর্কে পূর্ণ আস্থা আছে বলে আমরা ঐসব হুমকিকে উপেক্ষা করছি।

**শ্রীবাদল ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার প্রশ্ন, কোন গোষ্ঠী বা কোন সম্প্রদায়কে যদি আঘাত দেওয়া হয় তাহলে স্বাভাবিক কারণেই আমরা দেখেছিলাম কোচবিহারের রাজবংশীদের উপরে আঘাত দেওয়া হয়েছিল বলে বইটা নিষিদ্ধ করা হয়েছিল। আমরা ভারতীয় জনতা পার্টির পক্ষ থেকে জানিয়েছি, এই ছবির শুটিংএর বিরুদ্ধে আমরা জনজাগরণ ঘটাবো। এই ক্ষেত্রে কি তিনি মনে করেন কোন সম্প্রদায়ের ক্ষেত্রে, কোন গোষ্ঠীর ক্ষেত্রে, বিশেষ করে উইডো-দের ক্ষেত্রে কোন রকম আঘাত হানা হয়েছে?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আঘাত হানা হয়ছে কিনা এই সিদ্ধান্ত আর.এস.এস করতে পারে না, আর.এস এসের সিদ্ধান্তের উপরে সরকার চলতে পারে না, আঘাত হানা হয়েছে কিনা এই সিদ্ধান্তের মাপকাঠি আর.এস.এস ঠিক করবে।

**শ্রীনির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, দীপা মেহেতার ওয়াটার ছবির অরিজিনাল সাইড ছিল বেনারস, সেখানে থেকে তাকে পাততাড়ি গুটিয়ে এখানে শিফট্ করা হয়। কেন এখানে সিফট্ করেছেন সেই সম্পর্কে অবহিত করবেন। দ্বিতীয় হচ্ছে, সংবাদপত্রে পড়লাম বিশিষ্ট লেখক সুনীল গঙ্গোপাধ্যায় দাবী করছেন যে, তার লেখার অংশ ওয়াটারে ছায়া ফেলেছে। এটা নিয়ে বিতর্ক আছে। অবশ্য এটা পশ্চিমবঙ্গ সরকারের ব্যাপার নয়, ওঁর ব্যাপার। বেনারসে স্যুটিং-এর সময় বজরং দল, হনুমান দল প্রতিবাদ করায় সেখান থেকে ফিরে এসেছিল, সেই অভিজ্ঞতা রাজ্য সরকারকে দীপা মেহেতা বলেছে কিনা এবং এখানে স্যুটিং-এর পরিবেশ পাওয়া যাবে কিনা সেটা রাজ্য সরকারকে বলেছে কিনা সেটা যদি বলেন।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনার প্রথম প্রশ্নের উত্তর দেওয়া আমার উচিত নয়। আমি শুনেছিলাম কয়েকটি বই পড়ে দীপা মেহেতা উৎসাহিত হয়েছিল, তার মধ্যে একটি সুনীল গঙ্গোপাধ্যায়ের 'সেইসময়'। তার অনুবাদও বেরিয়েছে। সেখান থেকে কতটা অনুপ্রাণিত হয়েছেন, সেই নিয়ে মতামত দেওয়া আমার উচিত নয়। এটা সুনীল বাবুই বলতে পারেন।

বেনারসের ঘটনার পর শাবানা আজমি প্রথমে এবং পরে দীপা মেহেতা আমাকে টেলিফোনে কিছু কথা বলেন। আমি তাদের কলকাতায় আসতে বলি। তারা বলল, 'কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তর সম্পূর্ণ ভাবে অনুমতি দিয়েছিল। তথ্য সম্প্রচার মন্ত্রী শ্রীজেটলি নিজে বলেছিলেন আইনগত কোন বাঁধা নেই। এর পর আমরা স্যুটিং করতে যাই। আইনগত ভাবে কেন্দ্রীয় সরকারের সম্পূর্ণ সমর্থন নিয়েই স্যুটিং করতে গেছি, বেআইনি কিছুই করিনি। সেখানে যাবার পর অল্প কিছু লোক গোলমাল করেছিল। বেনারসের প্রশাসন কোন নিরাপত্তা দিতে পারেননি। তারপর আবার আমরা গেলাম শ্রী জেটলির কাছে, কেন্দ্রীয় সরকারের কাছে, তাদের বললাম, আপনারা অনুমতি দিয়েছিলেন, আবার আটকাচ্ছে কেন? তারা বলল, আপনি উত্তর প্রদেশ সরকারকে বলুন। আমি বুঝতে পারলাম আর.এস.এস., বজরং দলকে ঠেকানোর ক্ষমতা ওদের নেই, ওদেরই সরকার'। ওরা আরও বলল, 'অনেক টাকা-পয়সা ক্ষতি হয়েছে, অনেক কিছু ক্ষতি

হয়েছে। আমরা মনে করি এটা একটা মৌলবাদী আক্রমণ এবং এই আক্রমণের মুখে দাঁড়িয়ে আমরা মনে করছি সেফেস্ট প্লেস হচ্ছে কলকাতা, এখানে আমরা নিরাপত্তা পাব, যদি এখানে করতে দেন।' আমি বললাম, আনুষ্ঠানিক ভাবে চিঠি দিন। ওরা চিঠি দিল। আমরা করতে দিলাম।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁনার মূল যে সিদ্ধান্ত-ফিল্ম করতে দেওয়া এবং প্রোটেকশন দেওয়া, তার সঙ্গে আমি সম্পূর্ণ একমত, এর গণতান্ত্রিক অধিকার আছে। ফিল্ম যদি আইন মোতাবেক হয়ে থাকে, তার উপর হাঙ্গামা হলে তা রোখার ব্যাপারটা রাজ্য সরকারের পক্ষ থেকে মনে করি অত্যন্ত দৃঢ় পদক্ষেপ। কিন্তু তার সঙ্গে রাজনৈতিক ফয়দা তোলার যে চেষ্টা করছেন, সেটা ঠিক নয়। সৈফুদ্দিন, সুভাষদের ব্যাপারটা ঢাকবেন কি করে? এই ব্যাপারটা নিয়ে আপনারা বাড়াবাড়ি করছেন। আর একটা ফিল্ম কেউ কেউ যখন এখানে পোড়াল, কৈ সেই ব্যাপারে তো কোন দৃঢ় পদক্ষেপ দেখছি না। একটা ফিল্ম দেখানো হয়েছে, কোন কোন মন্ত্রী পর্যন্ত বলেছে অভূতপূর্ব ঐতিহাসিক হয়েছে, সেটা দেখানোর ব্যবস্থা করুন। গান্ধীজিকে ভালো না খারাপ দেখিয়েছে সেটা যেন আমরা দেখতে পাই। কিন্তু সেই সম্পর্কে আপনাদের ভাবমূর্তি আমাদের নিরাশ করেছে। স্যার, দীপা মেহেতো বা যেই করুক, বানিজ্যিক দৃষ্টিভঙ্গি নিয়েই করা হচ্ছে।

[11.30–11.40 a.m.]

যেটা বহু পরিচালক, মার্কসবাদী বলে পরিচিত পরিচালক, তারা ব্যক্তিগতভাবে বলেছেন যে একটা বাণিজ্যিক মাইলেজ নিয়ে নেবার চেষ্টা করা হচ্ছে। মাথা নেড়া করে শাবানা আজমী আর কোনদিন হিরোয়িন হতে পারবে না। বাণিজ্যিক দৃষ্টিভঙ্গী নিয়ে এই যে প্রবণতা এটাও দেখা দরকার। দ্বিতীয় কথা হচ্ছে, সুনীল গঙ্গোপাধ্যায় বলেছেন যে তার লেখা বইয়ের কপি করেছেন মিসেস মেহতা। সেটা দেখা দরকার। সুনীল গাঙ্গুলীর বইয়ের কতটা কপি উনি করেছেন। আমি মনে করি একটা পার্টের কাজ উনি অসম্ভব ভাল করেছেন। ওয়াটার নিয়ে সারাদেশে যেন কোথাও বিশৃঙ্খলা না হয়। যদি আইনগত বাধা না থেকে থাকে তাহলে সর্বস্তরের প্রোটেকশন দেওয়া উচিত— রাজনৈতিক, অর্থনৈতিক প্রশাসনিক সর্বস্তরের প্রোটেকশন দেওয়া উচিত। বাণিজ্যিক দৃষ্টিভঙ্গীর কোন মাইলেজ যাতে না পায় সেটাও দেখা দরকার।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি আমাকে প্রশ্ন করার ছলে অনেকগুলো পরামর্শ দিলেন সেজন্য ধন্যবাদ। প্রথমে বলি এটা বাণিজ্যিক শিল্প হবে কি না হবে সেটা দেখার দায়িত্ব আমার নয়। একজন পরিচালক, প্রযোজক ঠিক করবেন এটা বাণিজ্যিক ফিল্ম হবে কি না হবে। সেখানে আমি কি করব। দ্বিতীয় হলে আরেকটা ফিল্ম "হে রাম" নিয়ে কথা বলেছেন। কংগ্রেসের কিছু ছেলে না বুঝে বিক্ষোভ করেছিল। আমি দু দিন তাদের আটকেছি। তাদের গ্রেপ্তারও করেছি। সৌগত বাবুকে ফোন করে বলেছি যে ওরা না জেনে করছে, ওদের আটকান। পরে আমি পুলিশ পাঠিয়েছি। তারপর

আর হয় নি। তারপর যেটা বললেন স্ক্রিপ্ট নিয়ে। এটাতে আমি মাথা গলাব কেন? এটা সুনীল বাবু ঠিক করবেন। সুনীল বাবু যদি মনে করেন তিনি কথা বলবেন। ........

(**শ্রীসুব্রত মুখার্জ্জী :** কেন আপনি করবেন না, সুনীল বাবু তো গণশক্তিতে বসে থাকেন।) ...... আপনি সুনীল বাবুকে চেনেন না। আপনি জানেন না সুনীল বাবুকে। আপনি সৈফুদ্দিনকে টেনে এনে বললেন। আপনি বলুন তো আপনি কোন দিকে। এখন কোন মূল আছেন আপনি। ...... (শ্রীসুব্রত মুখার্জ্জী : আমি তো মমতার দিকে।)......

**শ্রীমতী সাবিত্রী মিত্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, একজন বিজেপি সদস্য বলেছেন এই ফিল্মটি হিন্দু ধর্মের কোন কোন জায়গায় আঘাত করেছে। এটিতে হিন্দু ধর্মের কোন কোন জায়গায় আঘাত লাগবে। আমি যেটুকু মনে করি এতে হিন্দু উইডোদের বোধহয় ছোট করা হবে না।

মাননীয় মন্ত্রীর কাছে আমার যেটা প্রশ্ন তা হল যে, দীপা মেহতা কি আপনার সঙ্গে চুক্তিবদ্ধ হওয়ার পর আপনার সঙ্গে কথা বলে কি শুধু পশ্চিমবাংলাতেই স্যুটিং করবেন নাকি অন্যত্রও স্যুটিং করবেন?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য :** আমার সঙ্গে বিস্তৃতভাবে স্যুটিং এবং লোকেশন নিয়ে কোন কথা হয় নি। ওঁকে স্ক্রীপ্ট নিয়ে ব্যস্ত থাকতে হচ্ছে। উনি আউট ডোর করবেন, ইন ডোর স্যুটিং কোথায় করবেন ঠিক করবেন। সুতরাং কোথায় করবেন কি করবেন সেটাতো ওঁর ব্যাপার, আমি শুধু বলেছি শিডিউল হয়ে গেলে আপনি কদিন স্যুটিং করবেন আমাকে জানান। এখন ওঁর বিপদ হয়েছে বেনারসে একটা অংশের স্যুটিং হয়েছে, তার লোকেশন, ডায়লগ বেনারস ভিত্তিক হয়েছে। সেই নিয়ে এখন ব্যবস্থা চলছে। এ সম্পর্কে চূড়ান্ত সিদ্ধান্ত করার পর আমাকে জানিয়ে দিতে বলেছি।

**শ্রীসৌগত রায় :** মাননীয় মন্ত্রী বিস্তৃতভাবে উত্তর দিয়েছেন এবং এ কথা আগেও হাউজে বলা হলো পশ্চিমবঙ্গ সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন দীপা মেহেতার ওয়াটার ছবির স্যুটিং করতে দেওয়ার জন্য এবং এটা সকলের সাধুবাদ পাবে। প্রকৃতপক্ষে আর.এস.এস.-এর তান্ডবের জন্য দীপা মেহেতা বেনারস ছেড়ে চলে আসেন। মধ্যপ্রদেশ সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার তাঁকে নিমন্ত্রণ করেছিলেন, তবে মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী দ্বিগ্বিজয় সিং আগে নিমন্ত্রণ করেছিলেন। আমরা ভাবছিলাম পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে করছেন না, কেন না আমাদের কালচারাল ফ্রীডমের একটা ট্র্যাডিশান আছে। পরে তারা করেছেন এবং দীপা মেহেতা স্যুটিং করতে রাজিও হয়েছেন, এবং তার জন্য আমরা খুশি। কোন বিদেশী কোম্পানী যদি কোন বিদেশী বইয়ের স্যুটিং করতে চায় এবং তার জন্য আগে কেন্দ্রীয় সরকারের অনুমতি নিতে হয় এবং ছবি হয়ে যাবার পরে সেন্সর বোর্ডের অনুমতি নিতে হয়। ডোমিনিক লাঁ পিয়ের কাহিনী অবলম্বনে রোনাল্ড জঁফ সিটি অফ জয় করতে চেয়েছিলেন এখানে। রাজ্য সরকারের পক্ষ থেকে এবং সি.পি.এম. পার্টির পক্ষ থেকে কিছু আপত্তি করেছিলেন তাঁরা। তাই বলছি কালচারাল ফ্রীডমের জন্য বিদেশী কেউ স্যুটিং করার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের পলিসি কি?

দীপা মেহেতা, শাবানা আজমী থাকলে করবেন? না কোন কোন ক্ষেত্রে করবেন? আপনাদের পলিসি কি?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য :** আপনার প্রশ্নের সূত্র ধরে আপনি যে কথা বলেছেন সেটা শুধরে দিচ্ছি। মধ্যপ্রদেশ আর পশ্চিমবঙ্গ এই দুটির অবস্থান এক নয়। মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী নিজে বলেছিলেন, আর আমাদের ক্ষেত্রে আমরা আসতে বলি নি। ওঁরা আমাদের বলেছিলেন আসবো? শাবানা আজমী, দীপা মেহেতা বলার পর, আমরা বলেছিলাম। দ্বিতীয় কথা হচ্ছে রাজ্য সরকার নীতিগত ভাবে বিশ্বাস করে কোন ব্যক্তি করছেন, কে নায়ক, কে প্রেডিউসার, কে পরিচালক তা আমাদের দরকার নেই। দেশের আইন মেনে যে কেউ এ রাজ্যে ফিল্ম করতে পারে, তার বিষয়বস্তু কি হবে সে সম্পর্কে রাজ্য সরকারের কোন আপত্তি নেই। আজ পর্যন্ত যে কটা ফিচার ফিল্ম করেছি তার একটারও স্ক্রিপ্ট দেখা হয় নি. এন.এফ.ডি.সির একটা স্ক্রিপ্ট কমিটি আছে তারা স্ক্রিপ্ট দেখে। রাজ্য সরকার কোন স্ক্রিপ্ট দেখেও না আর পাল্টাতেও বলে নি। বিদেশীদের ক্ষেত্রেও আমাদের একই কথা তাঁরা আইনের অনুমতি নিয়ে এলে—যেমন এখন নেদারল্যান্ড থেকে একটা টীম এসেছে ডকুমেন্টারী ফিল্ম করবে এবং এর জন্য কেন্দ্রীয় সরকার অনুমতিও দিয়েছে, আমরা এক কথায় বলে দিয়েছি। নায়ক দেখে, পরিচালক দেখে আমরা ঠিক করে দিই তা নয়। সবার ক্ষেত্রেই আমাদের স্পষ্ট নীতি। সিটি অফ্ জয়ের ক্ষেত্রেও রাজ্য সরকার সমস্ত দিক থেকে সাহায্য করেছিল, তা নাহলে তারা এখানে করতে পারতো না। পুলিশবাহিনী লেগেছিল। দু'দিন একটা গোলমাল হয়েছিল। এই গোলমালটা কোন ছাত্র সংগঠন, যুব সংগঠন করে নি। উত্তর কলকাতায় অনেক খানি রাস্তা জ্যাম করে রেখেছিল তার ফলে সেখানে জনসাধারণ উত্তেজিত হয়ে স্যুটিং বন্ধ করে দেয়। আর গার্ডেনরীচে লোকাল কিছু রিক্রুট হয়েছিল সেখানে টাকা-পয়সা নিয়ে ঝামেলা হয় এবং বোমা পড়ে। পুলিশ পাঠানো হয়েছিল, আমাকে বলার পরে আবার দু'গুন পুলিশ পাঠিয়ে দিয়েছি এবং মিটে যায়। কোন রাজনৈতিক বা যুব সংগঠন সিটি অফ্ জয়ের বিরুদ্ধে প্রতিবাদ জানায় নি। আমি সিটি অফ্ জয়ের উপর মতামত দিতে চাই না। আপনিও জানেন যে সিটি অফ জয় একটা ন্যাস্টি বই। তার মধ্যে বর্ণ-বিদ্বেষী মনোভাব আছে, গোটা বইটা ভুল তথ্যে ভরা, এটা উপন্যাস নয়।

**পাট ক্রয়**

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২০১) **শ্রীকমল মুখার্জী :** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মোট উৎপাদিত পাটের কত অংশ জে. সি. আই. ক্রয় করে থাকেন; এবং

(খ) রাজ্য সরকারের তরফে পাট ক্রয়ের কোন ব্যবস্থা আছে কি?

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ**

(ক) গত পাট মরশুমে (১৯৯৯-২০০০) জে.সি.আই. মোট উৎপাদিত পাটের ১.২৫% অংশ পাট সহায়ক মূল্যে এবং বাণিজ্যিক মূল্যে ক্রয় করেছেন।

(খ) রাজ্য সরকারের তরফে পাট ক্রয়ের কোন ব্যবস্থা এখনও গড়ে ওঠেনি।

[11.40–11.50 a.m.]

**শ্রীকমল মুখার্জী ঃ** রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্যে পাট-চাষ বৃদ্ধি এবং ক্রয়ের জন্য নিজস্ব কোন উদ্যোগ নিয়েছেন বা নিচ্ছেন কিনা?

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** এই রকম কোন উদ্যোগ নেওয়া হয়নি, নেওয়া সম্ভবও নয়। আমাদের কোন অর্থ সংস্থান নেই যে এটা করা সম্ভব হবে।

**শ্রীকমল মুখার্জী ঃ** পাটের উৎপাদন প্রতি বছর সমান হয় না। তাহলে কি পদ্ধতিতে জে. সি. আই. পাট সংগ্রহ বা ক্রয় করে?

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** বিভিন্ন জায়গায় জে. সি. আই.-এর কতকগুলো গোডাউন আছে। সেখানে চাষীদের মাধ্যমে ক্রয় করে। এর একটা সহায়ক মূল্য আছে। গতবারে তার উপরে পাটের দাম ছিল। কাজেই ওরা বিশেষ ভাবে এটা করতে পারে নি।

**শ্রীরবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, রাজ্য সরকার চাষীদের কাছ থেকে পাট কেনার এখনও পর্যন্ত ব্যবস্থা করতে পারে নি। আমরা ২৩ বছর বামফ্রন্ট সরকারে আছি। আজকে আপনি নিশ্চয় জানেন, উত্তরবঙ্গের পাট চাষীরা পাট-চাষ তুলে দিচ্ছে। আমাদের রাজ্যে জে. সি. আই.-এর যে গো-ডাউন আছে সেখানে ফঁড়েদের দিয়ে পাট কেনা হয়। জে. সি. আই. যাতে চাষীদের কাছ থেকে সরাসরি পাট কেনে সে ব্যাপারে আজ পর্যন্ত কোন বাধ্য-বাধকতা করা গেল না। এ ব্যাপারে আপনার দপ্তর কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** আমরা যেটুকু করতে পারি—বারবার মন্ত্রী মহাশয়দের কাছে গিয়েছি বিভিন্ন মন্ত্রী যখন এসেছেন। তাদের কাছে দরবার করেছি, বলেছি। গতবারের আগেরবার কিছু টাকা দিয়েছিলেন। আর, সহায়ক মূল্য এত নিচে যে পাট পাওয়া যাচ্ছে না। এটা বাড়াবার চেষ্টা করেও পরিনি। তুলোর লবি খুব জোরদার, আমাদের লবি তত জোরদার নয়। আমরা চিঠি লিখেছি, এম. পি.-দের বলেছি চেষ্টা করতে। কিন্তু আমরা ব্যর্থ হয়েছি।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** অধ্যক্ষ মহাশয়, ব্যাপারটা খুবই গুরুত্বপূর্ণ। আপনি জানেন স্যার, পশ্চিমবাংলার প্রায় ৩০ লক্ষ মানুষ আজকে পাটের চাষ ও আর অর্থনীতির সঙ্গে যুক্ত। স্যার, সম্প্রতি জে. সি. আই. তৈরী হয়েছিল যাতে পাটের ডিস্ট্রেস সেল না হয়, পাট কৃষকরা ন্যায্য মূল্য পায় এবং ধারাবাহিক ভাবে পাটের যে উৎপাদন হবে তা ঠিক মত ভাবে ক্রয় করে ৫২-টা মিলকে সাপ্লাই করতে পারে। আগে শুধু উত্তরবঙ্গে পাট-

চাষ হ'ত, এখন দক্ষিণবঙ্গেও পাট চাষ হয়। ৯০ লক্ষ বেল ফ্যাক্টরিগুলোতে লাগে। স্বাভাবিক ভাবে জে. সি. আই. যখন ডিফাংড হয়ে গেল, কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না এবং বহু প্রতিষ্ঠানের কাছে টাকা পেন্ডিং আছে তখন বহু জায়গায় মিলের মালিকানা ফাটকাবাজদের হাতে, পাটের দালালদের হাতে চলে গেল। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় আছেন, ইউনিয়ন করেন, জানেন। এই জিনিষ হয়েছে। স্বভাবতই আপনি এই পাট চাষী এবং পাট চাষের শ্রমিকদের জন্য বিকল্প কি ব্যবস্থা করছেন? উৎপাদন যেমন বেশী হচ্ছে, আবার বাংলাদেশ থেকেও আমরা কিনছি। একটা অভূতপূর্ব অবস্থার মধ্যে পড়ে আছি। একে কেন্দ্র করে নানা আন্দোলন গড়ে উঠছে। আগামী ২২ তারিখ থেকে হয়তো আমাদের লাগাতার ধর্মঘটে যেতে হবে। পশ্চিমবাংলা একটা খুব বড় সংকটের দিকে যাচ্ছে। আমার প্রশ্ন যে, জে. সি. আই. এর বিকল্প কি প্রতিষ্ঠান আপনি করতে পারেন? যেমন কটনে করেছেন, তেমনি রাজ্যসরকারের পক্ষ থেকে দালাল, ফাটকাবাজদের হাত থেকে বাঁচবার জন্য জে. সি. আই. এর বিকল্প কি প্রতিষ্ঠান করতে পারেন যাতে ডিস্ট্রেস্ সেল্ না হয়।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** ডিস্ট্রেস্ সেল্ বলতে যে ভাষাটা ব্যবহার করা যায় গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া নিজে যে দাম বেঁধে দেন তাতে আমাদের পাট চাষের খরচ উঠে না। কাজেই ডিস্ট্রেস্ সেল্ বলতে ঐ দামটা বেশী থাকার জন্য ওরা স্বাভাবিক বলে যে, কিছু হচ্ছে না। আমরা অনেকবার চেষ্টা করেছি। আমাদের এখান থেকে যখন ডেপুটেশন গিয়েছে তখনও আমরা এটা বলেছিলাম। মাননীয় মুখ্যমন্ত্রী গত বছরের আগের বছর এ বিষয়ে চিঠি লিখেছিলেন। কিন্তু ওদেরকে বলে কিছুতেই করা যাচ্ছে না। এটা আপনাদের আমি পরিষ্কার ভাবে বলছি। আমরা আবারও বলেছি যে এটা যখন হয় ঐ যে বীজের দাম যখন ওরা বাঁধেন তখন আমাদের সঙ্গে যাতে আলোচনা করা হয়। কিন্তু তাঁরা কখনই আলোচনা করেন নি।

**শ্রীবংশীবদন মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। আমরা দেখেছি শ্রাবণ মাসের শেষে এবং ভাদ্র মাস থেকে পাট চাষীদের ভালভাবে পাট উঠতে শুরু করে। কিন্তু জে. সি. আই. অক্টোবরের শেষে পাট কিনতে শুরু করে। তখন ছোট ছোট চাষীদের হাতে আর পাট থাকে না। তখন চলে যায় মহাজনদের হাতে। ক্ষুদ্র চাষীদের যে দাম পাওয়ার কথা তারা তখন তা পাচ্ছে না। আমার প্রশ্ন হল, পাট যে সময় ওঠে অর্থাৎ ঐ ভাদ্র মাস নাগাদ জে. সি. আই. কে দিয়ে ঠিক সময়ে যাতে গরীব চাষীরা সহায়ক মূল্য পায় এবং যতটাই দাম ঠিক হোক সেই সময়ে কেনানোর ব্যবস্থা করা যাবে কিনা সেটা যদি দয়া করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** এ বিষয়ে বিভিন্ন ভাবে আমি এবং আমাদের কৃষিমন্ত্রী জে. সি. আই. এর সঙ্গে কথা বলেছি। কিন্তু দিল্লীতে বার বার মন্ত্রী বদল হওয়ার ফলে কিছু করা যাচ্ছে না। পাটের জন্য কোন মন্ত্রক নেই। বস্ত্র মন্ত্রকের মধ্যে এটা একটা মন্ত্রক, এর মধ্যে এটার অংশ আছে। আমরা ওদেরকে বলানোর চেষ্টা করেছি। আগামীদিনে এই পাট ক্রয় করা যাতে হয় তার জন্য আবারও চেষ্টা করব এবং আপনাদেরও

জানিয়ে দেব।

**শ্রীহবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে, আমাদের পাট খরিদ করার কোন ব্যবস্থা তাঁর দপ্তরের নেই, উপায় নেই। আজকে জে. সি. আই.র যে ক্রয় কেন্দ্রগুলো ছিল প্রতিবছর সেটা কমিয়ে দিচ্ছে। এই ক্রয় কেন্দ্র যাতে জে. সি. আই. না তোলে তারজন্য আপনি কোন ব্যবস্থা নিচ্ছেন কিনা? অনেক সময় ফড়েরা একটা দুঃসময়ের সুযোগ বুঝে চাষীদের কাছ থেকে সহায়ক মূল্যের নীচে পাঠ খরিদ করে থাকে। আপনি যেটা বললেন সহায়ক মূল্য থেকে বেশী করে পাট পাওয়া যাচ্ছে না। গত বছর এরকম হয়েছিল। অনেক ক্ষেত্রে ফড়েরা সহায়ক মূল্যের চেয়ে কম দরে চাষীদের কাছ থেকে পাট খরিদ করে থাকে। এটা বাস্তব সত্য। স্টেট লেভেলে জে. সি. আই.র মত কোন জুট কর্পোরেশন করার কোন পরিকল্পনা আপনার আছে কিনা? কিংবা এই যে কো-অপারেটিভগুলো আছে, এই কো-অপারেটিভগুলো ব্যাঙ্কে ফিনান্স করে, এই কো-অপারেটিভগুলোর মাধ্যমে ফড়েদের হাত থেকে তাদের বাঁচানোর জন্য আপনি স্টেট লেভেলে পাট ক্রয় করার কোন চিন্তা-ভাবনা করছেন কিনা? কিংবা মার্কেটিং ডিপার্টমেন্টে কো-অপারেটিভ করে ফড়েদের হাত থেকে চাষীদের বাঁচানোর জন্য এই সরকার বিকল্প কোন চিন্তা করছেন কিনা? মার্কেটিং ডিপার্টমেন্ট কো-অপারেটিভের মাধ্যমে পাট কেনার কোন ব্যবস্থা করেছেন কিনা। চাষীদের বাঁচানোর জন্য সরকার বিকল্প কোন চিন্তা ভাবনা করছেন কিনা।

[11.50–12.00 Noon]

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র :** আগে কো-অপারেটিভ যেটা কিনত, সেটা হচ্ছে জে সি আইয়ের এজেন্ট হিসাবে। এখন জে সি আই এজেন্ট হিসাবে ওদের ক্ষমতা দিচ্ছে না। তারাও নিচ্ছে না। আমাদের যে ক্ষমতা, যে বাজেট এই বাজেটে আমাদের পক্ষে কোন ব্যবস্থা করা সম্ভব নয়। (২) পাট খরিদ করে যেভাবে ওরা ব্যবসা করতে চায়, আমরা খালি বলেছি যে, যে টাকা বাকী আছে, সেই ১২৯ কোটি টাকা যদি ওরা দিয়ে দেন, তাহলে ওদের পুরো সাহায্য করতে হবে না। এমনিই ব্যবসা হবে। কিন্তু সেই টাকাটা দিচ্ছে না। মুখ্যমন্ত্রী এ বিষয়ে চিঠি লিখেছেন, কিন্তু তাতেও কোন ফল হয়নি। অবশ্য মন্ত্রী বদলে গেছে। বস্ত্রমন্ত্রী এটা দেখেন। কাজেই এটা গুরুত্ব পাচ্ছে না। আমরা চেষ্টা করছি এ ব্যাপারে কি করা যায়।

**শ্রীবিশ্বনাথ মন্ডল :** মন্ত্রী মহাশয় বললেন যে, রাজ্য সরকার কোন পাট কিনছে না। আমাদের মুর্শিদাবাদ জেলার বিশাল অংশের মানুষ এই পাট চাষের সঙ্গে যুক্ত। এই ব্যাপারে তারা বহু লড়াই আন্দোলনে করছে। কিন্তু তা সত্ত্বেও জে সি আই ঠিক সময়ে পাট কিনতে অনিচ্ছা প্রকাশ করে। এতে কৃষকরা বিপদে পড়েছে। রাজ্য সরকার কোনভাবে এই পাট কেনার ব্যবস্থা করতে পারছে না। মুর্শিদাবাদ জেলায় জে সি আইয়ের কতগুলি কেন্দ্র আছে। কোন তারিখ থেকে তারা কিনবে।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র ঃ** এটা আপনাকে এখনি বলতে পারব না। আপনি নোটিশ দিন আমি উত্তর এনে বলব। আপনার সঙ্গে আমিও একমত। আমরাও এ ব্যাপারে চেষ্টা করছি। তবে এটাও ঠিক যে চেষ্টা করেও আমরা ব্যর্থ হচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** একটা হেল্ড ওভার প্রশ্ন ছিল ৭.৩.২০০০ তারিখে সঞ্জীব দাস মহাশয়ের। মন্ত্রী শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য্য আজকে উত্তরটা দেবেন বলেছিলেন। আজকে এই *১২ এই কোয়েশ্চেনটা নিচ্ছি।

**Held over Starred Question**
**(to which oral Answers were given)**

*১৭০। স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

ক) ১৯৯৯ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৯৯ সালের ৩১ শে ডিসেম্বর পর্যন্ত রাজ্যে 'গণপিটুনিতে' নিহতের সংখ্যা কত?

খ) এ ব্যাপারে রাজ্য সরকার কি কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

ক) ১৬৬ জন।

খ) গণ পিটুনি দমন করার জন্য আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে—কয়েকটি ক্ষেত্রে সংশ্লিষ্ট ব্যক্তিদের গ্রেপ্তার করা হয়েছে ও মামলা রুজু হয়েছে পুলিশী ব্যবস্থা আরও জোরদার করা হচ্ছে। এ প্রসঙ্গে সমাজতাত্বিক সমীক্ষার জন্য বিশেষজ্ঞদের অভিমত গ্রহণের পরিকল্পনা করা হয়েছে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি—১৯৯৭ সালে এবং ১৯৯৮ সালে কতজন গণপিটুনিতে মারা গেছে?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১৯৯৭ সালে ছিল ১২৮ জন। ১৯৯৮ সালে নেমে এসেছিল ১০২তে এবং দুর্ভাগ্যের বিষয় ১৯৯৯ সালে সংখ্যাটা বেড়ে গিয়ে ১৬৬ হয়েছে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** আপনার বক্তব্য থেকে এটাই প্রতীয়মান যে, এখানে শান্তির মরুদ্যান হচ্ছে না, শান্তির মরুভুমি হচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে, গণপিটুনিতে যারা যুক্ত, তাদের কতজনের বিরুদ্ধে পুলিশ কেস হয়েছে?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রথমে আমি মাননীয় সদস্যকে একটু শুধরে দিতে চাই। আপনি যেমন দেখলেন গত বছর তার আগের বছরের চেয়ে সংখ্যাটা বেশী, তেমন এটাও দেখা উচিত ছিল যে, ১৯৯৭ সালের ১২৮ থেকে সংখ্যাটা ১৯৯৮ সালে ১০২ নেমে এসেছিল। তারপর সেটা আবার বেড়েছে। সুতরাং এটা কন্টিনিউয়াস রাইসিং

ফিগার নয়। এক সময় এটা কমে এসেছিল, আবার আকস্মিকভাবে বেড়েছে। তারপর জানতে চাইলেন, কি ব্যবস্থা নেওয়া হয়েছে? ১৯৯৯ সালে এ বিষয়ে ১২২-টা মামলা হয়েছে এবং ১২৪ জন গ্রেপ্তার হয়েছে।

**শ্রীসঞ্জীব কুমার দাস ঃ** ১৯৯৯ সালের গণপিটুনির সংখ্যা বৃদ্ধির মধ্যে দিয়ে এটা প্রমাণিত হ'ল যে, পুলিশের প্রতি মানুষের আস্থা হারিয়ে গেছে। মাননীয় মন্ত্রী মহাশয় কী এটাকেই 'গণপিটুনিতে' নিহতের সংখ্যা বৃদ্ধির কারণ বলে মনে করছেন?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য যেটা বললেন সেটা হয়ত কিছু ঘটনার ক্ষেত্রে আংশিক সত্য। কিন্তু আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব এই সমস্যাটার আরো একটু গভীরে যেতে। সমাজের মধ্যে এমন একটা অস্থিরতা রয়েছে মূলতঃ কিছু আর্থ-সামাজিক কারণে যার ফলে একটা বেপরোয়া মনোভাব দেখা দিচ্ছে। মব ফ্রেন্‌জি দেখা দিচ্ছে। উদাহরণ হিসাবে আমি বলছি, শ্রীরামপুরের মত শহরে প্রকাশ্য দিবালোকে একটি মেয়েকে—সে অন্যায় করেছে, না করেছে জানিনা—তাকে এক হাজার লোক মিলিতভাবে মারধোর করল, বিবস্ত্র করল। এটা কী! এটা কী শুধু পুলিশের ওপর আস্থা হারিয়েছে বলেই, না সমাজের মধ্যে এক ধরণের অস্থিরতা থেকেই এর সৃষ্টি। আর্থ-সামাজিক ব্যবস্থার মধ্যেই কারণটা রয়েছে বা বলতে পারেন কারণ জমে আছে। একে আমরা শুধুমাত্র পুলিশী ব্যবস্থা দিয়ে পরিপূর্ণভাবে নিয়ন্ত্রণ করতে পারব না। তা ছাড়া আমাদের যত পুলিশ পারসোনেল প্রয়োজন, থানার প্রয়োজন এবং অন্যান্য জিনিস যত প্রয়োজন তত নেই। তথাপি যদি আমরা পুলিশী ব্যবস্থার প্রতি অনাস্থাকেই এই সমস্যার কারণ হিসাবে ধরি তাহলে এই সমস্যাটাকেই ঠিক ভাবে বোঝা যাবে না।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, গত বছর এ রাজ্যে ১৬৬ জন গণপিটুনিতে মারা গিয়েছিল। বছরে যদি ১৬৬ হয়, তাহলে মাসে অন্ততঃ ১৪টা হচ্ছে। আর এ বছরের শুরুতেই অবস্থা খুবই খারাপ। গত ১৩ই জানুয়ারী সোনারপুব থানার বাঘেরঘোল অঞ্চলে শেখ বিনোদের অ্যাসোসিয়েট বলে ১০-জন লোককে পিটিয়ে মারা হয়েছে। যারা পিটিয়ে মেরেছে, তারা সি পি এম-এর লোক। তারপরে বাদুড়িয়ায় পাঁচজনকে ডাকাত সন্দেহে পিটিয়ে মারা হয়েছে। মন্ত্রী বলছেন এর পেছনে সামাজিক কারণ আছে এবং পুলিশী ব্যবস্থার তিনি উন্নতির চেষ্টা করছেন? অথচ আমরা দেখছি গণপিটুনিতে মৃত্যুর সংখ্যা বেড়ে গেছে। আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি এর কী কারণ? পুলিশ ব্যবস্থার ওপর মানুষের বিশ্বাস কি পুরোপুরি চলে গেছে? পুলিশের কাছে চোর, ডাকাতকে তুলে দিলে কোন লাভ হবে না এই ভেবেই কি মানুষ পিটিয়ে মেরে ফেলছে? এই সমস্ত ঘটনার কোন তদন্ত হয়েছে কি? তদন্তের কি কোন রিপোর্ট বেরিয়েছে? সোনারপুরের ঘটনার বিচার বিভাগীর তদন্ত করবেন কি?

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সোনারপুরের ঘটনায় পুলিশ তাৎক্ষণিক ব্যবস্থা নিয়েছে এবং ৩৩ জনকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রীসৌগত রায় ঃ** পাঁচ ঘন্টা পরে পুলিশ সেখানে গিয়েছিল—ফাইভ আওয়ার্স

আফটার দি মাস বীটিং স্টার্টেড।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ১০ জন লোককে মারতে পাঁচ ঘন্টা সময় লাগে না। পুলিশ যথা সময়েই গিয়েছিল, গ্রেপ্তারও করা হয়েছে। ৩৩ জনকে গ্রেপ্তার করা হয়েছে। আর সোনারপুরের ঘটনা কারা ঘটিয়েছিল, কোন্ দলের লোক ইত্যাদি আপনার জানা থাকতে পারে, আমার জানা নেই। যারা জড়িত ছিল বলে মনে করা হয়েছে তাদের গ্রেপ্তার করা হয়েছে। এর দ্বারা প্রমাণ হয় না যে, মানুষ পুলিশের ওপর আস্থা হারিয়েছে। এই ঘটনাকে আপনি কি বলবেন—বি. টি. রোডে একটা বাস একজনকে চাপা দিলো, অ্যাকসিডেন্ট ঘটালো। ড্রাইভার ভুল করতে পারে, তথাপি অ্যাকসিডেন্ট, একসিডেন্টই, কিন্তু সেখানে সঙ্গে সঙ্গে বাসটি পুড়িয়ে দেওয়া হ'ল এবং তাই নয় তার পরের বাসটাও পুড়িয়ে দেওয়া হ'ল। কলকাতা শহরে এই জিনিস ঘটছে। এই তো গোলপার্কে এই জিনিস ঘটলো। একসিডেন্ট হলেই বাসে আগুন লাগানো হচ্ছে। পর পর বাসে আগুন লাগানো হচ্ছে, এমন কি ফায়ার ব্রিগেডের গাড়িতে পর্যন্ত আগুন লাগানো হচ্ছে। এটাকে আপনি কি বলবেন? এটা একটা বেপরোয়া অস্থিরতা। আমি এর প্রতিই আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই যে বেপরোয়া অস্থিরতার জন্ম নিচ্ছে—এই সমস্যা আরো গভীরে। এই কারণে বলার চেষ্টা করছি—সৌগতবাবু আপনি জানেন—কলকাতা বিশ্ববিদ্যালয়ের সোসিওলজি ডিপার্টমেন্টের সঙ্গে আমি যোগাযোগ করেছি। ওদের একটা পেপার আছে ক্রিমিনোলজি বলে। সেই সোসিওলজি ডিপার্টমেন্টকে দিয়ে কয়েকটি কেস হিষ্ট্রি নিয়ে—আমি ভাবছি—তদন্ত করাবো। শ্রীরামপুরে কি হল? শ্রীরামপুরে একটা অ্যাকসিডেন্ট-এর পর মব্-ফ্রেনজি কেন?

[12.00–12.10 p.m.]

**শ্রীসৌগত রায় ঃ** ড্রাইভার ধরা পড়লে পুলিশ ছেড়ে দেয় সিটু ইউনিয়ন গেলে। লোকে ভাবছে বিচার হয় না। সেইজন্য এইসব হচ্ছে।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি গাছ দেখতে গিয়ে জঙ্গল হারিয়ে ফেলবেন না। এটা অন্য কথা। নন্-বেল্-এবেল কেস করেছে, মোটর ভিহিকিল আইন হচ্ছে গভর্ণমেন্ট অফ ইন্ডিয়ার অ্যাক্ট।

**শ্রীসুব্রত মুখার্জী ঃ** এই তো একটা পুলিশ আত্মহত্যা করেছে, সে লিখে গেছে আর কেউ যেন পুলিশের কাজ না করে।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** অন্য জায়গায় যাবেন না। আমি সৌগতবাবুকে বলছি, কেন পিটুনির ঘটনা ঘটছে—এটা সত্যিকারের সকলের চিন্তার কারণ। পুলিশের দায়িত্ব আছে, এটা আমি অস্বীকার করি না। পুলিশ সব সময়ে সময়মত অ্যাক্ট করতে পারছেন না, পুলিশ সময়মত হস্তক্ষেপ করতে পারছেন না বলে সমস্যা খানিকটা হতে পারে। কিন্তু সেখানেই চোখ আটকে থাকলে হবে না, আরো গভীরে গিয়ে, সমাজের ভিতরে গিয়ে বেপরোয়া যে ভাব, যে আর্থ-সামাজিক কারণগুলি আছে সেগুলিও ভাবতে হবে।

আজকে কি কাগজে আছে? ট্রেনে করে আসছে, ট্রেনে টিকিট চেক্ করতে গেছে—যে ঘটনাটা ঘটেছে, যদি ঠিক হয়—ঠিক কিনা আমি জানি না—নিয়মিত যাত্রীরা টিকিট কেটেছেন কিনা? অমনি মার-মার শুরু করে দিল, ট্রেন জ্বালিয়ে দিল। কারণ কি এই, ট্রেনে চড়বো, টিকিট কাটবো না, টিকিট চাইলে ট্রেন জ্বালিয়ে দেব? তাই বলছি, আজকে মানুষের মধ্যে এই ধরণের একটা বেপরোয়া মনোভাব, উন্মত্ততা দেখা যাচ্ছে। এই সব কারণগুলি আরো গভীরে গিয়ে খুঁজে বের করতে হবে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### N.T.P.C.'s Threat to W.B.S.E.B.

*89. (Admitted Question No. *516) **Shri Pankaj Banerjee:** Will the Minister-in-charge of the Power Department be pleased to state–

(a) whether it is a fact that N.T.P.C. has threatened to discontinue supply of power to W.B.S.E.B;

(b) if so, what are the reasons of such a decision by N.T.P.C., and

(c) how is the State Government going to solve the issue?

**M.I.C. of the power Deptt.**

a) Yes, N.T.P.C. has given a notice to regulate Power Supply to WBSEB with effect from 01-3-2000 but subsequently deferred it upto 22-3-2000.

b) For immediate realisation of its outstanding dues from W.B.S.E.B., the notice was issued.

c) W.B.S.E.B. has decided to raise bonds worth Rs. 200.00 crores from the market and pay the amount to N.T.P.C. by the end of April, 2000. It further agreed to formulate on action plan for liquidation of its balance dues.

### দেশী ভেড়া ও ছাগলের প্রজনন খামার

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭২) **শ্রীসঞ্জয় বক্সী** ঃ প্রাণী-সম্পদ বিকাশ ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে ক'টি দেশী ভেড়া ও ছাগল প্রজনন খামার আছে;

(খ) উক্ত খামারগুলি রাজ্যের কোথায় কোথায় অবস্থিত; এবং

(গ) ১৯৯৯ সালে খামারগুলিতে কত সংখ্যক ভেড়া ও ছাগল উৎপাদিত হয়েছে?

**প্রাণী-সম্পদ বিকাশ ও উন্নয়ণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) বর্তমানে রাজ্যে ভেড়া প্রজনন খামার সংখ্যা ৫টি এবং ছাগল প্রজনন খামার সংখ্যাও ৫টি।

(খ) উক্ত খামারগুলি নিম্নে উল্লিখিত স্থানে অবস্থিত—

১। কল্যাণীর দুগ্ধপার্কে রয়েছে ১টি ছাগ ও ১টি ভেড়া খামার।

২। মেদিনীপুরের সোয়েদপুরে রয়েছে ২টি পৃথক ভেড়া খামার এবং ১টি ছাগ খামার।

৩। বাঁকুড়ার লোকপুরে ও রঞ্জিতপুরে রয়েছে অপর দুইটি ভেড়া খামার।

৪। বীরভূমের বড় মহল্লায় রয়েছে ১টি ছাগ খামার।

৫। বাঁকুড়ার বিষ্ণুপুরে আছে ১টি ছাগ খামার এবং অপর ছাগ খামার মালদার আদিনাতে অবস্থিত।

গ) উল্লিখিত সময়ে উৎপাদিত ভেড়ার সংখ্যা ১৬১টি এবং ছাগের সংখ্যা ১৫৪টি।

## সাংসদের কোটায় প্রকল্পের কাজ

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৮) **শ্রীপূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৫ থেকে ১৯৯৯ সাল পর্যন্ত মেদিনীপুর জেলার মেদিনীপুর এবং পাঁশকুড়া কেন্দ্রের লোকসভার সদস্যদের এম. পি. কোটার টাকার কতগুলি বিদ্যুৎ প্রকল্পের কাজ হয়েছে;

(খ) কতগুলি প্রকল্পের কাজ বাকী আছে; এবং

(গ) ঐ কাজ শেষ হতে দেরী হওয়ার কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) ও খ) মেদিনীপুর ও পাঁশকুড়া কেন্দ্রের এম. পি. কোটায় ১৯৯৫ সাল থেকে ২০০০ সালের জানুয়ারী মাস পর্যন্ত মোট প্রাপ্ত অর্থের পরিমাণ, মঞ্জুরীকৃত গ্রামীণ বৈদ্যুতিককরণ প্রকল্প এবং এইসব প্রকল্পের অগ্রগতির হিসাব নিম্নে দেওয়া হ'লো—

| | মেদিনীপুর কেন্দ্র (শ্রী ইন্দ্রজিৎ গুপ্ত) | পাঁশকুড়া কেন্দ্র (শ্রীমতী গীতা মুখার্জী) |
|---|---|---|
| (১) প্রাপ্ত অর্থের পরিমাণ | ৪১.১৭ লক্ষ টাকা | ৫১.৪৭ লক্ষ টাকা |
| (২) মঞ্জুরীকৃত গ্রামীণ বিদ্যুৎ প্রকল্প ঃ | | |
| (ক) মৌজা বৈদ্যুতিককরণ | ২টি | ৭টি |
| (খ) মৌজা নিবিড়করণ | ৫৮টি | ৮৮টি |
| (গ) মৌজা পুনর্নবীকরণ | ১টি | × |
| (৩) ৩১.১.২০০০ পর্যন্ত বাস্তবায়িত প্রকল্প | | |
| (ক) মৌজা বৈদ্যুতিককরণ | ১টি | ১টি |
| (খ) মৌজা নিবিড়করণ | ৩৬টি | ৪৪টি |
| (গ) মৌজা পুনর্নবীকরণ | ১টি | × |
| ৪) বর্তমানে যে সব প্রকল্পের কাজ চলছে ঃ | | |
| ক) মৌজা বৈদ্যুতিককরণ | ১টি | ৬টি |
| খ) মৌজা নিবিড়করণ | ২২টি | ৪৪টি |

গ) যে সব প্রকল্পের কাজ বর্তমানে চলছে, সেইসব প্রকল্পগুলির অধিকাংশই ১৯৯৯-২০০০ সালে মঞ্জুরীকৃত হয়েছে। প্রকল্পগুলির নির্মাণকাজ নির্দিষ্ট সময়ের মধ্যে সম্পূর্ণ করার জন্য সর্বতোভাবে চেষ্টা করা হচ্ছে। এই প্রকল্পগুলির কাজ শেষ হলেই উক্ত দুই কেন্দ্রে এম. পি. কোটায় গৃহীত গ্রামীণ বৈদ্যুতিককরণের কাজ সম্পূর্ণ হবে।

### কলকাতায় পথ দুর্ঘটনা

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৯) **শ্রীপুলকচন্দ্র দাস ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালে কলকাতায় পথ দুর্ঘটনায় মৃতের সংখ্যা কত;

(খ) দুর্ঘটনাগুলির জন্য কলকাতা ট্রাফিক পুলিশ কতগুলি মামলা দায়ের করেছে; এবং

(গ) পথ দুর্ঘটনা নিয়ন্ত্রণের জন্য সরকার কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) ৪৬৪

খ) ৪৪২

গ) ১। ফুটপাথে বেড়া এবং রাস্তায় 'মিডিয়াম ডিভাইডার' বসানো হয়েছে।

২। গাড়িগুলির যথেচ্ছ গতি নিয়ন্ত্রণের জন্য সমস্ত 'কাট আউটের' সংখ্যা কমানো হয়েছে।

৩। অতিরিক্ত 'ট্রাফিক সিগন্যাল বাতি' বসানো হচ্ছে।

৪। লেন ড্রাইভিং এবং 'বাস বে' ব্যবস্থা বলবৎ করা হচ্ছে।

৫। নির্দিষ্ট স্টপে বাসে আরোহন করার জন্য যাত্রী সাধারণের কাছে আবেদন রাখা হয়েছে।

৬। জেব্রা ক্রসিং এবং রাস্তা চিহ্নিতকরণের উন্নতি সাধন করা হচ্ছে।

৭। ফুটপাথ এবং ওভার ব্রীজ ব্যবহার না করার জন্য শাস্তিমুলক ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

৮। যথেচ্ছ 'পার্কিং' এবং বেপরোয়া গাড়ি চালনার বিরুদ্ধে সক্রিয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৯। 'আর-টি-এ' সংক্রান্ত মামলার তদন্ত দ্রুত করার ব্যবস্থা করা হচ্ছে এবং ঐ সংক্রান্ত কেসে ড্রাইভারদের লাইসেন্স সাময়িক বাতিল বা খারিজ করা হচ্ছে।

১০। পথচারীদের পথ নিরাপত্তা সম্পর্কে সচেতনতা বৃদ্ধির জন্য 'রোড সেফটি ক্যাম্প' এবং পেশাদারি চালকদের জন্য ট্রেনিং এর ব্যবস্থা করা হচ্ছে।

### ব্রয়লার হাঁস প্রজনন

*৯৫। (অনুমোদিত প্রশ্ন *৯৯১) **শ্রীতারক বন্দ্যোপাধ্যায় ঃ** প্রাণী-সম্পদ বিকাশ ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি সরকার ভিয়েতনাম থেকে ব্রয়লার হাঁস প্রজননের জন্য কিছু সংখ্যক হাঁসশাবক পেয়েছে; এবং

(খ) উক্ত হাঁসশাবকের মোট সংখ্যা কত?

**প্রাণী সম্পদ বিকাশ ও উন্নয়ণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) হ্যাঁ।

খ) ৮৪০টি।

**বক্রেশ্বর তাপবিদ্যুৎকেন্দ্রে যৌথ নির্মাণ প্রকল্প**

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪১) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের অপর দু'টি ইউনিট নির্মাণে একটি যৌথ প্রকল্প গৃহীত হয়েছে;

(খ) সত্যি হলে, কোন্ কোন্ সংস্থার সাথে ঐ বিষয়ে রাজ্য সরকারের চুক্তি হয়েছে; এবং

(গ) এই প্রকল্পে মোট কী পরিমাণ অর্থ লগ্নীকৃত হবে ঠিক হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ক) হ্যাঁ সত্য।

খ) পশ্চিমবঙ্গ সরকারের মালিকানাধীন পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ণ নিগম, ডেভেলপমেন্ট কন্সালটেন্টস্ লিমিটেড, দি কুলজিয়ান কর্পোরেশন, অগডেন এ্যানার্জি এশিয়া প্যাসিফিক্ লিমিটেড এর মধ্যে ২টি ২১০ মেগাওয়াট (২ ×২১০) ক্ষমতা সম্পন্ন (চার ও পাঁচ নং) তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য ঐ বিষয়ে চুক্তি হয়েছে।

(গ) এই প্রকল্পে মোট লগ্নীকৃত ব্যয় (শেয়ার ও ঋণ সহ) ভারতীয় টাকায় ১৬২১.৫৯ কোটি টাকা সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথোরিটি কর্তৃক অনুমোদিত হয়েছে।

**মহিলা কমিশনের সুপারিশ**

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫০) **শ্রীতপন হোড় :** সমাজ-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এপ্রিল, ১৯৯৯ থেকে জানুয়ারী, ২০০০ সময়কালের মধ্যে রাজ্যের "মহিলা কমিশন" সরকারের কাছে কতগুলি সুপারিশ পাঠিয়েছে; এবং

(খ) উক্ত সুপারিশগুলির মধ্যে কতগুলি সরকার গ্রহণ করেছে?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) উক্ত সময়কালের মধ্যে কোন সুপারিশ আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

### Number of Rapes Committed

*99. (Admitted Question No. *481) **Shri Abdul Mannan** and **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be please to state–

(a) the number of rapes committed in the State in 1999;

(b) whether all the culprits have been identified and apprehended; and

(c) the position with regard to (a) and (b) in 1997 and 1998?

**Minister-in-charge of Home (Police) Department :**

a) 819

b) 733 persons have been apprehended so far.

c)

| 1997 | | 1998 | |
|---|---|---|---|
| (a) | 824 | (a) | 757 |
| (b) | 811 | (b) | 747 |

### রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘ

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৩) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘ (আর. এস. এস.) একটি সাংস্কৃতিক সংগঠন কি না; এবং

(খ) উক্ত সংগঠনের কার্যকলাপ সম্পর্কে সরকারের ভূমিকা কীরূপ?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) সরকার তাদের কার্যকলাপের ওপর নজর রেখে চলেছে।

### মোবাইল টাইগার স্কোয়াড

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৫) **শ্রীপুলকচন্দ্র দাস :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা পুলিশে কতগুলি 'মোবাইল টাইগার স্কোয়াড' পুলিশ ভ্যান আছে;

(খ) উক্ত পরিষেবার প্রধান কাজ কী;

(গ) কবে থেকে এই পরিষেবার কাজ শুরু হয়েছে; এবং

(ঘ) এই স্কোয়াডে কী কী পদাধিকারে কতজন পুলিশকর্মী আছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

ক) ৫৭টি।

খ) এই পরিষেবার প্রধান কাজ হল কোথাও কোনও ঘটনা ঘটলে দ্রুত ঘটনাস্থলে উপস্থিত হয়ে, প্রাথমিক পুলিশী ব্যবস্থা গ্রহণ করা। জনসাধারণের অভিযোগ বা খবর গ্রহণ করাও এই পরিষেবার অন্তর্গত।

গ) ০১।০৭।৯৮ থেকে

ঘ) প্রতি ভ্যানে ১ জন অবর অরক্ষা পরিদর্শক সহকারী অবর আরক্ষা পরিদর্শক এবং ৪ জন কনস্টেবল কর্তব্যরত থাকেন।

**সল্টলেকে বিদ্যুৎ ভবনে সৌর বিদ্যুৎকেন্দ্র**

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৫) **শ্রীসঞ্জয় বক্সী :** বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সল্টলেকে বিদ্যুৎ ভবনে একটি সৌর বিদ্যুৎকেন্দ্র গড়ে তোলার পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে, উক্ত সৌর বিদ্যুৎকেন্দ্রটি কত কিলোওয়াট ক্ষমতাসম্পন্ন হবে; এবং

(গ) উক্ত সৌর বিদ্যুৎকেন্দ্রটি নির্মাণের জন্য কী পরিমাণ অর্থ ব্যয়িত হবে বলে আশা করা যায়?

**বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

সল্ট লেক বিদ্যুৎ ভবনে ইতিমধ্যেই একটি সৌর বিদ্যুৎ কেন্দ্র গড়া হয়েছে।

চালু সৌর বিদ্যুৎ কেন্দ্রটির ক্ষমতা ২৫ কিলো ওয়াট।

উক্ত সৌর বিদ্যুৎ কেন্দ্রটি গড়ে তুলতে আনুমানিক ৭০ লক্ষ টাকা ব্যয়িত হয়েছে।

**ব্যান্ডেল তাপবিদ্যুৎকেন্দ্র**

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০০০) **শ্রীতারক বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রটির স্থায়িত্ব বাড়ানোর জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) সত্যি হলে, ঐ প্রকল্পের জন্য কী পরিমাণ অর্থ ব্যয় হবে; এবং

(গ) প্রকল্পটি রূপায়িত হলে ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রটির স্থায়িত্ব কত বছর বৃদ্ধি পাবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ক) প্রকল্প গ্রহণ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

খ) বর্তমান মূল্য অনুযায়ী প্রকল্পটির রূপায়ণে খরচ হবে ২৯২.২ কোটি টাকা।

গ) প্রকল্পটি রূপায়িত হলে উক্ত ইউনিটগুলির জীবনকাল আনুমানিক ১৫ (পনেরো) বছর বৃদ্ধি পাবে বলে আশা করা যায়।

**Mr. Speaker :** No more, please. The questions hour is over. Now Mr. Deba prasad Sarkar, I have received your notice of privilege against Mr. Partha De. Please move the motion now. কি বলবেন সংক্ষেপে বলুন?

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬ মার্চ, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে, তিনি চিত্তরঞ্জন ন্যাশনাল মেডিক্যাল কলেজে খালি পদ ডাক্তার, সি. এইচ. এস. অফিসার পদে নিযুক্ত কর্মীর জন্য কনডেন্সড মেডিক্যাল কোর্স চালু করেছেন, সেই সম্পর্কে ৩৪৬-এ এই হাউসে একটা স্টেটমেন্ট করেছেন। আমার অভিযোগ, তিনি এই স্টেটমেন্টে অসত্য বক্তব্য এই হাউসের কাছে পরিবেশন করেছেন এবং এই যে কনডেন্সড মেডিক্যাল কোর্স এই মেডিক্যাল কোর্স স্টেট মেডিক্যাল কাউন্সিল স্বীকৃতি দিয়েছেন বলে উনি এই স্টেটমেন্টে জানিয়েছেন। আমি এই প্রসঙ্গে তাঁর স্টেটমেন্টের প্যারাগ্রাফ (২) যেটা খুব রেলেভেন্ট সেটা পড়ে শোনাচ্ছি। "In consultation with the State Medical Council, the State Medical Faculty and legal experts a three year and six month course curricula have been prepared by highly qualified senior teachers for further training of the CHSOs. This course is meant only for the CHSOs. Such course for a Diploma to be awarded by the State Medical Faculty and to be registered under the State Medical Council." তারপর আরো বলেছেন, the council has given their consent after paper deliberation বলে দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন স্টেট মেডিক্যাল কাউন্সিল এই কোর্স সম্পর্কে স্বীকৃতি দিয়েছেন। শুধু স্বীকৃতি দেয়নি, এও বলেছেন আফটার প্রপার ডেলিবারেশন। আমি কোন সংবাদপত্র পড়ে নয়, আমি সরাসরি স্টেট মেডিক্যাল কাউন্সিলের যিনি সভাপতি, প্রফেসর অশোক কুমার

চৌধুরীকে ফোনে কন্ট্যাক্ট করেছিলাম এবং তাঁকে জিজ্ঞাসা করি; মন্ত্রীমহাশয় যে কথা বলেছেন—আপনারা স্টেট মেডিক্যাল কাউন্সিল থেকে এই কোর্সে কোন স্বীকৃতি দিয়েছেন কিনা? উনি আমাকে বললেন, আমাদের কাউনসিলে কোন আলোচনা হয়নি, স্বীকৃতি দেবার প্রশ্নই ওঠে না। ফলে স্যার, মন্ত্রী মহাশয় এই হাউসে অসত্য ভাষণ দিয়েছেন স্টেট মেডিক্যাল কাউন্সিল স্বীকৃতি দিয়েছে বলে। এইভাবে হাউসকে তিনি বিভ্রান্ত করেছেন। ফলে এতে অধিকার ভঙ্গ পরিষ্কারভাবে, সুস্পষ্টভাবে হয়েছে। আমি হাউসের অধিকার ভঙ্গের অভিযোগে তাঁকে অভিযুক্ত করছি। কিসের ভিত্তিতে তিনি একথা বলেছিলেন? কেন হাউসকে বিভ্রান্ত করেছিলেন? কেন তার বিরুদ্ধে প্রিভিলেজ মোশান আনা হবে না সেটা উনি বলুন। মন্ত্রীমহাশয় এখানে উপস্থিত আছেন, কোথা থেকে তিনি একথা বললেন বলুন। উনি হাউসকে বিভ্রান্ত করেছেন। যেনতেন প্রকারেণ খালিপদের ডাক্তারদের মন্ত্রীর মস্তিষ্কপ্রসূত ঐ পাঠক্রম এনে সেটার ভিত্তিতে তাদের একটা ডিগ্রি পাইয়ে দেওয়ার ব্যবস্থা করছেন এবং যা ইচ্ছা তাই করছেন। হাউসে অসত্য ভাষন দিচ্ছেন! It is a clear case of breach of privilege of the House. স্যার, আপনি মন্ত্রীমহাশয়কে কপি সার্ভ করতে বলেছিলেন। মন্ত্রীকে কপি সার্ভ করেছি, মন্ত্রীমহাশয় নিশ্চয় এর জবাব দেবেন।

**মিঃ স্পীকার ঃ** Yes, Mr. Partha De what will you say?

**শ্রীপার্থ দে ঃ** স্যার, যে মোশান এসেছে এ সম্পর্কে একটা কথাই বলতে পারি যে আমি যে বিবৃতি দিয়েছি এই সভায় সেই বিবৃতি সম্পূর্ণ সত্য। কোন রকম কোন বিভ্রান্তির কোন অবকাশ এখানে নেই। মাননীয় সদস্যের উচিত ছিল উনি যে অভিযোগ করছেন সেই অভিযোগ সম্পর্কে ওঁর কাছে কি তথ্য আছে সেটা পেশ করা। উনি তা না করে ওঁর সাথে কার কি টেলিফোনে কথা হয়েছে—যেটা চোখে দেখতে পাওয়া যাবে না—সেটা বললেন। আমার কাছে একটা চিঠি আছে এ সম্পর্কে আমি সেই চিঠিটা এখানে পড়ে দিচ্ছি।

No.1817-C/70-98. February 11, 99

From : Dr. Asok Choudhury, M. D., M. R. C. P.,
President, West Bengal Medical Council.

Per Messenger :

To
Shri Partha De,
Hon'ble Minister-In-Charge,
Deptt. of Health & Family Welfare,
Government of West Bengal,
Writers' Buildings,
Calcutta - 700 001.

Sir,

As per discussions with you at your chamber on 5-2-99, I am to bring

to your kind notice that the West Bengal Medical Council is considering a proposal of the State Medical Faculty of West Bengal for granting registration to the students of Diploma in Community Medical Services (Dip. CMS) Course after their undergoing Condensed M.B. Course for a period of $3^1/_2$ years followed by one year's Internship Training at any recognised Teaching Institute.

The Executive Committee of the Council at their meeting held on 5-1-99, decided that the Council have no objection to consider the said proposal. But as regards the nomenclature of the Course, Executive Committee decided to obtain legal opinion whether following promulgation of the IMC Act '56, the provision made under Section-18 of the B.M. Act '14 still exists or not.

In forwarding a copy each of the B.M.Act '14 and I.M.C. Act '56, I am to request you to be so good as to help this Council in getting legal opinion on the points raised above and to take further necessary action accordingly.

An early action is solicited.

Thanking you,

**Mr. Speaker :** The question is that you have not submitted any document. What you have said is based on telephonic conversation. It must be based on document. So, this is out of order and rejected.

(Noise)

Mr. De, please lay the letter on the table of the House.

(After some pause)

That will be circulated.

**Adjournment Motion**

[12.10–12.20 p.m.]

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Jatu Lahiri on the subject of acute crisis of drinking water in the area under Shibpur Assembly Constituency and the second one is from Shri Saugata Roy on the subject of alleged non-compliance of the recommendations of the Vigilence Commission.

The subject matters of both the Motion relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Members may invite attention of the Ministers con-

cerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withheld my consent to both the Motion.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রীজটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল—

শিবপুর বিধানসভা কেন্দ্রে পানীয় জলের অভাবে মানুষের জীবন অতিষ্ঠ হয়েছে। পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট শিবপুর বিধান সভা কেন্দ্রে অবস্থিত। অথচ ৪৫ থেকে ৫০, এই ৫টি ওয়ার্ডে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্টের জল সরবরাহ করার ব্যবস্থা করা হয়নি। বিষদ আলোচনার জন্য এই সভায় দাবী রাখছি।

## Calling Attenion

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :—

| | Subject | Name |
|---|---|---|
| i) | Alleged snatching away of belongings of the passengers of C.S.T.C. Bus on 13.3.2000 on Diamond Harbour route | : Shri Sudhir Bhattacharjee |
| ii) | Alleged murder of two persons by the miscreants at Kharagpur in Midnapore | : Shri Sailaja Kumar Das |
| iii) | Reported suicide of a Sub-Inspector of Thakurpukur P. S. on 13.3.2000 | : Shri Saugata Roy & Shri Sobhan Deb Chattopadhyay |
| iv) | Non-modernization of the Ashokenagar unit of the Kalyani Spinning Mill | : Shri Badal Bhattacharjee |
| v) | Death of one student Prasenjit Mondal on being punished by the School-Mistress of Bishnupur Siksha Sangha in South 24-Parganas on 11.3.2000 | : Shri Nirmal Das |

I have selected the notice of Shri Badal Bhattacharyya on the subject of Non-moderisation of the Ashokenagar Unit of the Kalyani Spinning Mill.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, the statement will be made on 27th March, 2000.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Industrial Reconstruction Department to make a statement on the subject of re-opening of Dunlop Rubber Factory.

(Attention called by Shri Pankaj Banerjee on the 4th March, 2000.)

**শ্রীমৃণাল কান্তি ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টেটমেন্টটা একটু বড় আছে, এটা দিয়ে দেওয়া হয়েছে। আমি প্রথম অংশটা পড়ে দিচ্ছি। কারণ ডানলপ ১১ তারিখে খুলেছে।

The management of M/s. Dunlop India Limited (DIL) notified on 28th February, that pursuance to their discussions at bipartite level on 6th January and 11th February, 2000, they intend to lift the suspension of work at their Sahaganj Factory that was unilaterally declared on 7th February, 1998. It was further notified that upon the said lifting of notice of suspension of work, the factory would re-open on 11.3.2000 at 8 a.m. All employees on roll of the Sahaganj Works were directed to report to the factory accordingly.

2. It has been intimated by the Managing Director, DIL, that with the cooperation of workers, their Sahaganj Works has reopened on 11th March. Maintenance works are planned for a month or so after which, the factory will resume manufacturing operations.

3. DIL management have re-opened their works with a limited financial investment towards essential repairs and working capital, in what has been termed a "holding operation". There are doubts as to whether this limited investment will be adequate to sustain the operations of the re-opened works.

4. The huge liabilities of the company including that of unpaid dues to workers for the period prior to suspension of works, have been left to the comprehensive revival effort that is under direction of BIFR. State Government welcome the re-opening of Dunlop Sahaganj works and once again reiterate support to the long term and viable revival of the company and it's willingness towards this objective, to extend all reliefs/concessions according to its policy package, upon sanction of a viable revival scheme by BIFR that has the acceptance of all its secured creditors and its employees.

**Revival of Dunlop India Limited**

5. DIL management referred the company to BIFR in February '98. After consideration of an audit of the Company's accounts till December '97 which gave effect to the reversal of an earlier decision to transfer some of its real-estate assets to a subsidiary, BIFR declared the company sick in June '98. IDBI was appointed OA by BIFR and directed to formulate a revival scheme u/s 17(3) of SICA '85 that could inter-alia, provide for a change in management. The company was also restrained from disposing off any fixed current assets u/s 22(A) of SICA '85.

6 DIL management approached BIFR in September '98, in appeal against the BIFR direction and the case was finally remanded to BIFR in April '99 allowing an opportunity to the company to submit an Action Plan for revival on it's own by May '99 to be considered on merits by BIFR. On the failure of the company to do so, BIFR re-appointed IDBI as OA u/s 17 (3) of SICA '85 in August '99, with direction to independently examine the techno-economic viability of the company and frame a revival scheme and also take into consideration, the rehabilitation proposal submitted by the company. IDBI was also directed to and carry out a comprehensive inventory of the assets of the company.

7. State Government requested IDBI/OA in November '99, to take immediate steps to complete their independent techno-economic assessment of viability of the proposal and hold discussions with the promoter/management to ascertain the extent of their willingness in involvement in a viable revival effort. If promoter/management is un-willing to bring the necessary resources to finance a viable revival effort, IBDI was requested to report the position to BIFR and secure directions for proceeding with change of management. IDBI is in process of having this techno-economic study of the company's viability carried out and have appointed M/s. Tata Economic & Consultancy Services and M/s. Shah Gupta & Co. respectively, to conduct a techno-economic viability study of the company and to carry out a valuation/inventory of DIL assets.

**State Government efforts in revival of the W B Unit.**

8. State Government has consistently held that DIL is an intrinsically viable company whose affairs have been grossly mismanaged. Even before the BIFR proceedings commenced, Chief Minister had requested the Union Finance Minister in January '98, to have the allegations of financial improprieties properly looked into and interventions effected to save the company from possible disaster. Chief Minister again addressed Prime Minis-

ter in February '98 seeking immediate intervention by the Company Law Board to secure Banks and Financial Institutions regaining confidence to finance the operations of the company. Chief Minister also suggested appointment of a Committee of Investigation under the provisions of I (D&R) Act to probe the working of the company.

9. The reply of the Union Minister for Law, Justice & Company Affairs in May '98 to Chief Minister's former communication, confirmed violations and serious irregularities on inspection of the Company's accounts and informed that the Company Law Board had been moved in April '98 for appointment of Government Directors on it's Board. In reply to the latter communication to Prime Minister, the Union Industry Minister informed Chief Minister in April '98, that the "policy of the Govt. of India is not to take over any sick unit under the provisions of the Industries (Development & Regulation) Act so that scarce resources of the Country could be better utilized for the setting up of viable and efficient units". It was also informed that the accounts of the company, were being looked into under SICA '85 by BIFR who had appointed IDBI for this purpose on 31st March '98.

10. In consideration of the continuing extreme suffering of the workmen resulting from the delay in finalizing the revival effort under the aegis of SICA '85, Chief Minister addressed Prime Minister twice, in March '98 and June '99 respectively. It was pointed out that with no tangible solution in sight to the problems of the company due to the lack of support to the existing promoter/management by FIs/Banks and employees organisations, the invocation of provisions of the I(D&R) Act within the existing legal provisions, remained the only way out. Chief Minister in a meeting with Prime Minister on 20th November '99, once again drew attention to the continuing plight of the employees of DIL and sought an effective intervention of the Government of India.

11. The Government of India has however, paid no heed to our suggestions.

12. With "industries" falling within the scope of Central legislation, there are limitations in the interventions that State Government can effect despite the priority it attaches to the viable and long-term revival of Dunlop. State Government efforts in the Labour and Industrial Reconstruction Deptts. and the good offices of Chief Minister and Finance Minister, have been extended whenever required in keeping with this priority. The unfortunate case of suicide by some employees of DIL, also highlights the suf-

fering of the workers of the company. In consideration of the hardship suffered by DIL employees during the continuing closure of its works at Sahaganj, State Government have extended in the interim, financial assistance @ Rs. 500 p.m. to the employees of the closed works of DIL with effect from 1.04.1999. আপনার অনুমতি নিয়ে গোটাটা না পড়ে এটা আপনার কাছে পেশ করে দিচ্ছি।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর কলিং এ্যাটেনশনের উত্তর দেবার কথা ছিল গত ৮.৩.২০০০ তারিখে। আমি ৬.৩.২০০০ তারিখে কলিং এ্যাটেনশনের নোটিশটি দিয়েছিলাম এবং আমাদের পার্লামেন্টারী মিনিষ্টার ৮.৩.২০০০ তারিখে উত্তর দেওয়া হবে বলে বলেছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সরকার কারচুপি করতে করতে কোথায় গেছে! ৮ তারিখে উত্তর না দিয়ে আজকে ১৪ তারিখে তার উত্তর দিচ্ছেন, কারণ ১১.৩.২০০০ তারিখে কারখানাটি খুলেছে। যেহেতু ৮ তারিখে উত্তর দিলে এই সরকারের ব্যর্থতা এবং মালিক ঘেঁষা চেহারাটা উম্মুক্ত হয়ে যাবে, তারজন্য ৮ তারিখে উত্তর না দিয়ে ১৪ তারিখে কারখানা খুলবার পর উত্তর দিচ্ছেন। কারখানাটি খোলা হচ্ছে না কেন, এই উত্তর দিতে হবে বলে ৮ তারিখে উত্তর না দিয়ে ১১ তারিখে কারখানা খোলার পর ১৪ তারিখে উত্তর দিচ্ছেন। এইভাবে সরকার পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের সঙ্গে ব্যবহার করছেন।

আমি প্রশ্ন করতে চাই, আজকে ঐ কারখানা আড়াই বছর বন্ধ হয়ে হয়ে ছিল। যখন কারখানাটি বন্ধ হবার উপক্রম হ'ল তখন সেখানকার ট্রেড ইউনিয়নগুলি রাজ্য সরকারকে বলেছিল যে, মনু ছাবারিয়া কারখানা বন্ধ করে দিয়ে বিদেশে পালিয়ে যাওয়ার চেষ্টা করছে। কিন্তু সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। তারপর আপনি জানেন যে, কারখানাটি বন্ধ হয়ে যাওয়ার পর একজন শ্রমিক আত্মহত্যা করেছিলেন। এবং আপনি এও জানেন যে, সেই সময় তদানিন্তন মন্ত্রী বলেছিলেন যে, যে শ্রমিক ভদ্রলোক আত্মহত্যা করেছিলেন তার অসুস্থ কন্যার সমস্ত রকম চিকিৎসার দায়িত্ব রাজ্য সরকার গ্রহণ করবেন। কিন্তু রাজ্য সরকার সেই প্রতিশ্রুতি পালন করেননি। তারপর আরো ১৩ জন শ্রমিক মারা গেছেন। এই ১৩ জনের ব্যাপারে রাজ্য সরকার কি ভাবছেন এবং পূর্বের দেওয়া সেই প্রতিশ্রুতির কতটা ফুলফিল করেছেন জানাবেন কি?

**শ্রীমৃণাল বন্দ্যোপাধ্যায়** ঃ প্রথম থেকেই রাজ্য সরকার এই যে মনু ছাবারিয়া এখান থেকে পালিয়ে যাওয়ার চেষ্টা করছেন, কারখানাটি বন্ধ করবার চেষ্টা করছেন সে ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করি। এর আগে ষ্টেটমেন্টে বলা হয়েছে যে, State Government has consistently held that DIL is an intrinsically viable company whose affairs have been grossly mismanaged. Even before the BIFR proceedings commenced, Chief Minister had requested the Union Finance Minister in January, '98 to have the allegations of financial improprieties properly looked into and interventions effected to save the com-

pany from possible disaster. Chief Minister again addressed Prime Minister in February '98 seeking immediate intervention by the Company Law Board to secure Banks and Financial Institutions regaining confidence to finance the operations of the company. Chief Minister also suggested appointment of a Committee of Investigation under the provisions of I (D & R) Act to probe the working of the company. The reply of the Union Minister for Law, Justice & Company Affairs in May, '98 to Chief Minister's former communication, confirmed violations and serious irregularities on inspection of the company's accounts and informed that the Company Law Board had been moved in April, '98 for appointment of Government Directors on it's Board. In reply to the latter communication to Prime Minister, the Union Industry Minister informed the Chief Minister in April, '98 that the 'policy of the Government of India is not to take over any sick unit under the provisions of the Industries (Development & Regulation) Act. কাজেই আমাদের সরকারের পক্ষ থেকে, এই যে ইরেগুলারেটিজ ইত্যাদি ছিল সেই সম্পর্কে দিল্লীর সঙ্গে কথা হয়েছে, তাঁদেরকে দিয়ে সেটা পরীক্ষা করানো হয়েছে এবং সেটা প্রমাণিত হয়েছে যে এখানে একটা অন্যায় হয়েছে এখানে একটা বেআইনী কাজ চলেছে। তাঁদেরকে বলা হয়েছে যে তোমরা হস্তক্ষেপ করো, বোর্ড অফ ডাইরেকটসের লোককে অনুরোধ করা হয়েছে, কারণ রাজ্য সরকারের আইনগত ক্ষমতা নেই এবং সেটা তাঁরা করেছেন। আপনি যে কথা বললেন যে আত্মহত্যা করেছে—নিশ্চয়ই এটা দুঃখের বিষয়। আমরা সেখানে অফিসার পাঠিয়েছিলাম। তাদের চিকিৎসার ব্যাপারে যা যা করার জন্য আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম সেটা রক্ষা করবার জন্য আমাদের অফিসার গিয়েছিল এবং তাঁদের বলেছিল চিকিৎসার জন্য যা যা দরকার হবে তার জন্য আপনারা যোগাযোগ করবেন, আমরা সেটা করবো। এছাড়া সমস্ত এমপ্লয়ীকে ৫০০ টাকা করে দেওয়া হয়। এতো দিন ধরে ৫০০ টাকা করে সমস্ত এমপ্লয়ীকে দেওয়া হয়েছে।

[12.20–12.30 p.m.]

### Statement on Calling Attention

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Food & Supplies Department will make a Statement on the subject of non-availability of ration commodities in the ration shops.

(Attention called by Shri Pankaj Banerjee on 7th March, 2000.).

**Shri Kalimuddin Shams :** Mr. Speaker Sir, the entire State is covered either by Statutory Rationing or by Modified Rationing system. There is no information of non-drawal of rice and wheat by the ration card holders living below the poverty line in the Modified Rationing areas. Such

ration card holders living in S. R. areas have to suffer following illegal strike called by the so-called ration dealers of South Calcutta and the industrial areas under Barrackpore and Howrah Sub-divisions. A section of ration shop owners and wholesalers of these areas had been agitating for the some time past about diminishing viability of their business. Their representations were heard and several meetings taken with them by the Departmental Officers. Their two main grievances had been (a) the poor quality of rice for APL consumers provided by F.C.I. and hence the greatly reduce off-take of this rice and (b) the sharp reduction of issue price of wheat in the Open Market Sale Scheme (OMSS) of F.C.I. leading to a price advantage in favour of open market sales wheat as compared to PDS wheat for APL consumers and anticipated low off-take of PDS wheat. The number of active participants in the strike was not very large yet they managed successfully to block all PDS issues of rice, wheat and sugar from the main delivery point of F.C.I. and E.C.S.C. in Calcutta system as well as in the S.R. areas of Howrah, Hooghly and North 24-Pgs,. To some extent this blockade also affected delivery/lifting of food-grains and sugar in the adjoining M.R. areas of South and North 24-Pgs. Thus the rationing system in greater Calcutta came to a standstill for almost a month (middle of December, 1999 to middle of January, 2000).

The E.C.S.C. has been entrusted by the State Govt. to procure, handle and distribute levy sugar from 1.12.99 in place of F.C.I. Initially there was some difficulty for distribution of levy sugar both M. R. and S. R. areas for want of arrival of rakes etc. It is hoped that the lifting and distribution of levy sugar would become normalised soon in both S.R. and M.R. areas.

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রথমত আমি আপত্তি করছি, উনি যে ভাষণ দিলেন তার কোন কপি আমাদের কাছে দেওয়া হয়নি।

**শ্রীকলিমুদ্দিন সামস্ ঃ** কপি দিয়ে দেওয়া হবে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** কবে দেওয়া হবে? আমি কিসের ওপরে প্রশ্নটা করবো? মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি বিরোধী পক্ষের সদস্যদের প্রোটেকশান দেবেন না কি?

**মিঃ স্পীকার ঃ** আমি বিরোধী দলের কাছে থেকে প্রোটেকশান চাইছি। পুট ইওর কোশ্চেন।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** উনি যে ভাষণটা দিলেন তা দুর্বোধ্য, বোঝা গেল না।

**Mr. Speaker :** Generally, as a rule, copies of statement are not circulated unless demanded by the Opposition. You have demanded, it will be ciculated. It takes time. General convention is, some Ministers bring copies of statement in advance and those are circulated. Some Ministers do

not. We do not insist to bring copies. Everytime Members do not want copies. If you want it will be given.

**Shri Pankaj Banerjee :** Sir, I do not have the audacity to question your knowledge and wisdom, but general practice is that, the moment the Minister starts answering, copies of statement are being circulated to Members. I do not know whether it is a privilege or a precedent, or a procedure or it is your observation. But that is what we have been noticing. Sir, in this particular case, when the Power Minister was answering our question, copies were distributed among us and we have received it.

If we get the copies of the statement we could at least go through it, we could fix up our mind on what matter we will raise our question. In this case, I am afraid we could not understand what the Hon'ble Minister has said and we have not received a copy of the same. It is very difficult for me to put any further question. However, taking the advantage of your permission sir, ....আজকে এই যে পাবলিক ডিষ্ট্রিবিউশন সিস্টেম ভেঙে পড়েছে, আপনি নিজেই বললেন যে কমোডিটিস পাওয়া যাচ্ছে না। পশ্চিমবাংলায় যে পরিমাণ মানুষের রেশন কার্ড পাওয়ার কথা, তার প্রায় দ্বিগুণ সংখ্যায় কার্ড বাজারে দিয়ে দিয়েছেন। এই যে বিশাল সংখ্যক ফিকটিশাশ কার্ড'এর মাধ্যমে তন্ডুল জাতীয় সম্ভার রেশন দোকান থেকে তুলে নেওয়া হয়েছে, এরজন্য কতগুলো কেস ইনভেষ্টিগেশন হয়েছে? কত জনের লাইসেন্স বাজেয়াপ্ত হয়েছে? কত জনের বিরুদ্ধে আপনার কাছে নালিশ এসেছে? কতজনকে এরজন্য গ্রেপ্তার করেছেন এবং কতজনের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রীকলিমুদ্দিন সামস্ ঃ** পাবলিক ডিষ্ট্রিবিউশন সিস্টেমে কোথাও কোন অসুবিধা হয়নি। মাঝখানে একমাস ডিলাররা ষ্ট্রাইক করেছিল। তাদের অভিযোগ ছিল তারা চিনি পাচ্ছে না। গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া এফ সি আই-কে চিনি দেওয়া বন্ধ করে দিয়েছে। তাঁরা আমাদের বলেছিলেন, আপনারা মহারাষ্ট্র থেকে চিনি নেবেন। আমরা মহারাষ্ট্র থেকে নেবার চেষ্টা করেছিলাম। কিন্তু রেকের অভাবে অসুবিধা হয়েছিল। তারপর রেকের ব্যবস্থা হলো এবং রেগুলারাইজ হলো। বোম্বে থেকে যে চিনি পাঠানো হচ্ছিল, আমি কমপ্লেন পেলাম যে বস্তার মধ্যে চিনি কম আছে। ওটা ঠিক করে নিতে হবে। ষ্ট্যান্ডার্ড ব্যাগে যেটা আছে, সেখানে ১০ পার্সেন্ট, ওটা আমরা মেনে নেব। কিন্তু অন্যান্য ব্যাগে যেটা সেটা কম হয়ে যাচ্ছে। এই সব চিন্তা করে আমরা গভর্ণমেন্ট অফ ইন্ডিয়াকে বলেছিলাম, আপনারা আমাদের চিনি দেবার জন্য চিন্তা করছেন সেটা মহারাষ্ট্র থেকে না নিয়ে আমাদের বিহার, উত্তরপ্রদেশ থেকে নেবার অনুমতি দিন। আমাদের অফিসাররা বিহার এবং উত্তরপ্রদেশে গিয়ে দেখে আসবেন। এছাড়া মহারাষ্ট্র থেকে যে চিনি দেবে তা রাস্তায় যদি চুরি যায়, চুরি যে যাবে না তার গ্যারান্টি কোথায়? ওখানে আমাদের অফিসাররা দেখে এলেও এটা হতে পারে। ওয়ে ব্রীজের মাধ্যমে ওজন করে দেবার যে ব্যবস্থা করেছেন, দুর্ভাগ্যের বিষয় ওয়ে ব্রীজের ফুল ষ্ট্রেন্থ সব জায়গায় নেই। তবে

আমরা টিম এ্যারেঞ্জমেন্ট করছি, যে বস্তাতে মনে হচ্ছে কম আছে সেটা আমরা ওজন করে দেখছি। যেখানে কম হয়ে যাচ্ছে সেখানে পূরণ করার চেষ্টা করছি। এখানে ডাবল ডিফিকালটিস ছিল, তার মধ্যে হচ্ছে রেল রেক, রেক সব সময় সব জায়গায় পাওয়া যাচ্ছে না। এটা এখন একটু রেগুলারাইজ হয়েছে। কিন্তু ওজন সম্বন্ধে ডিফিকালটিস আছে। এইগুলি ওয়ে ব্রীজ এর মাধ্যমে করতে হয়। আমাদের এখানে ওয়ে ব্রীজ এর মাধ্যমে করার অসুবিধা আছে। যেখানে যেখানে এই ওয়ে ব্রীজ ছিল সেইগুলি খারাপ হয়ে গেছে। মহারাষ্ট্র থেকে যে চিনি আসছে সেইগুলির ওজন কম হচ্ছে। জানিনা কেন গভর্ণমেন্ট অফ ইন্ডিয়া আমাদেরকে বাধ্য করছেন মহারাষ্ট্র থেকে নিতে। আমরা প্রেফার করেছিলাম বিহার উত্তরপ্রদেশ থেকে নিতে, ওরা মানেনি। এখানে যে ডিফিকালটিস ছিল সেটা আমরা ওভারকাম করে নিচ্ছি। যদি কোথাও কম বেশী আসে তাহলে আমরা সেটা দেখব।

[12.30–12.40 p.m.]

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** স্যার, আমি জানতে চেয়েছিলাম, এই যে রেশন দোকানে মাল থাকছে না, সেটা বাজারে বিক্রি হয়ে যাচ্ছে, এই অজুহাতে আপনি কতজন এম আর. ডিলারকে গ্রেপ্তার করেছেন?

**শ্রীকলিমুদ্দিন সামস্ ঃ** আমাদের কাছে এই রকম কোন রিপোর্ট নেই যে রেশন দোকানে মাল পাওয়া যাচ্ছে না বা এম. আর. ডিলাররা সেইভাবে মাল সাপ্লাই করছে না। যদি এই রকম কোন রিপোর্ট থাকে তাহলে নিশ্চয় আমরা এম. আর. ডিলারের বিরুদ্ধে ব্যবস্থা নেব।

**Mr. Speaker :** Now, Mention Cases.

## MENTION CASES

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, on several occasions in the past, I have drawn the attention of the Hon'ble Police Minister to the deteriorating law and order situation in Kharagpur. I am sorry to say that there has been no improvement in the situation and on the contrary, the law and order situation in Kharagpur has gone from bad to worse. Sir, I have said and I repeat once again that thanks to the connivance of a section of policemen and the patronage of some political parties, Kharagpur has becomes heaven for the anti-socials and criminals. They move about in the town freely and without any hindrance from the police administration. Sir, I do not know why the Government is so reluctant to deal firmly with the anti-socials and criminals. Sir, last night another serious accident has taken place. I am told some miscreants have entered a restaurant — had their food and when asked to pay the bill they opened fire and shot dead two persons. Another person

who sustained bullet injury was struggling for life in the SSKM Hospital. Such is the situation in Kharagpur. Hon'ble Minister might say as usual that police has identified the criminals, the police is tracing the criminals and they will be arrested soon. This will be of no value to us. Sir, you might recall a businessman was murdered on March 15, 1999 and Shri Manas Choubey was brutally murdered on 27-6-99. The principal accused in the murder case of the businessman is still absconding. The principal conspirator in the murder case of Manas Choubey has not been arrested till this day. What is the point in giving such assurances? I request the Hon'ble Home Minister to be bold and deal with anti-social and criminals firmly. They should be brought to book at any cost.

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্যার, মাননীয় সদস্য জ্ঞানসিং সোহন পাল খড়গপুর সম্পর্কে যে কথা বলেছেন এটা ঠিক। খড়্গপুরে আইন-শৃঙ্খলার সমস্যা খানিকটা আছে। আমি কিন্তু সেই ব্যাপারে মাননীয় সদস্যর সঙ্গে সব সময় যোগাযোগ রেখে চলেছি। সেখানে পুলিশের যারা ছিলেন তার মধ্যে কিছু পরিবর্তন করা হয়েছে, বিশেষ করে এডিশনাল এস. পি.-কে বদলি করে দেওয়া হয়েছে, এখন পরিস্থিতির খানিকটা উন্নতি হয়েছে। কিন্তু আবার আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে। ওখানে যেমন রাজনীতির কিছু লোক অপরাধ করছে, তেমনি—আপনি অন্যভাবে নেবেন না—আপনাদের দলেরও এক, দুজন লোক খারাপ আচরণ করছেন। এর ফলে আমাদের সমস্যা হচ্ছে। তবে সর্বশেষ যে ঘটনা ঘটেছে গতকাল একটা হোটেলে ঢুকে তারা হোটেলের মালিক এবং একটি ছেলেকে গুলি করেছে। পুলিশ সেখানে রাত্রিবেলাতেই গিয়েছে এবং আশেপাশের সাতজনকে নিয়ে এসে জিজ্ঞাসাবাদ করা হচ্ছে। আমরা চেষ্টা করছি এবং সিনিয়র অফিসাররা সেখানে গেছেন। তবে এটা বোঝা গিয়েছে অপরাধীরা গিয়েছিল টাকা ছিনতাই করতে, টাকা না পেয়ে তারা গুলি চালিয়েছে এবং তাতে দুজন মারা গিয়েছে। সিনিয়র অফিসাররা ওখানে গিয়েছেন, জিজ্ঞাসাবাদ চলছে, যাতে অপরাধীদের ধরা যায়। আমি গিয়ে আবার খোঁজ নেব, তবে আমরা চেষ্টা করছি।

**শ্রীসুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডায়মন্ডহারবারে বাস থামিয়ে ছিনতাই এবং রাহাজানি চলছে আমরা তার প্রতিবাদে গত ১লা মার্চ ডায়মন্ডহারবার রোড অবরোধ করি। গতকাল ১৩.৩.২০০০ তারিখে সকাল ৯.৩০ মিনিট থেকে ১০টার মধ্যে কাকদ্বীপ থেকে যে বাসটি কলকাতায় আসছিল, সেই বাসটি বিঙেরপোলের কাছে থামিয়ে ছয়, সাত জন দুষ্কৃতিকারী সব লুটপাট করে এবং একজনকে নেপালা দিয়ে মেরে জখম করে। তার অবস্থা খুবই সন্তোষজনক। এই ঘটনার মাধ্যমে বোঝা যায় পশ্চিমবাংলার প্রশাসন আজকে কোথায় নেমে গিয়েছে। এই ঘটনা সম্পর্কে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি বিবৃতি দাবি করছি। আজকে বাস যাত্রীদের কোন নিরাপত্তা নেই, যে কোন সময় বাস থামিয়ে লুটপাট হচ্ছে, এই ঘটনা খুব নক্কারজনক। এই ব্যাপারে আমরা আন্দোলন

চালিয়ে যাচ্ছি, আমরা ডায়মন্ড হারবার রোড অবরোধ করেছিলাম এবং আগামী দিনে আবার অবরোধ করব যতদিন না পরিস্থিতির উন্নতি হয়।

**শ্রীগুরুপদ দত্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলায় ঘাটাল থেকে চন্দ্রকোনা এবং পাঁশকুড়া থেকে ঘাটাল, এই দুটি রাস্তা ষ্টেট হাইওয়ে, পূর্ত্ত দপ্তর এবং পূর্ত্ত সড়ক দপ্তর পরিচালনা করেন। কিন্তু এখনো পর্যন্ত এই দুটি রাস্তার কোন সংস্কার হয়নি, দু'বছর ধরে কাজ চলছে। সেই রাস্তা সংস্কার এবং চওড়া করার জন্য দাবী জানাচ্ছি, সাথে সাথে অর্থমন্ত্রীকেও প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করার দাবী জানাচ্ছি।

[12.40–12.50 p.m.]

**শ্রীমানিক মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্যে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, গত বিধ্বংসী বন্যায় সারা রাজ্যে প্রায় ২১০০ কোটি টাকার সম্পত্তি ক্ষতি হয়েছে, বহু জীবনহানীও ঘটেছে। বন্যা পরবর্তী পুনর্গঠনের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে ৭২১ কোটি টাকা চাওয়া হয়েছিল, কিন্তু তাদের পক্ষ থেকে কোন ইতিবাচক সাড়া মেলেনি। তা সত্ত্বেও রাজ্য সরকারকে অনুরোধ করছি পুনর্গঠনের কাজ চালাতে। তাছাড়া বীরভূমে ময়ূরাক্ষী, অজয়ের কুলে যে বাঁধগুলি বন্যায় ধ্বংস হয়ে গেছে, সেইগুলো অবিলম্বে সারানো হোক, না হলে আগামী বন্যায় অবস্থা খুবই খারাপ হবে। এই বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮০ সাল থেকে পিলকিনটন গ্লাস ফ্যাক্টরি বন্ধ হয়ে আছে। কারখানাটির তো খোলার সম্ভাবনাই নেই, কিন্তু সবচেয়ে দুঃখের বিষয় হ'ল, সেই কারখানার ১২৮০ জন শ্রমিক আজ পর্যন্ত তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকা পায়নি। দুর্গাপুর এবং কলকাতার অফিসে বারবার বলা সত্ত্বেও সেই টাকা পাচ্ছে না। তারা অবিলম্বে যাতে সেই টাকা পায়, তার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে দাবী করছি।

**শ্রীনির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেক ঘটা করে প্রচার করা হয়েছিল চা বাগান মালিকরা ১০ হাজার শ্রমিক কর্মচারীদের চাকরি দেবে। কিন্তু ৬ মাস অতিবাহিত হলেও কিছু হ'ল না। এক মাসের মধ্যে না নেওয়া হলে ডুয়ার্স চা ওয়াকার্স ইউনিয়ন এবং ইউ. টি. ইউ. সি.-সর্ব বৃহৎ চা শ্রমিক সংগঠন লাগাতার ধর্মঘটে যাবে। এদিকে বেআইনি ভাবে কৃষি জমিতে চা বাগান মালিকরা এবং টি প্ল্যান্টার্সরা চা বাগান করছে। আবার গ্রুপ হাসপাতালের সুবিধা থেকেও চা শ্রমিকরা বঞ্চিত হচ্ছে। পঞ্চায়েতের হাতে দেওয়ার ফলে কাজও সেরকম হচ্ছে না। চা মালিকানা যে চুক্তি করেছে, সেই চুক্তি অবিলম্বে কার্যকরী করার দাবী করছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় বিগত বন্যাকে কেন্দ্র করে সমস্ত অফিসার, কন্ট্রাক্টররা যে কাজ করছে, সেই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে মহানন্দ এমব্যাঙ্কমেন্টে বাঁধের কাজ শুরু হতে চলেছে। সেখানকার যে এস্টিমেটার আছেন, অরবিন্দ বাবু, তিনি তার ইচ্ছামত এস্টিমেট করে একটা বিরাট অংশ কাগজে-কলমে নিয়ে যাচ্ছে। আমাদের ওখানে যে সমস্ত টেন্ডারগুলি হল, সেই সমস্ত টেন্ডারগুলির মধ্যে টাকা লেনদেনের মাধ্যমে কাজগুলি করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, আইদার আপনি এটাকে শক্ত হাতে দেখুন, তা না হলে আমরা এই ব্যাপারে সমস্ত কাজ বন্ধ করে দেব।

(এই সময় মাইক অফ হয়ে যায়।)

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মাননীয়া কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায় একটা সার্কুলার জারি করেন যে, 'Issue of Low Value Monthly Season Tickets (MSTS) to people of unorganized sector like vegetable vendors, domestic helpers, agricultural labourers, construction workers etc. w.e.f. 1/1/2000.' আমি স্যার, আপনার মাধ্যমে জানাতে চাইছি যে, এই যে সার্কুলার দেওয়া হয়েছে, সেটা আপনাকে প্লেস করব এই তিনটি সার্কুলার। এতে কন্ট্রাডিকটারী ব্যাপার আছে। স্যার, ৪০০ টাকার নীচে যাদের মাইনে, এই কথাটা পশ্চিমবঙ্গের মানুষের ক্ষেত্রে খাটে না। কারণ আমরা জানি মিনিমাম আয় হচ্ছে ১২৫০ টাকা। এখানে ৪টে ক্যাটাগরী মেনশান করে দিয়েছেন এবং ই টি সি লিখে দিয়েছেন। আন অর্গানাইজড সেক্টার বলতে রেলের হকারদেরও বোঝায়। কিন্তু তাদের সার্টিফিকেট দেওয়া হচ্ছে না। তাহলে এখানে ই টি সি কথাটার মানেটা কি হল? তাই এই ব্যাপার আমি পরিবহণ মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে কিছু সংশোধনের জন্য পাঠাচ্ছি।

**শ্রীআবদুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমার নির্বাচনী এলাকা দেবগ্রামের ৩৪ নাম্বার জাতীয় সড়ক থেকে কালিগঞ্জ—১০ কিলোমিটার রাস্তা সেখানে থানা এবং আছে প্রাইমারী হেলথ্ সেন্টার আছে। সেখানের রাস্তা অত্যন্ত খারাপ এবং সেই রাস্তার অবিলম্বে মেরামতি করতে হবে। আর একটা রাস্তা ৩৪ নাম্বার জাতীয় সড়ক ফুলবাগানের কাছ থেকে পলাশী মনুমেন্ট। ঐ রাস্তাটিও অত্যন্ত খারাপ। তাহলে এই দেবগ্রাম থেকে কালিগঞ্জ এবং ফুলবাগান এর মোড় থেকে পলাশী মনুমেন্ট এই রাস্তাগুলি অত্যন্ত খারাপ এবং এই রাস্তার অবিলম্বে মেরামতির জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীনৃপেন গায়েন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা কথা প্রচলিত আছে যে, সুন্দরবনের মাটি এবং জল লবনাক্ত। তাই সুন্দরবনে সেচ ব্যবস্থা সম্ভব নয়। কৃষির উন্নতি সম্ভব নয়। তবে আমাদের অভিজ্ঞতা হচ্ছে যে, বর্তমানে উত্তর ও দক্ষিণ ২৪

পরগণার ১৯টা ব্লকের মধ্যে বেশীর ভাগ ব্লকেই অগভীর নলকূপ করে ধান চাষ হয়েছে। আমার মনে হয় আবহাওয়ার গতি প্রকৃতি পাল্টে গেছে। এই উপর থেকে তদারকি করে নয়, উপর থেকে অনুসন্ধান করে নয়, সুন্দরবনে গিয়ে ওখানকার মাটি পরীক্ষা করে ওখানকার মাটি দো ফসলী করার উপযুক্ত হয়েছে কিনা পরীক্ষা করতে হবে এবং ওখানে সেচের ব্যবস্থা গড়ে তুলতে হবে। এটা হলে রাজ্যের খাদ্যশস্যের যে ঘাটতি আছে, সেটা পূরণ করতে সাহায্য করবে, এইজন্য আমি এই ব্যাপারটা মাননীয় সেচমন্ত্রীর কাছে রাখছি।

[12.50–1 00 p.m.]

**শ্রীবিপ্লব রায়চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে পর্যন্তও মাননীয় বিদ্যুৎমন্ত্রী এখানে ছিলেন। ঠিক এই সময়েই বেরিয়ে গেলেন। আমরা লক্ষ্য করছি যে মাত্র ১০ দিন হল পশ্চিমবাংলায় গরম পড়েছে। এর মধ্যে সমস্ত পরীক্ষা চলছে। আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে গ্রামাঞ্চলে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং হচ্ছে। লোডশেডিং বাড়ছে। এরমধ্যে আবার কতগুলো জিনিস অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, অনেক ঢাকঢোল পিটিয়ে যে বক্রেশ্বর থার্মাল পাওয়ার হল তার এক নম্বর যে বয়লার সেটা ভেঙে পড়েছে। তার ফলে রাজ্যসরকারের ক্ষতি হবে ৩৫ কোটি টাকা। আমরা শুনেছি যে রাজ্যসরকার তদন্ত করছেন।

(মাইক অফ)

**শ্রীমোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এটা লক্ষ্য করছি যে মাধ্যমিক পরীক্ষা চলছে, আর এই পরীক্ষার মধ্যে ছাত্রছাত্রীরা সন্ধেবেলা বিদ্যুৎ পাচ্ছে না। এর মূল কারণ হচ্ছে লো ভোল্টেজ। গ্রাহক, কনজিউমার যারা আছেন তাদের চেয়ে বহুগুণ বেশী হুকিং হচ্ছে। হুকিং করে সেচের কাজ চলেছে। বৈদ্যুতিককরণের মাধ্যমে যেখানে চাষ হচ্ছে বা বিদ্যুৎ যাচ্ছে সেখানে লো ভোল্টেজ হয়ে যাচ্ছে। হুকিং করে সরাসরি বিদ্যুৎ নিচ্ছে। বিদ্যুৎ কর্মীদের একাংশের সহযোগিতায় অবৈধভাবে এই অবস্থার সৃষ্টি করা হচ্ছে। অবিলম্বে এই ব্যবস্থার যাতে সুরাহা হয় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীজটু লাহিড়ী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দাশনগর থেকে বাঁকুড়া, মাকরদহ রোড পুরোটাই ভগ্নপ্রায়। যানবাহনের চলাচলের অযোগ্য হয়ে পড়েছে। বাঁকুড়া থেকে দাশনগর এর অবস্থা এমন খারাপ—যদিও এটা স্টেট হাই ওয়ে—এমন খানাখন্দ, এমন জল জমে যে মনে হয় তাতে মাছ ছেড়ে দিলে মাছ চাষ হবে। এমন বিপজ্জনক অবস্থা হয়েছে। একটা বাস বা লরী গেলে রাস্তার পাশ দিয়ে যদি একটা সাইকেল বা টুহুইলার যায় তার ভয় যে, যে কোন মুহূর্তে হয়তো তাদের ঘাড়ে বাস উল্টে যাবে। এমনই ভয়ঙ্কর অবস্থা।

অবিলম্বে এই রাস্তা সারানোর জন্য যাতে ব্যবস্থা করা হয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রীইউনিস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্যের অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের রাজ্যে যত বিধবা আছে সমস্ত বিধবাদের ভাতা দেওয়া হোক। যারা বি. পি. এল তালিকাভুক্ত তাদের ভাতা দেওয়ার ব্যবস্থা করুন। অর্থ যদি পশ্চিমবঙ্গ সরকারের না থাকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হোক। সমস্ত বিধবা যাতে ভাতা পেতে পারেন সে ব্যবস্থা করা হোক। এই বিষয়ে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হোক।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয় সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় রেলমন্ত্রী ৪শো টাকার নীচে আয়ে ১৫ টাকা মাম্বলি দেওয়ার যে সার্কুলার দিয়েছেন, সেই নির্দেশনামায় মানুষের কতখানি কাজে লাগছে না মানুষ তার থেকে নাজেহাল হচ্ছে। ৪টে ক্যাটেগরি বলে দিয়ে তারপর ইত্যাদি ইত্যাদি বলা আছে। অথচ যারা ফুল বিক্রেতা, খেলনা বিক্রেতা বা চা এর দোকানে যারা কাজ করে, তারা সারটিফিকেট দিলে সারটিফিকেট নিচ্ছে না। প্লেস অব অকুপেশন দিয়েছে। কতবড় ভাঁওতা একজন কনষ্ট্রাকশন লেবার তার প্লেস অব অকুপেশন কি হতে পারে, ডোমেষ্টিক হেল্পার যে তার প্লেস অব অকুপেশান কি হতে পারে। এটা হচ্ছে সেই খুড়োর কল। সামনে জিবে গজা ঘুরবে কিন্তু কোনদিন সেই জিবে গজা খেতে পারবে না। আমি মনে করি ২০০১ সালের নির্বাচনকে সামনে রেখে এটা একটা চমক মাত্র।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতবার এই সময় থেকে আমার কেন্দ্র রাসবিহারী, কালিঘাট শ্মশান অঞ্চলে ব্যাপক ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া হয়েছিল। এবারেও গরম এসেছে এবং কিছু কিছু ম্যালেরিয়ার খবর আসছে। গতবারে সরকার কিছু করতে পারে নি এবং পৌরসভাও কিছু করতে পারে নি। তাই আমি আগাম আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি এবং এখন থেকে যদি প্রিকশানারী মেজার্স নেওয়া যায়—আরম্ভ হলে দেখলে কিছু করা যায় না। অনেকগুলি মানুষ মারা গেছে—তাহলে ভয়াবহ এই অসুখ বন্ধ করা সম্ভব হবে।

**শ্রীরবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া ফুলেশ্বর কটন মিল সেখানে সাইন অফ ইনভেষ্টমেন্ট হয়েছে ২৬.১২.১৯৯৯ তারিখে। ঈদের ২ দিন আগে মালিক হঠাৎ বে-আইনী ভাবে মিলটি লক-আউট করার ফলে সেখানে হাজার-বারোশো কর্মচারী হপ্তা বেতন না পেয়ে অনাহারে দিন কাটাচ্ছে। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে মিলটি খোলার জন্য ব্যবস্থা নিতে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মথুরাপুর বিধানসভা কেন্দ্রে নন্দকুমার, কুমরপাড়া অঞ্চলে ১০ বছর আগে বিদ্যুতের খুঁটি পোঁতা হয়েছিল,

কিন্তু ১০ বছর হয়ে গেল সেখানে তার দিতে পারে না। আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি সুন্দরবনের অবহেলিত এই দুটি অঞ্চলে এখনও পর্যন্ত খুঁটি দেওয়া হয়েছে কিন্তু তার দেওয়া হয় নি। অবিলম্বে তা করার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীপরেশন নাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার লোহাপুর থেকে মুর্শিদাবাদ জেলা ভায়া জিন্দীগি হয়ে জরুর-বারালা পর্যন্ত রাস্তাটি পাকা করার জন্য আবেদন করছি। জিন্দীগি গ্রামে চারণ কবি জন্মেছিলেন এবং সেখানে কবিয়াল সম্মেলন হচ্ছে। এখানে মাননীয় সোরাব সাহেব আছেন তিনিও এর আগে এটা নিয়ে বলেছিলেন। আমি অনুরোধ করছি যাতে এই রাস্তাটি পূর্ত দপ্তর অধিগ্রহণ করেন এবং সেখানকার মানুষের যাতায়াতের সুবিধার জন্য এটা করা হোক। তাহলে রঘুনাথ-লোহাপুর একটা শর্ট রুট হয়ে যাবে এবং মানুষের যাতায়াতের সুবিধা হবে।

**শ্রীতারক বন্দ্যোপাধ্যায় ঃ** মিঃ ডেপুটী স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সারা পশ্চিমবাংলায় সব হোসিয়ারী শিল্পে ধর্মঘট চলছে। এই শিল্পের সঙ্গে ৫ লক্ষ পরিবার যুক্ত। আপনি জানেন হোসিয়ারী শিল্পের উপর ৪ পারসেন্ট সেল ট্যাক্স বসেছে। এই শিল্পের ক্ষেত্রে ৪ পারসেন্টই লাভ হয়, সেটা যদি সেল ট্যাক্সে চলে যায় তাহলে এই শিল্প সম্পূর্ণ উঠে যাবে এবং এই ৫ লক্ষ পরিবার শেষ হয়ে যাবে। ইতিমধ্যেই বাঙলা থেকে অনেক হোসিয়ারী শিল্প তামিলনাড়ুতে চলে গেছে। আজকে বামফ্রন্ট সরকারের ব্যর্থ শ্রম নীতির জন্য পশ্চিমবঙ্গের হোসিয়ারী শিল্প কমিটি ১২ ঘন্টা অনশন করছে।

[1.00–1.10 p.m.]

**শ্রীব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যালয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নরঘাট বিধানসভা কেন্দ্রের নন্দকুমার ব্লকের এক নম্বর অঞ্চলের বরগোদাগোদারে কোন হায়ারসেকেন্ডারি স্কুল নেই। ঐ অঞ্চলের ছেলে-মেয়েদের অনেক দূরে যেতে হয়। তাই আমি অন্নদাচরণ বাণী মন্দির জুনিয়র হাইস্কুলকে হাইস্কুলে উন্নিত করার আবেদন জানাচ্ছি।

**শ্রীসমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী ৯ই মার্চ বলেছিলেন পি. এইচ. ই. ব্লক এবং সদরে পাণীয় জল দেবে। কিন্তু জামালপুর বিধানসভা কেন্দ্রে পাণীয় জলের একটা সংকট দেখা দিয়েছে। কারালা, নসিপুর, মান-নসিপুর, ডাঙ্গা, জানকুলি, প্রভৃতি গ্রামে যাতে পাণীয় জলের সংকট দেখা দিয়েছে। উক্ত জায়গাগুলোতে যাতে অবিলম্বে পাণীয় জলের সরবরাহ করা যায় তার আবেদন জানাচ্ছি।

**শ্রীনির্মল ঘোষ ঃ** স্যার, বার বার এই হাউসে, কলকাতা এবং কলকাতার পার্শ্ববর্তী ব্যারাকপুর মহকুমার বাঘজোলা, ভাঙ্গরকাটা, নোয়াই, বিদ্যাধরী, খড়দা, প্রভৃতি খালগুলো

সংস্কার না হওয়ায় বর্ষার চার মাস মানুষকে জলমগ্ন হয়ে থাকতে হয়। মন্ত্রীরা তো কাজ করবেন না, তাই আমি এব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এম. আনসারউদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া-আমতা রাস্তাটা হাওড়ার প্রায় অর্ধেক মানুষের যাতায়াতের এবং পন্য চলাচলের ক্ষেত্রে খুবই গুরুত্বপূর্ণ। কিন্তু গত দু-বছর ধরে রাস্তাটা সম্পূর্ণ অকেজো হয়ে রয়েছে। এবং এমন একটা অবস্থা যে, পণ্য সামগ্রী আসছে না, যাতায়াত বন্ধ হয়ে যাচ্ছে, বাস বন্ধ হয়ে যাচ্ছে। এব্যাপারে অবিলম্বে নতুন করে সংস্কারের দাবী জানাচ্ছি।

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মফস্বলের মানুষকে মাত্র ২০০ গ্রাম করে অথচ মহাকুমা শহর, জেলা-শহরের মানুষকে ৪০০ গ্রাম করে কেরোসিন তেল দেওয়া হয়। মফস্বলে ২০০ গ্রামের পরিবর্তে ৪০০ গ্রাম করে কেরোসিন তেল দেওয়ার দাবী গ্রামে মানুষের বহুদিনের। আমি এব্যাপারে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণের দাবী জানাচ্ছি।

**শ্রীঅজিত পান্ডে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রের রিপন স্ট্রীটের রেশন অফিস উঠে চলে যাওয়ার কথা। এতে গরীব মানুষ, বিশেষ করে ঐ অঞ্চলের বস্তিবাসী সংখ্যালঘু মানুষের অসুবিধা হবে। তাই এটা যাতে উঠে না যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীবাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকার এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রতি বছরই আমরা লক্ষ্য করছি, লক্ষ লক্ষ মানুষ বানভাষী হয়। এবং এই বন্যার মূল কারণ হচ্ছে, নদী-নালার সংস্কার না হওয়া এবং এখানেও দেখা যাচ্ছে যমুনা নদীর উপর দাঁড়িয়ে আছে আন-অথোরাইজড কনষ্ট্রাকশন। মাননীয় মন্ত্রী মহাশয়ের বারবার ঘোষণা সত্বেও যদি এটার সংস্কার না হয় তাহলে বন্যা প্রতিরোধ করা যাবে না। তাই অবিলম্বে এর সংস্কারের দাবী জানাচ্ছি।

**শ্রীহাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৪ হাজার ৪০০ জন ওয়েষ্ট বেঙ্গল এন. ভি. এফ.দের স্বার্থে ওয়েষ্ট বেঙ্গল এন. ভি. এফ. এসোসিয়েশনের পক্ষ থেকে আজ এবং আগামীকাল রাণী রাসমণি রোডে ৬ দফা দাবির ভিত্তিতে অবস্থান করা হচ্ছে। তাঁদের মূল দাবি হল, এঁদের জেলা ব্যাটেলিয়নকে বিশ্বকর্মা ব্যাটেলিয়নের সঙ্গে যুক্ত করা হোক এবং বিশ্বকর্মা ব্যাটেলিয়নের সমান সুযোগ-সুবিধা দিতে হবে তাদেরকে এবং বয়সের ক্ষেত্রে তাঁদেরকে ৫৫ বছর থেকে বাড়িয়ে ৬০ বছর বয়স পর্যন্ত কাজ করার সুযোগ দিতে হবে। এব্যাপারে আমি সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি উপযুক্ত ব্যবস্থা নেন।

**শ্রীজ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরপাড়া জেনারেল হাসপাতাল— এটা হচ্ছে স্টেট জেনারেল হাসপাতাল এবং রেফার্ড হাসপাতাল। প্রতিদিন এখানে অপারেশন হচ্ছে, প্রসূতি মায়েরা এখানে সন্তান প্রসব করছেন, এখানে অনেক কঠিন ব্যাধির চিকিৎসা হয়। কিন্তু এই হাসাপাতালে কোন ব্লাড ব্যাঙ্ক নেই। অবিলম্বে যাতে উত্তরপাড়া স্টেট জেনারেল হাসপাতালে ব্লাড ব্যাঙ্ক চালু করা হয় তার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি রাখছি।

**শ্রীবংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকা হুগলী জেলার খানাকুলে গত ১৩.৩.২০০০ তারিখে তৃণমূল-বি.জে.পি-র কিছু লোকজন আমাদের সি.পি.এম. পার্টির খানাকুল দু-নম্বর পঞ্চায়েত সমিতির সভাপতি সহ ৪ জনের উপর সশস্ত্র ভাবে আক্রমণ করে। ঐ ৪ জন এখন হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। অবিলম্বে দোষী ব্যক্তিদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রীমহম্মদ সোহরাব ঃ** মুর্শিদাবাদ জেলার আহিরণ একটা গুরুত্বপূর্ণ গ্রাম। এখানে ব্লক হেড অফিস, হাসপাতাল এবং অন্যান্য বিভিন্ন দপ্তরের অফিস আছে। তাছাড়াও ফরাক্কা ব্যারেজের অধীন একজিকিউটিভ্ ইঞ্জিনিয়ারের জঙ্গীপুরে ব্যারেজ অফিস আছে। উপরন্তু ৬-৭টি গ্রাম-পঞ্চায়েতের লোক এই পথ দিয়ে যাতায়াত করে। অথচ আহিরণ থেকে বা জঙ্গীপুর ব্যারেজ থেকে কলকাতায় আসার কোন বাস ছাড়ে না। আমি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আহিরন থেকে কলকাতা অবধি একটা স্টেট বাস চালু করা যায়। প্রসঙ্গত আহিরণ ব্যারেজে একটা পুলিশ ক্যাম্পও আছে।

**শ্রীনন্দদুলাল মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ইন্দাসে পানীয় জলের ভীষণ সমস্যা রয়েছে। এখানে নল বাহিত জল প্রকল্পের কাজ শুরু হয়েছে, কিন্তু সেই কাজটা খুব ধীরগতিতে হচ্ছে। সুতরাং জনস্বাস্থ্য কারিগরী দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার আবেদন যে, এই এলাকার মানুষ যাতে খুব তাড়াতাড়ি নলবাহিত জল পেতে পারে তার জন্য সত্বর ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রীঅমর চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত রবিবারের স্টেটসমানে বেরিয়েছে যে, আমাদের এখানে ব্লাড ব্যাঙ্কগুলোতে যথাযথ রক্ত সংরক্ষণের ব্যবস্থা না থাকায় ব্লাড ব্যাঙ্কগুলোর রক্ত নষ্ট হয়ে যাচ্ছে। অবিলম্বে যাতে এই ব্লাড ব্যাঙ্কগুলোর রক্ত সংরক্ষণের ব্যবস্থা করা হয় তারজন্য আমি মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

(এখানে মাইক অফ হয়ে যায়।)

[1.10–2.00 p.m. including adjournment]

**শ্রীমনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৯ তারিখে বাঁকুড়া জেলার বিষ্ণুপুর থানার বগ্‌ডোগ্‌রা গ্রামে ওমর ফারুক বায়েন নামে একজন কলেজের ছাত্র টাকা নেওয়ার জন্য বাড়িতে এসেছিল। বাবার কাছ থেকে টাকা নিয়ে সে রাত সাড়ে আটটার সময় বাসে করে যাচ্ছিল। তাকে বাস থেকে নামিয়ে বি. জে. পি. ও তৃণমূল-কংগ্রেসের উত্তেজিত গুন্ডারা পাইপগান দিয়ে তার মাথায় পর পর তিনবার গুলি করে এবং হাসপাতালে নিয়ে যাওয়ার পর সে মারা যায়। এই ঘটনার পরিপ্রেক্ষিতে গত ২৫শে ফেব্রুয়ারী বাঁকুড়া জেলার এস. পি. একটা সর্বদলীয় সভা ডাকেন।

(এখানে মাইক অফ হয়ে যায়।)

**শ্রীজয়ন্ত চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়গণের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে মল্ল রাজাদের তৈরী ৭-টি বাঁধ আছে। সেই বাঁধগুলির বর্তমানে যা অবস্থা তাতে সেগুলির সংস্কার করা প্রয়োজন। তাই আমি দাবি জানাচ্ছি অবিলম্বে সেগুলির সংস্কার করা হোক। সংস্কার করে সেচের কাজে সেগুলিকে ব্যবহার করা হোক এবং সেগুলিতে মাছ চাষের ব্যবস্থা করা হোক। বিশেষ করে 'লাল-বাঁধ'—এর ঐতিহ্য আছে এবং তার পিছনে একটা ইতিহাস আছে। সুতরাং ঐ লাল-বাঁধ ঘিরে যাতে পর্যটনের ব্যবস্থা গড়ে ওঠে তার জন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** এখন বিরতি। আমরা আবার দুটোর সময় মিলিত হব।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2.00–2.10 p.m.]

(After Adjournment)

**Motion Under Rule 319**

**Mr. Speaker :** Now, discussion on the Motion under Rule 319 on the Statement of the Health Minister made on the 6th March, 2000 on the newly introduced Condensed Medical Course for Community Medical Officers in Chittaranjan National Medical College, Calcutta.

**Shri Saugata Roy :** Sir, I beg to move a Motion under Rule 319 on the statement of the Health Minister made on the 6th March, 2000 on the newly introduced Condensed Medical Course for Community Medical Officers in Chittaranjan National Medical College, Calcutta, be taken into consideration.

স্যার, মাননীয় মন্ত্রী শ্রী পার্থ দে গত ৬ মার্চ বিধানসভায় যে বিবৃতি দিয়েছিলেন

তার উপর আমি আলোচনার সূত্রপাত করছি। স্যার, মাননীয় মন্ত্রীর কাছে আবেদন করতে চাই যে এই একটা বিষয় যা নিয়ে মাননীয় মন্ত্রী অনেক সমালোচনার সম্মুখীন হয়েছেন। ওঁর সম্পর্কে গতকাল একটা সংবাদপত্রে মন্তব্য বেরিয়েছে যে, "হাতুড়ে তৈরীর দুর্বুদ্ধি"। উনি কনডেন্সড মেডিক্যাল কোর্স করে হাতুড়ে তৈরী করছেন। এই সম্পর্কে কিছুদিন আগে একটা ইংরাজী কাগজে বক্তব্য রেখেছে যে মেকিং ডক্টরস আউট অফ পার্টি ফেথফুলস্। স্যার, আপনি জানেন বিষয়টা কি? ১৯৮০ সালে এই রাজ্যসরকার তৎকালীন সি.পি.এম পার্টির নেতা প্রমোদ দাশগুপ্তের নির্দেশে বেয়ারফুট ডক্টরস তৈরী করার উদ্দেশ্যে একটা ৩ বছরের ডিপ্লোমা মেডিক্যাল কোর্স চালু করেন। সারা দেশে ডক্টরস কমিউনিটি এর তীব্র প্রতিবাদ করেন এবং অবশেষে ৩ বছর পর ১৯৮০ সালে—প্রমোদ দাশগুপ্তের মৃত্যু হয় তার আগেই—এই কোর্স ডিস-কনটিনিউড হয়ে যায়। ১৯৮০ সালে এই কোর্স ডিস-কন্টিনিউড হয়ে যাবার ১৭ বছর পর উনি একটা পদক্ষেপ নিয়ে আর একটা এম. বি. কোর্স করতে চাইছেন এবং বিচিত্র নাম দিয়েছেন কনডেন্সড এম. বি. ডিপ্লোমা, কনডেনসড ব্যাচিলার অফ মেডিসিন ডিপ্লোমা। আপনি জানেন, ডাক্তাররা রেডিস্টার্ড হয় আন্ডার মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়ার অ্যাক্টে। মেডিক্যাল কাউন্সিল এর স্বীকৃতি দেয়নি। স্যার, ওরা ৩ বছর ডিপ্লোমা নেবার পর, ডাক্তারী পাশ করার পর বার্থ সার্টিফিকেট বা ডেথ সার্টিফিকেট দিতে পারবে না।

স্যার, মাননীয় মন্ত্রী তাঁর বিবৃতিতে গতদিন বলেছিলেন যে এই ডাক্তাররা—will be registered under the State Medical Council. মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার একটা প্রিভিলেজ মোশান এনে এটা পয়েন্ট আউট করেছেন যে স্টেট মেডিক্যাল কাউন্সিল এই নতুন কোর্সকে এ্যাপ্রুভ করছে না এবং তাদের প্রেসিডেন্ট ডাঃ অশোক চৌধুরী এর মধ্যেই বলেছেন যে, এই ব্যাপারে তাঁরা কোন এ্যাপ্রুভ্যাল দেন নি। তাহলে মাননীয় মন্ত্রী কেন জোর করে এই কোর্স চালু করছেন এ প্রশ্ন স্বভাবতঃই থেকে যায়। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে প্রেষ্টিজের প্রশ্ন না তুলে যে কোর্স তিনি চালু করছেন তা সব দিক থেকেই ডিফেকটিভ তাই এটা তুলে নিন। কয়েকজন ৪২/৪৩ বছরের লোক যারা গ্রামে চাকরি করছেন তাদের বিরুদ্ধে আমার বলার কিছু নেই কিন্তু তাদের ডাক্তার করার ব্যাপারেই আমাদের আপত্তি। স্যার, আপনি জানেন, ডাক্তার হতে গেলে জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিয়ে মেডিক্যাল কলেজে ঢুকতে হয়, ৫ বছরের কোর্স পড়তে হয়, তারপর ক্লিনিক্যাল এ্যাসিসটেন্ট থাকতে হয় এবং তারপর লোকে ডাক্তার হয়—মেডিক্যাল কাউন্সিলের সার্টিফিকেট পায়, বার্থ সার্টিফিকেট, ডেথ সার্টিফিকেট দিতে পারে। পার্থবাবু এটাকে শর্টকাট করছেন এবং এর কোর্স, ক্যারিকুলাম রিভাইজড হচ্ছে। বিকেল ৪টে থেকে ৭টা পর্যন্ত নাকি ন্যাশানাল মেডিক্যালে পড়ানো হবে। ন্যাশানাল মেডিক্যালে এমনিতেই তাদের নিজেদের ছাত্রদের তারা পড়িয়ে উঠতে পারছে না। স্বভাবতঃই এটা গেলে আরও বিপদ হবে। এটাও সম্ভবনা স্যার, মেডিক্যাল কাউন্সিলের মিটিং বসছে আগামী ২৮ তারিখে—ন্যাশানাল মেডিক্যালকে স্বীকৃতি দেওয়া হয়েছিল তাদের ল্যাবোরেটরি, বেড ষ্ট্রেস্থ এবং টিচারের সংখ্যার ভিত্তিতে ১৫০ জন ছাত্রছাত্রীকে পড়ানোর জন্য আন্ডার গ্রাজুয়েট স্তরে। মাননীয় মন্ত্রী, পার্থ দে যেটা করতে

যাচ্ছেন তাতে এই ১৫০ জনের উপর প্রতি বছর আরও ১০০ করে নেবেন। এটা যদি হয় তাহলে তো ন্যাশানাল মেডিক্যাল কলেজের রেকগজিশান উইথড্র করে নিতে পারে মেডিক্যাল কাউন্সিল অব ইন্ডিয়া। Just they have threatened. জাষ্ট ৩২৭ জন পার্টির লোক, যারা কোন জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিয়ে ঢোকে নি—সি. পি. এম. পার্টির প্রতি তারা ফেথফুল হতে পারে কিন্তু আমরা মনে করি শুধু তাদের সন্তুষ্ট করার জন্য রাজ্য সরকারের এই কলিউসানে যাওয়া ঠিক নয় মেডিক্যাল কাউন্সিলের সঙ্গে। যখন তাদের রেকগজিশান পাচ্ছেন না তখন এই কোর্সের ব্যাপারে পারসিউ করা উচিত নয়। এখন একটা প্রশ্ন জেগেছে যে এর উদ্দেশ্যটা কি? অনেকেই বলছেন এবং আমাদেরও সন্দেহ যে এদের নাকি বলা হচ্ছে যে এরা পরে কমিউনিটি হেলথ সার্ভিসের অফিসার হবেন এবং এদের পরে ব্লক মেডিক্যাল অফিসার পর্য্যন্ত করা যেতে পারে। এরা ব্লক মেডিক্যাল অফিসার হলে তাহলে এদের অধীনে এম. বি. বি. এস ডাক্তাররা থাকতে চাইবেন না। তাহলে মন্ত্রী কি চাইছেন? হেলথ্ এ্যাডমিনিষ্ট্রেশানে ব্লক স্তর পর্য্যন্ত পার্টি নিয়ন্ত্রণ করবে যে রকমভাবে বি. ডি. ও. বা ব্লক লেভেলে ব্লক এগ্রিকালচারাল ডেভালপমেন্ট অফিসারদের নিয়ন্ত্রণ করে—সেই রকম কি চাইছেন? এটা কখনও হতে পারে না। উনি যে ব্যবস্থা করছেন সেটা অবৈজ্ঞানিক, অস্বীকৃত এবং হাতুড়ে ডাক্তার তৈরি করার একটা পরিকল্পনা। মাননীয় মন্ত্রীমহাশয় তার বিবৃতিতে বলেছেন তিনি অনেক কাজ করবেন। এস. এস. কে. এম. হাসপাতালে আন্ডার গ্রাজুয়েট করতে চান, এগুলি আমরা ওয়েলকাম করি কিন্তু তার সঙ্গে সঙ্গে ওর কাছে আমার অনুরোধ, দোহাই, কনডেন্স কোর্স করে এই ৩২৭ জনকে ডাক্তার করার চেষ্টা করবেন না। এদের আপনি ট্রেনিং দিন, অন্য কোন নাম দিন, চাকরি দিন কিন্তু মেডিক্যাল প্রফেসান এ্যাজ এ হোল যে কোর্সের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছেন দয়া করে আপনি তা নিয়ে জোর করবেন না। গতকাল মন্ত্রীমহাশয় ন্যাশানাল মেডিক্যাল কলেজে গিয়েছিলেন। আমার খারাপ লেগেছে এটা দেখে যে ওঁকে পেছনের দরজা দিয়ে ঢুকতে হয়েছে। ন্যাশানাল মেডিক্যাল কলেজে কোন ষ্টুডেন্টস ইউনিয়ান নেই। সেখানে বাইরে থেকে লোক নিয়ে গিয়ে ওদের লেকচার হলে ওঁকে সভা করতে হয়েছে। কেন মাননীয় মন্ত্রীমহাশয় কয়েকটি লোকের জন্য এইভাবে হিউমিলিয়েশানের মধ্যে যাচ্ছেন? আপনাদের দলের যারা ডাক্তার সদস্য আছেন তাদের আপনি জিজ্ঞাসা করে দেখুন যে মেডিক্যাল প্রফেশান হিসাবে তারা এটাকে সমর্থন করছেন কিনা? এরা কোন বেয়ার ফুটেট ডাক্তার হবেন না, এরা কোয়াক ডাক্তার হবেন। আমি তাই মাননীয় মন্ত্রীমহাশয়ের এই কাজের বিরোধিতা করছি। আমি সাবসটেনসিভ মোশান এনেছি। মন্ত্রীমহাশয়ের যে ষ্টেটমেন্ট সেটা আমি পুরোপুরি ডিসএ্যাপ্রুভ করছি। আমার বাকি বক্তব্য মন্ত্রীমহাশয়ের জবাবী ভাষণের পর বলব।

[2.10–2.20 p.m.]

**শ্রীপ্রভীন কুমার সাউ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া সদস্য শ্রী সৌগত রায় যে মোশান এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। গত ৬ই মার্চ মাননীয় মন্ত্রীমহাশয় যে বিবৃতি পেশ করেছেন আমি মনে করি এটা সেলফ্ এক্সপ্লানেটরি। কেন

য় সৌগতবাবু এর বিরোধিতা করছেন তা আমি ঠিক বুঝতে পারছি না। স্যার, আপনি জানেন যে বামফ্রন্ট সরকার আসার আগে থেকেই একটা প্রবলেম সত্যি দেখা দিয়েছিল য় গ্রামে ডাক্তার যেতে চায় না। ডাঃ বিধান চন্দ্র রায় এবং পরবর্তীকালে যারা হেলথ মিনিষ্টার হয়েছিলেন, তারাও অনেক চেষ্টা করেছিলেন। কিন্তু গ্রামে ডাক্তার যেতে চায় া। তারপরে ১৯৮২ সালে বামফ্রন্ট সরকারের তরফ থেকে ডিপ্লোমা ইন কমিউনিটি হেল্থ বলে একটা কোর্স চালু করেছিলেন। সেটার প্রয়োজন ছিল। সেখানে প্রভিশন ছিল ডাক্তার ঠিক নয় এদের কমিউনিটি হেলথ্ অফিসারের মত পোষ্টিং দেওয়া হবে। তারা প্রাইমারী হেলথ্ সেন্টারে এবং রুরাল হসপিটালে কাজ করবেন। তারা সার্টিফিকেট দিতে পারবে না। এইভাবে তাদের কমিউনিটি হেলথ্ অফিসার করা হয়েছিল। কিন্তু একটা প্রবলেম দেখা গেছে যে তারা সার্টিফিকেটে সই করতে পারে না, তারা ফুলচার্জ কোন প্রাইমারী হেলথ্ সেন্টার থেকে নিতে পারবে, সেই স্বীকৃতি ছিল না। কারণ মেডিক্যাল কাউন্সিল এবং ষ্টেট কাউন্সিল অব ইন্ডিয়া তাদের রেকগনিশান দেয়নি। তাই, অনেকদিন থেকে কথা হচ্ছিল, ডিপার্টমেন্ট থেকে প্রসিডিং হয়েছে। তার ফলে ওয়েষ্ট বেঙ্গল মেডিকেল কাউন্সিল, যেটা আমাদের ষ্টেট মেডিকেল কাউন্সিল, ডঃ অশোক চৌধুরী তার প্রেসিডেন্ট, তিনি ১১ই ফেব্রুয়ারী ১৯৯৯ সালে একটা চিঠি দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানিয়েছেন যে, তাঁদের কোন অবজেকশান নেই অর্থাৎ এই প্রোপোজালে তাদের কোন অবজেকশান নেই। অবশ্য ঐ চিঠিতে তিনি মন্ত্রী মহাশয়কে বলেছিলেন য একটা লীগ্যাল ওপিনিয়ন নেওয়া দরকার, আপনি সেটা নিয়ে নেবেন। মন্ত্রী মহাশয় সেই লীগ্যাল ওপিনিয়ন নিয়ে নিয়েছেন এবং মন্ত্রী মহাশয়ের বক্তৃতার সঙ্গে সেটা এ্যাটাচ করে হাউসে সার্কুলেট করা হয়েছে। সৌগতবাবু, আপনি তো উত্তর দেবেন, আপনি টা ভাল করে পড়ে নেবেন এবং উত্তর দেবার সময়ে বলবেন। আপনি একটা ভুল তথ্য বলেছেন। যারা এম. বি. বি. এস. ডাক্তার, মেডিকেল কাউন্সিল যাদের রেকগনাইজড করে, যেমন আমরা এম. বি. বি. এস ডাক্তার, আমাদের মত রেজিষ্ট্রেশান এদের থাকবে া। মেডিকেল কাউন্সিল অব ইন্ডিয়া যেহেতু দেড় শত জন মেডিকেল ষ্টুডেন্ট আছে, বারো ১০০ জন হলে, এই ২৫০ জনের ষ্ট্রেস্থ হলে জিনিসপত্র না থাকার জন্য, টিচার না থাকার জন্য ক্যান্সেল করে দেবে—এই তথ্য ঠিক নয়। এদের সঙ্গে নর্ম্যাল এম. বি. বি. এস কোর্সের কোন সম্পর্ক নেই। যাদের কনডেন্স এম. বি. বি. এস কোর্সে ভর্ত্তি করা হয়েছে তারা যাতে উন্নত ধরনের ডাক্তারদের সাহায্য করতে পারে তার জন্য আপগ্রেড করা হবে। তারা এম. বি. বি. এস-এর সঙ্গে কোনদিন কমপিটিশান করতে পারবেনা। টা মনে রাখতে হবে। ১৯৮২ সালে ডিপ্লোমা ইন কমিউনিটি হেল্থ এই কোর্সে ভর্ত্তি হয়েছিল তারা কিন্তু মোষ্ট অব তারা ফাষ্ট ক্লাশ, হাই ফাষ্ট ক্লাশ ছাত্র। তারা হয়ত জয়েন্ট এন্ট্রান্স পাশ করতে পারেনি। তাই, তারা ডিপ্লোমা ইন কমিউনিটি হেলথ্-এতে জয়েন করেছিল। গভর্ণমেন্টের তরফ থেকে তাদের আপগ্রেড করার যে প্রচেষ্টা নেওয়া হয়েছে তাকে সাধুবাদ দেওয়া উচিত। সেই জায়গায় দাঁড়িয়ে আপনারা বিরোধিতা করছেন। ষ্টেট মেডিকেল কাউন্সিল থেকে তারা রেজিষ্ট্রেশান পাবার পরে তারা সার্টিফিকেট দিতে পারবে, ডেথ সার্টিফিকেট দিতে পারবে, ছুটির সার্টিফিকেট দিতে

পারবে। তাদের কাজকর্ম, তাদের ইনটেলিজেন্সের কোন অভাব নেই। কোয়ালিটি ওয়াইজ তারা ষ্টুডেন্ট হিসাবে ভাল। গ্রামে যারা হাতুড়ে ডাক্তার, যাদের কোয়াক ডাক্তার বলা হয়, যারা ওঝা, ফকির, তাদের হাত থেকে সাধারণ মানুষ যাতে রেহাই পায় তার জন্য মন্ত্রী মহাশয় যে প্রচেষ্টা করেছেন, আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি এবং তাকে সমর্থন করছি। সেই সঙ্গে মাননীয় সদস্য সৌগতবাবু যে মোশান এনেছেন, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য শ্রী সৌগত রায় যে মোশান এনেছেন সেটা যথাযথভাবেই এনেছেন। এখানে ভাঙা রেকর্ডের একটা কথা বার বার বলা হচ্ছে যে, গ্রামে ডাক্তার যাচ্ছেন না, তাই গ্রামে চিকিৎসার উন্নয়ণের জন্য এই কনডেন্সড মেডিক্যাল কোর্স করা হচ্ছে। আমি এই প্রশ্নে পরে আসবো। আমি প্রথমে বলতে চাই, যাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ডাক্তারের ছাপ দিয়ে দেবেন সেই ৩২৭ জনের উপর আমার ব্যক্তিগত কোন আক্রোশ নেই, বিরোধিতাও নেই, কিন্তু তারা আপনাদের দলীয় লোক বলে তাদের ডাক্তারী ছাপ দিয়ে ডাক্তার বলে চালিয়ে দেবেন, অথচ তাদের ডাক্তারী প্রশিক্ষণ হবে না। কাজেই এটা জীবন-মরণ নিয়ে প্রশ্ন। আপনারা মেডিকাল এথিকসের মিনিমাম দিকটায় না তাকিয়ে, অন্যরকম স্বার্থের দিকে লক্ষ্য রেখে, যারা ডাক্তারী প্রশিক্ষণ নিলেন না তাদের ডাক্তার হিসাবে ছাপ দিয়ে জনগণের জীবন নিয়ে খেলা করছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কারণ বিষয়টা নিয়ে এখানে আলোচিত হয়েছে; ১৯৮০-৮২ সাল নাগাদ যে ডি.সি.এম.এস. কোর্স চালু করেছিলেন তখন তথাকথিত খোলাপদ ডাক্তারের বিরুদ্ধে শুধুমাত্র এই রাজ্যে নয়, সারা ভারতবর্ষে প্রতিবাদের ঝড় উঠেছিল। ফলে তিন বছর চালু রেখে এই সরকার বাধ্য হয়েছিলেন ঐ সিলেবাসের পরীক্ষা বন্ধ করে দিতে। আবার আজকে ১৭ বছর পরে তাদের সি. এইচ এস. ও. হিসাবে স্বীকৃতি দেবার উদ্যোগ নিয়েছেন। তারা সবাই ব্রিলিয়ান্ট ছেলে তার রেকর্ড কোথায় আছে জানি না, কিন্তু তারা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা দিয়ে আসেননি। তারা তিন বছরের প্রশিক্ষণই বা নিলেন কোথায়। জেলায় তিন বছরের প্রশিক্ষণ হ'ল, অথচ সেখানে ট্রেনিং-এর কোন ব্যবস্থা নেই। এখানে উনি বলেছেন যে, ন্যাশানাল মেডিকাল কলেজে সকালে ২ ঘন্টা এবং বিকালে ৪ ঘন্টা তাদের পড়ানো হবে। এটা বাস্তব? আপনাদের ওখানে যে স্টাফ রয়েছেন তাদের যে এ্যাসাইনমেন্ট সেই এ্যাসাইনমেন্টের পর ৪ ঘন্টা প্লাস ২ ঘন্টা, ৬ ঘন্টার শিক্ষা পাবেন ওরা? কাগজে-কলমে রেকর্ড করিয়ে কিছুই হবে না। শুধু তাই নয়, সাড়ে তিন বছরের কোর্স বলছেন এবং এক বছরের ইন্টার্নী। ফলে ওদের ৪ বছরে বেতন দিতে পাবলিক এক্সচেকার থেকে টাকা ব্যয় হবে। আমি বলতে চাই, এক্ষেত্রে সিলেবাস, ক্যারিকুলাম কোথা থেকে পেলেন? একটা স্বীকৃতি বিশ্ববিদ্যালয়ের চিকিৎসা বিজ্ঞানীরা কেবলমাত্র এক্ষেত্রে ক্যারিকুলা তৈরী করতে পারেন। আপনারা কার সঙ্গে আলোচনা করেছেন, কোন চিকিৎসা বিজ্ঞানীর সঙ্গে এক্ষেত্রে আলোচনা করেছেন জানি না।

[2.20–2.30 p.m.]

একটা মস্তিষ্ক প্রসূত ক্যারিকুলাম এখানে চালু করে দিলেন। এখানে আপনারা বলছেন যে গ্রামে ডাক্তার যায় না। হ্যাঁ, এই কথা সত্য। গ্রামে স্বাস্থ্যকেন্দ্রগুলি খুবই দুরবস্থার মধ্যে আছে, গ্রামে স্বাস্থ্যকেন্দ্রগুলিতে চিকিৎসার কোন ব্যবস্থা নেই। কিন্তু ক্রেডিট কার? ক্রেডিট গোজ ইন দি লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্ট। ২৩ বছর ধরে গ্রামের স্বাস্থ্যকেন্দ্রগুলিকে তুলে দেওয়ার অবস্থায় নিয়ে এসেছেন। গ্রামে স্বাস্থ্যের ব্যাপারে এতই যদি কনসার্ন থাকেন, গ্রামের মানুষের চিকিৎসার সুযোগ করে দেবেন তাহলে হাতুড়ে ডাক্তার দিয়ে নয়, চিকিৎসা বিজ্ঞানের মাধ্যমে শিক্ষার মানের উন্নতি করে চিকিৎসা বিজ্ঞানের মাধ্যমে উন্নয়ণমূলক চিকিৎসার ব্যবস্থা করে গ্রামাঞ্চলে স্বাস্থ্যকেন্দ্রগুলি এমন পরিস্থিতি সৃষ্টি করুন যাতে প্রশিক্ষন প্রাপ্ত ডাক্তারেরা আকৃষ্ট হয়। এই রকম কাজ যেটা করার দরকার ছিল, এই রকম পরিবেশ সৃষ্টি করার যেটা দরকার ছিল সেটা আপনারা করতে পারেন নি গত ২৩ বছরে। ঢাল নেই তলোয়ার নেই, নিধিরাম সর্দ্দার হয়ে বসে আছেন। ২০ হাজার এম. বি. বি. এস পাশ করে বাড়িতে বসে আছে, চাকুরী পাচ্ছে না। রাজ্য সরকারের কেন্দ্রীয় স্বাস্থ্য পরিষেবা পি.এস.সি পরীক্ষা নেয় এবং নিয়োগ করে। ৪-৫ বছর অন্তর সেই পি. এস. সি পরীক্ষার ফল বার হয়, বছর বছর হয় না। ডাক্তারী পাশ করার পর ৪-৫ বছর তারা বসে থাকে তারপর প্রয়োজনের ভিত্তিতে তারা অন্য জায়গায় চলে যায়। বছরে বছরে যদি পরীক্ষা হতো এবং ফল বার হতো তাহলে ডাক্তারের অভাব থাকতো না। সত্যি সত্যিই যদি স্বাস্থ্য পরিষেবা উন্নয়ণের মাধ্যমে গ্রামাঞ্চলে স্বাস্থ্য পরিষেবা জোরদার করতে পারতেন, যথার্থ ডাক্তার সেখানে নিয়ে যেতে পারতেন তাহলে এই অবস্থার মুখোমুখি হতে হতো না। আপনাদের দলের কিছু ব্যক্তিকে যারা জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষায় নির্বাচিত হতে পারে নি তাদের পিছনের দরজা দিয়ে ডাক্তারী ছাপ দিয়ে দেওয়া হচ্ছে। গ্রামাঞ্চলের মানুষের জীবন তাদের হাতে ছেড়ে দেওয়া হচ্ছে। গোটা পশ্চিমবাংলায় ইতিমধ্যে স্বাস্থ্যর ক্ষেত্রে, চিকিৎসা বিজ্ঞান চিকিৎসা শিক্ষার ক্ষেত্রে অতীতে গৌরব দীর্ঘদিন আগে বিলোপ হয়েছে। ইতিমধ্যে তা প্রমাণিত হয়ে গেছে। গোটা ভারতবর্ষে পশ্চিমবাংলার বিজ্ঞান চিকিৎসা ব্যবস্থা কলঙ্কিত হয়েছে, চিকিৎসার জন্য আজকে মানুষকে অন্য জায়গায় যেতে হচ্ছে। তারপরেও আরো সর্ব্বনাশের দিকে ঠেলে দেওয়া হচ্ছে পশ্চিমবাংলার এই চিকিৎসা ব্যবস্থাকে, আরো অবনতি ঘটানো হচ্ছে। পশ্চিমবাংলায় আরো অবনতি ঘটবে চিকিৎসা বিজ্ঞানের যে পদক্ষেপ আপনারা নিতে যাচ্ছেন। এখানকার চিকিৎসার প্রতি মানুষের আস্থা চলে যাবে। গ্রামের মানুষ ডাক্তার মনে করে তাদের কাছে যাবে প্রত্যাশা নিয়ে, তারপরে মানুষের বেঘরে প্রাণ যাবে। আমি আপনাকে অনুরোধ করছি, আপনি এই ব্যাপারে পুনর্ব্বিবেচনা করুন, আপনি আপনার সিদ্ধান্ত থেকে সরে আসুন। ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল যেটা আছে সেই ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল এই কোর্সকে স্বীকৃতি দেয় নি। স্টেট মেডিক্যাল কাউন্সিল ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিলের আন্ডারে কাজ করে। আপনি যে স্টেটমেন্ট করেছেন, সেখানে ১১ই ফেব্রুয়ারী ১৯৯৯ সালের একটা চিঠি কোট করা হয়েছে তাতে কনডেন্স কোর্স এ্যাপ্রুভ করেছে এমন কথা তাঁরা বলেন নি।

তাঁরা কতকগুলি লিগাল অপিনিয়ান চেয়েছেন। তাতে আপনারা যে লিগাল অপিনিয়ান দিয়েছেন তাতে সেন্ট্রাল এ্যাক্টের সঙ্গে যদি স্টেট এ্যাক্টের কনফ্লিক্ট হয়, স্বাভাবিক ভাবেই আলটিমেটলী সেন্ট্রাল এ্যাক্ট ডোমিনেট করবে। ফলে ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল যেখানে আপত্তি জানায় সেখানে স্টেট মেডিক্যাল কাউন্সিল সেটা করতে পারে না। এইভাবে হাউসকে আপনি বিভ্রান্ত করবেন না। সর্ব্বশেষে আমি এই কথাই বলবো জনস্বাস্থ্য রক্ষার স্বার্থে এই সর্ব্বনাশা পদক্ষেপ থেকে সরে আসুন।

**শ্রীনির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মোশন ৩১৯ এর ওপরে যে ষ্টেটমেন্ট মিনিষ্টার দিয়েছেন, বিশেষ করে বেয়ার ফুটেড ডাক্তার—আমি বুঝতে পারলাম না, দেবপ্রসাদবাবু, যিনি নিজেকে বলেন একজন কমিউনিষ্ট, চীনদেশে যেটা অফার পপুলেটেড দেশ, সেখানে এই বেয়ার ফুটেড ডাক্তারের প্রভিশন আছে। আমি আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, নর্থ বেঙ্গল মেডিকেল কলেজে এই বেয়ার ফুটেড ডাক্তার করার জন্য অতীতে একটা ব্যবস্থা নেওয়া হয়েছিল। আমরা কোয়াকের শিকার। বিশেষ করে পশ্চিমবাংলার প্রত্যন্ত অঞ্চলের মানুষ কোয়াকের শিকার। কনডেন্সড মেডিকেল কোর্সে যাঁরা ডাক্তার হবেন তাঁরা পূর্ণাঙ্গ ডাক্তার এটা আমি বলছি না। কিন্তু যারা কোয়াকের শিকার, যারা প্রসূতি-নারী, শিশুমৃত্যু পর্যন্ত ঘটায়, সেটা এই কোয়াকদের দ্বারাই ঘটে। আমরা জানি, আমাদের রাজ্যে যত ডাক্তার প্রয়োজন তত ডাক্তার পাওয়া যায় না— এটা আপনারা বলেছেন। আপনাদের সময়েও দেখা গেছে, প্রকৃতপক্ষে যত ডাক্তার দরকার তত ডাক্তার পাওয়া যায় নি। সেজন্য এই শর্ট কোর্সের মাধ্যমে সেমি ডাক্তারের যে উদ্যোগ নিতে কনডেন্সড মেডিকেল কোর্স চিত্তরঞ্জন ন্যাশানাল মেডিকেল কলেজে যেখানে পড়ানো হচ্ছে, এটা একটা পরিপূরক। এটা পূর্ণাঙ্গ ডাক্তারের পরিপূরক। যেমন ভাবে একজন নার্সের ট্রেনিং থাকে, তার নলেজ থাকবে, তারা কোয়ালিফায়েডও বটে। বহু ছাত্রছাত্রী যারা আমাদের নর্থ বেঙ্গল থেকে পড়তে এসেছেন, যাঁরা কোয়ালিফায়েড, তাঁদের কাছ থেকে শুনেছি, তাঁরা যদি এই কোর্সে পড়েন, তাতে আপত্তিটা কোথায়? যে সমস্ত ডাক্তার ইন্ডিয়ান মেডিকেল এ্যাসোসিয়েশন-এর সদস্য, তাঁদের আপত্তি? যাঁরা ডাক্তারি করার জন্য প্রতিজ্ঞা গ্রহণ করেন, তাঁরা পরে প্রতিজ্ঞার কথা ভুলে যান। কমার্শিয়াল আউটলুক থেকে এমন কি যিনি খুব কোয়ালিফায়েড, খুব সাংঘাতিক নামডাক, আমরা লক্ষ্য করেছি, সার্ভিস রেন্ডারের ক্ষেত্রে তাঁদের ভূমিকা খুব উজ্জ্বল নয়। আমি এটাকে জেনারালাইজ করছি না। সমস্ত ডাক্তার ঐ জায়গায় নেই। আমাদের সমাজে যাদের টাকা আছে তাদের চিকিৎসা আছে। যাদের টাকা আছে তাদের শিক্ষা আছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকার যে উদ্যোগ নিয়েছেন, আমি জানি না, কেন এর সমালোচনা হচ্ছে। আমি নিশ্চয়ই স্বীকার করবো যে, এটা কোন পূর্ণাঙ্গ ডাক্তার নয়। এটা পরিপূরক— ডাক্তারের পরিপূরক এবং সেখানে ন্যাশানাল মেডিকেল কলেজে যারা বেয়ার ফুটেড ডাক্তার হবেন, তাঁরা সব জায়গায় যাবেন। আমি যে এলাকা থেকে প্রতিনিধিত্ব করছি, সেখানে যে বনাঞ্চল আছে, সেখানে একজন ডাক্তারও যান না, ওখানে ফরেষ্ট ভিলেজে যান না। বহু চা বাগান আছে যেখানে পূর্ণাঙ্গ ডাক্তার নেই। আমরা সেই এলাকার লোক। আমরা দিল্লী, ম্যাড্রাজের মত জায়গার লোক নই। আমাদের ওখানে কোয়াকের

শিকার হন মা-বোনেরা। ওখানে শিশুমৃত্যু ঘটে। আমি জানি, এরা পূর্ণাঙ্গ ডাক্তার নন, সেমি ডাক্তার। তাঁদের মেডিকেল এডুকেশন থাকবে, যাতে করে পরবর্তীকালে তাঁরা রেফার করতে পারবেন। পার্শ্ববর্তী যেসব হাসপাতাল, জেলা হাসপাতাল, সাব-ডিভিশন হাসপাতাল থাকবে, সেখানে তাঁরা রেফার করতে পারবেন। অন্তত মৃত্যুটা হবে না, ন্যূনতম চিকিৎসা পরিষেবা থাকবে। মেডিকেল কলেজে, ন্যাশানাল মেডিকেল কলেজে কনডেন্সড মেডিকেল কোর্সের মাধ্যমে কমিউনিটি মেডিকেল অফিসার হিসাবে এখানে যদি তাঁদের ট্রেনিং দেওয়া হয়, শিক্ষিত করা হয়, আমার মনে হয়না এটাতে স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে কোন অন্তরায় হবে, বরং তা নিশ্চিত হবে। পাশাপাশি, বিশেষজ্ঞ চিকিৎসক যেখানে পাঠানো দরকার, বিশেষ করে কমিউনিটি মেডিকেল কোর্সে কমিউনিটি মেডিকেল অফিসার যেখানে যাবেন, তার কিছু দূরে যেন বিশেষজ্ঞ চিকিৎসক থাকেন। বিশেষজ্ঞ চিকিৎসকদের কাছ থেকে তারা এই সমস্ত জেনে নেবেন। আমি যেটা বলতে চাইছি, যেন মাঝে মাঝে তাদেরকে নূতনভাবে ট্রেনিং দেওয়া হয়, এটা আমার আবেদন। আমি এটাকে সমর্থন করছি, এইজন্য পরিবর্তিত পরিস্থিতিতে দেশে যে জন বিস্ফোরণ হয়ে গেছে এটা করা ছাড়া আর কোন রাস্তা নেই। আমি সেইজন্য এই উদ্যোগকে সমর্থন জানাচ্ছি।

[2.30–2.40 p.m.]

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে আলোচনায় সৌগত রায় যে নোটিশ দিয়েছেন মোশান আন্ডার রুল ৩১৯, ন্যাশানাল মেডিকেল কলেজে পড়ার ব্যাপারে, সাড়ে তিন বছরের শিক্ষাক্রম চালু করবার চেষ্টা করছেন, আমাদের স্বাস্থ্যমন্ত্রী আমাদের সরকার, এই যে দৃষ্টিভঙ্গী, এই দৃষ্টিভঙ্গীটা হচ্ছে আমাদের পিছনে হাঁটার দৃষ্টিভঙ্গী। একটা সরকার ২৩ বছর আছেন আমাদের রাজ্যে, কেউ কেউ বিধানচন্দ্র রায়ের সময়ের কথাও উল্লেখ করলেন, বিধান রায়ের যুগ থেকে অনেক রাস্তা আমরা পেরিয়ে এসেছি, গঙ্গায় অনেক জল বয়ে গেছে, বিজ্ঞানেরও অনেক উন্নতি হয়েছে, মানুষের চেতনার অনেক বিকাশ হয়েছে, চিকিৎসা বিজ্ঞানেরও অনেক উন্নতি হয়েছে, সম্প্রতি আমাদের হাউস থেকে বিশিষ্ট কয়েকজন মন্ত্রী দক্ষিণ ভারত গিয়ে চিকিৎসা করিয়ে এলেন, এই অবস্থায় আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী পার্থবাবুকে জিজ্ঞাসা করতে চাই, আপনার দৃষ্টিভঙ্গী কি, টার্গেট কি, শহরে যারা আছেন, তারা ভাল ডাক্তারের কাছে চিকিৎসার সুযোগ পাবে। গ্রামের মানুষের কি মূল্য কম, তাদের জীবনের দাম কম, তাদের কাছে এমন ডাক্তার তৈরী করে পাঠিয়ে দিচ্ছেন? আপনার দৃষ্টিভঙ্গীটা কি? গ্রামের মানুষ অল্প শিক্ষিত, তাদেরকে এই সমস্ত ডাক্তারদের দিয়ে চিকিৎসা করাবেন। আর শহরের মানুষের জন্য পাশ করা ৫ বছরের যারা ইন্টারনি করবে তাদেরকে দিয়ে চিকিৎসা করাবেন। এই যে দৃষ্টিভঙ্গীটা এটা আপনাদের কাছে সুট করবে? এটাই কি আপনাদের সরকারের নীতি গ্রামের মানুষকে এমন চিকিৎসা ব্যবস্থার মধ্যে দিয়ে নিজে যেতে চান? আপনাদের দলের একজন নেতা তিনি এই মাত্র বললেন এরা পুরো ডাক্তার নন, আপনারা তাহলে হাতুড়ে ডাক্তারকে দিয়ে চিকিৎসা করাবেন। আপনাদের ব্যর্থতা

ঢাকবার জন্য। কেন আপনারা ২৩ বছরে চিকিৎসা ব্যবস্থার উন্নতি করতে পারছেন না। এর জন্য যে ইনফ্রাসট্রাকচার ডেভলাপ করা দরকার, তা আপনারা করছেন না। আমার পূর্ববর্তী বিধানসভা কেন্দ্রে বারুইপুরে সেখানে একজন ডাক্তারবাবু বলেছিলেন আমাকে মেরে ধরে তাড়িয়ে দিন যাতে আমি চলে যেতে পারি। তিনি সেখানে নার্সিং হোমে চিকিৎসা করছেন। হাসপাতালে চিকিৎসা করছেন না। অধিকাংশ গ্রামেই এই জিনিস চলছে। আপনারা তাদেরকে প্রয়োজনীয় পরিকাঠামো তৈরী করে দিন, চিকিৎসার সুযোগটা করে দিন, মেডিসিন, এক্স-রে মেশিন অন্যান্য সুযোগ সুবিধার ব্যবস্থা করে দিন, তাহলে চিকিৎসা হবে। আপনারা ২৩ বছর ধরে হাস্যকর ভাবে পিছিয়ে পড়েছেন। একটা কথা আপনারা জানেন, মিনিবাসে উঠলেই বাসের কন্ডাকটার বলে, আপনারা পিছন দিকে এগিয়ে যান। আপনাদের ২৩ বছরের শাসনে আমরা কি দেখছি, আপনারা পিছন দিকে এগিয়ে যাচ্ছেন। ব্রীটিশ আমলে আমরা দেখেছি, ডাক্তাররা দার্জিলিঙে যেতে চাইতেন না, তখন বিশেষ এ্যালাউন্স দিয়ে তাদেরকে পাঠান হোত, পরবর্ত্তীকালে যখন কালাজ্বর হল, তখনও বিশেষ এ্যালাউন্স দিয়ে পাঠাতে হোত, আমি এই নূতন চিকিৎসা ব্যবস্থাকে আন্ডার এস্টিমেট না করে বলছি, ৮০ সালে এটা চালু হয়েছিল, তখন এটাকে কন্টিনিউ করেননি, কারণ মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া প্রতিবাদ করেছিল, শিক্ষিত মানুষ প্রতিবাদ করেছিল, মানুষ গ্রহণ করেনি, তখন আপনাদের পিছিয়ে আসতে হয়েছিল। আপনারা এবারে ৩২৭ জন ছাত্রকে নিয়েছেন তাদের কোন শিক্ষাগত যোগ্যতা মাপলেন না, এরা সব কি রেকমেন্ডেড বাই এম. এল. এ'স? কোন জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা তাদের দিতে হল না, কোন যোগ্যতার মাপকাঠিতে তাদের এই হাফ চিকিৎসার কোর্স পড়াচ্ছেন? এর পরে এদেরকে দিয়ে চিকিৎসা করাবেন গ্রামের মানুষকে? এটা নেগেটিভ এ্যাটিচুড অফ দি গভর্ণমেন্ট। গভর্ণমেন্টের এই এ্যাটিচুড উইথড্র করা উচিত। কোন কারণে যদি এই ডাক্তাররা পশ্চিমবাংলার বাইরে যায় তাহলে কি এরা চিকিৎসা করতে পারবে। এই কারিকুলারটা কে ঠিক করল, স্টেটমেন্টে আপনি বললেন The Execut:ve Committee of the Council at their meeting held on 5.1.99 decided that the Council have no objection to consider the said proposal. এটা কনসিডার করছে কিনা তার চিঠি কোথায়? তারপরে বলেছেন, But as regards the nomenclature of the Course, Executive Committee decided to obtain legal opinion whether following promulgation of the IMC Act, 1956. আপনি একটা কাগজ ধরিয়ে দিয়েছেন? এই কাগজটাতে কে সই করেছে। এটা আপনি নিজে লিখে দিয়েছেন কিনা তার কি প্রমাণ আছে। আপনি নিজেকেই একমাত্র শিক্ষিত মানুষ বলে মনে করেন, আর আমরা সব মুর্খ। ইন্ডিয়ান মেডিকেল কাউন্সিলে এটা গৃহীত হয়েছিল কি? এই বিষয়টা আবার আপনি নতুন করে ভেবে দেখুন। ১৯৮০ সালে আপনারা যখন করেছিলেন তখন আমরা তীব্র প্রতিবাদ করেছিলাম, আপনাদের পিছিয়ে আসতে হয়েছিল। শিক্ষার ক্ষেত্রে আপনারা ইংরাজী তুলে দিয়েছিলেন, মানুষের চাপে পড়ে আবার আপনাদের পিছিয়ে আসতে হয়েছে। মানুষ চাইছে না হাফডাক্তার হোক। গ্রামের মানুষকে আপনারা অর্ধশিক্ষিত ডাক্তার দিয়ে চিকিৎসা করাবার যে নীতি নিয়েছেন, বামফ্রন্ট সরকার, বাংলার মানুষ এর প্রতিবাদ করবে।

**শ্রীপার্থ দে :** মিঃ স্পীকার স্যার, যে বিষয়টা নিয়ে আলোচনা হচ্ছে সে সম্পর্কে আমি দু-একটি কথা অল্প সময়ের মধ্যে বলতে চাই। প্রথম হচ্ছে, সি. এইচ. এস. ও, কমিউনিটি হেলথ্ সার্ভিস অফিসার, এরা পশ্চিমবাংলাতে রাজ্য সরকারের অধীনে গ্রামের যে স্বাস্থ্যকেন্দ্র এবং ব্লক স্বাস্থ্যকেন্দ্র আছে সেখানে ৩২৭ জন ডাক্তার কর্মরত আছেন। এদের এক সময় সরকার তিন বছরের একটা কোর্স পড়িয়েছিল। এদের নির্বাচন করা হয়েছিল উচ্চ মাধ্যমিকের ফলাফলের ভিত্তিতে। যারা ভালো ফলাফল করেছিলেন তারা এতে সুযোগ পেয়েছিলেন। তারপরে এদের গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে নিয়োগ করা হয় এবং এরা গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে এখনো কর্মরত আছেন। এখানে ওদের যে কাজটা করতে হয়, সেখানে গ্রামের রোগী দেখতে হয়, কি রোগ হয়েছে বলতে হয়, চিকিৎসা করতে হয়, ওষুধ দিতে হয়। এখানে গ্রামের যারা সদস্য আছেন এবং গ্রামের খবর যারা রাখেন তারা জানেন, গ্রামীন স্বাস্থ্যকেন্দ্রে তাদের দায়িত্ব নিয়ে কাজ করতে হয়, এই ব্যাপারে কোন বিতর্কে আমি যাচ্ছি না। তবে আপনারা অনেক সহজে এই সমস্ত সমস্যার সমাধান জানেন। একটা স্বাস্থ্যকেন্দ্র পরিচালনা করতে গেলে তাদের অনেক কাগজপত্রে সই করতে হয়, কিন্তু এটা তারা করতে পারছেন না। ওদের যে যোগ্যতার মান আছে তাতে এই স্বীকৃতিটা দেওয়া যায় না। সরকার বা অন্য কোন সংস্থা এই স্বীকৃতি দিতে পারছে না। কিন্তু তাদের এই কাজটা করতে হবে। চিকিৎসা করতে হবে।

[2.40–2.50 p.m.]

অনেকদিন ধরেই এই আলোচনা চলছে—কি করা উচিত, কি করলে ভালো হয়। রাজ্যের একটা সংস্থা আছে, তাকে বলা হয় ওয়েস্ট বেঙ্গল স্টেট মেডিক্যাল কাউন্সিল-দেখছি অনেকেই এটা জানেন না, — কেন জানেন না জানি না, সংবাদপত্রের সম্পাদকও জানেন না, অনেক সদস্যও জানেন না। এই কাউন্সিলের কর্মকর্তাদের সঙ্গে রাজ্য সরকারের আলোচনা হয়। এর আগে এই কাউন্সিলের যিনি সভাপতি ছিলেন ডঃ মজুমদার, তার সঙ্গে কথা বলি, প্রশ্ন করি। তারপর এলেন ডঃ অশোক চৌধুরী, তার সঙ্গেও পরামর্শ করি—কি করা উচিত, কি করলে ভালো হয়। তারা বলেছিলেন—এদের জন্য একটা কনডেন্সড বা সংক্ষিপ্ত কোর্স করুন, তাতে এই এই পড়াতে হবে, এই এই করতে হবে, ইত্যাদি। তখন প্রশ্ন করি, কে করবে, কার যোগ্যতা আছে? ওরা বলল, স্টেট মেডিক্যাল কাউন্সিলকে দিয়ে করান এবং আবার সাড়ে তিন বছর পড়তে হবে। আপনারা জানেন ডঃ চৌধুরীর চিঠি মি. স্পীকারের টেবিলে রাখা আছে, সার্কুলেট করা হবে। তারা আগে তিন বছর পড়েছেন, আবার সাড়ে তিন বছর পড়বেন, অর্থাৎ সাড়ে বছর। আমি কোন কোর্স করিনি। আবার একটা এক বছরের ইন্টার্নশিপ। অর্থাৎ সব মিলিয়ে সাড়ে সাত বছর পড়তে হবে। কারা পড়াবে? স্টেট মেডিক্যাল ফ্যাকালটি, যারা এম. বি. বি. এস. কোর্স, ডিগ্রি কোর্স, আন্ডার গ্রাজুয়েট কোর্সে পড়ান, যে মানের শিক্ষক পড়ান, সেইরকমই করা হবে। সাড়ে সাত বছর পড়ার পর কেন তারা স্বীকৃতি পাবে না? এত প্রতিহিংসা কার? এই প্রশ্ন করতেই পারি।

পাশাপাশি আর একটা কথা বলা দরকার, দুটো আইন আছে। একটা, ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল এ্যাক্ট, তার নিজস্ব ক্ষেত্র আছে। মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া যে সব প্রতিষ্ঠানকে স্বীকৃতি দেন, যেসব ডিগ্রিকে স্বীকৃতি দেন, তার সম্পর্কে এই আইন। ১৯৯৩ তে এর কিছু সংশোধন হয়েছে। আমার মনে হয় খুব ভালো সংশোধনী, আমার নিজের ধারণা। কোন প্রতিষ্ঠান যদি সেট আপ করতে হয়, তাহলে অগ্রিম অনুমোদন নিতে হবে, এটা সর্ব ভারতীয় আইন, এটা সবাই মেনে চলতে বাধ্য, আমরাও মেনে চলি। আমাদের এখানে এম. বি. বি. এস., পোস্ট গ্রাজুয়েট, আন্ডার গ্রাজুয়েট, এম. ডি., এম. এস. ইত্যাদি ইত্যাদি মেডিক্যাল কোর্স যেগুলো আছে, এটাও সম্পূর্ণরূপে মেডিক্যাল কাউন্সিল আইনে, তার নির্দেশে, পরামর্শে চলছে। তার জন্য যে যোগ্যতা দরকার, সেটা অর্জন করতে চেষ্টা করে যাচ্ছি। সেটা নতুন কথা নয়। তার একটা আইন আছে, সেটা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল মেডিক্যাল কাউন্সিল এ্যাক্ট। এই আইনটা প্রথম তৈরী হয়েছিল ১৯১৪ সালে। তারপর এর কিছু সংশোধন হয়। এই আইনটা আছে। ইন্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল এ্যাক্ট পাশ হয়ে যাওয়ার পরও কিন্তু এই আইনটা বাতিল হয়ে যায়নি, এই আইনটা আছে। এর নিজস্ব একটা চৌহদ্দি আছে। ওয়েষ্ট বেঙ্গল ফেডারেল কাউন্সিল, তারও একটা চৌহদ্দি আছে, সীমাবদ্ধ হলেও জুরিসডিকসন আছে, সেই জুরিসডিকসনের মধ্যে তাদের কিছু ক্ষমতাও আছে, সেটা নাকচ হয়ে যায়নি—তাদের ওপিনিয়ন। পরে যদি কেন্দ্রীয় আইন বদল হয়ে যায়, সমস্ত স্টেট মেডিক্যাল কাউন্সিলের আইন যদি বাতিল হয়ে যায়, তখন দেখব। সেটা তো হয়নি। এর একটা চৌহদ্দি আছে এবং এর মধ্যে তারা স্বীকৃতি দিতে পারে। ওরা বলেছে আপনারা একটা মেডিক্যাল কোর্স করুন—সাড়ে তিনি বছর পড়াশোনা, তারপর এক বছরের ইন্টার্নশিপ। তারপর স্বীকৃতি। স্বীকৃতি কখন হয়? এতজন সদস্য আছেন, কেউ জানেন না? প্রতিষ্ঠানটা স্থাপন হয়, পড়ানো হয়, তারপর স্বীকৃতি দেওয়া হয়। বিরোধীপক্ষের লোকেরা হঠাৎ কেন সব ভুলে গেলেন? কিসের জন্য এত বিভ্রান্ত? কিসের জন্য এত সিজোফ্রেনিয়া, সেটা আমি বুঝতে পারছি না। এই যে আমাদের এখানে আছে মাদ্রাসা বোর্ডের চেয়ারম্যান। উনি একটা বিদ্যালয় চালু হওয়ার আগেই স্বীকৃতি দেন, না বিদ্যালয় চালু হওয়ার পরে স্বীকৃতি দেন? এত সিজোফ্রেনিক কেন? দুটো একবারে সম্পূর্ণ আলাদা আইন। একটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের আইন, আর একটা হচ্ছে রাজ্য সরকারের। রাজ্য সরকারের আইনে যেটা আছে, সেটা মোতাবেক আমাদের মেডিক্যাল কাউন্সিলের পুরোপুরি এক্তিয়ার রয়েছে। সেই এক্তিয়ার অনুযায়ী এটা চালু করা হচ্ছে। আমি আগেও বলেছি এবং এখনও বলছি—মেডিক্যাল কাউন্সিলের যা যা নির্দেশ, যা আমরা মানতে পারি, তার যোগ্যতা অর্জন করার জন্য আমরা চেষ্টা করছি। এরজন্য রিপোর্ট করছি। আমরা সবাই বলছি যে, এটার একটা দিক যেমন গৌরবের, আবার আর একটা দিকে সমস্যাও আছে। এখানে সমস্ত মেডিক্যাল কলেজগুলি রাজ্য সরকার পরিচালনা করেন। এটা খুবই বড় দায়িত্ব। সেই কারণে বাজেট বরাদ্দের বড় অংশটা মেডিক্যাল এডুকেশানের জন্য দিয়ে দিচ্ছি। সমস্ত মেডিক্যাল কলেজ ইমপ্রুভ করেছে। সমস্ত মেডিক্যাল কলেজ যাতে ঠিকমত চলে তারজন্য মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া থেকে মাঝে মাঝে এসে

পরিদর্শন করে যান। আমরা আই পি জি এম ই আর চালু করতে চাইছি। যেগুলি দূরের মেডিক্যাল কলেজ, কলকাতার বাইরে, সেখানে ৫০টি আসন বাড়াবার চেষ্টা করছি। প্রাথমিকভাবে পরিদর্শন হয়ে গেছে। তারা কতগুলি নিয়ম অর্জন করতে বলেছেন। কতগুলি ভালো কথাও বলেছেন। আমরা শিক্ষকদের পদ সৃষ্টি করছি। শিক্ষক পদ যাতে দ্রুত নিয়োগ করা যায়, তারজন্য চেষ্টা করছি। এই সভাতেই কোন একজন বলেছেন—দলের লোক ঢোকাবেন। এটা খুবই ভুল কথা। এত দ্রুত আমরা করলাম, অথচ আপনারা এই ব্যাপারে কিছু বললেন না। আমরা স্মরণ করিয়ে দিচ্ছি যে, কলকাতা মেডিক্যাল কলেজে যখন রুটিন ইন্সপেকশানে আসছে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া থেকে, তখন সংবাদপত্র জগতে একটা উৎসব আরম্ভ হয়ে গেল। আর আমাদের এখানে কেউ কেউ বিরোধী পক্ষের তেল মারতে শুরু করলেন—কি ব্যাপার না পশ্চিমবঙ্গের সরকার এত খারাপ যে, কলকাতা মেডিকেল কলেজে ১৫০টি আসন থাকবে না। একেবারে উৎসব আরম্ভ হয়ে গেল। সকালবেলা, সন্ধ্যাবেলায় টি ভি তে রেডিওতে বলছে, আর সংবাদপত্রে তো বলছেই। তারপর তারা এলেন এবং ঘুরে দেখেও গেলেন এবং ১৫৫টি আসনই থাকল। এইসব কথা বলার জন্য একজনও কেউ দুঃখবোধ করলেন না। একজনেরও শুভবুদ্ধি হল না। আপনারা হীনমন্যতা কাটাবার চেষ্টা করুন। আমি পশ্চিমবঙ্গের মানুষের হীনমন্যতার কথা বলছি না, আমি পশ্চিমবঙ্গের সংবাদ মাধ্যম এবং কিছু বিরোধীপক্ষের সদস্যের কথা বলছি। কাঁচি দিয়ে পেপার কাটিং কেটে আপনারা দিল্লিতে পাঠিয়ে দিয়ে বললেন যে, এটা দেবেন না। মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া থেকে ওরা বললেন যে, এগুলি পাঠাবেন না। অন্যান্য রাজ্যের কেউ এ জিনিস করে না। অন্য রাজ্যে যদি আসন বাড়াতে হয়, তাহলে সব দল মিলে একজোট হয়ে বলে। আপনারা এইসব জিনিষ করলেন, আর ওরা বলল যে, "আমরা চোখে দেখে যা বুঝব, সেই অনুযায়ী রিপোর্ট লিখব। এইসব পাঠাচ্ছেন কেন? এইসব পাঠাবেন না।" কারা এইসব পাঠায়? এই দৈন্য মেনে নিয়ে চলা যাবে না।

[2.50–3.00 p.m.]

এই দৈন্য মেনে কি আমরা চলে যাব। এই দৈন্য মেনে নিয়ে আমরা চলে যাব না। ওই যে এক জন বললেন পিছনের দরজা দিয়ে, আমি প্রসঙ্গক্রমে বলছি, ন্যাশনাল মেডিকেল কলেজের পিছনের দরজা কোনটা। এটা সৌগত রায় মহাশয় একটা খবর নিলেন না। সুন্দরী মোহন অ্যাভিনিউ বলে একটা বিরাট রাস্তা আছে, সেই সুন্দরী মোহন অ্যাভিনিউ এর উপর যে দরজাটা ওইটা কিন্তু পিছনের দরজা না সামনের দরজা। সৌগত বাবু আপনাকে যে সংবাদ সরবরাহ করেছে, আমি ওই দরজাটা দিয়ে ঢুকেছি, আমি কোন পুলিশ নিয়ে যাই নি। আমি তো আমার গাড়ির চালককে নিয়ে আর গাড়ি নিয়ে ঢুকে গেছি। আমি ওখানে এক ঘন্টার উপর ছিলাম। কাল একটা কাগজের এডিটর লিখলেন যে ওখানে একটা উত্তেজনা সৃষ্টি হবে এই উদ্দেশ্যে। কিছুই হয় নি। আমি ব্যাখ্যা করে এলাম। তাঁরা শুনলেন। ছাত্রছাত্রীরা শুনলেন। তাঁরা বললেন হ্যাঁ, ঠিকই তো আছে। আপনি যা বলেছেন এই ব্যাখ্যা ঠিকই আছে কিসের এত হীনমন্যতা?

আমি বা আমাদের রাজ্যসরকার বা আমাদের দপ্তর আমরা একথা মনে করি না। ৩২৭ এর জনের প্রতি সরকার যে দায়িত্ব কর্তব্য পালন করছেন বা এত দিন যে কাজটা করছেন আপনাদের একটা জ্ঞান বৃদ্ধি, আপনাদের কর্মদক্ষতা বৃদ্ধির একটা সুযোগ দিচ্ছি। এটাই একমাত্র নয় সাড়ে তিন বছর প্লাস এক বছর একটা কঠিন অগ্নি পরীক্ষার মধ্যে দিয়ে তারা যাবেন। তারা যে রাজী হয়েছেন এতে আমরা খুব খুশী। তারা যে পঠনপাঠনের জন্য নিজেদের বেতন থেকে ৫শো টাকা করে দেবেন, এটাও শুনে রাখুন এটা একটা ইতিহাস। এটা ভারতবর্ষের কোথাও আছে বলে জানি না। আমরা ৫শো টাকা করে ফী দেব। আমরা আমাদের যোগ্যতা অর্জন করতে চাইছি। এতে কার ক্ষতি হচ্ছে। আমাদের পশ্চিমবাংলায় সাড়ে ৬ হাজার ৭ হাজার চিকিৎসক এর একটা ক্যাডার আছে। রাজ্যসরকার তাদের বেতন দেন। সেখানে গ্র্যাজুয়েট চিকিৎসক আছেন। তারা কেউ এসেছেন পি. এস. সি'র মাধ্যমে। চিকিৎসকদের আমরা একটা ওয়াক অ্যান্ড ইন্টারভিউ করেছি। এই বিধানসভা অনুমোদন করেছেন। আমরা তাদের তালিকা প্রকাশ করেছি। একটা সময়ে কিছু অ্যাডহক চিকিৎসক নেওয়া হয়েছে। এখন অ্যাড হক নেওয়ার পক্ষপাতী নই তার কারণ হচ্ছে তাদের নিয়মিতকরণ করতে দীর্ঘ সময় লেগে যাচ্ছে। ২০ বছর সময় লেগে যাচ্ছে। তাহলে ৩২৭ জনের যদি জ্ঞান বৃদ্ধি করা হয়, তাদের কর্মদক্ষতা বৃদ্ধি করা হয় তাহলে কার ক্ষতি হচ্ছে আমি বুঝতে পারছি না। আমাদের সমাজে চিকিৎসকদের একটা উচ্চ স্থান সেটা এমন কিছু ঠুনকো জিনিস নয় যে এই ৩২৭ জনকে যদি তৈরী করা যায় সাড়ে সাত বছরের কোর্স পড়িয়ে তাদের যোগ্যতা বৃদ্ধি করা যায় তাতে চিকিৎসকরা তাঁদের বিরাট আসন থেকে টলে পড়ে যাবেন। তাঁদের সম্মান এত ঠুনকো বলে আমরা মনে করি না। দুর্ভাগ্যের বিষয় যে সেকথা কেউ কেউ মনে করেন। অবাক ব্যাপার। আমরা দেখছি দু'একজন চিকিৎসকও একথা মনে করেন যে ৩২৭ জনকে পড়ানোর সুযোগ দিলে তাদের অবস্থান ধ্বসে যাবে। কেন এই হীনমন্যতা। এটা একটা সঠিক সিদ্ধান্ত। সরকারের তরফ থেকে সব সময়ে তাদের কর্মবাহিনীতে যারা আছেন তাদের যোগ্যতা, তাদের অভিজ্ঞতা এটাকে বাড়ানোর জন্য চেষ্টা করবে, চেষ্টা করা হবে। সেটা যারা উচ্চ ক্যাডার আছেন তাদেরও করা হয় যারা মাঝারি ক্যাডার তাদেরও করা হয়, তাদের অভিজ্ঞতা বাড়ানোর সুযোগ দেওয়া হয়। যারা মেডিকেল সার্ভিসে আছেন তারা এম. ডি. এম. এস. করতে পারেন সুযোগ পেলে তাদের আমরা ছুটি দিই। কই কেউ তো আপত্তি করেন না। কেউ তো বলেন না এতে আমাদের স্বার্থ ক্ষুন্ন হয়ে যাচ্ছে। এটাও তো একই রকমের। আমাদের এখানে যারা অধ্যাপক আছেন, গবেষণাপত্র লেখেন দেশে বিদেশে গবেষণাপত্র পড়তে যাবেন, আমরা তাঁদেরকে বলি আপনারা যান। কোন কোন ক্ষেত্রে যাওয়ার আসার ভাড়া দিয়ে আমরা সাহায্য করি। এদের ক্ষেত্রে করব না কেন? কি এদের অপরাধ যে এদের প্রতি এত রাগ বা অভিমান। সেই অর্থে কোন কারণ আমরা ব্যাখ্যা করতে পারছি না। কালকে একটা কাগজে দেখলাম লিখেছে যে মন্ত্রী বিচলিত হয়ে যা খুশী বিবৃতি দিচ্ছেন। আমি একটাই বিবৃতি দিয়েছি তা হল এখানে। সেই বিবৃতির উপর একজন মাননীয় সদস্য প্রিভিলেজ মোশনও নিয়ে চলে এলেন। কই আপনি তো প্রমাণ করলেন না, আমি তো কাগজ দিয়ে

দিলাম। আপনার তো বক্তৃতা করাই উচিত হয় নি। আপনার ওঠাই উচিত হয় নি। আপনি যে প্রিভিলেজ মোশন এনেছেন সেটা কতটা সঠিক ভাবলেন না? আপনি বক্তৃতা করছেন কি করে? এস. ইউ. সি দল প্রচার করে যে গ্রামে যারা চিকিৎসা করে তাদের একটা থ্রেটনিং দিলে তারা করতে পারে। আবার তাঁরা এখানে বলছেন দলের সাথে মিলে গিয়ে বলছেন এটা চালু করা চলবে না। আইনগত দিক থেকে নীতিগত দিক থেকে এবং প্রয়োজনীয়তার দিক থেকে অনেক সদস্য বলেছেন যাঁরা এখন উপস্থিত নেই। শ্যামপুর ব্লকের প্রাইমারী হেলথ সেন্টারে আমি এবং বিধায়ক শ্রীসঞ্জীব দাস সেখানে গিয়েছিলাম, সেখানে এক জন দায়িত্বে আছেন। উনি এবং আমি এক মত হয়েছি, এই স্বাস্থ্যকেন্দ্র চলছে সেখানে রোগীদের চিকিৎসা হয়, কিন্তু ওঁনারা লিখতে পারবেন না, সেই জন্য আমরা এই ব্যবস্থা করেছি। আপনারা সমালোচনা করছেন, সরকারের বিরুদ্ধে বলেছেন, কিন্তু তার মানে এই নয় যে আমরা আপনাদের কাছ থেকে প্রত্যাশা করছি না। ৩২৭ জনকে ট্রেনিং দিলে পশ্চিমবঙ্গ বিপর্যস্ত হয়ে যাবে এই ধারণা যাঁরা করছেন তাঁদের বিচার বুদ্ধিমত্তার উপর আমরা নির্ভর করতে যাবো কেন? আপনারা জিজ্ঞাসা করবেন তাদের, তারা আপনার দেশের লোক, গ্রামের লোকেদের কাছে জিজ্ঞাসা করুন। আর দলের লোকের কথা যদি বলেন তাহলে পশ্চিমবঙ্গের বেশীর ভাগ লোকই আমাদের। যাই হোক আমি ওই সব প্রশ্নে যাবে না। পশ্চিমবাংলার এই যে হীনমন্যতার উৎসব সেটা কমানোর দরকার আছে। আমাদের প্রয়োজনে অনেক কাজ করতে হবে। আমরা কোন অন্যায় কাজ যদি করি আইনের চৌহুদ্দির দিক থেকে তাহলে আইনজ্ঞরা সেটা দেখিয়ে দেবেন যে আমরা এমন কিছু করছি যাতে অন্য কারোর ক্ষতি হচ্ছে। এটা নিয়ে একটা অংশের মধ্যে বিভ্রান্তির সৃষ্টি হয়েছিল। আমরা সেই লোকদের মুখোমুখি হলাম। তারা বললেন ঠিক আছে! পশ্চিমবঙ্গে ভবিষ্যতে যাঁরা মেডিকেল গ্র্যাজুয়েট হবেন তাঁদের সরকারী চাকরীতে ঢোকবার কোন বাধা হচ্ছে না। ভবিষ্যতে আমরা আরও পদ সৃষ্টি করবো, ইতিমধ্যেই আমরা অনেক পদ সৃষ্টি করেছি। এই সব কারণে সৌগত রায় যে মোশান এনেছেন তার বিষয়বস্তু কিছু নেই। মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়ার যে নর্মস্ আছে, মেডিকেল কাউন্সিল অফ্ ইন্ডিয়ার যে স্পেসিফিকেশান আছে সেই অনুযায়ী আমরা মেডিকেল কলেজগুলিকে উন্নত করার চেষ্টা করছি, ন্যাশানাল মেডিকেল কলেজেরও উন্নতি করার চেষ্টা করছি। সময়ে সময়ে এখানে যে পরিদর্শনে আসেন সেই পরিদর্শনের সময় তাঁরাও আসবেন। আমি বলছি এটা যেহেতু একটা নতুন জিনিস করছি তাই এটা করতে গিয়ে কিছু কিছু প্রশ্ন দেখা দিতে পারে, যেমন সকাল বেলায় হবে, না বিকাল বেলায় হবে? ল্যাবরেটরীকে ব্যবহার করবো কিনা, ল্যাবরেটরীর অসুবিধা হবে কিনা? হাসপাতালে ওয়ার্ডের চাপ বাড়বে কিনা? ইন্টার্নশিপ কোথায় হবে? এই সব সমস্যাগুলি আসতে পারে। তবে এখনও সেই সময় আসে নি, যখন আসবে তখন দেখবো। তখন বসে আলোচনা করবো। শিক্ষকরা রয়েছেন, কলেজের কর্তৃপক্ষরা রয়েছেন। আর ছোট-খাটো যদি কিছু এ্যাডজাষ্টমেন্ট করতে হয় সেটা করার কোন অসুবিধা নেই। সব মিলে এ সম্পর্কে অকারণ ভুল বোঝাবুঝি না করে আমি এই সভাকে বলছি সৌগতবাবু যে মোশান এনেছেন আমি তাঁর বিরোধীতা করছি।

**Mr. Speaker :** Mr. Saugata Roy has submitted a substantive motion. Now I call upon Shri Saugata Roy to move his motion.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House disapproves of the Statement of the Health Minister on the newly introduced Condensed Medical Course for Community Medical Officers in Chittaranjan Medical College, Calcutta made on 6.3.2000.

[3.00–3.10 p.m.]

**Mr. Speaker :** The debate is supposed to close at 3 O'clock, I, therefore, extend the time for further ten minutes. Mr. Saugata Roy, please continue.

**শ্রীসৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বললেন এতক্ষণ আমি সর্বতো ভাবে তার বিরোধীতা করছি। তার মধ্যে কিছু অর্ধসত্য, এবং কিছু উদ্দেশ্য প্রণোদিত কথা আছে যেটা আমি বলতে চাই না। মাননীয় মন্ত্রী এখানে উপনির্বাচনের কথা বলেছেন। তাতে ওঁর মন কোন্ দিকে আছে স্বাস্থ্য সেবার দিকে না রাজনীতির দিকে এটা পরিষ্কার। স্যার, এটা খুব পরিষ্কার ভাবে বলতে চাই যে, এই যে সি. এইচ. এস. ও. বা কমিউনিটি হেলথ্ সার্ভিস অফিসার, আমরা এর বিরোধী নই। যে ব্যবস্থায় সরকারী স্বাস্থ্য পরিষেবা ধ্বংসের মুখে এবং তারাও এই অবস্থায় প্রবঞ্চনার স্বীকার। ডাক্তার বানিয়ে দেবার মিথ্যা প্রলোভনের ফলে তারা তাদের পেশাদারী জীবনে প্রবল অবমাননার সম্মুখীন হচ্ছে। আপনারা ডাক্তার বানিয়ে দেবার প্রলোভন দেখিয়েছিলেন ১৯৮০ সালে। আজকে আপনারা সেই প্রলোভন ফুলফিল করার চেষ্টা করছেন বলে তাদের মাঝখানে থেকে একটা স্বল্প শিক্ষিত ডাক্তারী কার্যক্রম ব্যবহার করার চেষ্টা করছেন। দুটো অর্ধসত্য মাননীয় মন্ত্রী বলেছেন। উনি বলেছেন যে স্টেট মেডিকেল কাউন্সিল নাকি বলেছেন, অনুমতি দিয়েছে। স্যার, স্টেট মেডিকেল কাউন্সিল বলেছে, Council have no objection to consider the said proposal. কাউন্সিল বলেনি, আমরা এগ্রি করছি, আমরা সম্মতি দিচ্ছি এর। কনসিডার করতে আপত্তি নেই। But legal opinion on the points raised above should be given. এইবার লিগ্যাল রিমেম্বারেন্স। হ্যাঁ, সুতরাং, ওরা অনুমতি দেননি। ওরা বলেছেন, আমরা কনসিডার করতে পারি। এবার স্যার যেটা হচ্ছে, এক বছরের পুরানো একটা বস্তাপচা চিঠি—লিগ্যাল রিমেম্বারেন্স কি বলেছেন শুনুন। লিগ্যাল রিমেম্বারেন্স বলছেন—In a conflict between State Act and the subsequent Central Act on any identical matter, the provisions of subsequent Central Act will prevail... সাবসিকোয়েন্ট সেন্ট্রাল এ্যাক্ট কি? মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া এ্যাক্ট, ১৯৫৬। প্রিভিয়াস স্টেট এ্যাক্ট কি? ওয়েষ্ট বেঙ্গল মেডিক্যাল কাউন্সিল এ্যাক্ট। মাননীয় মন্ত্রী বলছেন যে, ওয়েষ্ট বেঙ্গল মেডিক্যাল এ্যাক্ট তো আছে। সেই অনুসারে আমরা অনুমতি দেব। না, আপনি দিতে পারেন না। মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়া এ্যাক্টে ক্লিয়ারলি বলছে যে মেডিক্যাল কাউন্সিল অফ ইন্ডিয়াই একমাত্র কোন ডাক্তারী কার্যক্রমে স্বীকৃতি দেবে, কোন স্টেট মেডিক্যাল আলাদা ভাবে ডাক্তারী কার্যক্রমে স্বীকৃতি দিতে পারবে না। ওয়েষ্ট বেঙ্গল মেডিক্যাল কাউন্সিল

এ্যাক্ট-এ ডাক্তারদের রেজিস্ট্রেশনের ব্যাপারে, ডাক্তারদের স্বীকৃতি দেওয়ার ব্যাপারে কোন 'সে' নেই, কোন 'সে' থাকতে পারে না। দ্বিতীয়তঃ, আপনি এদের প্রলোভন দেখাচ্ছেন যেন-তেন প্রকারে এদের ডাক্তার বানিয়ে দেবেন। এ ব্যাপারে আপনারা হয়তো তাদের কাছে পলিটিক্যালি কমিটেড। কিন্তু আপনি তাদের ডাক্তার বানাতে পারবেন না। আপনি ট্রেনিং দিননা আপনার কমিউনিটি হেলথ্ সার্ভিসের অফিসারদের, কে বারন করেছে। কিন্তু সরকারী খরচে সাড়ে ৩ বছর মাইনে পাবে আর ৫০০ টাকা মাসে ডাক্তারি ফি-র মধ্যে দিয়ে আপনি তাদের ডাক্তার করায় প্রলোভন দেখাচ্ছেন, এরা ডাক্তার হতে পারবে না। এদের এই রাজ্যের বাইরে কোথাও স্বীকৃতি হবে না এবং এই রাজ্যের মধ্যেও তারা বার্থ সার্টিফিকেট, ডেথ সার্টিফিকেট দিতে পারবে না। কেন আপনি তাদের এই বিপদের মধ্যে ফেলছেন? আপনি বলছেন, কার ক্ষতি হবে? আমি তো বলছি, এদের বিরোধী আমরা নই। কিন্তু যদি সারা ভারতবর্ষ জেনে যায় পার্থবাবুর নেতৃত্বে রাজ্য সরকার একটা কনডেন্সড এম. বি. বি. এস. ডিপ্লোমা—সোনার পাথরবাটী হয়। এম. বি. মানে কি? ব্যাচেলর অফ মেডিসিন। ব্যাচেলর অফ মেডিসিনে ডিপ্লোমা দিচ্ছেন তাহলে আবার ডিগ্রি কি করে হয়? আমি যেটা শুনলাম তাতে ডিপ্লোমা বা ডিগ্রি চালু করা হবে। এটা পার্থবাবু চালু করছেন। স্যার, মাননীয় পার্থবাবু আমার কাছে জিজ্ঞাসা করেছেন, তাহলে কিসের ক্ষতি হবে? ক্ষতি হবে বাংলার রেপুটেশনের।

বাংলায় এখানে হাতুড়ে ডাক্তার তৈরী করা হবে—ডাঃ বিধান রায় যে রাজ্যে ছিলেন, নীলরতন সরকার যে রাজ্যে ছিলেন, সেই রাজ্যে পার্টির নিয়োগ করা কিছু লোক যারা জয়েন্ট এন্ট্রান্স দিয়ে আসেনি তাদের এখন ৪২ বছর বয়স হয়েছে, তারা ২৫ বছর পর একটা ডিপ্লোমা পাশ বার করবেন। সারা ভারতে রটে যাবে পশ্চিমবাংলা কোয়াক ডাক্তার তৈরী করছেন। আমাদের সম্মান চলে যাবে। আমি পার্থবাবুর কাছে আবার আবেদন করছি, প্রেস্টিজে দাঁড়াবেন না, পার্টি যাই সিদ্ধান্ত নিক ইগোতে দাঁড়াবেন না, আপনি এটা উইথড্র করুন। শেষ পর্যন্ত হয়তো মামলা হবে, আপনি আটকে যাবেন। কিন্তু আপনি এই প্রেষ্টিজে যাবেন না। আজকে সিদ্ধান্ত নিয়ে এটা আপনি তুলে নিন। নইলে আপনার এই স্টেটমেন্ট আমরা পুরোপুরি ডিস্‌এপ্রুভ করে এই হাউসে মোশান রাখবো।

**শ্রীপার্থ দে ঃ** স্যার, আমি আগেই বলেছি যে, এই যে সংক্ষিপ্ত কোর্স চালু করা হচ্ছে এটা সম্পূর্ণরূপে আইনগত চৌহদ্দির মধ্যেই হচ্ছে। এবং নৈতিক ভাবে প্রয়োজনীয়তার দিক থেকে এই কোর্সের মাধ্যমে এই ৩২৭ জনকে শিক্ষার দিক থেকে এবং অভিজ্ঞতার দিক থেকে আরও উন্নত করার প্রয়োজনীয়তা রয়েছে। কাজেই এই যে কর্মসূচী সরকার নিয়েছেন এটি সমর্থন যোগ্য। কাজেই কোনভাবেই মাননীয় সদস্য সৌগত রায় মহাশয়ের অনুরোধ বা তাঁর আনা প্রস্তাব সমর্থন করা যাচ্ছে না।

The Motion of Shri Saugata Roy that the statement of the Health Minister made on 6th March, 2000, on the newly introduced Condensed Medical Course for Community Medical Officers in Chittaranjan National

Medical College, Calcutta, be taken into consideration, was then put and a division was taken with the following results :

**NOES**

Abu Ayes Mondal, Shri
Bagdi, Shri Bijoy
Bagdi, Shri Lakhan
Bag, Shri Kartik Chandra
Banerjee, Shri Mrinal
Bhakat, Shri Buddhadev
Bhattacharya, Shri Asok
Biswas, Shri Binay Krishna
Biswas, Shri Kamalakshi
Biswas, Shri Sushil
Biswas, Shrimati Susmita
Bauri, Smt Uma Rani
Bouri, Shri Haradhan
Chakrabarti, Shrimati Kumkum
Chattopadhyay, Shri Jyoti Krishna
Chowdhury, Shri Jayanta
Chowdhury, Shri Nanigopal
Das, Shri Ananda Gopal
Das, Shri Bidyut Kumar
Das, Shri Somindra Chandra
Dey (Bose), Shrimati Ibha
Dey, Sri Narendra Nath
De, Shri Partha
Dhar, Shri Padmanidhi
Duley, Shri Krishnaprasad
Dutta, Shri Gurupada
Dutta, Shri Himangshu
Ganguly, Shrimati Kanika
Gayen, Shri Nripen
Ghosh, Shri Rabindra
Giri, Shri Asok
Goswami, Shri Subhas
Hafiz Alam Sairani, Shri
Hazra, Shri Samar
Hembram, Srimati Deblina
Jamadar, Shri Badal
Khanra, Shri Saktipada

Mahata, Shri Khagendra Nath
Maitra, Shri Banshi Badan
Majhi, Shri Nanda Dulal
Mal, Shri Nimai
Mandal, Shri Rabindranath
Mandal, Dr. Ramchandra
M. Ansaruddin, Shri
Md. Yakub, Shri
Mehbub Mondal, Shri
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Subhas
Mostafa Bin Quasem, Shri
Mukherjee, Shri Anil
Mukherjee, Shrimati Mamata
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Pratyush
Mursalin Molla, Shri
Naskar, Shri Subhas
Nath, Shri Madanmohan
Nazmul Haque, Shri
Oraon, Shri Jagannath
Patra, Shri Manoranjan
Roy, Shri Mrinal Kanti
Samanta, Shri Rampada
Sanyal, Shri Kamalendu
Sen Gupta (Bose), Shrimati Kamal
Sk. Khabiruddin Ahmed, Shri
Shaw, Shri Pravin Kumar
Sk. Jahangir Karim, Shri

AYES

Abdul Salam Munshi, Shri
Abu Hena, Shri
Banerjee, Shri Tapas
Banerjee, Shri Pankaj
Bapuli, Shri Satya Ranjan
Bhattacharyya, Shri Badal
Biswas, Shri Shashanka Shekhor
Chattopadhyay, Shri Sobhan Deb
Das, Shri Dilip Kumar
Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar
Deb, Shri Ashok Kumar
Ghosh, Shri Dipak
Ghosh, Shri Nirmal
Hansda, Smt. Chuni Bala
Humayun Reza, Shri
Khanra, Shri Ajit
Mandal, Shri Tushar Kanti
Md. Abdul Karim Choudhary, Shri
Md. Sohrab, Shri
Mitra, Shrimati Sabitri
Mukherjee, Shri Ashoke
Mukherjee, Shri Kamal
Mukherjee, Shri Subrata
Ray Chowdhury, Shri Biplab
Roy, Shri Saugata
Roy, Shri Tapas
Sarkar, Shri Deba Prasad
Singha, Shri Sankar
Sinha, Shri Atish Chandra

Ayes being : 30

and Noes being : 66

The Motion was lost.

[3.10–3.20 p.m.]

**Legislation**

**The West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000.**

**Shri Asok Bhattacharya :** I beg to introduce the West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000, and to place a statement under rule 72(i) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Statement Under Rule 72(1) of the Rules of Procedure & Conduct of Business in the West Bengal Legislative Assembly**

Electronic Voting Machines were successfully used in the last Parliamentary General Election in 1999. Some of the advantages of use of Electronic Voting Machines are as follows :

(a) Rejection of ballot paper can be completely eliminated;

(b) Process for Counting of Votes and declaration of results can be completed very fast;

(c) the process of casting of votes takes less time;

(d) there remains no scope of allegations or irregularities with ballot papers;

(e) this machine ensures considerable saving of papers;

(f) the cost of conducting elections — particularly that of counting of votes remains lower than the cost incurred in the existing system.

Keeping in view the aforesaid advantages the West Bengal State Election Commission has recommended introduction of Electronic Voting Machines in the municipal elections of this State and has informed the State Government that the Election Commission of India has assured that the Electronic Voting Machines available with the Chief Electoral Officer, West Bengal will be made available for being used by the West Bengal State Election Commission in municipal elections. On such recommendations of the West Bengal State Election Commission, the State Government in the Municipal Affairs Department has decided to amend the West Bengal Municipal Elections Act, 1994, in order to facilitate use of Electronic Voting Machines in the municipal elections, and to introduce use of such machines in the ensuing municipal general electional to the Calcutta Municipal Corporation, to be held in May/June, 2000.

In view of the circumstances stated in the foregoing, as it was necessary to start the process of election to the said Municipal Corporation after making necessary amendments to the relevant rules on the basis of the said amendments, and as the West Bengal Legislative Assembly was not in session at the material time, an ordinance namely the West Bengal Municipal Elections (Amendment) Ordinance, 2000, for effecting the necessary amendments to the said Act had to be promulgated. The said Ordinance is proposed to be replaced by an Act of the Legislature.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Asok Bhattacharya :** Sir, I beg to move that the West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000, be taken into consideration.

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌর ও শহর উন্নয়ণ মন্ত্রী আজকে ৮নং বিল, ২০০০ সন—"দি ওয়েষ্ট বেঙ্গল মিউনিসিপ্যাল ইলেকসন্স

(অ্যামেণ্ডমেন্ট) বিল, ২০০০" পেশ করেছেন। আমি এই বিলের বিরুদ্ধে বলবার জন্য আপনার অনুমতি চাইছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিলটা উপস্থাপিত করে বিলের স্টেটমেন্ট অব অবজেক্টস্ অ্যান্ড রিজন্স-এ এই বিলটি আনার কয়েকটি কারণ দেখিয়েছেন। প্রথম কারণ হিসাবে বলেছেন, Cases of rejection of ballot papers will be completly eliminated, আগামী দিনে পৌরসভাগুলির যে নির্বাচন হবে, তাতে যন্ত্রের মাধ্যমে ভোট হবে এবং তা করার জন্য তিনি এই বিল এনেছেন। এই যে কারণটা তিনি দেখিয়েছেন এতে আমি তাঁর সঙ্গে সহমত পোষণ করছি ঠিকই, এই ব্যবস্থা করলে অনেক কাগজ বেঁচে যাবে। দ্বিতীয় কারণ হিসাবে বলেছেন, the proces of counting of votes and declaration of results will be completed faster. এটাও আংশিকভাবে সত্য। এই পদ্ধতিতে নির্বাচন করলে ভোট গণনা তাড়াতাড়ি হবে এবং রেজাল্ট তাড়াতাড়ি ঘোষণা করতে পারবেন। তিন নং যেটা বলেছেন, the process of casting of votes will take less time. সেটাও হয়ত আংশিক সত্য। তারপরে চতুর্থ যেটা বলেছেন, cases of irregularities malpractice in conduct of selections will be minimised. এ সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালের পর থেকে একের পর এক আমরা নির্বাচন দেখছি—কখনো লোকসভার নির্বাচন দেখেছি, কখনো বিধানসভার নির্বাচন দেখেছি, কখনো পৌরসভাগুলির নির্বাচন দেখেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেশী দূরে যেতে হবে না। বিগত লোকসভার নির্বাচনে আমরা কি দেখলাম! ১৯৯৯ সালে আমরা হাওড়ায় লোকসভাব নির্বাচন দেখলাম। ১৯৯৮ সালে হাওড়া লোকসভা কেন্দ্রে বামফ্রন্টের যিনি প্রার্থী ছিলেন শ্রীস্বদেশ চক্রবর্তী, তিনি ৭০০০ ভোটে পরাজিত হয়েছিলেন। তারপর ১৯৯৯ সালে, এক বছরের মাথায় সেই হাওড়া কেন্দ্রে সেই প্রার্থীই দেড় লাখেরও বেশী ভোটের ব্যবধানে জিতে গেলেন। কি এমন সেখানে ঘটল? হাওড়া শহরের অবস্থা এই এক বছরের মধ্যে আরো খারাপ হ'ল, পৌর ব্যবস্থাগুলো আরো ভেঙে পড়লো, দুর্নীতি আরো বেশী মাথা-চাড়া দিল, মেয়র—যিনি প্রার্থী—আরো আনপপুলার হলেন, মানুষের কাছ থেকে দলের ভিত সরে গেল। অথচ নির্বাচনে দেখা গেল যিনি আগের বছর নির্বাচনে পরাজিত হয়েছিলেন সেই অপদার্থ মেয়র লাখেরও বেশী ভোটে জিতে দিল্লীর পার্লামেন্টে চলে গেলেন! তার মানে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় যে নির্বাচনগুলি হয় সেগুলি সঠিক পদ্ধতিতে হয় না। পশ্চিমবাংলার কোথাও সঠিক প্রসিডিয়ার মেনে নির্বাচন হয় না। নির্বাচন হচ্ছে গায়ের জোরে, বুথ দখল করে, প্রশাসন ব্যবস্থাকে হাতিয়ে নিয়ে এবং সমাজ-বিরোধীদের রাস্তায় নামিয়ে দিয়ে। যাদবপুর লোকসভার নির্বাচনে একজন ভদ্রলোক দাঁড়িয়েছিলেন। সেখানে দেওয়ালে-দেওয়ালে লেখা ছিল, কান্তি চাই না, শান্তি চাই। ঐ কেন্দ্রের জনগণ শান্তিকেই বেছে নিলেন কান্তিকে বিসর্জন দিয়ে। যদিও নির্বাচনে কারচুপি বাদ যায়নি, বুথ দখল বাদ যায়নি, তাসত্বেও জনরোষের কাছে শেষ পর্যন্ত আপনাদের আত্মসমর্থন করতে হল। তাই বলছি, যে মেশিনগুলি আনছেন—আপনি কি গ্যারান্টি দিতে পারবেন—ইলেকশনের সময়ে আপনাদের ভৈরব-বাহিনী বুথগুলি দখল করবেন না, বিরোধীদলের যারা এজেন্ট থাকে তাদের তাড়িয়ে দেবে না? কখনও-কখনও আবার রাত্রি একটা,

দুটো কিম্বা তিনটার সময়ে গণনা পরিচালনা করা হয়। গণনার সময়ে বাতি নিভিয়ে দিয়ে ইরিগুলার প্রসেস অ্যাডপ্ট করা হয়। আজকে পশ্চিমবাংলায় এই গণতান্ত্রিক প্রক্রিয়াকে পায়ের তলায় ফেলে দিয়ে, এক স্বৈরাচারী মনোভাব নিয়ে একদলীয় ব্যবস্থাকে কায়েম করার জন্য এইসব পদ্ধতিগুলি নেন। আপনারা নির্বাচনী মেশিনারী কিনে নিয়েছেন পুলিশকে ব্যবহার করে, সমাজ-বিরোধীদের ছেড়ে দিয়ে, পার্টি ক্যাডারদের রাস্তায় নামিয়ে দিয়ে গোটা মেশিনারীকে আপনারা হাতিয়ে নিয়েছেন। সুতরাং নির্বাচনী মেশিন থাকলেই বা কি, আর না থাকলেই বা কি, আপনাদের কিছু যায় আসে না। প্রিসাইডিং অফিসারকে আগ্নেয়াস্ত্র ঠেকিয়ে দিয়ে বলেন আপনি চুপ-চাপ বসে থাকুন, যা করবার আমরাই করবো, আপনি খালি সই করে দিয়ে যাবেন সব সুষ্ঠুভাবে হয়েছে, ব্যালট-পেপার সব চলে যাবে। ১৯৯৯ সালের নির্বাচনে কোন কোন নির্বাচন বুথে শতকরা ৯৫ থেকে ৯৭ ভাগ ভোট পড়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, একটা ভোটার তালিকা তৈরী হয়, তারপর কিছু প্রসেসে কিছু লোক মারা যায়, কিছু লোক অন্য জায়গায় চলে যায়, কিছু ভোটার বাড়ী বদল করে আবার অন্যত্র চলে যায়। একটা ন্যাচারাল প্রসেসে ১৫ থেকে ২০ পারসেন্ট লোক কমে যায়, ভোট দেন না, অনুপস্থিত থাকে। কিন্তু পশ্চিমবাংলায় যে নির্বাচন হচ্ছে তাতে দেখা যাচ্ছে কোন কোন নির্বাচনী বুথে ৯৫ থেকে ৯৭ শতাংশ ভোট পড়ছে, তার ভিতর আবার মৃত ভোটারের ভোটও বেড়ে যাচ্ছে। অনেকে বলেন—একজন বিধবাকে বলছে, আপনার স্বামী মারা গেছে তো কি হয়েছে? ভোটের দিন নির্বাচনী কেন্দ্রে যাবেন, দেখবেন আপনার স্বামী এসে গেছে। এইরকম একটা প্রবাদ পশ্চিমবাংলার গ্রামে আছে, কলকাতায় আছে, সর্বত্র আছে। এই যে অবিমিশ্রকারীতা পশ্চিমবাংলায় মার্কসবাদী কমিউনিস্ট পার্টি গ্রহণ করেছে এবং প্রশাসন-এর একাংশকে নিয়ে যৌথ আঁতাতের ফলে পশ্চিমবাংলায় নির্বাচন প্রহসনে পরিণত হয়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই, এই যে মেশিনগুলি ব্যবহার করবেন, এরজন্য আগামীদিনে টাকা খরচ করা হবে। এই যে মেশিনগুলি আনা হবে এগুলি কি রাজ্য ইলেকশন দপ্তরে কেন্দ্রীয় নির্বাচনী দপ্তর থেকে দেওয়া হবে, নাকি এরজন্য আবার টাকা অ্যালটমেন্ট করার চেষ্টা করবেন? এইসব মেশিনগুলির জন্য যে মেকানিক্স লাগবে এরা কি সবই নিজেদের নির্বাচনী দপ্তরের, তারাই কি মেশিনগুলি ঠিক করবেন, নাকি বাইরের থেকে মেকানিক্স আনা হবে? মোট কথা, ভাল টাকাই খরচ করা হবে, ভালভাবেই প্রচার করা হবে। কিন্তু সরষের ভিতর যে ভূত রয়ে গেছে। গত ২২ বছরে প্রতিটি নির্বাচনে যে নির্বাচনী মহড়া দিয়েছেন তাতে আমরা আতঙ্কিত। কাজেই নির্বাচনীযন্ত্রের মাধ্যমে ভোট করার কথা বললেও এবং স্টেটমেন্ট অব অবজেক্টস্ এ্যান্ড রিজিন্স-এ আপনি বলেছেন ৪ ধারায়, কেসেস অফ ইরিগুলারিটিস এ্যান্ড ম্যাল প্রাকটিসেস উইল বি মিনিমাইসড্—আমাদের এই সম্পর্কে যথেষ্ট আপত্তি আছে। আমাদের অভিজ্ঞতা বলে, এই সরকারের প্রতি জনগণের সরাসরি সমর্থন নেই, শতকরা ২০ ভাগ মানুষেরও আপনাদের প্রতি সমর্থন নেই, আপনারা আন-পপুলার হয়ে গেছেন। এই সরকার সমাজ-বিরোধী সরকার, এই সরকার ছাত্র-বিরোধী সরকার হয়ে গেছে। এই সরকার জন-বিরোধী সরকার হয়ে গেছে, গণ-শত্রু সরকারে পরিণত

হয়েছে। সাধারণ মানুষ যদি সুযোগ পায়—ভোট ব্যবস্থা যদি ঠিকমত পরিচালিত হয়, নির্বাচনী প্রক্রিয়া যদি সব ঠিক-ঠাক থাকে তাহলে একদিনও আপনারা ক্ষমতায় থাকতে পারবেন না। সেইজন্য আপনারা ব্যাক-ডোর দিয়ে, নির্বাচনকে প্রহসনে পরিণত করে, প্রশাসনকে কিনে নিয়ে, রিগিং-এর মাধ্যমে, বুথ দখলের মাধ্যমে নির্বাচনে জিতে আসবার চেষ্টা করছেন পিছনের দরজা দিয়ে। প্রশাসনের একাংশকে কিনে নিয়ে, বগল-দাবা করে পশ্চিমবাংলায় নির্বাচনী নামক গণতান্ত্রিক ব্যবস্থাকে কলুষিত করে দিয়েছেন। এইরকমভাবে পশ্চিমবাংলার মানুষের আজকে গণতান্ত্রিক অধিকারকে হরণ করে অগণতান্ত্রিক ফ্যাসিস্ট সরকার কায়েম করেছেন। তাই আমি এই বিলটিকে সমর্থন করতে পারলাম না, সেইজন্য এই বিলের প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

[3.20–3.30 p.m.]

**শ্রীজ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী অশোক ভট্টাচার্য পশ্চিমবঙ্গ পৌর নির্বাচন সংশোধন বিধেয়ক, ২০০০, যা সভায় উপস্থিত করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমি ভেবেছিলাম, এই বিলটা সর্বসম্মতিক্রমে সভায় গৃহিত হবে কিন্তু অবাক হয়ে দেখলাম এই বিলটিরও বিরোধিতা করলেন বিরোধীদলের মাননীয় সদস্যারা। আপনারা সকলেই জানেন যে বর্তমানে নির্বাচনী ব্যবস্থার আধুনিকীকরণ হচ্ছে। আমাদের দেশে কিছু কিছু জায়গায় ইতমধ্যেই ইলেকট্রনিক ভোটিং মেশিনের মাধ্যমে লোকসভা এবং বিধানসভার নির্বাচনে ভোট গ্রহণ শুরু হয়েছে। পৌর নির্বাচন যেহেতু রাজ্য নির্বাচন কমিশন দ্বারা পরিচালিত হয়—পৌর প্রতিষ্ঠান এবং পঞ্চায়েতের নির্বাচন—তাই আমাদের রাজ্য সরকারকে এই ধরণের একটা আইন প্রণয়ন করতে হচ্ছে। টেকনিক্যালি এর বিরোধিতা করার কিছু নেই। আধুনিক নির্বাচন পদ্ধতি চালু করার জন্যই এই বিলটা এনে আইন করা হচ্ছে দুর্ভাগ্যবশতঃ বিরোধীদলের বন্ধুরা তারও বিরোধিতা করলেন। স্যার, এই বিলের সঙ্গে সম্পর্ক নেই এমন অনেক কথা বিরোধীদলের বন্ধুরা এখানে উল্লেখ করলেন যা করার কোন প্রয়োজন ছিল না। অপ্রাসঙ্গিক ভাবে অনেক কথা এই বিল প্রসঙ্গে বলতে গিয়ে তারা বললেন। সুব্রতবাবু এখানে বসে আছেন, এক সময় উনি এ রাজ্যের পৌরমন্ত্রী ছিলেন। পৌরমন্ত্রী হয়েই এর প্রথম কাজ হয়েছিল নির্বাচিত পৌরবোর্ডগুলি এবং নির্বাচিত কোলকাতা কর্পোরেশনের বোর্ডকে ভাঙ্গা। স্বাভাবিকভাবেই আজকে এই যে বিল এসেছে এতে ওদের গায়ে লাগছে কারণ নির্বাচনকে মর্যাদা দিতে ওরা জানেন না। বামফ্রন্ট সরকার নির্বাচন ব্যবস্থাকে মর্যাদা দিয়েই নির্দিষ্ট সময় ও সূচী অনুযায়ী পৌরসভাগুলির এবং পঞ্চায়েতের নির্বাচন করে চলেছেন। বিরোধীপক্ষের সদস্য মহাশয়দের শুভ বুদ্ধির উদয় হোক, এই আশা করে, এই বিলকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রীসৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলটা আগে অর্ডিন্যান্স আকারে এসেছিল ৩১ শে জানুয়ারী তারিখে এবং এটা গেজেটে পাবলিশড হয়েছে ফেব্রুয়ারী মাসের দু তারিখে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি প্রথমেই যেটা জানতে চাই

সেটা হচ্ছে, মার্চ মাসে যখন বিধানসভার অধিবেশন বসছে তখন হঠাৎ করে ৩১শে জানুয়ারী রাজ্যপাল মহাশয়কে দিয়ে সই করিয়ে এই অর্ডিন্যান্সটা করলেন কেন এটা আমার কাছে ক্লিয়ার নয়, আশা করি এর জবাব দেবেন। মিউনিসিপ্যাল ইলেকশান হবার কথা ২৮শে মে, এখনও তার নোটিফিকেশান ইস্যু হয়নি। স্বাভাবিকভাবেই আমি মনে করি এটা বিল হিসাবেই আসা উচিত ছিল, অর্ডিন্যান্স করে নয়। বিনা কারণে এই যে অর্ডিন্যান্স করার প্রবণতা ও সিদ্ধান্ত এর আমি তীব্র বিরোধিতা করছি। এর পর যে বিষয়টা এই বিলে ক্লিয়ার নয় সেটা আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইবো যে এর দ্বারা মন্ত্রীমহাশয় কি করতে চেয়েছেন। গত লোকসভার ইলেকশানের সময় থেকে এই ইলেকট্রনিক ভোটিং মেশিন চালু হয়েছে। এ ব্যাপারে কোন সন্দেহ নেই এবং বিলের উদ্দেশ্যও যেটা বলা হয়েছে যে ইলেকট্রনিক ভোটিং মেশিন নিঃসন্দেহে ভাল ব্যবস্থা। আমাদের কোলকাতা শহরে এবারে লোকসভার নির্বাচনে ইলেকট্রনিক ভোটিং মেশিন চালু হয়েছিল। ইলেকশানের দিন অবশ্য আমি কোলকাতায় ছিলাম না। কিন্তু এতে কোলকাতায় ব্যালট ক্যানসেলেসানের ব্যাপারটা উঠে গিয়েছে। জোর করে রিগিং করে গোছা গোছা ছাপ্পা ভোট ফেলা বন্ধ হয়েছে। তারপর কাউন্টিং-এর যে ঝামেলা ছিল সেটাও নেই। আগে তিন দিন লাগতো কোলকাতার কাউনটিং-এ। এখন যেদিন শুরু হল সেই দিন দুপুর থেকেই দিল্লী থেকে রেজাল্ট বলে দিচ্ছে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে জানতে চাই, উনি কোন ইলেকট্রনিক ভোটিং মেশিনগুলি ব্যবহার করতে চান? ইলেকশন কমিশনের কাছ থেকে নেওয়া মেশিনগুলি, না, স্টেট ইলেকশান কমিশন নতুন করে ভোটিং মেশিন আনাচ্ছেন? স্যার, ইলেকট্রনিক ভোটিং মেশিন যদি দেখেন তাহলে দেখবেন তাতে একটা জায়গার নাম থাকে, একটা জায়গায় সিম্বল থাকে এবং বোতাম টিপতে হয়। এখানে এক এক একটা ছোট ছোট মিউনিসিপ্যালিটিতেও ২০/৩০টা করে ওয়ার্ড থাকে। না সিম্বল ওয়াইজ হবে, উনি কি ভাবে প্রোগ্রামিং করবেন। লোকসভার ইলেকশান অনেক সহজ ছিল। কারণ তিনটি মাত্র ক্যান্ডিডেট, তিনটি মাত্র কনসটিটিউয়েন্সি কলকাতায়। তার ফলে এত প্রোগ্রামিংয়ের সমস্যা ছিল না। এখানে কি ভাবে ওরা ভাবছেন, এটা ক্লিয়ারলি বলতে হবে এবং কতগুলি পৌরসভায় এবারে ওরা চালু করার চেষ্টা করছেন। কারণ ৮১টি পৌরসভার ইলেকশান হবে এবং তারপরে কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশানে ইলেকশান হবে, তার মধ্যে কতগুলিতে উনি চালু করছেন, এগুলি জানা দরকার। উনি একটা আইন করলেন, একটা অর্ডিনেন্স করলেন। এটা কেন করলেন সেটাও ক্লিয়ারলি বোঝা দরকার। কাজেই উনি ক্লিয়ারলি বলবেন যে কতগুলি পৌরসভাতে ৮১টির মধ্যে চালু করবেন। তারপরে কলকাতা কর্পোরেশনের ১৪১টি ওয়ার্ডে চালু করবেন কিনা সেটা বলবেন, যদিও ক্যালকাটা কর্পোরেশনের জন্য এই আইন নয়, মিউনিসিপ্যাল ইলেকশানের জন্য এই আইন। দ্বিতীয় যে কথা পঙ্কজবাবু বলেছেন, এবং সুব্রতবাবু জিজ্ঞাসা করেছিলেন যে এতে কি রিগিং বন্ধ হয়ে যাবে? উত্তর হাওড়ায় যেভাবে রিগিং হয়েছিল সেটা এতে বন্ধ হবে না। যদি আপনারা পুলিং বুথ থেকে বিরোধী দলের এজেন্টদের তাড়াতে পারেন, যদি বাইরের লাইন থেকে সমস্ত ভোটারদের তাড়াতে পারেন তাহলেও ইলেট্রোনিক ভোটিং মেসিনে

দ্রুত ফেলা যাবে না। কিন্তু একটা একটা করে লোক আসছে, টিপে টিপে ফেলছে, একই লোক ঘুরে ঘুরে আসছে এবং টিপে টিপে ফেলছে, এতে কোন ইমপ্রুভ করা যাবে না, এটা আগের মতই থাকবে। মিউনিসিপ্যাল ইলেকশান কি রকম ভাবে অশোকবাবু, আপনি করতে চান, কারণ আমাদের অভিজ্ঞতা হচ্ছে, ষ্টেট ইলেকশান কমিশন হবার পরেও যেহেতু সেই রাজ্যের পুলিশের উপরে নির্ভরশীল হতে হয় এবং কোন কোন জায়গায় পৌরসভার নির্বাচন ভাল হয়, আবার কোন কোন জায়গায় মিউনিসিপ্যাল ইলেকশান টোটাল জুলুম হয় এবং পুরো ক্যাপচার হয়ে যায়। রাজ্যের লোকের মধ্যে একটা পরিবর্তনের প্রবণতা দেখা দিয়েছে। আমার মনে আছে, গতবার অশোকবাবু হাইয়েষ্ট ভোটে জিতেছিলেন, ৫৬ হাজার ভোটে। সেই অশোকবাবু শিলিগুড়িতে এবারে ডাউন হয়ে গেছেন। এখন এই পরিস্থিতিতে পার্টি নতুন করে ভাবছেন, কি করে ডাউন শ্লাইডটাকে রুখবেন, সেটা নিশ্চয়ই অশোক বাবুর কনসার্ন। এখানে মন্ত্রী হিসাবে ওর ফেয়ার ইলেকশান করা উচিত। পার্টির লীডার হিসাবে ফেয়ার ইলেকশান করা ওর অসুবিধা হতে পারে, যেমন এবারে লোকসভার ইলেকশান হয়েছে। কাজেই সেটা ওনার পরিস্কার করে বলা দরকার। তারপরে ভোটার লিষ্ট পুরোপুরি এখন কম্পিউটারে ছাপা হয়েছে। যদিও কম্পিউটারে ছাপা ভোটার লিষ্টের ব্যাপারে ইলেকশান কমিশনের ইনসট্রাকশানটা খুবই ডিফেকটিভ। আমাকে আগে চীফ ইলেকটোর্যাল অফিসার বলেছিলেন যে, কলকাতায় আমরা যে কম্পিউটার ইংরাজী ভোটার লিষ্ট ছাপছি তার ডিসটা দিয়ে দেব তাহলে আপনারা ওটা থেকে সহজে ভোটার লিষ্ট তৈরী করতে পারবেন। পরে উনি বলেছেন যে, ইলেকশান কমিশন থেকে ইনস্ট্রাকশান এসেছে যে, না, ওই ভোটার লিষ্ট, ঐ সি. ডি পাওয়া যাবে না, ঐ ভাবে দেওয়া যাবে না, ইনসক্রিপ্ট করে দেওয়া যাবে। তার ফলে আমরা পারলুম না। তার ফলে আবার পুরোনো ভোটার লিষ্ট দেখে তারপরে ভোটার লিষ্ট ছাপতে হল। মাননীয় মন্ত্রী মহাশয় সেই ব্যাপারে কি ভাবছেন সেটা আমাদের বলবেন। তার কারণ এখন আইন হচ্ছে যে, মিউনিসিপ্যাল ইলেকশানের জন্য ঐ লোকসভার ইলেকশনের ভোটার লিষ্টটা ভ্যালিড হবে। তারপরে একটা ছোট এ্যাডিশন হয়ে থাকতে পারে, সেটা ভ্যালিড হবে। এই পয়েন্টগুলি ক্লিয়ার নয়। আমি মন্ত্রী মহাশয়ের কাছে বেসিক্যালি জানতে চাই যে, উনি কোথায় চালু করবেন বলে এত তাড়াহুড়ো করে অর্ডিন্যানস আনলেন এবং আনলেনই বা কেন এবং কতগুলি জায়গায় চালু করবেন এবং তাতে কতটা ম্যানুপুলেশান বন্ধ হবে? আদারওয়াইজ ইলেকট্রোনিক ভোটার মেসিন ইজ ওয়েলকাম। কলকাতার অভিজ্ঞতা এবারে ভাল এবং তিনটি সিটেই বামফ্রন্ট হেরে গেছেন। কাজেই আপনি বুঝতে পারছেন যে, যদি ইলেকট্রোনিক ভোটিং মেসিনে বেশী ম্যানুপুলেশান হত তাহলে কলকাতায় বামফ্রন্ট হেরে গেল, আর উত্তর হাওড়ায় এত ভোটে জিতলে, এটা হত না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3.30–3.40 p.m.]

**শ্রীঅশোক ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্ডিনেন্স করতে হল, কারণ

২রা ফেব্রুয়ারী অর্ডিনেন্স করা হয়েছিল, তবে তার এফেক্ট দেওয়া হয়েছিল ২১শে ফেব্রুয়ারী। সে সময় বিধানসভার অধিবেশন ছিল না। আজকে এই বিধানসভার অধিবেশনে যদি বিলটা আনতাম অর্ডিনেন্স না করে তাহলে আমাদের আগামী মে-জুন মাসের মধ্যে পুরসভা, পুর কর্পোরেশনের যে নির্বাচন করতে হবে তাতে ভোটিং মেশিন ব্যবহার করা যেতো না। ভোটিং মেশিন ব্যবহারের অনুমোদন দিয়ে থাকেন সেন্ট্রাল ইলেকশন কমিশন। এটা না করলে সেই অনুমোদন পাওয়া যেতো না। সেজন্য এটা প্রয়োজন ছিল, কারণ যে ভোটিং মেশিনগুলো ব্যবহার করা হবে সেগুলো সবই আসবে যে ভোটিং মেশিনগুলো বিগত লোকসভা নির্বাচনে ব্যবহৃত হয়েছিল সেখান থেকে। তারই জন্য এটা প্রয়োজন ছিল। রুলস করবার প্রয়োজন ছিল, কিন্তু রুলস করতে গেলে সময় দরকার। তারই জন্য এই অর্ডিনেন্স করতে হয়েছে।

তারপর ভোটার লিষ্ট সম্পর্কে জানতে চেয়েছেন। আপনারা জানেন যে, ১৯৯৫ সাল থেকে এখানে পৌর বা পঞ্চায়েত নির্বাচন যা হয় সেটা রাজ্য নির্বাচন কমিশনের অধীনে হচ্ছে। রাজ্য নির্বাচন কমিশন ৭৪তম সংবিধান সংশোধন অনুযায়ী সংবিধান স্বীকৃত সংস্থা। এতে রাজ্য সরকারের কোন ভূমিকা নেই, রাজ্য নির্বাচন কমিশন সম্পূর্ণ স্বাধীন এবং নিরপেক্ষভাবে কাজ করে থাকেন। এদের উপর রাজ্য সরকারের হস্তক্ষেপ করবার কোন সুযোগ নেই। স্বাভাবিকভাবে রাজ্য নির্বাচন কমিশনের সুপারিশ অনুযায়ী এই বিল এবং অর্ডিনেন্স আমরা করেছি। কিভাবে ভোটার লিষ্ট হবে সে সম্পর্কে আমাদের কিছু বলবার নেই। সে সম্পর্কে রাজ্য নির্বাচন বলবেন। এছাড়া কতগুলো পৌরসভায় ভোটযন্ত্র ব্যবহৃত হবে সেটা নির্বাচন কমিশনের উপর নির্ভর করবে। রাজ্য নির্বাচন কমিশন জানিয়েছেন যে, যেহেতু কেন্দ্রীয় নির্বাচন কমিশনের ব্যবহৃত ভোটযন্ত্রগুলি ব্যবহৃত হবে, যেহেতু রাজ্যে কলকাতার বাইরে কোথায়ও ভোটযন্ত্র ব্যবহৃত হয়নি তারজন্য স্বাভাবিকভাবে এই নির্বাচনে ভোটযন্ত্র ব্যবহারের প্রশ্ন উঠছে না। সাথে সাথে আইনের মধ্যে এমন ব্যবস্থা রয়েছে যার ফলে রাজ্যের যে কোন জায়গায় এই ভোটযন্ত্র ব্যবহৃত হতে পারবে। এখানে পঙ্কজবাবু একটা কথা বলেছেন, কিন্তু কোন যুক্তি থেকে বলেছেন জানি না। তাঁর নির্বাচনের উপর আস্থা নেই, ব্যালটপেপারের উপর আস্থা নেই; ভোটযন্ত্রের উপর আস্থা নেই, জনগণের উপর আস্থা নেই। ১৯৭৭ সাল থেকে একটা ভাঙা রেকর্ড বাজিয়ে চলেছেন যে, নির্বাচনে রিগিং হয়, আমরা গাজোয়ারি নির্বাচন করি ইত্যাদি। ১৯৭৭ সাল থেকে ২০০০ সাল, এই দীর্ঘ ২৩ বছরে পশ্চিমবঙ্গে বিধানসভা, লোকসভা এবং পৌরসভা পঞ্চায়েত মিলিয়ে ২৫-৩০ বার নির্বাচন যা হয়েছে তার প্রতিটি নির্বাচনেই একই কথা বলেছেন। এই যে লোকসভা নির্বাচন হয়ে গেলো, তার আগে এই একই কথা বলেছিলেন। বলেছিলেন, ২৫-৩০টি আসন পাবেন ৪২টির মধ্যে, কিন্তু কত পেলেন? সৌগতবাবু একটি কথা বলেছেন যে, আমি বিধানসভা নির্বাচনে রেকর্ড ভোটে জিতেছিলাম। আমি আবারও বলছি, আগামী বিধানসভা নির্বাচনে সেখানে আমি আবার রেকর্ড ভোটে জিতবো। বিগত লোকসভা নির্বাচনে যখন ভোটযন্ত্র ব্যবহারের প্রশ্নটা এলো তখন উনি বলেছিলেন যে, শুধু কলকাতায় নয়, সব জায়গায় ভোটযন্ত্র ব্যবহৃত হোক। কিন্তু এখন তিনি তার বিরোধিতা করছেন। কিন্তু নির্বাচন কমিশন

একটা স্বাধীন সাংবিধানিক সংস্থা; কিভাবে ভোটার লিষ্ট হবে, ভোটযন্ত্র ব্যবহৃত হবে কিনা, সে সব সম্পর্কে মন্তব্য করবার কোন অধিকার আমার নেই। মন্তব্য আমি করতে চাই না বা মন্তব্য করা যায় না। তা জানা সত্ত্বেও আপনারা এই জিনিসগুলি তুলবেন। এই নির্বাচন সংশোধনী বিল যেটা আমি উৎথাপন করেছি সেই বিলের যথার্থতা প্রমান করার চেষ্টা করেছি। আশা করি এই হাউসের সকলে এই বিলকে গ্রহন করবেন। ধন্যবাদ।

The motion that the West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 6 and Preamble

There is no amendment to clauses 1 to 6.

The question that clauses 1 to 6 and preamble do stand part to the bill, was then put and agreed to.

**Shri Asok Bhattacharya :** Sir. I beg to move that the West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000, as settled in the Assembly, be passed.

The motion that the West Bengal Municipal Elections (Amendment) Bill, 2000, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

### The West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, as returned by the Governor

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that the amendment recommended by the Governor in the Message in regard to the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, be taken into consideration.

The motion was then put and agreed to.

### Amendment to provision Clause 6

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that in Clause 6, for the words "six years", the words "three years" be substituted.

**শ্রীসৌগত রায় :** স্যার, এই যে ওয়েষ্ট বেঙ্গল ইলেকট্রিক্যাল আন্ডারট্রেকিংস (রিকভারী অফ ডিউজ) বিল ১৯৯৫, এটা এই হাউসে পেশ করা হয়েছিল নাইন্থ মার্চ ১৯৯৫ সালে। তখন মৃণালবাবু এই হাউসের মেম্বার ছিলেন না, মন্ত্রীও ছিলেন না। এই হাউসে এই বিল পেশ করেছিলেন বিদ্যুৎমন্ত্রী ডঃ শঙ্কর সেন। ডঃ সেন একজন বিশিষ্ট পন্ডিত লোক, তিনি যে কোথায় হারিয়ে গেলেন আমরা জানি না। তিনি এখনও এই

হাউসের মেম্বার, কিন্তু কেউ আমরা তাঁর মুখ দেখতে পাচ্ছি না। তিনি কেন যে আমাদের ছেড়ে চলে গেলেন আমি জানি না। শঙ্করবাবু আমাদের ছেড়ে কোথায় গেছেন এবং কেন গেছেন তা আজ পর্যন্ত আমরা জানতে পারি নি। কেন তিনি দুঃখের সঙ্গে অন্ধকারে চলে গেলেন আমরা জানতে পারলাম না। সুব্রতবাবু বলছেন ওঁনাকে নাকি ফোন করেছেন, ফোনে বলেছেন তুমি যদি বাঁচতে চাও, তোমার মেয়েকে যদি বাঁচাতে চাও....

(গোলমাল)

[3.40–3.50 p.m.]

স্যার, শঙ্কর সেন এখনও হাউসের মাননীয় সদস্য। তিনি কেন হারিয়ে গেলেন, কোথায় হারিয়ে গেলেন, গল্‌ফগ্রীনের বাইরে কেন তাঁকে নিচ্ছে না, এটা মৃণালবাবু তো জানাবেন। হাউসে এসে উনি তো একদিন বলবেন, ওঁর অসুবিধা কি? আমরা কি অসুবিধা করেছিলাম? উনি একজন ডকটোরেট ইন ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ারিং। স্যার, নেকষ্ট পয়েন্ট হচ্ছে, এটা পাস করার পর এটা হাউসে কেন এলো? এখানে লেখা আছে, ২০১নং আর্টিকেলে, The bill, "when a Bill is reserved by a Governor for the consideration of the President, the President shall declare either that he assents to the Bill or that he withholds assent therefrom." মতামত যদি দিতে না হয়, তাহলে "Provided that, where the Bill is not a Money Bill, the President may direct the Governor to return the Bill to the House" together with such a message as is mentioned in the first proviso to article 200 and, when a Bill is so returned, the House or Houses shall reconsider it accordingly within a period of six months from the date of receipt of such message and, if it is again passed by the House or Houses with or without amendment, it shall be presented again to the President for his consideration." স্যার, একটা জিনিস মৃণালবাবু এই বিলের মধ্যে বলেছেন যে প্রেসিডেন্ট রিটার্ণ করেছেন। প্রেসিডেন্ট কবে রিটার্ণ করেছেন সেটা জানা দরকার। তার কারণ হাউসে এটাকে বিচার করতে হবে লিগ্যালিটি অনুযায়ী, কনষ্টিটিউশন অনুযায়ী। প্রেসিডেন্ট রিটার্ণ করার ছ'মাসের মধ্যে এই বিলটি নিয়ে আসা হয়েছে কিনা? মৃণালবাবু যে এক্সপ্লানেশন দিয়েছেন, তাতে কোথাও লেখা নেই। স্যার, বিলটি ওরিজিন্যালি ছিল কিভাবে ইলেকট্রিক্যাল আন্ডারটেকিংস তাদের ডিউস আদায় করবে। সেটা সিইএসসি হতে পারে, ডব্লুবিএসইবি হতে পারে। তাঁরা কি আদায় করতে পারেন—প্রথমে বিল দেবেন। কেউ যদি বিল দিতে না চান, তাহলে এ্যাপ্রোপ্রিয়েট অথরিটির কাছে টাকা জমা দিয়ে কমপ্লেন করতে হবে। কমপ্লেন যদি না করেন তাহলে সেটা তামাদি হয়ে যাবে এবং ইট উইল বি রিকভারএ্যাবল্ এ্যাজ ল্যান্ড রেভেনিউ। কতদিনের মধ্যে এই বিলটি প্রেজেন্ট করতে হবে তার একটা লিমিটেশন ছিল। ১৯৯৫ সালে আমরা যে বিলটি পাস করেছিলাম তার ৬নং ক্লজে ছিল, "the period of limitation in respect of any suit or proceeding by or on behalf of an electrical undertaking for the recovery of any dues under this Act shall be three years from the date from which the period of limitation would begin to run under the Limitation Act." প্রেসিডেন্ট

বলেছেন, সারা ভারতবর্ষে যে ৬ বছর, এত দীর্ঘ সময় থাকতে পারে না। এটাকে ৩ বছর করে দাও। তাই মন্ত্রী এই এ্যামেন্ডমেন্টটা নিয়ে এসেছেন। কেন্দ্রীয় সরকার একজামিন করার পর প্রেসিডেন্ট এটিকে ফেরত পাঠিয়েছেন। এতে আমার কিছু বলার নেই। এই ইলেকট্রিক্যাল আন্ডারটেকিংসের ব্যাপারে আমি মৃণালবাবুর কাছে জানতে চাইছি, ডব্লুবিএসইবি'র বিলের পরিমাণ কত? আমরা জানি অনেক জায়গায় মিটার রিডিং ঠিকমত হয় না। হাউসে ষ্টেটমেন্ট দেওয়া হয়েছিল যে পঞ্চায়েত রিডিং নেবে। আমি জানতে চাইবো, পঞ্চায়েত কতটা সফল হয়েছে? ডব্লুবিএসইবি'র পর এখন একটা রুরাল এনার্জি কর্পোরেশন হয়েছে। তাদের কি ডিষ্ট্রিবিউশন ফাংশন, নাকি তাদের বিলিংয়ের ফাংশন থাকবে? মন্ত্রী হাউসে এসে সেটা জানান নি। আর একটা বক্তব্য রাখছি, মৃণালবাবু নতুন এসেছেন। তাঁর হাতে দুটো বড় দপ্তর। উনি খুব সিরিয়াস, উনি খুব চেষ্টা নিয়ে করবেন। ওঁর লাক কিনা জানি না, উনি আসার পর কোলাঘাটে একটা ইউনিট বসে গেছে। সারা মেদিনীপুর এবং পশ্চিমবঙ্গ জুড়ে লোডশেডিং হচ্ছে, পিক-আওয়ার্সে তো ব্যাপক লোডশেডিং হচ্ছে; হচ্ছে কখন, মার্চ মাসে যখন মাধ্যমিক পরীক্ষা চলছে, যখন বোরো চাষের জন্য জল দরকার। সেদিন আমি টি. ভি.তে দেখলাম মৃণালবাবু বলছিলেন, কখন বোরো চাষের জন্য চাষীরা পাম্প সেটগুলো চালাবেন। তিনি বোরো চাষীদের উদ্দেশ্যে বলছেন, সন্ধ্যা সাড়ে ৬টা থেকে রাত্রি ১০টা পর্যন্ত পাম্পসেটগুলো চালাবেন না; ঐ সময় জল নেবেন না। এদিকে আপনারা বলছেন বিদ্যুৎ সারপ্লাস হচ্ছে, তাহলে কি এমন অবস্থা হল, যে জন্য বিদ্যুৎ মন্ত্রীকে বলতে হচ্ছে এই সময়ে বোরো চাষের জল নেওয়ার জন্য পাম্পসেট পাম্প সেট চালাবেন না। চাষীদের ঐ সময় বিদ্যুৎ নেওয়া বন্ধ রাখতে বললেন। এখানে এমন সারপ্লাস যে পরীক্ষার সময় লোডশেডিং করতে হচ্ছে! বলতে হচ্ছে, বোরো চাষের সময় জল নেবেন না। আমাদের মেদিনীপুরের কন্টাই এর বন্ধু বলছেন বিদ্যুৎ এর অবস্থা ভীষণ খারাপ। স্যার, কোন কোয়ালিটি নেই। এই ব্যাপারে শঙ্করবাবুকে বারবার বলেছি বিদ্যুৎ নিয়ে সারপ্লাস বলছেন, কি কোয়ালিটির বিদ্যুৎ দিচ্ছেন ২০০ ওয়াটের বালব্ জ্বললে মনে হয় ১০০ ওয়াটের বাল্ব জ্বলছে। আবার ভোল্টেজ ড্রপ হচ্ছে। ফ্রিকুয়েন্সি চেঞ্জ হয়ে যাচ্ছে। এর ফলে সেনসেটিভ এয়ার কন্ডিশন মেশিন এফেকটেড হচ্ছে। জেনারেশন কম হচ্ছে, বিদ্যুৎ এর গুণগত মান এত খারাপ এগুলির ব্যাপারে মৃণালবাবুকে বলতে হবে, ইট ইজ নট এনাফ, কোয়ালিটি ইজ ভেরি পুওর। আপনি বলছেন ডিউজ রিকভার করুন। এস.ই.বি.র এমন অবস্থা বিলিং তারা ঠিকমত করতে পারেন না। কি করে রিকভার করবে! সি. ই. এস. সি. করতে পারে। এস. ই. বি. তারা ঠিকমত বিলিং করতে পারছে না, এস. ই. বি. নিজে পঞ্চায়েতকে বিল করতে দেয়, তাহলে কি রকম বিল হয়! ইউনিফর্ম রেটে বিল করছে। এগুলি পরিষ্কার করা দরকার। দ্বিতীয়তঃ হচ্ছে, বক্রেশ্বর। শঙ্করবাবু থাকাকালীন রাত্রি জেগে পরিশ্রম করে বক্রেশ্বর চালু করে দিয়েছিলেন। সেখানে ফার্স্ট ইউনিট এর জেনারেটর এর একটা বোল্ট খুলে গিয়েছে, ফলে বক্রেশ্বরেও অচলাবস্থা দেখা দিয়েছে। বক্রেশ্বরে নূতন মেশিন, সেটা খারাপ হবে কেন? আপনি হয়ত একটা নূতন গাড়ী কিনলেন, সেটার তিন মাসের মধ্যে যদি স্ক্রু খুলে পড়ে যায় তাহলে বুঝতে হবে মেকানিজিম ডিফেক্ট ছিল, ওখানে বক্রেশ্বরেও ৫ বছর চলার পরে যদি সেটা খারাপ হয় তাহলে না হয় বুঝতাম।

এখানে ওভারহলিং করতে হচ্ছে, সার্ভিসিং করতে হচ্ছে। জেনারেটরের স্ক্রু বেল্ট খুলে পড়ে যাচ্ছে—এটা কেন হল? আপনাকে এখন রিপেয়ারটা করতে হচ্ছে। কোলাঘাটের মেশিন খারাপ হলে কিছু বলার ছিল না, সেটা আমি বলছি না। সেটা রিপেয়ার করতে হবে। সুতরাং আপনারা ডিউজটা মেটাবার জন্য বিবেচনা করুন। ডিউজ এর নাম প্রণয়ন করুন। ডিউজটা এস. ই. বি. আদায় করতে পারছে না। জেনারেশান এবং কোয়ালিটি অফ ইলেকট্রিক্যালস্ এটার উন্নতি হবে। বিলটায় আমরা কোন অবজেকটিভ কিছু দেখতে পাচ্ছি না। কিন্তু বিদ্যুৎ নিয়ে কয়েকটি প্রশ্ন করেছিলাম, মানুষ নাজেহাল, লোডশেডিং হচ্ছে। শঙ্করবাবুকে একবার প্রশ্ন করেছিলাম ফুয়েল সারচার্জ নিয়ে আলোচনার সময়। সি. ই. এস. সি. অন্যায়ভাবে ফুয়েল সারচার্জ আদায় করলেন সেটা নিয়ে কি কন্ট্রোভার্সি হয়, আর. পি. জি. গ্রুপের সঙ্গে? তার জন্য তাকে চলে যেতে হল। এতবড় শিক্ষিত মানুষ, কিন্তু তাকে শেষ পর্য্যন্ত চলে যেতে হল। কিন্তু যে কথা আমি এখানে তাকে বলেছিলাম, যদি ভোল্টেজ এর এই অবস্থা হয়, তাহলে মফঃস্বলে ইনডাষ্ট্রি কি করে হবে? উনি সেখানে বলেছিলেন, আমি এক্ষেত্রে এ্যাডভাইজ করব, যেখানে ট্রান্সফরমার আছে তার কাছাকাছি জায়গায় শিল্প সেট আপ করা হোক। তার মানে বুঝুন, অবস্থাটা কি, ইন্ডাষ্ট্রিকে ট্রান্সফরমারের কাছাকাছি জায়গায় যেতে হবে, ট্রান্সফরমার ইন্ডাষ্ট্রির কাছে যাবে না। মৃণালবাবুর সামনে এখন অনেক বড় কাজ। এক নম্বর হচ্ছে, এই লিগাসিটা ক্যারি করে নিয়ে যাবেন, এবং এক্জিসটিং প্রবলেম যেগুলি রয়েছে সেগুলিকে সল্‌ভ করবেন। তাই এই বিলটাকে আজকে আর বাধা দিতে চাই না, এই বিলটা পাস হোক, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3.50–3.58 p.m.]

**শ্রীমৃণাল ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের সমর্থনে বলতে উঠে প্রথমেই আমি সৌগত বাবুকে বলি,—শঙ্করদা কোথাও হারিয়ে যাননি। তার সঙ্গে আমার দেখা হয়েছে, কয়েকদিন আগেই কয়েক ঘন্টা তার বাড়িতে আমি কাটাই। কোলাঘাটে আমাদের যে ইঞ্জিনিয়ারিং কলেজ হচ্ছে তার এডভাইসারী কমিটির চেয়ারম্যান হতে তিনি রাজী হয়েছেন। যাই হোক এই ধরনের কথাগুলো এখানে না এলেই ভালো হত এবং আমিও বলতে চাইতাম না। আপনারা বার বার বললেন বলেই আমাকে বলতে হলো। সেকেন্ড পয়েন্ট হচ্ছে, ছয় মাসের মধ্যে হচ্ছে কিনা। গর্ভণর যেটা পাঠিয়েছেন ২১শে সেপ্টেম্বর, ২১শে মার্চ পর্যন্ত ছয় মাস হয়। আজকে হচ্ছে ১৪ই মার্চ, আজকেই তো বিলটা আমরা সবাই মিলে পাশ করছি। এটা ছয় বছরের জায়গায় তিন বছর করা হচ্ছে। কাজেই এই সংক্রান্ত বিষয়ে আলোচনার বিশেষ কিছু নেই, আপনারাও বললেন এটা পাশ করার ব্যাপারে তেমন কোন আপত্তি নেই। আর লোডশেডিঙের ব্যাপারে বলি, সৌগত বাবু আপনাকে যিনি তথ্য দিয়েছেন তিনি ভুল তথ্য দিয়েছেন। কালকে কোলাঘাটে ছয়টি ইউনিটই চলেছে এবং রোজই চলছে। এক আধটা দিন হয়ত কোন ইউনিট বন্ধ হতে পারে। আমাদের জেনারেশন খুবই ভালো হচ্ছে। তবে লোডশেডিং যে হচ্ছে না তা নয়। লোডশেডিঙও হচ্ছে এবং আমাদের আঠারো থেকে উনিশ ঘন্টা সারপ্লাস হচ্ছে। কিন্তু পিক পিরিয়ডে আমাদের পাওয়ার পারচেজ করতে হয়। ধনী দেশগুলিও থার্মাল পাওয়ারের

উপর ভরসা করে একশ পারসেন্টে চালাতে পারে না। তবে সেখানে হাইডেল হচ্ছে ফোরটি পারসেন্ট এবং থার্মাল হচ্ছে সিক্সটি পারসেন্ট। কিন্তু আমাদের এখানে সাতানব্বই পারসেন্ট থার্মাল এবং তিন পার্সেন্টি হাইডেল। ফলে এখানে সমস্যা হচ্ছে। বিকেলে পাঁচটা পর্য্যন্ত আমাদের ১৫০০ থেকে ১৮০০ মেগাওয়াট ডিমান্ড, কিন্তু সাড়ে পাঁচটা থেকে ছয়টা পর্য্যন্ত ৩৬০০ মেগাওয়াট ডিমান্ড। এই জায়গাতেই কিছু করা যাচ্ছে না। উইথ ইন হাফ এন্ড আওয়ার কার্ভটা স্টীফ হয়ে যাচ্ছে। ফলে ফ্রিকোয়েন্সিটার গোলমাল হয়ে যাচ্ছে। আবার রাত্রি দশটার পরে ডিমান্ড ফল করে। তখন আবার থার্মাল স্টেশান বন্ধ করা যায় না। এটা আপনারা জানেন। কিন্তু জেনেও আপনারা বলেন কেন? আপনারা জানতে চাইছেন বলেই আমাদের বলতে হচ্ছে। বক্রেশ্বরে যে ইউনিটটায় দুটো ভল্ট, তিনটে ভল্ট নানান কাহিনী বলছেন, সেটা ঘটনা নয়। বক্রেশ্বরের ইউনিটটা এখনও হ্যান্ডওভার সাফিসিয়েন্টলি নিই নি। এই কারণে যে, টিতিং প্রবলেম একটা থাকে, যদি ওটা ঐভাবে নেওয়া হয়, তাহলে ওটা আমাদের বিপদে ফেলে দিত। কারণ তার একটা ফল্ট দেখা যায় বক্রেশ্বরে ফার্স্ট ইউনিটে ইনিশিয়াল পিরিয়ডে এবং অনেকগুলো ভল্ট চলে গেছে, এটা নতুন কথা নয়। এটা হয়—ইনিশিয়াল পিরিয়ডে কোথাও কোথাও এরকম প্রবলেম হয়। ৫।৬ দিনের মধ্যে ওটা এসে যাবে। আবার জেনারেশন শুরু করছি। কোলাঘাটে একটা ভল্ট বসে গেছে, বক্রেশ্বরে তিনটে ভল্ট বসে গেছে, আমাদের পাওয়ার স্টোরড হচ্ছে, লোডশেডিং হচ্ছে, তা নয়। কখনো কখনো হচ্ছে না, তা নয়। ডিস্ট্রিবিউশনে আমাদের কিছু ঘাটতি আছে। সেই জন্য আমরা বিশাল একটা প্রোগ্রাম নিয়েছি ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে। ট্রান্সমিশন, লাইন করছি, ডিস্ট্রিবিউশন লাইন করছি। নতুন ৩১টি সাবস্টেশন হচ্ছে, ১৩২ কে. ভি.। আমাদের আরও কতগুলো প্রজেক্ট আছে—৩৩ কে. ভি. এবং ১১ কে. ভি. সাবস্টেশনের। এই গুলো হয়ে গেলে আমাদের লো ভোল্টেজ কমে যাবে। আর বললেন ট্রান্সমিটারের কাছে ইন্ডাষ্ট্রি-এই ঠাট্টা করার মত দুর্ভাগ্য আপনাদের থাকবে না। এটা কিছুদিনের মধ্যেই কেটে যাবে। সৌগত বাবু বললেন ৬ মাসের জায়গায় তিনমাসের জন্য। প্রেসিডেন্ট ফেরত পাঠিয়েছেন। রাজ্যপাল আমাদের পাঠিয়েছেন, এটা গ্রহণ করছি।

The question that Clause 6 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to move that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, as settled in the Assembly be passed.

The motion that the West Bengal Electrical Undertakings (Recovery of Dues) Bill, 1995, as settled in the Assembly be passed.

The Motion was then put and agreed to.

## Adjournment

The House was adjourned at 3.58 p.m. till 11.00 a.m. on Wednesday, the March 15, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 15th March, 2000 at 11.00 a.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 9 Ministers of State and 120 Members.

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

[11.00–11.10 a.m.]

**রাজ্যে মাছ আমদানি**

১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৭) **শ্রীসুধীর ভট্টাচার্য** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

গত আর্থিক বছরে (১৯৯৮-৯৯) বাংলাদেশ থেকে এ রাজ্যে কী পরিমাণ মাছ ও মাংস আমদানি করা হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৮-৯৯ আর্থিক বছরে সরকারী পর্যায়ে বাংলাদেশ থেকে কোনও মাছ আমদানি করা হয়নি। 'মাংস' এই দপ্তরের বিষয় নয়।

**মেদিনীপুর জেলায় রাজনৈতিক সংঘর্ষে মৃতের সংখ্যা**

২। (অনুমোদিত প্রশ্ন নং ৩২৬) **শ্রীপূর্ণেন্দু সেনগুপ্ত** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত পঞ্চায়েত নির্বাচনের পর বিভিন্ন রাজনৈতিক সংঘর্ষে মেদিনীপুর জেলায় মৃতের সংখ্যা কত (দলভিত্তিক)?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিভিন্ন রাজনৈতিক সংঘর্ষে মেদিনীপুর জেলায় মে, '৯৮ (বিগত পঞ্চায়েত নির্বাচনের পর) থেকে জানুয়ারী ২০০০ সাল পর্যন্ত মৃতের সংখ্যা (দলভিত্তিক) নিম্নরূপঃ

| | |
|---|---|
| সি.পি.আই (এম) | ৩৯ জন |
| বি.জে.পি. | ৭ জন |

| | |
|---|---|
| টি.এম.সি. | ২৩ জন |
| জে.কে.পি. (এন) | ২জন |
| সি.পি.আই. | ১ জন |
| কংগ্রেস (আই) | ১জন |

## প্লাসটিক প্রসেসিং মেশিন

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩০) **শ্রীপূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর শহরের আই.টি.আই.-তে বেশ কয়েক বছর ধরে প্লাসটিক প্রসেসিং মেশিনটি অচল অবস্থায় পড়ে আছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত মেশিনটি চালু করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি?

**কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি। যথাযথ বিদ্যুৎ সরবরাহ না থাকার জন্য উক্ত মেশিনটি চালু করা যায়নি।

(খ) উক্ত মেশিনটি যতশীঘ্র সম্ভব চালু করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

## উত্তর দিনাজপুর জেলার মামলার সংখ্যা

৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৯) **শ্রীদিলীপকুমার দাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত উত্তর দিনাজপুর জেলায় আইনগত সাহায্য প্রাপ্ত মামলার সংখ্যা কত; এবং

(খ) তন্মধ্যে, ভরণপোষণ সংক্রান্ত মামলা কটি?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪০টি।

(খ) ২৬টি।

## রাজ্যে দুগ্ধ উৎপাদন

৫। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৪) **শ্রী সেখ জাহাঙ্গীর করিম ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে বর্তমান বছরে দুগ্ধ উৎপাদনের পরিমাণ কত;

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলায় ডেবরা থানার অন্তর্গত এই ব্লকে বর্তমান বছরে দুগ্ধ উৎপাদনের পরিমাণ কত; এবং

(গ) বর্তমান আর্থিক বছরে মেদিনীপুর জেলার ডেবরা থানার অন্তর্গত ব্লকে একটি চিলিং প্ল্যান্ট (দুগ্ধ প্রকল্প) স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে কি না?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্যে ১৯৯৯-২০০০ সালে আনুমানিক দুগ্ধ উৎপাদনের পরিমাণ ৩৪.৬৪ লক্ষ টন।

(খ) বর্তমান বছরে ডেবরা ব্লকে আনুমানিক দুগ্ধ-উৎপাদনের পরিমাণ ৩৮,০০০ হাজার কেজি।

(গ) না।

### ডেবরা থানায় কারিগরী বিদ্যালয় স্থাপন

৬। (অনুমোদিত প্রশ্ন নং ৪৯৫) শ্রী **সেখ জাহাঙ্গীর করিম :** কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার ডেবরা থানায় কারিগরী বিদ্যালয় স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**কারিগরী শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

বর্তমানে মেদিনীপুর জেলার ডেবরা থানায় কারিগরী বিদ্যালয় স্থাপনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন নেই।

### Netaji Subhas Indoor Stadium

7. (Admitted Question No. 580) **Shri Pankaj Banerjee :** Will the Miniser-in-charge of the Sports Department be pleased to state–

(a) is it a fact that the Government charges money from the Users of "Netaji Subhas Indoor Stadium";

(b) if so, what is the charge of the same per day; and

(c) what is the total money collected during the financial years 1997-98, 1998-99 and 1999-2000 (up to February, 2000)?

**Minister-in-charge of the Sports Department :** (a) Yes.

(b) Users of "Netaji Indoor Stadium" have to pay:

(i) Rental charges–For cultural programme–Rs. 30,000/- per day. For Exhibition, seminar etc.–Rs. 25,000/- per day. For Ceremonial programme–Rs. 1,00,000/- per day.

(ii) Electricity charges–For A. C. connection–Rs.3,510/- per hour from March to November; Rs. 1,690/- per hour from December to February. For normal lighting–Rs. 5,000/- per day. For additional electricity load–Rs. 2.60 per KW/hour.

(iii) Service charges–For Exhibition–Rs. 5,000/- per day. For seminar and cultural programme–Rs. 10,000/- per day.

(iv) Insurance charges–Rs. 1,500/- per day.

(c) Total money collected during:

| | | |
|---|---|---|
| 1997-98 | – | Rs. 61.28 Lakhs |
| 1998-99 | – | Rs. 73.29 Lakhs |
| 1999-2000 (up to Feb., 2000) | – | Rs. 75.56 Lakhs |

## রাজ্যে ফুলের বাজারের সংখ্যা

৮। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৭) **শ্রীব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ফুলের বাজারের সংখ্যা কত (জায়গার নামসহ)?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ফুল বেচা-কেনার প্রধান প্রধান বাজারের সংখ্যা কম-বেশী ১৪ (চৌদ্দ)টি।

এই রাজ্যে ফুল বেচা-কেনার মূল বাজার হাওড়ার জগন্নাথঘাট/মল্লিকঘাট হলেও বিভিন্ন জেলায় ফুলের ছোট-বড় মিলিয়ে মোট ১৪টি বাজার আছে।

| জেলা | স্থানীয় ফুলের বাজার |
|---|---|
| ১। দার্জিলিং | ১। শিলিগুড়ি |
| ২। বর্ধমান | ২। বর্ধমান (পদ্মফুলের) |
| ৩। বীরভূম | ৩। রামপুরহাট (পদ্মফুলের) |
| ৪। হাওড়া | ৪। দেউলটি |
| ৫। নদীয়া | ৫। রানাঘাট, বীরনগর, ধানতলা পূর্ণনগর, কালিনারায়ণপুর। |
| ৬। ২৪-পরগণা (উত্তর) | ৬। পোলেরহাট, ঘড়িবাড়ি, ঠাকুরনগর |

৭। ২৪-পরগণা (দক্ষিণ) ৭। গড়িয়া
৮। মেদিনীপুর ৮। দেউলিয়া

**পশ্চিমবঙ্গ পর্যটন নিগম**

৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭১) **শ্রী সঞ্জয় বক্সী :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ পর্যটন নিগমের অধীন রাজ্যে কয়টি পর্যটন আবাস আছে। (এলাকার নাম সহ)।

(খ) পশ্চিমবঙ্গ পর্যটন নিগমের অধীন রাজ্যের বাইরে কোন পর্যটন আবাস আছে কিনা?

(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে পর্যটক আবাসগুলি কোথায় কোথায় অবস্থিত?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে নিম্নলিখিত পর্যটন আবাস রাজ্য পর্যটন উন্নয়ণ নিগমের অধীন আছে ঃ-

(১) দার্জিলিং পর্যটন আবাস, দার্জিলিং শহর
(২) কালিম্পং পর্যটন আবাস কালিম্পং, দার্জিলিং জেলা
(৩) টাসি-ডিং পর্যটন আবাস, কালিম্পং, দার্জিলিং জেলা
(৪) হিল-টপ পর্যটন আবাস, কালিম্পং, দার্জিলিং জেলা
(৫) পর্যটন আবাস, কার্সিয়াং, দার্জিলিং জেলা
(৬) মৈনাক পর্যটন আবাস, শিলিগুড়ি, দার্জিলিং জেলা
(৭) জলদাপাড়া পর্যটন আবাস, মাদারিহাট, জলপাইগুড়ি জেলা
(৮) মালবাজার পর্যটন আবাস, মালবাজার, জলপাইগুড়ি জেলা
(৯) রায়গঞ্জ পর্যটন আবাস, রায়গঞ্জ, উত্তর দিনাজপুর
(১০) মালদা পর্যটন আবাস, মালদা
(১১) বহরমপুর পর্যটন আবাস, মুর্শিদাবাদ জেলা
(১২) পথিক পর্যটন আবাস, দুর্গাপুর, বর্ধমান জেলা
(১৩) শান্তিনিকেতন পর্যটন আবাস, বীরভূম জেলা
(১৪) বিষ্ণুপুর পর্যটন আবাস, বিষ্ণুপুর, বাঁকুড়া জেলা
(১৫) রানী শিরোমনি পর্যটক আবাস, মেদিনীপুর শহর
(১৬) দীঘা পর্যটক আবাস, মেদিনীপুর জেলা
(১৭) গাদিয়ারা পর্যটন আবাস, গাদিয়ারা, হাওড়া জেলা
(১৮) ডায়মন্ড হারবার পর্যটক আবাস, দঃ ২৪ পরগণা জেলা
(১৯) বকখালি পর্যটক আবাস, দঃ ২৪ পরগণা জেলা
(২০) সজনেখালি পর্যটক আবাস, সুন্দরবন, দঃ ২৪ পরগণা জেলা

(২১) মালঞ্চ পর্যটক আবাস, ব্যারাকপুর, উঃ ২৪ পরগণা জেলা
(২২) উদয়াচল পর্যটক আবাস, সল্টলেক, দঃ ২৪ পরগণা জেলা

এছাড়া, বক্রেশ্বর পর্যটক আবাস, শান্তিনিকেতন ২য় পর্যটক আবাস, দুর্গাপুর পুরাতন পর্যটক আবাস, দীঘা ২য় পর্যটক আবাস এবং সাগরদ্বীপ পর্যটক আবাস এই ৫টি বর্তমানে পর্যটন উন্নয়ন নিগম ম্যানেজমেন্ট কন্টাক্টরের সাহায্যে পরিচালনা করে। সুতরাং পর্যটন উন্নয়ন নিগমের অধীনে বর্তমানে রাজ্যের ২৭টি পর্যটক আবাস রয়েছে।

(খ) রাজ্যের বাইরে মান্দার পর্যটক আবাসটি পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের পরিচালনাধীন।

(গ) মান্দার পর্যটক আবাসটি সিকিম রাজ্যের রাজধানী গ্যাংটকে অবস্থিত।

**সরকার পরিচালিত সংবদপত্র**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ১২০৯) **শ্রীকমল মুখার্জী ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার পরিচালিত সংবাদপত্রগুলির প্রচারসংখ্যা বর্তমানে কত; এবং

(খ) উক্ত সংবাদপত্রগুলি কী কী?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমান প্রচারসংখ্যা মোট ৮২৭৫টি (সৌজন্য সংখ্যাসমেত)

দৈনিক বসুমতী ঃ ৬,৬৮৯টি
সাগরমাথা ঃ ১,৫৮৬টি

(খ) দৈনিক বসুমতী (দৈনিক সংবাদপত্র) এবং সাগরমাথা (সাপ্তাহিক সংবাদপত্র)

**ডাকবাংলো সংস্কার**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৯) **শ্রীরামজনম মাঝি ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার ফুলেশ্বরের সিজবেরিয়া ডাকবাংলো সংস্কারের কোন পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' অংশের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত সংস্কারের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ফুলেশ্বরে ছাত্রীনিবাস নির্মাণ**

১২। (অনুমোদিত প্রশ্ন নং ১২৭৮) **শ্রীরামজনম মাঝি :** অনগ্রসর শ্রেণী সম্প্রদায় কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

হাওড়া জেলার উলুবেড়িয়া উত্তরকেন্দ্রের অন্তর্গত ফুলেশ্বরের জগন্নাথপুরে তপশিলী ও আদিবাসী জাতিভুক্তদের জন্য ছাত্রীআবাস কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**অনগ্রসর শ্রেণী সম্প্রদায় কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

আগামী উচ্চশিক্ষাবর্ষ অর্থাৎ ২০০০ সালের জুলাই-আগষ্ট মাস থেকে ছাত্রীআবাসটি চালু করা হবে বলে আশা করা যায়।

**মুরারই গ্রামীণ হাসপাতাল**

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬২) **ডাঃ মোতাহার হোসেন :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার মুরারই গ্রামীণ হাসপাতাল-সংলগ্ন যক্ষ্মা হাসপাতালটি চালু করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত হাসপাতালটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বীরভূম জেলার মুরারই গ্রামীণ হাসপাতাল-সংলগ্ন ২০ শয্যাবিশিষ্ট যক্ষ্মা হাসপাতালটি ১৯৯৯ সাল থেকে চালু আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## Calling Attention

**Mr. Speaker :** Today, I have received two notices of Calling Attention on the following subjects, namely :—

1. Import of chicken causing apprehended financial crisis in the Food Industries of the State : Shri Ajit Pandey.

2. Devastating fire at Techicians Studio, Calcutta : Shri Pankaj Banerjee.

I have selected the notice of Shri Ajit Pandey on the subject of Import of Chicken causing apprehended financial crisis in the Food Industries of the State. The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on the 23rd March.

**Statement on Calling Attention**

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-Charge of Labour Department to make a statement on the subject of proposed strike in the Jute Mills in the State from 22.3.2000. (Attention called by Shri Saugata Roy on the 9th March, 2000).

**Shri Mohammad Amin :**

Mr. Speaker,

Sir, since the Labour Minister is not well,

I beg your permission to place before the House the following statement in reply to the Calling Attention raised by Shri Saugata Roy, MLA.

The Central Trade Unions functioning in the jute industry submitted a fresh Charter of Demands of the workmen on expiry of last Industry-wide Tripartite Wage Settlement on 30.11.98. The Charter of Demands comprises the demands for increase in wages by Rs. 500/- per month, increase in the rate of neutralization of variable dearness allowance from the existing rate of Rs. 190/- per point to Rs. 3/- per point etc. The Charter of Demands were being examined by the Labour Department and in the process, the Indian Jute Mills Association i.e. the Association of Employers of the Jute Mills which had entered into Industry-wide Wage Settlement in respect of the jute workers since 1969, was requested by the Labour Commissioner in February, 1999 to furnish their comments on the Charter of Demands submitted by the Central Trade Unions. However the IJMA informed the Govt. that the association would no longer be in a position to act as a spokesman on behalf of the jute mills in any matter pertaining to labour and that the mills would be completely free to enter into unit-wise negotiation with workers or act as they deem proper. No comments on the fresh charter of demands were furnished by them and this became a matter of serious concern. The Chairman of the IJMA was asked by the Government vide letter dated 30.4.99 to reconsider their stand in the interest of smooth industrial relations in the industry as a whole. In the absence of

any representative body representing the management of the 59 jute mills in the State, it has become very difficult to undertaken tripartite negotiations covering the industry and arrive at an industry-wide settlement. Despite repeated requests by the Government, no positive response has been received from the IJMA so far. Meanwhile, the Central Trade Unions have served a notice for strike in the jute mills in the State on and from 22.3.2000 for realisation of their demands.

On this issue, I again spoke to the Chairman and some other members of IJMA on 10.03.2000 and urged upon them not to destroy the Industry-wide Wage Settlement culture evolved in our State with the co-operation from all concerned and requested them to continue to play an effective role in order to arrive at an amicable settlement on an industry-wide basis. A tripartite meeting with the IJMA, NJMC and the Central Trade Unions was also convened on 13.3.2000. The Central Trade Unions, Chairman IJMA and the representatives of NJMC attended the meeting. IJMA however only reiterated their stand. The Central Trade Unions did not endorse the stand taken by the IJMA as this, in their opinion, would lead to serious problem in the industry IJMA was again requested to reconsider its stand and take necessary steps so that an industry-wide settlement can be reached early

Our Government is continuing its efforts so as to arrive at an amicable settlement on the Charter of Demands

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, আমার সমস্যা হচ্ছে যে, যে কলিং অ্যাটেনশন আমরা করেছি, আজকে শান্তিবাবু উপস্থিত নেই। আর আমিন সাহেব তো নিজের চটকলের মজদুর ইউনিয়নকে রিপ্রেজেন্ট করেন। উনি কতটা ইউনিয়নের বক্তব্য বলবেন আর কতটা গভর্ণমেন্টের বক্তব্য বলবেন। স্যার, আমি মাননীয় মন্ত্রীর কাছে স্পেসিফিকালি জানতে চাই যে ২২শে মার্চ থেকে সমস্ত চটকলে—তার মধ্যে আমিন সাহেবের ইউনিয়ন আছে, আমাদের ইউনিয়নও আছে—সবাই একসাথে ধর্মঘট ডাকল কিন্তু এই ধর্মঘট ডাকতে হল তার কারণ আমাদের লাষ্ট এগ্রিমেন্ট এক্সপায়ার করে গিয়েছিল ৩০.১১.৯৮। স্যার, আপনি দেখলে দেখবেন যে ৩০.১১.৯৮-তে এক্সপায়ার করার পর আমরা চার্টার অব ডিমান্ড দিয়েছি। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে ৩০.১১.৯৮-তে যেখানে এক্সপায়ার করে গেল আপনারা আগেব ফেব্রুয়ারীতে আই.জে.এমের কাছে চিঠি লিখলেন, তারপর এপ্রিল ৯৯তে একবার চিঠি লিখলেন। বাকী সময় কোন রকম নেগোশিয়েশন করে কোনরকম চেষ্টা করলেন না। ইউনিয়ন ষ্ট্রাইক নোটিশ দিলে তখন আপনারা ১০ তারিখে আই. জে. এমের সঙ্গে কথা বললেন। ১৩ তারিখে একটা ট্রাইপারটাইট মিটিঙ ডাকলেন। এই লম্বা গ্যাপটা হল কেন? আপনারা যখন নিজেরা পারেন না তখনই মুখ্যমন্ত্রীকে ডাকেন, ডাকতে হয়। এবারে মুখ্যমন্ত্রীকে বললেন না কেন আগে একটা মিটিঙ ডাকতে যখন ষ্ট্রাইক নকিং অ্যাট দি ডোর। আমার দ্বিতীয় প্রশ্ন

হল যে কয়েকবার ষ্ট্রাইকে এন. জে. এম. সি'র যে ৬টা জুট মিল আছে তাদের আমরা ছাড় দিয়েছি কারণ কেন্দ্রীয় সরকারের মনোভাব রাষ্ট্রায়ত্ত শিল্প বিরোধী। এদের দু একটা খুলেছে, দু একটায় প্রোডাকশন বন্ধ আছে, এখন যদি আবার ষ্ট্রাইক হয়ে যায়..... আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি যে, সরকারের পক্ষ থেকে এন. জি. এম. সি তে যাতে ষ্ট্রাইক না হয় তার জন্য কিছু করেছেন কিনা? আমার দুটো প্রশ্ন। একটা হচ্ছে, এতদিন, ৩০.১১.৯৮ তে এগ্রিমেন্ট এর মেয়াদ শেষ হওয়ার পর ট্রাইপারটাইট মিটিঙ ডাকতে এত গ্যাপ হল কেন, এর মধ্যে কিছু করেন নি কেন? দ্বিতীয় প্রশ্ন হল ধর্মঘটের আওতায় থেকে এন. জে. এম. সি.'র চটকলগুলোকে বাদ দেওয়ার কথা ভাবছেন কিনা?

[11.10–11.20 a.m.]

**শ্রীমহঃ আমীন ঃ** চার্টার অফ্ ডিমাণ্ডের মেয়াদ শেষ হওয়ার পরে রাজ্য সরকারের লেবার ডিপার্টমেন্ট এবং লেবার মিনিষ্টার মালিকের সঙ্গে এবং ইউনিয়ণের সঙ্গে আলোচনা করে যাচ্ছে। কোন গ্যাপ নেই। যখন এন্‌হ্যান্সড ডি. এ. মালিক দিতে চান নি তখন গভর্ণমেন্ট ইন্টারভেন করে এবং তার পর শেষ পর্যন্ত এন্‌হ্যান্সড ডি. এ. দিতে রাজি হয়েছে। স্টেটমেন্টে উল্লেখ আছে গভর্ণমেন্ট কখন কি করছে। তাদের ডেকে বারে বারে কথা বলা হয়েছে। প্রয়োজন হলে আমরা মুখ্যমন্ত্রীকে রিপোর্ট করছি, এবারে যা কিছু হয়েছে তার রিপোর্ট মুখ্যমন্ত্রীকে করা হয়েছে।

## Laying of Report

The Report of the Ganguly Commission of Inquiry (Madhyamik Examination alongwith the observation of the school education of Govt. of W.B.

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদ আয়োজিত মাধ্যমিক পরীক্ষার একটা প্রশ্ন ফাঁসকে কেন্দ্র করে সরকার শ্রী কল্যাণময় গাঙ্গুলীর নেতৃত্বে এক সদস্য আয়োগ নিযুক্ত করেন। সেই আয়োগ সরকারের নিকট তাঁর প্রতিবেদন পেশ করেছে। সেই সম্পর্কে সরকারের অভিমত আপনার অনুমতি নিয়ে আমি পেশ করছি।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, গতকাল আনুমানিক ১২ টার সময় টালিগঞ্জ টেক্‌নিসিয়ান্স স্টুডিওর একটা ফিল্মের টেকিং চলছিল, সেখানে হঠাৎ করে আগুন লাগে এবং ৪ নং ফ্লোরটি সম্পূর্ণ ভাবে ভষ্মীভূত হয়ে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারের অধিগ্রহণ করা টেক্‌নীসিয়ান্স স্টুডিও এই ফিল্ম প্রতিষ্ঠানটি আস্তে আস্তে একটু একটু করে এগিয়ে আসার চেষ্টা করছিল এবং অতি সম্প্রতি এই শিল্পকে ঘিরে যে উন্নতির প্রচেষ্টা শুরু হয়েছিল তাতে গতকালের ঘটনায় এই প্রচেষ্টায় আবার ছেদ ঘটলো। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো এই বিষয়ে তিনি অবিলম্বে নজর দিন এবং পুড়ে যাওয়া ৪

নং ফ্লোরটি অবিলম্বে তৈরী করে এর ক্ষতিপূরণের ব্যবস্থা করবেন। এবং এই শিল্পে নতুন জোয়ার আসার প্রবনতাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য যথাযথ ব্যবস্থা নেবেন। ক্ষতিগ্রস্থ স্টুডিও কে পুনরায় নির্মান করার জন্য সরকারী সহায়তা করুন।

### Discussion on Motion Under Rules 185

**Mr. Speaker :** Now I call upon Shri Robin Deb to move his motion under Rule 185.

**শ্রী রবীন দেব ঃ** এই সভা অত্যন্ত ক্ষোভ এবং গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে,—ন্যাশনাল কাউন্সিল অব এডুকেশনাল রিসার্চ অ্যান্ড ট্রেনিং (এন. সি. ই. আর. টি.) স্কুলশিক্ষার পাঠক্রম হিন্দু ধর্মান্ধতার আদর্শে পুনর্লিখিত করতে চাইছে;

বিদ্যালয়ে সরস্বতী বন্দনা চালু করার প্রস্তাব, বিভিন্ন বিদ্যালয়ে-মহাবিদ্যালয়ে শিক্ষা এবং পোশাকের বিষয়ে হিন্দুত্ববাদীদের খবরদারির চেষ্টা শিক্ষাক্ষেত্রে গৈরিক আক্রমণকেই প্রতিভাত করছে;

উত্তরপ্রদেশ এবং রাজস্থানে স্কুলশিক্ষার পাঠ্যপুস্তকে সঙ্ঘপরিবারের নেতাদের, এমনকি গান্ধীজীর থেকেও বেশি স্বাধীনতা সংগ্রামী বলে দেখানোর চেষ্টা হয়েছে, যদিও ব্রিটিশের বিরুদ্ধে সংগ্রামে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ অংশই নেয়নি;

পাঠ্যপুস্তকে প্রকৃত ইতিহাসকে বিকৃত করে যাতে হিন্দু-ধর্মান্ধতার উন্মেষ ঘটে, তার জন্য পাঠক্রম তৈরী করা হয়েছে;

কানপুরের মহিলা স্কুল-কলেজে, এমনকি আই. আই. টি. -র মতো উচ্চতম আধুনিক শিক্ষা প্রতিষ্ঠানের ছাত্রীদেরও বোরখা ধরনের পোশাক পরিধানে বাধ্য করা হচ্ছে;

ইন্ডিয়ান কাউন্সিল অব হিস্টরিক্যাল রিসার্চ (আই. সি. এইচ. আর.), ইন্ডিয়ান ইনস্টিটিউট অব অ্যাডভান্সড স্টাডিজ (আই. আই. এ. এস.), ইন্ডিয়ান কাউন্সিল অব সোস্যাল সায়েন্স রিসার্চ (আই. সি. এস. এস. আর.)-এর মতো উচ্চতম গবেষণা প্রতিষ্ঠানগুলিতে যোগ্যতার বিচার না করে বাছাই করা সঙ্ঘপরিবারের আদর্শে অনুপ্রাণিত ব্যক্তিদের পরিচালকমন্ডলীতে অন্তর্ভূক্ত করা হচ্ছে, এমনকি শীর্ষপদেও বসানো হচ্ছে;

ইতিহাসকে বিকৃত করার উদ্দেশ্য নিয়ে বিশিষ্ট ঐতিহাসিক কে. এন. পানিক্কর ও সুমিত সরকার সম্পাদিত 'টুওয়ার্ডস্ ফ্রিডম' সংকলন গ্রন্থের দুই খন্ডের প্রকাশ শেষ মুহূর্তে ন্যাক্কারজনকভাবে বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

ধর্মনিরপেক্ষ ঐতিহাসিক ও বুদ্ধিজীবীদের বিরুদ্ধে সংগঠিত কুৎসা ও অপপ্রচারের নেতৃত্ব দিচ্ছেন কেন্দ্রীয় সরকারে উচ্চপদে আসীন ব্যক্তিরা।

অতএব, এই সভা,—কেন্দ্রের বি জে পি জোট সরকার শিক্ষাকে গৈরিকীকরণের যে অপচেষ্টা করছে, তার তীব্র প্রতিবাদ করছে;

শিক্ষার উপর গৈরিক আক্রমণের এই সংগঠিত প্রচেষ্টার বিরুদ্ধে তীব্র ক্ষোভ প্রকাশ করছে; এবং এইসব কার্যকলাপের বিরুদ্ধে জনমত সংগঠিত করার আহ্বান জানাচ্ছে।

স্যার, আমি মোশান আন্ডার রুল ১৮৫ উৎথাপন করছি। এখন আমি বক্তব্য রাখছি না, এই মোশানে উল্লেখ আছে বি.জে.পি নেতৃত্বাধীন সরকার আর. এস. এস. সহ সমস্ত ধর্মীয় উগ্রবাদী সংগঠনগুলির মাধ্যমে আমাদের দেশের সংবিধানকে লঙঘন করে একটার পর একটা শিক্ষাপ্রতিষ্ঠান থেকে শুরু করে সংবিধান পর্যন্ত গৈরিকীকরণের জন্য তাঁরা এগিয়ে আসছেন। এখানে উল্লেখ করতে চাই যে 'টু ওয়ার্ডস্ ফ্রীডম' এই গ্রন্থটি রচনা করেছেন সুমিত সরকার এবং কে. এন. পানিক্কর, তাদের উপর যে হস্তক্ষেপ করা হয়েছে তার উল্লেখ করেছি। সংবিধান রচনা করার ক্ষেত্রে ১৯৪৯ সালের ১০ই নভেম্বর সেই সময় কনস্টিটিউয়েন্স এ্যাসেমব্লীর কাছে যে কথা উল্লেখ করেছিলেন সর্দার বল্লভ ভাই প্যাটেল যে সংসদীয় গণতন্ত্রর ঐক্য যদি রক্ষা করতে হয় তাহলে সিভিল সার্ভিস অপরিহার্য। এই নির্দেশ এবং পরে আবার তিনি এর আগে ১৯৪৮ সালে বলেছিলেন। এটা বলবার অপেক্ষা রাখে না যে, একটি গণতান্ত্রিক শাসন ব্যবস্থার একটি দক্ষ শৃঙ্খলাবদ্ধ এবং স্বাধীন সরকারী যন্ত্র কতখানি মূল্যবান। এই সার্ভিস হবে পার্টির উর্ধ্বে এবং এঁদের নিয়োগ, নিয়মকানুন এবং নিয়ন্ত্রণে রাজনৈতিক ভাবনাকে ন্যূনতম মাত্রায় রাখতে হবে। সম্পূর্ণ বিযুক্ত না করা গেলেও প্যাটেল একথা এই চিঠির আকারে ১৯৪৮ সালে জওহরলাল নেহেরুকে লিখেছিলেন। তারপর আমাদের সংবিধানের ৩০৯ নম্বর ধারা, ৩১২ নম্বর ধারা, ১৫৪ এবং ৫৩ তে এই অনুচ্ছেদে এই বিষয়ে উল্লেখ আছে। কিন্তু আমরা সম্প্রতি লক্ষ্য করেছি যে গুজরাটে যে ঘটনা ঘটেছে—এই আর. এস. এস. কে বিশেষ করে গুজরাট সরকার প্রত্যক্ষ ভাবে সরকারী প্রতিষ্ঠানে যুক্ত করার যে প্রয়াস নিয়েছে—সেই সময়ে সর্দার বল্লভ ভাই প্যাটেলের হুঁশিয়ারি এবং সংবিধানের নির্দেশ এই সম্পর্কে যে কাজ করছে—এই প্রস্তাবের মধ্যে দিয়ে তার আমরা নিন্দা করছি। এটা আমাদের দেশের ধর্মনিরপেক্ষতার প্রতি, সংবিধানের প্রতি একটা চূড়ান্ত আক্রমণ। তাই আমি আশা করি এই প্রস্তাব যা আমি উত্থাপন্ করেছি সেটা মাননীয় সদস্যরা তাঁদের আলোচনার মধ্যে দিয়ে গ্রহণ করবেন।

**Mr. Speaker :** There are two amendments to the motion by Shri Deba Prasad Sarkar which are in order and taken as moved.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that –

1. In para 4, line 1 the words "গান্ধীজী ও নেতাজীর" be substituted for the word "গান্ধীজীর"; and

2. In para 4, line 3 after the words - 'অংশ নেয়নি' the words, "শুধু তাই নয় এটাকে যথার্থ স্বাধীনতা সংগ্রাম বলে স্বীকারও করেনি", be added.

ঐ আর. এস. এস. অংশ নেয়নি স্বাধীনতা আন্দোলনে। শুধু তাই নয়, দি ওয়ার্ড শুধু তাই নয় এটাকে যথার্থ স্বাধীনতা সংগ্রাম বলে স্বীকারও করেনি।

**মিঃ স্পীকার :** ঠিক আছে।

**শ্রীশেখ দৌলত আলি :** মাননীয় স্পিকার স্যার, মাননীয় সদস্য শ্রী রবীন দেব মহাশয় যে প্রস্তাব এখানে হাউসে রেখেছেন আমি তার সমর্থনে কিছু বক্তব্য রাখতে চাই। কেন্দ্রে বি.জে.পি. জোট যে সরকার রয়েছে সেই সরকার আস্তে আস্তে আমাদের শিক্ষা ব্যবস্থাটাকে এমন একটি জায়গায় নিয়ে যেতে চাইছে যে সেটা একদিক থেকে ধরতে গেলে ভারতবর্ষের যে গণতান্ত্রিক চিন্তা এবং ভাবনা তার উপর চরম আঘাত। আমাদের দেশ নানা বৈচিত্রের মধ্যে দিয়ে চলে। এখানে আমরা নানা সম্প্রদায়ের লোক বসবাস করি এবং আজও পর্যন্ত সেই বৈদিক যুগ থেকে আরম্ভ করে নানা পথ এবং পদ্ধতি ধরে আমাদের শিক্ষা ব্যবস্থায় অনেকটা সময় তার পথ, মত পরিবর্তন হয়েছে। কিন্তু হিন্দু ধর্মান্ধতা বোধে আজকে যেভাবে আমাদের শিক্ষা ব্যবস্থাকে তারা আক্রমণ করছে এটা চরম ভাবে নিন্দনীয়। আমিও নিন্দা করছি। কারণ আজকে বিদ্যালয় শুরুর আগে আমাদের পশ্চিমবাংলায় দেখেছি, কোথাও কোথাও জাতীয় সঙ্গীত দিয়ে শুরু হয়, কোথাও দেশবন্দনার গান দিয়ে শুরু হয়। কিন্তু আজকে যদি তারা বলে থাকেন, এই চেষ্টা করেন যে, সরস্বতী বন্দনা দিয়ে শুরু করতে হবে এবং সরস্বতী স্তোত্র দিয়ে কাজ শুরু করতে হবে তাহলে আজকের ভারতবর্ষের জাতীয় সংহতির ক্ষেত্রে এই শিক্ষাকে তারা কালিমালিপ্ত করছে। সুতরাং আজকে এর বিরুদ্ধে আমাদের জনমত গঠন করা দরকার। আমরা তাই বলতে চেয়েছি যে, সংঘপরিবার জাতির জনক মহাত্মাগান্ধীকে হত্যা করেছে। তারা আজকে নতুন করে ইতিহাসকে বিকৃত করতে চায় এবং স্বাধীনতা সংগ্রামে তাদের যে কলঙ্কজনক ভূমিকা ছিল আজকে নতুন ইতিহাস তারা করে অতীত যুগের ইতিহাসকে বিকৃত করার এই যে অপচেষ্টা তারা করছে এটা আমাদের কাছে, শিক্ষা জগতের ক্ষেত্রে আরেকটা কলঙ্কজনক অধ্যায় তারা রচনা করতে চাইছে। আমি তাই এই প্রস্তাবটিকে সমর্থন করছি। ধর্ম এবং ধর্মান্ধতার মধ্যে আকাশ-পাতাল তফাৎ। আমরা যে ধর্ম পালন করব না এমন তো কোন কথা নেই। আমাদের ধর্মের ক্ষেত্রে, পড়াশোনার ক্ষেত্রে আমাদের বিভিন্ন ধর্মের ক্ষেত্রে মনীষীদের, মহাপুরুষদের আচার-আচরণ যখন আমরা পাঠ করি তখন আমাদের মন থেকে অটোমোটিক ভাবে ধর্মাচরণ, ধর্মের ক্ষেত্রে আকৃষ্ট হওয়া যায়।

[11.20–11.30 a.m.]

সুতরাং আজকে বিদ্যালয় শিক্ষার জগতে সরস্বতী বন্দনা করলেই আমাদের ধর্মবোধ জেগে উঠবে, এটা আমি বিশ্বাস করি না। এটা হিন্দু ধর্মীয় অন্ধত্বের চরম লক্ষণ। এটা ঠিক, আমাদের মুসলমান সম্প্রদায়ের মানুষরা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ছড়িয়ে আছে। আজও কোথাও কোথাও বোরখা পরিধান করে পড়াশোনার সিস্টেম রয়েছে। বোরখা পরতেই হবে, কেন এই বাধ্যবাধকতা? কানপুরে মহিলা স্কুলে বোরখা পরতে বাধ্য করা হয়েছে। শিক্ষা ক্ষেত্রে এটাও চরম আঘাত। সুতরাং এর বিরুদ্ধেও আমাদের সোচ্চার হতে হবে। রবীনবাবু যে কথা বলেছেন তাকে সমর্থন করে বলছি 'টুওয়ার্ডস্

ফ্রিডম' গ্রন্থ প্রকাশনা বন্ধ করে দিচ্ছে। সেটা আমরা পড়েছি। সেখানে এমন কিছু মারাত্মক নেই যা আমাদের কৃষ্টি সংস্কৃতি এবং ধর্মের ক্ষেত্রে আঘাত হানতে পারে। ইচ্ছাকৃতভাবে সেই বই-এর প্রকাশনা বন্ধ করে দিয়েছে। শিক্ষা ক্ষেত্রে এ জিনিস চলতে পারে না। আমি বলতে চাইছি ধর্ম আমরা নিশ্চয়ই পালন করব। তাই বলে এই রকম ধর্মবোধ শিক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে মানুষের মধ্যে দিয়ে চাপিয়ে দেওয়া বরদাস্ত করা যাবে না। যারা লেখাপড়া শিখছে নিশ্চয়ই তাদের মধ্যে ধর্মবোধ, ধর্মীয় চেতনা থাকবে এবং তা তারা গ্রহণ করবে। কেননা ধর্মের মধ্যে দিয়ে শিক্ষা ব্যবস্থাকে উন্নত জায়গায় নিয়ে যাওয়া যায়। কিন্তু তাকে সাপ্রেস করে, ধর্মীয় কুসংস্কারকে চাপিয়ে দেওয়া যায় না। কবির কথায় বলতে পারি—কবি যতীন্দ্রনাথ সেনগুপ্ত বলেছেন, "নাই ভগবান, নাই কো ধর্ম—যাদের শিক্ষার মূলে ছিন্নমস্তা, শিক্ষা তো শুধু শয়তানী স্কুল।" আজ সেই শয়তানী স্কুল নতুন করে মাথা চাড়া দিচ্ছে। এটা আজকে আমাদের সবাইকে ভাবতে হবে। এর বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। 'ধর্ম-নিরপেক্ষ'—এই শব্দটাকে আমরা মেনে চলছি। সুতরাং আমাদের দেখতে হবে যে, আমাদের শিক্ষা ব্যবস্থায়ও যেন এটাকে গ্রহণ করা হয়। সারা ভারতবর্ষেই এটা আমাদের মনে রাখতে হবে। অথচ আজকে শিক্ষাকে গৈরিকীকরণের অপচেষ্টা চলছে। শিক্ষা ক্ষেত্রে ধর্মীয় সুড়সুড়ি দিয়ে ধর্মান্ধতার দিকে শিক্ষাকে নিয়ে যাবার চেষ্টা চলছে। এর চেয়ে দুঃখজনক ঘটনা আর কিছু হতে পারে না। তাই শিক্ষাকে গৈরিকীকরণের প্রচেষ্টার বিরুদ্ধে তীব্র জনমত সংগঠিত করতে হবে। সুতরাং এই প্রসঙ্গে আজকে এখানে যে মোশান আনা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** আজকে মাননীয় সদস্য শ্রীরবীন দেব মহাশয় এবং অন্যান্যরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই প্রস্তাবটাকে আরো জোরদার করার জন্য আমি দুটো অ্যামেন্ডমেন্ট মুভ করেছি। আশা করি প্রস্তাবক সে দুটো বিবেচনা করে দেখবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মানব সভ্যতার একটা অদ্ভুত যুগসন্ধিক্ষণে এসে আমরা দাঁড়িয়েছি। ধর্মীয় অন্ধত্ব, ধর্মীয় গোঁড়ামী, ধর্মীয় কুসংস্কার শেষ কথা বলবে, না মানব প্রকৃতির দিগন্ত উন্মোচিত হবে? এই রকম একটা প্রশ্নের সামনে এসে আমরা দাঁড়িয়েছি। আমরা জানি মধ্যযুগীয় সমাজে শিক্ষা মুষ্টিমেয় মানুষের কুক্ষিগত ছিল। পরবর্তীকালে মানবতাবাদের জোয়ার তাকে উৎপাটিত করে শিক্ষাকে সর্বজনীন করে, জ্ঞান-বিজ্ঞান চর্চার বিকাশ ঘটায়। রেনেসাঁসের পথ বেয়ে অন্ধ কুসংস্কারের নিগড় ভেঙে ধর্ম নিরপেক্ষ আধুনিক বৈজ্ঞানিক শিক্ষা ব্যবস্থার ভিত গড়ে তোলার ক্ষেত্রে কোপার্নিকাস, গ্যালিলিও, ব্রুনো, মিল থেকে শুরু করে আমাদের দেশের রামমোহন বিদ্যাসাগর, মেঘনাথ সাহা, আচার্য প্রফুল্ল চন্দ্র রায় বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছিলেন। হাজার হাজার বছরের ধর্মীয় কুসংস্কারের বিরুদ্ধে লড়াই করে তাঁরা আধুনিক শিক্ষা ব্যবস্থার ভিত স্থাপন করে গিয়েছিলেন। আজকে সেই ভীতকে নষ্ট করে দেবার একটা প্রচেষ্টা চলেছে। আজকে এই সাম্রাজ্যবাদী ক্ষয়িষ্ণু পুঁজিবাদী যুগে তারা তাদের শ্রেণী স্বার্থে এইসব সংস্কারাচ্ছন্ন চিন্তা, অন্ধ হিন্দু-ধর্মান্ধতা শিক্ষা সর্বস্তরে নিয়ে আসতে চাইছে। এই রকম একটা মুহূর্তে

বি. জে. পি ক্ষমতায় আসবার পর এই কাজ মারাত্মকভাবে ত্বরান্বিত হচ্ছে এবং তারা বিদ্যালয়ে সরস্বতী বন্দনা, ধর্মীয় চিন্তা, উগ্র-হিন্দুত্ববাদী চিন্তা নিয়ে আসছে। তারা ইতিহাসকে বিকৃত করছে। সরস্বতী বন্দনা, বৈদিক মন্ত্র, বৈদিক গণিত এইসব জিনিস নিয়ে আসছে। ফলে গোটা দেশকে তারা ফ্যাসীবাদের দিকে নিয়ে যাবার একটা মারাত্মক পথ অবলম্বন করেছে যার প্রতিফলন আমরা দেখছি শিক্ষার সাম্প্রদায়িকীকরণ বা সামগ্রিকভাবে গৈরিকীকরণ। একে যদি আজকে আটকাতে না পারি তাহলে আমাদের সমূহ বিপদ। আজকে আর.এস.এস. সম্পর্কে যথার্থ ভাবেই প্রস্তাবক বলেছেন, স্বাধীনতা আন্দোলনে তারা অংশগ্রহণ করেনি। শুধু অংশ গ্রহণ করেনি তা নয়, এই আর. এস. এস. বৃটিশ-সাম্রাজ্যবাদী আন্দোলনের চরম বিরোধিতা করেছে, স্বাধীনতা আন্দোলনের বিরোধিতা করেছে। এই আর. এস. এস. এসের যিনি অন্যতম সেই গোলওয়াকার তার যে বই তাতে তিনি বলছেন, 'উই অর আওয়ার নেশনহুড ডিফাইন্ড'—একটা মারাত্মক চিন্তা, বৃটিশ সাম্রাজ্যবাদি আন্দোলনের বিরুদ্ধে চিন্তা। তার মতে দেশপ্রেম এবং স্বাধীনতা আন্দোলনের সঙ্গে এক করে দেখা সঠিক নয়। আমি গোলওয়াকারের লেখা থেকে একটা অংশ তুলে ধরছি,— The theories of territorial nationalism and of common danger, which formed the basis for our concept of nation, had deprieved us of the positive and inspiring content of our real Hindu nationhood and made many of the freedom movements virtually anti-British movements. Being anti-British was equated with patriotism and nationalism. তারপর বলছেন--This reactionary view has had disastrous effects upon the entire course of the independence struggle, its leaders and the common people. এটা একটা মারাত্মক চিন্তা। এই আর.এস.এস. সর্বক্ষেত্রে স্বাধীনতা আন্দোলনে তারা বিরোধিতা করেছে, আই.এন.এর বিরোধিতা করেছে, কুইট ইন্ডিয়া মুভমেন্টের বিরোধিতা করেছে। আজাদ্-হিন্দ্-ফৌজের বিরোধিতা করেছে, আই.এন.এ. ট্রায়ালের বিরোধিতা করেছে। গোটা স্বাধীনতা আন্দোলনে এরা দেশদ্রোহীতার ভূমিকা নিয়েছে। স্বাধীনতা আন্দোলনে তারা অংশ গ্রহণ করেনি, চরম বিরোধিতা করেছে। তাই আমি আমার এই অ্যামেন্ডমেন্ট সমর্থন করার জন্য মাননীয় প্রস্তাবককে বিবেচনা করার জন্য বলছি। গান্ধীজী, নেতাজী এঁদের থেকেও বেশী দেশপ্রেমিক আর. এস. এস. এইসব কথা প্রচার করছে এবং আগামী প্রজন্মের মধ্যে এই চিন্তা তারা নিয়ে আসছে এবং ইতিহাসকে বিকৃত করছে। ফলে সঙ্গত কারণেই এই প্রস্তাবকে আমি সমর্থন জানাচ্ছি এবং দেশব্যাপী জোরদার শক্তিশালী আন্দোলন যাতে গড়ে উঠতে পারে, জনমত যাতে গড়ে উঠতে পারে সেই উদ্দেশ্যে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11.30–11.40 a.m.]

**শ্রীবাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব হাউসে আনা হয়েছে আমি তার তীব্র বিরোধিতা করছি। এই প্রস্তাব কুৎসা এবং অসত্যাচারে পরিপূর্ণ। প্রস্তাবের ছত্রে ছত্রে ঘটনাকে বিকৃত করে সত্যের অপলাপ করা হয়েছে। এর উপর যে এ্যামেন্ডমেন্ট

আনা হয়েছে আমি তারও বিরোধিতা করছি। আজকে যতই চিৎকার করুক বলে রাখছি তুলসীদাসের সেই কথাটি 'হাতি চলে বাজার কুত্তা চিল্লায় হাজার।' রাষ্ট্রীয় স্বয়ং সেবক সঙ্ঘ আজ শুধু পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষেই নয়, সমগ্র পৃথিবীতে সর্ব্ববৃহৎ সংগঠন, সর্ব্ববৃহৎ ভলান্টারি অর্গানাইজেশান। প্রস্তাবে কানপুর কলেজে মহিলাদের বোর্খা পরার কথা যেটা বলা হয়েছে সেই আদৌ সত্য নয়, পুরো অসত্য কথা। ডঃ শুভঙ্কর চক্রবর্তী যোগমায়া দেবী কলেজে যখন সালোয়ার-কামিজ না পরার কথা বলেছিলেন তখনও এইভাবে চিৎকার উঠেছিল। আজকে সরস্বতী বন্দনার কথা বলা হচ্ছে। সরস্বতী বন্দনা আজকে নতুন নয়। যখন গুজরাল প্রধানমন্ত্রী ছিলেন তখন শিক্ষক সম্মেলনে সরস্বতী বন্দনা কিন্তু হয়েছিল। তখন কিন্তু অটল বিহারী বাজপেয়ী মন্ত্রী ছিলেন না, মুরলী মনোহর যোশীও শিক্ষামন্ত্রী ছিলেন না। আজকে সরস্বতী বন্দনাতে কষ্ট লাগছে কিন্তু মসজিদের ইমামদের জড়িয়ে ধরে ফটো তুলতে এবং ভোট ব্যাঙ্ক তৈরি করতে কষ্ট লাগে না। আজকে শনি পূজার প্রসাদ খেলে অসুবিধা হয় কিন্তু ইফতার পার্টিতে গিয়ে জড়িয়ে ধরে ফটো তুলতে অসুবিধা হয় না, তাই না? আজকে এরা স্বাদেশিকতার কথা বলছেন। বললেন, উত্তরপ্রদেশ, রাজস্থানের স্কুলে সেখানে নাকি মহাত্মা গান্ধীকে সঙ্ঘ পরিবারের চেয়ে খাটো করে দেখানো হয়েছে। এটা সবৈব অসত্য। কোন সরকারী স্কুলে তা করা হয়নি, কোন পাঠ্য পুস্তকে তা দেখানো হয়নি। এই প্রসঙ্গে কিন্তু একটি কথা জানিয়ে রাখি, একমাত্র গান্ধীজিই কিন্তু স্বাধীনতা সংগ্রামী ছিলেন না. অনেকেই ছিলেন—নেতাজী সুভাষ চন্দ্র বসু ছিলেন। তার আই.এন.এ. কে কারা বলেছিল ইন্দো-নিপ্পন আর্মি? কারা তাকে বলেছিল তেজোর কুত্তা। কারা তাকে বলেছিল জাপানী স্পাই? তখন যে সব কথা বলেছিলেন ভুলে গিয়েছেন এখন সে সব কথা? সেই সময় এরাই বলেছিলেন পাকিস্তান দিতেই হবে তবেই দেশ স্বাধীন হবে। পাকিস্থান মানতেই হবে তবেই ভারত স্বাধীন হবে। সেদিন বামেরা বলেন নি একথা? অস্বীকার করতে পারবেন? সেদিন তারা বলেছিলেন এ আজাদি ঝুটা হ্যায়। রবীনবাবু জেনে রাখুন এই ঝুটা আজাদির জন্যই আজকে এই সদনে আপনারা আসতে পেরেছেন, জ্যোতিবাবু, বুদ্ধদেববাবুকে মন্ত্রী করতে পেরেছেন। আজকে কি সে সব কথা ভুলে গেছেন? স্যার, ভুল অবশ্য এরা বারবার করেন। এদের ভুলের শেষ নেই। এদের ইতিহাস বিশ্বাসঘাতকতার ইতিহাস। বিশ্বাসঘাতকতার ইতিহাসের জন্য এদের গান, এদের কবিতা হচ্ছে,

'কমরেড, ধরো হাতিয়ার, ধরো হাতিয়ার,
স্বাধীনতা সংগ্রামে নহি আজ একেলা,
বিপ্লবী সোভিয়েত, দুর্বার মহাচীন,
সাথে আছে ইংরাজ, নির্ভিক মার্কিন।

যারা একথা বলেছিলেন আজকে আমাদের তাদের কাছ থেকে দেশপ্রেমিকের সার্টিফিকেট নিতে হবে? না, কখনও না। ডঃ কেশব বলিরাম হেডগেভার, যিনি সঙ্ঘের প্রতিষ্ঠাতা তাঁকে মদন মোহন মালব্য ডেকেছিলেন এবং বেনারস হিন্দু ইউনিভার্সিটির মধ্যে তাঁকে অফিস করতে দিয়েছিলেন—একথা ভুলে গেলে চলবে না। একথাও ভুলে

গেলে চলবে না যে লাল বাহাদুর শাস্ত্রী, তিনিও এঁদের ডেকেছিলেন পাকিস্তানের যুদ্ধের সময় এবং দিল্লী, পাঞ্জাব সহ নানান জায়গার আইনশৃঙ্খলা রক্ষার ভার এই রাষ্ট্রীয় স্বয়ং সেবক সঙেঘর হাতে তুলে দিয়েছিলেন। ভুলে গেলে চলবে না '৪৮ সালে পাক হানাদাররা যখন কাশ্মীর আক্রমণ করেছিল তখন রাষ্ট্রীয় স্বয়ং সেবক সঙেঘর স্বয়ং সেবকরাই এগিয়ে গিয়েছিল। ভুলে গেলে চলবে না '৭১ সালে বাংলাদেশকে স্বাধীন করার সময় এঁরাই এগিয়ে গিয়েছিল। সেদিন আর্মি রিসেপশান নিতে ডেকে নিয়েছিলেন ইন্দিরা গান্ধী কাদের? এই রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘের স্বয়ং সেবকদেরই—একথা ভুলে গেলে চলবে না। '৬২ সালে চীনের ভারত আক্রমণের সময়ও পন্ডিত নেহেরু এঁদের ডেকে নিয়েছিলেন।

(সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রীকান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে আন্তরিক ভাবে অভিনন্দন জানাচ্ছি, যারা প্রস্তাব উত্থাপন করেছেন তাদের অনুমতী দেবার জন্য। ১৯৯৮ সালে ২২ এবং ২৩শে অক্টোবর দিল্লীতে শিক্ষামন্ত্রীদের সম্মেলন হয়েছিল। আমরা ১৪টি রাজ্যের শিক্ষামন্ত্রীরা একই দাবী তুলেছিলাম এবং সেই সম্মেলনের কক্ষ থেকে বেরিয়ে গিয়েছিলাম। তার পরে আর. এস. এস.-এর মুখপাত্র অর্গানাইজ পত্রিকা আমাদের আনসিভিলাইজড এডুকেশান মিনিষ্টার বলে আখ্যায়িত করেছিলেন। অসভ্য শিক্ষামন্ত্রী হিসাবে আমাদেব ১৪টি রাজ্যের শিক্ষামন্ত্রীদের চিহ্নিত করেছিলেন। আর. এস.এস.-এব পত্রিকা পঞ্চ জংঘ ১৯৯৮ সালে ১লা নভেম্বরের সংখ্যায় আমাদের রাষ্ট্রদ্রোহি বলে চিহ্নিত করেছিলেন এবং আমাকে ব্যক্তিগত ভাবে ভারতের এক নম্বর রাষ্ট্রদ্রোহি বলে চিহ্নিত করেছিলেন। আজকে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে ধন্যবাদ জানিয়ে এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে, প্রকৃতপক্ষে শিক্ষা ব্যবস্থাকে গৈরীকরণ করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে কি হয়নি সেই সম্পর্কে কয়েকটি তথ্য আমি উল্লেখ কবতে চাচ্ছি। আর. এস. এস. সংগঠন বিদ্যাভারতী, তার যে পাঠ্যপুস্তক, সেই পাঠ্যপুস্তকে বলা আছে কুতুবমিনারের নাম ছিল বিষ্ণুস্তম্ভ, তৈরী করেছিল সমুদ্রগুপ্ত। এর থেকে ইতিহাসের আর কি বিকৃতি হতে পারে? ওদের পাঠ্যপুস্তক সংস্কৃত জ্ঞান প্রশ্নোত্তরী তাতে বলা আছে রাম মন্দিরকে ধ্বংস করার জন্য মুসলমানরা ৭৭ বার আক্রমন করেছে এবং তাতে ৩।। লক্ষ হিন্দু নিহত হয়েছে। বিদ্যাভারতীর পাঠ্যপুস্তকে একথা বলা আছে। এব থেকে কি প্রমাণিত হয়? চতুর্থ শ্রেণীর পাঠ্যপুস্তকের নাম হচ্ছে গৌরবগাথা। সেই বইতে বলা আছে আলেকজান্ডারের পরেই সমস্ত বিদেশী আক্রমনের বিরুদ্ধে হিন্দু জনতা সংগ্রাম করেছে, শহীদের মৃত্যুবরণ করেছে। এই হচ্ছে ইতিহাসের চেহারা বিদ্যাভারতীর বইতে। তাদের তৈরী করা ইতিহাস, ইতিহাস গারহা, ইতিহাস গা-রহা-ইহ, পঞ্চম শ্রেণীর ইতিহাস, সেখানে বলেছেন যে, মুসলমানরা একহাতে কোরাণ, অন্য হাতে তলোয়ার নিয়ে ভারতবর্ষকে আক্রমণ করেছিল এবং তার জন্য লক্ষ লক্ষ হিন্দু জীবন ত্যাগ করেছিল। এই হচ্ছে ইতিহাসের কথা। আজকে আর. এস. এস.-এর যারা প্রবক্তা, তারা একথা

অস্বীকার করতে পারবেন না, ইতিহাসের বই থেকে আমি উল্লেখ করছি। হাইস্কুলের নবম এবং দশম শ্রেণীর ইতিহাসে বিদ্যাভারতীর বইতে বলা আছে ১৮৫৭ সাল থেকে ১৯৪৭ সাল স্বাধীনতা সংগ্রামের ইতিহাসের জন্য ওরা ২০ পাতা লিখেছে আর, গোল ওয়ালকার, হেগড়ে ওয়ালকারের জীবনীর জন্য ৪ পৃষ্ঠা ব্যয় করেছেন। এই হচ্ছে ইতিহাসের প্রতি ওদের দায়বদ্ধতা। নবম শ্রেণীর পাঠ্য বই 'নতুন গদ্য পদ্য সংগ্রহ' বইটির নাম। নুতন গদ্যপদ্য সংগ্রহ, সেখানে রজ্জু ভাইয়া, রাজেন্দ্র সিং, আর.এস.এস. এর সভাপতি, তরুন বিজয়, কে. সি. সুদর্শন, এদের জন্য ৪টি প্রবন্ধ আছে বইটিতে। নুতন গদ্য পদ্য সংগ্রহ বইতে ৪টি প্রবন্ধে উন্মত্ততায় আচ্ছন্ন এবং হিংসাশ্রয়ী মনোভাবের অভিব্যক্তি ঘটেছে এই ৪টি প্রবন্ধের মধ্যে। রাজস্থানী ইতিহাস বই সেখানে লেখা আছে, আকবরকে শ্রেষ্ঠ সম্রাট বলা যাবে না, তিনি মুসলমান ছিলেন। অশোককে শ্রেষ্ঠ সম্রাট বলা যাবে না, তিনি বৌদ্ধ ধর্মাবলম্বী ছিলেন। এই হচ্ছে ইতিহাসের কথা। রাজস্থানের ভূগোল বই পূণ্যভূমি ভারত তার নাম। সেই পূণ্যভূমি ভারতে বলা আছে, বইতে দেখানো আছে, পাকিস্তান, তিব্বত, নেপাল, ভুটান, মায়ানমার একই ভারতবর্ষের মধ্যে। এই হচ্ছে ভূগোলের দৃষ্টান্ত। সেই বই পড়ে আমাদের ভারতবর্ষের ছেলে-মেয়েরা যখন অন্য দেশে যাবে তখন কি ভাবে তারা চিহ্নিত হবে? এই হচ্ছে ভূগোল বইয়ের নমুনা। ভারত মহাসাগরকে ঐ বইয়ে দেখানো আছে হিন্দু মহাসাগর। বঙ্গপোসাগরকে দেখানো আছে গঙ্গা সাগর, আরব উপসাগরকে দেখানো আছে সিন্ধু সাগর। এই হচ্ছে ইতিহাসের প্রতি, ভূগোলের প্রতি দায়িত্ব বোধের পরিচয়। উত্তরপ্রদেশের জ্ঞানের বই যেটা প্রকাশ করা হয়েছে, যখন উত্তর প্রদেশে বি.জে.পি. সরকার ছিল তখন বলা আছে রামমন্দির নির্মাণ করতে কত হিন্দু মৃত্যুবরণ করেছে। মুলায়েম সিং যাদবকে কেন কলি যুগের রাবণ বলা হয়, উত্তর প্রদেশের সাধারণ জ্ঞানের বইয়ে সমস্ত কথা লেখা আছে। আর.এস.এস.-এর বইতে বলা হয়েছে যে প্রাচীনতম সভ্যতা বিশ্বের তা হচ্ছে বৈদিক সভ্যতা। যাদের ইতিহাস সম্বন্ধে, নৃতত্ব সম্বন্ধে বিন্দুমাত্র জ্ঞান আছে? তারা একথা জানেন যে প্রাচীনতম সভ্যতা এসিমো সভ্যতা, সুমেরিয়ো সভ্যতা, ব্যবিলিয়ন সভ্যতা, চীন সভ্যতা, গ্রীক সভ্যতা, তার ৫ হাজার বছর পরে হয় বৈদিক সভ্যতা। অথচ ইতিহাসকে বিকৃত করে আমাদের দেশের প্রাণপ্রিয় ছেলেমেয়েদের শেখানো হচ্ছে যে বিশ্বের প্রাচীনতম সভ্যতা হচ্ছে বৈদিক সভ্যতা। এর থেকে আর অসত্য ভাষণ আর কি হতে পারে। এই হচ্ছে আর.এস.এস. এবং বি.জে.পি. শাসিত রাজ্যের ইতিহাসের বই। দীপেন চন্দ্র প্রখ্যাত ঐতিহাসিক, আর নেতৃত্বে একটা কমিটি করা হয়েছিল ইতিহাসের বই পর্যালোচনা করার জন্য।

[11.40–11.50 a.m.]

এই সরকার আসার পর সেই কমিটি তারা ভেঙে দিয়েছেন যাতে পর্যালোচনা করতে না পারে। এন.সি.ই.আর.টি.—ন্যাশনাল কাউন্সিল অফ এডুকেশনাল রিসার্চ এ্যান্ড ট্রেনিং—তাদের পক্ষ থেকে ভারতবর্ষের সমস্ত পাঠ্যপুস্তককে পর্যালোচনা করবার জন্য একটা কমিটি তৈরী করা হয় যার নাম ছিল ন্যাশনাল ষ্টিয়ারিং কমিটি অন টেকস্ট

ইভাল্যুশন। ঐ কমিটির রিপোর্ট ১৯৯৩ সালের ৩০শে এবং ৩১শে জানুয়ারী তারিখে বিষদভাবে পর্যালোচনা করে তাদের পেশ করা রিপোর্ট তারা গ্রহণ করেন। সেই রিপোর্টের অংশে কি বলা আছে? এন.সি.ই.আর.টি. দ্বারা নিযুক্ত কমিটি, তারা বিষয়টা পর্যালোচনা করে বলেছেন যে, ভারতবর্ষে, বিশেষ করে বি.জে.পি শাসিত রাজ্যে তরুন মনে জ্ঞান সংস্কৃতির নামে গোড়ামী এবং মুক্ত ধর্মান্ধতাব প্রসার ঘটানোই হচ্ছে এসবের উদ্দেশ্য। এই হচ্ছে তাদের মূল্যায়নের কথা। আজকে কোন মুখে তারা অস্বীকার করবেন যে তারা ধর্মান্ধতা ছড়াতে চাইছেন না, গৈরিকীকরণ করতে চাইছেন না? আজকে এন.সি.ই.আর.টি.-কে জব্দ করবার জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কৃষ্ণগোপাল রাস্তোগীকে এন.সি.ই.আর.টি.-র উপর বসানো হয়েছে। সেখানে তিনিই সর্বময় কর্তা প্রকৃতপক্ষে, যদিও অধিকর্তা হচ্ছেন রাজপুত। কিন্তু রাজপুতের কোন ক্ষমতা নেই, মূল ক্ষমতা সেখানে কৃষ্ণগোপাল রাস্তোগীর। কে ঐ কৃষ্ণগোপাল রাস্তোগী? তিনি তাঁর আত্মজীবনী লিখেছেন। তাঁর সেই আত্মজীবনী বইটির নাম হচ্ছে আপবেটি। ঐ আত্মজীবনী যখন তিনি লিখেছেন তখন দেশ বিভাগের জন্য দাঙ্গা চলছে। তিনি সেখানে লিখেছেন—"আমি আমার আর.এস.এস. কর্মীদের নিয়ে উত্তর প্রদেশের একটি মুসলিম অধ্যুষিত গ্রামে আক্রমন করতে গিয়েছিলাম। সেই গ্রামটিতে যখন একজন সুবেশা মহিলা বেরিয়ে আসেন তখন আমার আর.এস.এস কর্মীরা ঐ সুবেশা মহিলাকে দেখে বেলেল্লা ভাব করতে থাকে। আমি পকেট থেকে রিভলভার বের করে সেই মহিলাকে গুলি করে হত্যা করি যাতে আমার আর.এস.এস. কর্মীরা দাঙ্গা করবার কাজ থেকে বিরত না থাকে। আপবেকি নামক বইটিতে কৃষ্ণগোপাল রাস্তোগী তাঁর এই আত্মস্বীকৃতি দিয়েছেন। আজকে তিনি হচ্ছেন ভারতবর্ষে এন.সি.ই.আর.টি.-র সরকারী প্রতিনিধি। একশ' কোটি মানুষের দেশের ছেলেমেয়েদের পাঠ্যপুস্তক রচনা করবার দায়িত্ব যে এন.সি ই.আর.টি.-র সেখানে কেন্দ্রীয় সরকার থেকে প্রতিনিধি করে পাঠান হয়েছে একজন সাম্প্রদায়িক খুনীকে যার নাম হচ্ছে কৃষ্ণগোপাল রাস্তোগী। কোন অধিকারে তারা ভারতবর্ষের সামনে শিক্ষা সম্পর্কে কথা বলবার সাহস পাচ্ছেন? এখানে প্রস্তাবে যথার্থভাবেই উল্লেখ করা হয়েছে যে, ইন্ডিয়ান কাউন্সিল অফ হিস্টোরিকাল রিসার্চ, ইন্ডিয়ান কাউন্সিল অফ ফিলোসোফিক্যাল রিসার্চ, ইন্ডিয়ান কাউন্সিল অফ সোস্যাল সায়ান্স রিসার্চ, ইনস্টিটিউট অফ এ্যাডভান্স ষ্টাডিজ, আবুল কালাম ইনস্টিটিউট অফ এশিয়ান ষ্টাডিজ, সব জায়গায় পরিচালকমন্ডলীকে ভেঙ্গে দিয়ে উগ্র সাম্প্রদায়িকতায় যারা দুষ্ট তাদের সেখানে বসানো হচ্ছে কর্তৃত্ব করবার জন্য। এই হচ্ছে তাদের পরিচয়ের কথা! 'ন্যাশানাল কারিকুলাম অফ ফ্রেমওয়ার্ক অফ স্কুল এডুকেশন' নামে সম্প্রতি যে বইটি প্রকাশ করেছেন, সেই বইটিতে তারা বলেছেন যে, প্রথম শ্রেণী থেকে শুরু করে উচ্চতর শ্রেণী পর্যন্ত ধর্মীয় শিক্ষা দিতে হবে, ছাত্রদের ধর্মগ্রন্থ অধ্যয়ন করতে হবে, কিন্তু গণিতকে বাধ্যতামূলক করা যাবে না; গনিতকে ঐচ্ছিক করতে হবে, বিজ্ঞানকে ঐচ্ছিক করতে হবে। গণিত হবে ঐচ্ছিক, আবশ্যিক নয়; বিজ্ঞান হবে ঐচ্ছিক, আবশ্যিক নয়, কিন্তু ধর্মগ্রন্থ পাঠ হবে আবশ্যিক! অর্থাৎ একটা মারাত্মক ব্যাপার তারা এখানে করতে চাইছেন।

এ সম্পর্কে আমি আর একটি কথা বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৩২

সালে হিটলার যখন জার্মানীর ক্ষমতা দখল করেছিলেন তখন তিনি এই একই কথা— এরিয়ান ম্যাথমেটিক্স, এরিয়ান ফিজিক্স, এরিয়ান লিটারেচারের কথা বলেছিলেন এবং সেই একই কথা তিনি তাঁর আত্মজীবনীতে, 'মেনক্যাম্ফ'-য়ে, লিখেছিলেন। আজকে বর্তমান কেন্দ্রীয় সরকার সেই মেনক্যাম্ফের কথাই অনুসরণ করে চলেছেন। শুধু শিক্ষাকে ধর্মীয়করণ নয়, গৈরিকীকরণ নয়; ১৯৩২ সালে জার্মান বিশ্ববিদ্যালয়ে মোট ছাত্রসংখ্যা ছিল ১ লক্ষ ৩৭ হাজার, কিন্তু ১৯৩৯ সালে বিশ্ববিদ্যালয়ের ছাত্রছাত্রী সংখ্যা ৫৫ শতাংশ কমে যায়। জার্মান ইঞ্জিনিয়ারিং এ্যান্ড টেকনিক্যাল ইনষ্টিটিউশনে ১৯৩২ সালে ছাত্রছাত্রী সংখ্যা ছিল ৩৭ হাজার, সেটা ৫৫ শতাংশ কমে যায় ১৯৩৯ সালে। সেজন্য বলছি, ওরা শিক্ষাকে শুধুমাত্র সাম্প্রদায়িকীকরণ করবেন তাই নয়, শিক্ষাকে সংকুচিত করবেন এবং তারই জন্য কেন্দ্রীয় সরকার ২৯শে ফেব্রুয়ারী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটে শিক্ষার ক্ষেত্রে আরো কম অর্থ বরাদ্দ করেছেন, কারণ ওরা শিক্ষাকে সংকুচিত করতে চান, শিক্ষাকে সাম্প্রদায়িকতার দোষে দুষ্ট করতে চান, শিক্ষাকে গৈরিকীকরণ করতে চান। এই মারাত্মক খেলায় তারা মেতে উঠেছেন। এর বিরুদ্ধে আমাদের সমস্ত মানুষকে সচেতন করতে হবে, ঐক্যবদ্ধ করতে হবে যাতে তাদের ঐ সমস্ত প্রস্তাবকে আমরা সম্পূর্ণভাবে ব্যর্থ করতে পারি। আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন করবো, কে কোন দলে রয়েছেন সেটা বড় কথা নয়, কারণ আমাদের মধ্যে রাজনৈতিক মত পার্থক্য থাকতেই পারে, আদর্শও আলাদা হতে পারে, বিরোধিতাও থাকতে পারে, কিন্তু গোটা ভারতবর্ষের ভবিষ্যতে নির্ভর করবে যোগ্য নাগরিক আমরা তৈরী করতে পারছি, কি পারছি না তার উপর। আন্তর্জাতিক শিক্ষা কমিশন জেলার সাহেবের নেতৃত্বে গঠিত হয়েছিল। তাঁরা যে প্রতিবেদন পেশ করেছেন সেই প্রতিবেদন বলেছে, 'এই শতাব্দী হবে বিজ্ঞান এবং প্রযুক্তির শতাব্দী। এর ভবিষ্যত নির্ভর করবে বিদগ্ধ শিক্ষকগণ ছাত্রছাত্রী তৈরী করতে পারছেন কিনা।' এই শতাব্দী যখন বিজ্ঞান এবং প্রযুক্তিতে প্রভূত অগ্রগতি ঘটবে সেখানে বিজ্ঞান হবে ঐচ্ছিক, গণিত হবে ঐচ্ছিক; ধর্ম-মতান্তর সেখানে পড়ানো হবে। তার ফলে আমাদের দেশকে পরনির্ভরশীল করা হবে এবং অন্ধকারের দিকে নিক্ষেপ করা হবে একশ' কোটি মানুষের দেশ ভারতবর্ষকে। যে ভারতবর্ষ অতীতে শিক্ষা, ঐতিহ্য ইত্যাদিতে মান ছিল উচ্চ আত্মগরীমামন্ডিত সেই ভারতবর্ষকে ওঁরা ধ্বংস করতে উদ্যত হয়েছেন। অতএব ঐক্যবদ্ধভাবে আমরা সমস্ত সচেতন মানুষের কাছে আবেদন করবো এই প্রস্তাবকে সমর্থন করতে এবং তাঁদের চক্রান্তকে ব্যর্থ করবার জন্য ঐক্যবদ্ধভাবে সংগ্রামে লিপ্ত হবার জন্য, সেই সংগ্রামে যোগদান করবার জন্য আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, যে প্রস্তাব মাননীয় রবীনদেব সহ অন্যান্য সদস্যগণ এনেছেন মোশান ১৮৫-এ, এই বিষয়ে আমার বক্তব্য পরিষ্কার ভাবে রাখতে চাই। আমাদের দেশ ধর্ম নিরপেক্ষ দেশ, সংবিধানের প্রস্তাবনাতেই ধর্ম নিরপেক্ষতার কথা পরিষ্কার ভাবে বলা হয়েছে। আমাদের নেত্রী শ্রীমতী মমতা বন্দোপাধ্যায় দিল্লীতেও বারে বারে বলেছেন এবং পশ্চিমবাংলায় বারে বারে বলেছেন যে ভারতবর্ষ অনেক ধর্মের দেশ, একটা বিশেষ ধর্মের কথা জোর করে দেশের মানুষের উপর চাপিয়ে দেওয়া

যাবে না। এটা অন্যায় হবে, দেশের সংস্কৃতি শিক্ষা, দেশের ঐতিহ্যের উপর আঘাত করা হবে যদি এটা করা হয়। আমাদের দল থেকে পরিষ্কার ভাবে এই কথা জানিয়ে দেওয়া হয়েছে। আজকে আমাদের শিক্ষামন্ত্রী শ্রীকান্তিবাবু বলেছেন যে শিক্ষা সম্মেলন থেকে উনি বেরিয়ে এসেছেন। আই. কে. গুজরাল যখন প্রধানমন্ত্রী তখন সরস্বতী বন্দনা হয়েছিল, তখন তো উনি বেরিয়ে আসেন নি। নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী তখন সরস্বতী বন্দন হয়েছিল, তখন তো উনি বেরিয়ে আসেন নি। যখন অটল বিহারী বাজপেয়ী প্রধানমন্ত্রী, যখন সরস্বতী বন্দনা হলো তখন তিনি সেখান থেকে বেরিয়ে এলেন। রাজনৈতিক দৃষ্টিকোন থেকে তাঁর এই বক্তব্য, তাই তাঁর বক্তব্যের বিশ্বাস যোগ্যতা কমে যাচ্ছে। আই.কে.গুজরাল যখন প্রধানমন্ত্রী তখন তিনি যদি বেরিয়ে আসতেন, নরসীমা রাও যখন প্রধানমন্ত্রী তখন যদি তিনি বেরিয়ে আসতেন তখন তাঁর বিশ্বাস যোগ্যতা থাকতো! অটল বিহারী বাজপেয়ী যখন প্রধানমন্ত্রী তখন তিনি বেরিয়ে এলেন। এটা যে রাজনৈতিক দৃষ্টিকোন থেকে করা হয়েছে সেটা পরিষ্কার হয়ে গেল। আমরা যখন স্কুলে পড়তাম সরস্বতী দেবীর পূজো সকলে মিলে করেছি, হিন্দু মুসলিম সব ধর্মের ছেলে-মেয়েরা মিলে পূজো করেছি। তখন আমাদের কোন দিন মনে হয় নি সরস্বতী দেবী কোন বিশেষ ধর্মের মানুষের দেবী। আমরা সরস্বতী দেবীকে বিদ্যার দেবী হিসাবে, জ্ঞানের দেবী হিসাবে দেখে এসেছি। যুগে যুগে সরস্বতী দেবীকে এই ভাবে দেবী হিসাবে চিহ্নিত করে এসেছি! এখানে মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন, আমাদের দেশে বিদেশ থেকে একজন মহিলা এলেন, দীপা মেহেতা। উনি এখানে ওয়াটার নামে একটা বই করবেন। উনি কি তাঁর চিত্রনাট্য পড়েছেন? হিন্দু বিধবা মহিলাদের বেশ্যা বৃত্তি নিয়ে সেই ছবি। সেই চিত্রনাট্য না পড়ে তাঁকে রিসেপশান দিতে গেলেন জ্যোতিবাবু। তাতে কি লেখা আছে সেটা তিনি পড়লেন না, জানেন না, সেটা সঠিক কিনা জানেন না, ধর্মে আঘাত লাগছে কিনা জানেন না, না জেনে তিনি তাঁকে রিসেপশান দিতে চলে গেলেন। সুতরাং রাজনৈতিক দৃষ্টিকোন থেকে যদি দেখা হয় তাহলে সেই বক্তব্যের কোন বিশ্বাসযোগ্যতা থাকে না। আমরা পরিষ্কার বলেছি কোন ধর্মকে কারো উপর জোর করে চাপিয়ে দেওয়া ঠিক নয়, কোন স্কুলে জোর করে যদি সরস্বতী বন্দনা করা হয় তাহলে সেটা সঠিক নয়। আপনাদের এই প্রস্তাবে এক জায়গায় বলেছেন ইন্ডিয়ান কাউন্সিল অফ হিসটোরিক্যাল রিসার্চে বিভিন্ন জায়গায় আর.এস.এস. ঢুকিয়ে দেওয়া হচ্ছে। এই কথা আপনাদের মুখে মানায়? আপনারা কি করেছেন? আশীষ চক্রবর্ত্তী, কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ভি. সি করা হলো। কারা তাঁর নাম অনুমোদন করেছে? আলিমুদ্দিন স্ট্রীট থেকে তাঁর নাম অনুমোদন করা হলো। পত্রিকায় বেরিয়ে গেল, আশীষ চক্রবর্ত্তীকে ভি.সি. করা হলো আলিমুদ্দিন স্ট্রীট থেকে গ্রীণ সিগন্যাল পাওয়ার পর। শুভঙ্কর চক্রবর্ত্তী কে? শুভঙ্কর চক্রবর্ত্তী লোকসভা নির্বাচনে আপনাদের দলের হয়ে লড়াই করেছেন এবং হেরেছেন মমতা ব্যানার্জ্জীর কাছে শোয়া দু'লক্ষ ভোটে। তাঁকে আপনারা বসিয়ে দিলেন। তাঁর যদি লজ্জা থাকতো তাহলে তিনি পদত্যাগ করে বেরিয়ে আসতেন। সুরভী দেবী যিনি আপনার নামে মিথ্যা জীবনী লিখেছেন তাঁকে বসিয়ে দেওয়া হলো বিশ্ববিদ্যালয়ে, নিত্যানন্দ সাহাকে কল্যানী বিশ্ববিদ্যালয়ে বসিয়ে দেওয়া হলো। এর

পরেও আপনারা বলবেন যে আর.এস.এস. করছে? "আপনি আচরি ধর্ম পরে তা শিখোও", আপনাদের আচরণ যদি ঠিক করতেন তাহলে আর.এস.এস. অন্যায় করছে বলে আপনাদের সঙ্গে চিৎকার করে বলতাম। আপনারা পশ্চিমবাংলায় কি করছেন? পার্থবাবুর স্ত্রী থাকেন কোথায়? বাঁকুড়ায়। তিনি ঢাকুরিয়ার এম. ভি. স্কুলে ম্যানেজিং কমিটিতে ঢুকে গেলেন। কোথা থেকে এলেন ঢাকুরিয়ায়? পার্থবাবু থাকেন বাঁকুড়ায়। তাঁর স্ত্রী ঢাকুরিয়া এম.ভি. স্কুলের (মর্ণিং) ম্যানেজিং কমিটির মেম্বার হলেন। আপনারা প্রত্যেক জায়গায় দলীয় রাজনীতিকরণ করবেন তাতে দোষ নেই, আর অন্যরা করলে অপরাধ? আপনারা বিশ্বাসযোগ্যতা হারিয়েছেন। এইজন্যই আপনাদের কেউ বিশ্বাস করে না. আমাদের দেশের যে ঐতিহ্য তাকে বহন করে নিয়ে যাবার জন্য ধর্মের প্রভাব বিস্তার করার জন্য যদি ধর্মের অনুপ্রবেশের চেষ্টা হয় তাহলে তার বিরুদ্ধে আমরা আপনাদের সঙ্গে আছি। আপনারা ভোটের সময়ে বাবরি মসজিদ ভাঙা নিয়ে মসজিদের দেওয়ালে লেখেন। আপনাদের সাহস আছে মন্দিরের গায়ে লিখে দেবেন, যে বাবরি মসজিদ ভেঙেছে তাকে ভোট দেবেন না? বাবরি মসজিদ যারা ভেঙেছে তাদের ভোট দেব না. ভোটের সময়ে আপনারা এটা মসজিদের গায়ে লেখেন মানুষের ধর্মীয় অনুভূতিতে সুড়সুড়ি দেবার জন্য। তাই অত্যন্ত সুচতুর ভাবে এই যে প্রস্তাব এখানে আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি।

[11.50–12.00 Noon]

**শ্রীসৌগত রায় :** স্যার, মাননীয় সদস্য রবীন দেব এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন, তার ওপরে আমি বক্তব্য রাখছি। এই প্রস্তাবকে সমর্থন করে আমি এটা পরিষ্কার ভাবে বলতে চাই যে, বামফ্রন্টের আমলে যে রাজনীতিকরণ হয়েছে শিক্ষার, শিক্ষক নিয়োগে যে রাজনীতি হয়েছে তা নিয়ে আমাদের অভিযোগ আছে। এই হাউসে বার বার আমরা সেই অভিযোগ করেছি। আমাদের সৌভাগ্য যে বামফ্রন্ট এর রাজনীতিকরণ এই রাজ্যে, একটা রাজ্যের মধ্যে সীমাবদ্ধ ছিল। একটা দলের ক্ষমতা কুক্ষিগত করার চেষ্টা ছিল। কিন্তু কেন্দ্রে বিজেপি সরকার ক্ষমতায় আসার পর তারা শিক্ষার ক্ষেত্রে যে ধরণের নীতি গ্রহণ করেছে সেটা অত্যন্ত বিপজ্জনক—দেশের শিক্ষার পক্ষে, সংহতির পক্ষে, দেশের অখন্ডতার পক্ষে এবং ধর্মনিরপেক্ষতার পক্ষে। আমাদের স্বাধীনতা সংগ্রামের যে ঐতিহ্য ছিল, ধর্মনিরপেক্ষতার ঐতিহ্য, যার ফলশ্রুতি হিসাবে আমরা একটা ধর্মনিরপেক্ষ সংবিধান তৈরী করেছিলাম। তাকে ধ্বংস করে দেবার চেষ্টা করা হচ্ছে। আজকে এটা যারা করছে তাদের পূর্বসুরীরা কেউ স্বাধীনতা সংগ্রামে অংশগ্রহণ করেনি। 'গোল ওয়ালকার' যিনি আর.এস.এস.'-এর গুরু ছিলেন, তিনি একদিনের জন্যও বৃটিশের বিরুদ্ধে লড়াইয়ে যান নি। পরন্তু বৃটিশের সঙ্গে যুদ্ধ করাকে তিনি সমালোচনা করেছিলেন। ওঁর বিখ্যাত বই 'উই অর নেশানহুড ডিফাইন্ড' তাতে পরিষ্কার ভাবে তথ্য দিয়েছেন, বলেছেন ওয়ান নেশন ওয়ান রিলিজিয়ন। এদের কাছে ভারতবর্ষের সমাজ যেটা সেটা একটা ধর্মের সমাজ। এদের কাছে ভারতবর্ষের হিন্দু সংস্কৃতি মিশ্র সংস্কৃতি নয়। হিন্দু সংস্কৃতিতে এরা এই জিনিসটা চাপাবার চেষ্টা চালাচ্ছে—এরা কেউ মার্কসিষ্ট, কেউ

অন্য দলের, যারা উদারীকরণে বিশ্বাস করেন, তাঁদের সকলের এর বিরুদ্ধে লড়াই করা উচিত। আজকে প্রাথমিক শিক্ষা বা মাধ্যমিক শিক্ষায় এন. সি. আর. টি'র মাধ্যমে যে চেষ্টা হচ্ছে। স্যাফরোনাইজেশন অফ এডুকেশন, শিক্ষার গৈরিকীকরণের যে চেষ্টা হচ্ছে তা নিয়ে অন্যান্য বক্তারা বলেছেন। আমি বিস্তৃত কিছু বলতে চাই না। আজকে যে ঘটনা দীপা মেহেতার 'ওয়াটার' নিয়ে হলো, আর.এস.এস. কালচারাল পুলিশ হিসাবে কাজ করবে, তার আমি তীব্র বিরোধিতা এই হাউসে করেছি, আজকেও করছি। গত ১৪ই ফেব্রুয়ারী, ভ্যালেনটাইন ডেতে কানপুরে বিভিন্ন মেয়েদের কলেজে ঢুকে আর.এস.এস. কালচারাল পোলিশিং করার চেষ্টা করেছে। তার নিন্দা করার কোন ভাষা আমার নেই। কিন্তু যেটা সবচেয়ে বিপজ্জনক, শিক্ষার ক্ষেত্রে যেখানে শিক্ষাটাই প্রধান ক্রাইটেরিয়া হওয়া দরকার, সেখানে যে ধরণের হস্তক্ষেপ তিলক কাটা ফিজিক্সের লোক শিক্ষামন্ত্রী মুরলী মনোহর করছেন, সেটা ভয়ানক। কিন্তু সেটা সবচেয়ে ভয়ের তার কারণ একটা টিকি আছে, টিকিতে ইলেকট্রিসিটি কনডাক্ট করে। স্যার, ওঁরা যে ধরণের কাজ করছেন আমি তার তীব্র নিন্দা করছি। ইন্ডিয়ান কাউন্সিল ফর হিসটোরিক্যাল রিসার্চে ডঃ গ্রোভার বলে একজনকে বসানো হয়েছে। সেই ভদ্রলোকের বক্তব্য হচ্ছে অযোধ্যায় এক সময়ে রাম মন্দির ছিল—এই মতবাদ বলার জন্য তাঁকে ইন্ডিয়ান কাউন্সিল ফর হিসটোরিক্যাল রিসার্চের প্রেসিডেন্ট করা হয়েছে। ইন্ডিয়ান কাউন্সিল ফর সোসাল সায়েন্সেস এ্যান্ড রিসার্চ এর চেয়ারম্যান করা হয়েছে ডঃ এম. এল. সন্ধিকে। তিনি এক সময়ে জন সংঘের এম. পি. ছিলেন লোকসভায় এবং ভারতবর্ষের উচ্চতর গবেষণা প্রতিষ্ঠানে যেখানে দেশের সবচেয়ে মেধাবী অধ্যাপকরা আছেন সেখানে আজকে হস্তক্ষেপ করা হচ্ছে। এটা আজকে আর.এস.এস.-এর নীতির সঙ্গে সঙ্গতি মেনে আর. এস. এস. দলের সঙ্গে ক্রুডলি তাঁরা খাকি হাফ প্যান্ট পরা লোকেদের শিক্ষার জীবনে হস্তক্ষেপ করে এবং আর. এস. এস. উপর দিকে খুব সফিসটিকেটেড ওয়েতে কিছু তথাকথিত এ্যাকাডেমিককে সামনে রেখে তাঁরা শিক্ষায় হস্তক্ষেপ করে এবং সেটা তাঁরা সাম্প্রতিক কালে করেছে। ইতিহাসে এর নিন্দা করার কোন ভাষা নেই। স্যার, আপনি হয়তো জানেন বিলেতে টুয়ার্ডস ট্রান্সফার অফ পাওয়ার মাঞ্চমিথ বলে এক ভদ্রলোক তিনি কিছু ডকুমেন্ট বের করে ছিলেন। কয়েকদিন আগে ইন্ডিয়ান কাউন্সিল ফর হিসটোরিক্যাল রিসার্চ তারা সিদ্ধান্ত নেন যে ব্রিটিশ যে দয়া করে আমাদের স্বাধীনতা দিয়েছে তা দেয়নি, স্বাধীনতা লড়াই এর মধ্যে দিয়ে এসেছে। এটা প্রতিষ্ঠিত করার জন্য ইন্ডিয়ান কাউন্সিল ফর হিসটোরিক্যাল রিসার্চ ডকুমেন্ট বার করবে। সেই ডকুমেন্টের মধ্যে ব্রিটিশ পুলিশের রিপোর্ট এবং বিভিন্ন খবরের কাগজের রিপোর্ট ইত্যাদি এক একটা পার্ট করে বার করা হবে। ২টি পার্ট দেওয়া হয়েছিল। কাকে? একটা পার্ট দেওয়া হয়েছিল প্রফেসার সুমিত সরকারকে, যার বাবা অধ্যাপক সুশোভন সরকার। বাংলার সবচেয়ে কৃতবিদ ইতিহাসের অধ্যাপক ছিলেন। আর একজন ডঃ কে. এম. পানিতকর, তিনিও ভারতবর্ষের ইতিহাসবিদদের মধ্যে অন্যতম তাঁরা কি করেছেন, তাঁরা কোন ইতিহাস লেখেননি। ডকুমেন্ট অফ ফ্রিডম ষ্ট্রাগল সুমিত সরকার করেছেন ৩৮ থেকে ৪২, এই পিরিয়ডের মধ্যে ডকুমেন্ট সংগ্রহ করে বই করেছেন। ৩টি ভলিউম করেছেন পানিতকর, তেমনি

ভাবে ৪২ থেকে ৪৬ ডকুমেন্ট থেকে সংগ্রহ করে বই করেছেন। আজকে মুরলি মনোহর যোশীর নির্দেশে এই গ্রোভারের নির্দেশে অক্সফোর্ড ইউনিভার্সিটির প্রেসেতে ডকুমেন্ট যখন চলে গিয়েছে প্রকাশ হওয়ার জন্য, তারপর সেটাকে উইথ্রড করা হয়েছে। ভারতবর্ষের ইতিহাসে এ জিনিস কখন হয়নি। আজকে যারা শিক্ষার সঙ্গে জড়িত এইভাবে এ্যাকাডেমিক ফ্রিডম এর ওপর হস্তক্ষেপ করা — কেউ মার্কসিষ্ট হতে পারেন, আবার নাও হতে পারেন—স্যার, যদুনাথ সরকার কোন মার্কসিষ্ট ছিলেন না, কিন্তু তিনি শ্রদ্ধেয় ঐতিহাসিক। রমেশ মজুমদারকে অনেকে হিন্দু ঘেঁষা বলেছিলেন, কিন্তু তিনি শ্রদ্ধেয় ঐতিহাসিক। সুমিত সরকার বা কে. এম. পানিতকর মার্কসিষ্ট হতে পারেন, কিন্তু ইতিহাসবিদ হিসাবে তাদের খ্যাতি দেশে বিদেশে সর্বত্র রয়েছে। তাদের পাল্টা যদি দেওয়া হোত আর. এস. এস বা মুরলি মনোহর যোশী বা আর কাউকে — তাদের দিয়ে ডকুমেন্ট বার করতে পারতেন। কিন্তু ডকুমেন্ট বার হয়ে যাবার পরে, রেডি হয়ে যাওয়ার পরে প্রেস থেকে যা উইথড্র করা হয়েছে, এটা শিক্ষা এবং শিক্ষা সমাজের উপর এ্যাকাডেমিক কমিউনিটির উপর আঘাত। আজকে এই স্যাফ্রোনাইজেশান অফ এডুকেশান এবং কালচারাল পলিসি বাই আর.এস.এস. অফ ইটস ষ্টেপ ইন—যদি আমরা এর বিরুদ্ধে রুখে না দাঁড়াই তাহলে আমাদের বাঁচার উপায় নেই। স্যার, আপনি জানেন লোকসভা ১৬ দিন চলতে পারেনি, গুজরাট সরকার আর.এস.এস. কে সরকারী চাকুরীর ক্ষেত্রে বৈধ বলে ঘোষণা করার যে নির্দেশ দিয়েছিলেন তার বিরুদ্ধে অবশেষে এই গেরুয়াওলারা, খাঁকিওলারা সেই নির্দেশ প্রত্যাহার করতে বাধ্য হয়েছেন। আমি মনে করি সারা দেশের মানুষ বিশেষ করে শিক্ষার সমাজে স্যাফ্রোনাইজেশান অফ এডুকেশান এর বিরুদ্ধে রুখে দাঁড়ান। তাহলে এঁদের এই স্যাফ্রোনাইজিং এর প্রচেষ্টা থেকে এঁরা বিরত হতে বাধ্য হবে। তাই এই প্রস্তাবকে সমর্থন করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির সম্বন্ধে যতই রিজার্ভেশান থাকুক দেশের কথা ভেবে সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষেরা এই স্যাফ্রোনেশান প্রচেষ্টার বিরোধিতা করুন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** এই বিষয়টা ১১.১৪ মিনিটে শেষ করার কথা, এতে কুলাবে না, তাই আমি আরো আধঘন্টা সময় বাড়িয়ে নিলাম।

[12.00–12.10 p.m.]

**শ্রীজ্যোতি বসু ঃ** মাননীয় স্পীকার মহাশয়, রবীন দেব এবং অন্যান্য মাননীয় সদস্যরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি তা সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং দেবপ্রসাদ সরকার মহাশয় যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেটাও সমর্থন করছি। সমর্থন করে কয়েকটি কথা আমি এখানে বলতে চাই। বাকি কথা যা ছিল এই প্রস্তাবের মধ্যে তা সমস্ত ব্যাখ্যা করে, তথ্য দিয়ে কান্তি বাবু, রবীনদেব এবং সৌগত রায় চমৎকারভাবে বলেছেন। তবে এই সভায় আসার আগে আমার কৌতূহল ছিল একটা বিষয়ে—এখানে বি.জে.পি-র সদস্য আছেন, তৃণমূলের সদস্যরা আছেন, আর বাইরে তৃণমূল এবং ভেতরে কংগ্রেস এই রকম লোকেরাও আছেন, তারা এই ব্যাপারে কি বলেন সেটা জানবার জন্য

আমার কৌতুহল ছিল। তবে ওরা কি করবেন তা আমি বুঝে গেছি ওদের বক্তৃতা থেকে। কংগ্রেস ভেঙে তৃণমুল তৈরী হয়েছে সেটা ওদের নিজেদের ব্যাপার; এক সময় আমাদের পার্টিও ভাগ হয়েছিল। কিন্তু তৃণমূলীদের সবচেয়ে বড় অপরাধ হচ্ছে, তারা বি.জে.পি.কে এখানে ডেকে এনেছে, বি.জে.পি-কে প্রতিষ্ঠিত করতে চাইছেন তৃণমূলীরা। এই হচ্ছে ওঁদের সব থেকে বড় অপরাধ, ওঁদের এই অপরাধের কোন ক্ষমতা নেই। আর কংগ্রেসীরা তো তিপান্ন বছর ধরে অনেক অপরাধ করেছে স্বাধীনতার পর থেকে, তাঁরা ভারতবর্ষের সমাজনীতি, অর্থনীতি সব ধ্বংস করে দিয়েছে। এই সবেব পরেও আমরা বিশ্লেষণ করে দেখেছি নিজেদের মধ্যে, কংগ্রেস কিন্তু সাম্প্রদায়িক দল নয়, নন-কমিউনাল দল। তবে ওঁদের ভেতরেও কিন্তু সাম্প্রদায়িক লোক আছে, সে অনেক পার্টিতেই আছে। কিন্তু এরা সাম্প্রদায়িক দল নয়। এই পার্থক্যটা আমরা করেছি। আর.এস.এস. সম্বন্ধে কিছু কথা এখানে হয়েছে। তবে আমার দুটো ঘটনা মনে পড়ছে,—বিরাট জয় আমাদের হয়েছে। তৃণমূলীরা একটু ভেবে দেখুন, বি.জে.পি-র যাঁরা আছেন তাঁরা একটু ভেবে দেখুন, পারলেন আপনারা, ওঁরা যা সিদ্ধান্ত নিয়েছিল আর. এস. এস. রাজনৈতিক দল নয়, সরকারী কর্মচারীরা তার সদস্য হতে পারবেন। আপনারা তা পারলেন না। বাজপেয়িজী,—যাঁকে এতদিন ধরে আমরা চিনি প্রধানমন্ত্রী হিসাবে, তিনি বলছেন সেই সময়, এই গুজরাটের ঘটনার পরে—এটা ঠিকই আছে, আর.এস.এস. ইজ নট এ পলিটিকাল বডি। তার পরের দিনই টেলিভিশান এবং সংবাদপত্রের লোকেরা রাইটার্স বিল্ডিঙে আমাকে এই বিষয়ে জিজ্ঞাসা করলেন—আমি তাঁদের বললাম, 'আর. এস. এস. ইজ এ সুপার পলিটিকাল বডি, শুধু পলিটিকাল বডি নয়; ওঁরা আকাশে বাতাসে বিষ ছড়াচ্ছে রাজনীতি ক্ষেত্রে, অর্থনীতির ক্ষেত্রে, সমাজনীতির ক্ষেত্রে সংস্কৃতির ক্ষেত্রে এবং আমাদের যুবসমাজকে ওঁরা বিপথে পরিচালিত করছে, এইসব কাজ ওঁরা করছে।' বাজপেয়ী সাহেব যখন ব্রিগেডে মিটিঙ করতে এসেছিলেন তখন মিটিঙের পরে আমাকে ডেকে পাঠিয়েছিলেন, আমি গিয়েছিলাম রাজভবনে। তিনি বললেন আমি মিটিঙে বলেছি, 'আমি জ্যোতিবাবুকে জিজ্ঞাসা করব কেন উনি আমাদের অসভ্য, বর্বর বলেন।' আমি বললাম, 'আপনাদের কাউকে নাম করে তা আমি বলিনি, আমি বলেছি আপনারা যে কাজ করেন এইগুলো অসভ্যতা, বর্বরতা। পাঁচশ বছরের মসজিদকে ভেঙ্গে ফেলা হয়েছে, খৃষ্টানদের উপরে আক্রমণ হয়েছে, এইগুলো অসভ্যতা, বর্বরতা। আপনি শিক্ষিত মানুষ, আপনি আমাকে দিল্লীতে গিয়ে জানাবেন কি ভাষায় আমি বলব।' এখনো পর্যন্ত সেটা উনি আমাকে জানান নি। সঙ্গে সঙ্গে যেটা প্রাসঙ্গিক, আমি ওঁকে বললাম—'আপনি বি.জে.পি নেতা, কিন্তু আপনাদের যারা সমর্থন করেন, ঐ সঙ্ঘ পরিবার, সেখানে আর.এস.এস. আছে, বিশ্ব হিন্দু পরিষদ আছে, বজরঙ দল আছে। এরা কি? এরাই আপনাদের ডিরেকশান দিচ্ছে, বি.জে.পি-কে কি করতে হবে, না হবে। এর জন্য আপনারা কিছুটা ক্ষমতা বেশী পেয়েছেন। আমি বললাম ওঁকে যে, আপনি কি পারবেন আর.এস.এস. ছাড়তে? আর.এস.এস. আপনি ছাড়তে পারবেন না। কেননা, বাজপেয়ীকে আমি মনে করিয়ে দিলাম—আপনাকে হাফ প্যান্ট পরা দেখেছি একটা ছবিতে। আর ফ্যাসিস্টরা যে রকম স্যালুট করে, সেরকম করতে দেখেছি তাদের। হিটলার এলেও স্যালুট করত,

মুসোলিনী এলেও স্যালুট করত। আপনাকেও দেখেছি আর.এস.এস.-এর সঙ্গে এরকম ভাবে দাঁড়িয়ে আছেন। এটা দেখেছি। বললাম, আপনি ছাড়তে পারবেন আর.এস.এস.? কিছু করতে পারবেন তাদের বিরুদ্ধে, সংঘ পরিবারের বিরুদ্ধে? তিনি চুপ করে থাকলেন, উত্তর দিলেন না। আর বলেছিলেন—বাবরি মসজিদ ভাঙাটা হঠাৎ হয়ে গেছে। ইট ওয়াজ এ্যান এ্যাকসিডেন্ট। তখন আমি বললাম, হাউ ইট ওয়াজ এ্যান এ্যাকসিডেন্ট? কল্যাণ সিং তখন মুখ্যমন্ত্রী উত্তর প্রদেশের যখন এই ঘটনা ঘটিয়েছিল। সুপ্রীম কোর্ট ওঁকে ডেকে পাঠাল—এইসব কর সেবকদের মধ্যে অসংখ্য এরকম আর.এস.এস.-এর লোক ছিল, বি.জে.পি.-র লোক তো ছিলই — এর কি করতে যাচ্ছে অযোধ্যায়, ওখানে তো ঐ জমি নিয়ে মামলা হচ্ছে? ওরা বলেছিলেন—ধর্মীয় গান-বাজনা করতে যাচ্ছেন। তারপর কি হ'ল আপনারা সবাই জানেন। এবং, নরসিমহা রাওকে আমি ফোন করেছিলাম দু দিন আগে যে, যা খবর আসছে তাতে খুব গোলমাল হবে উত্তর প্রদেশে এবং ভয়ংকর রকম কিছু হবে, আপনি একটু দেখুন। নরসিমহ রাও বলেছিলেন—কালকে আমাদের ওয়ার্কিং কমিটির মিটিং আছে, আমি দেখছি কি খবর-টবর আসে, কি কর যায়। কিন্তু কিছুই করলেন না। ভেঙে গেল। এই কথাগুলো ওঁকে মনে করিয়ে দিলাম, আর বললাম— এ্যাকসিডেন্ট? ওর গভর্ণমেন্ট যখন ডিসমিস হয়, কল্যাণ সিং তখন কলকাতায় এসে এসপ্ল্যানেড ইস্টে বক্তৃতা দিয়েছিলেন, পুলিশের ক্যাসেটে আমি সেটা ধরে রেখেছি, আর নরসিমহা রাওকেও গিয়ে দিয়েছিলাম। সেখানে বলছে—অনেক কথার মধ্যে "আগের কন্ট্রাক্টর কো ইয়ে কাম দিয়া যাতা তো দেড় মাহিনা, টাইম লাগতা ধাচা তোড়নে কে লিয়ে'। ওঁরা আবার মসজিদ বলে না, ধাচা বলে। 'আভি তো কর সেবকমে ৫ ঘন্টা টাইমমেই ও কাম কর দিয়া'। উচ্ছসিত হয়ে, উল্লসিত হয়ে এই কথা তিনি বলেছেন। এবং, সেই কথা আমরা ক্যাসেটে ধরে রেখেছি। এবং, তৃণমূল এঁদের সঙ্গে আছে। কোথায় নিয়ে যাচ্ছি আমরা দেশকে? আমরা সর্বনাশের পথে নিয়ে যাচ্ছি। এই হচ্ছে আর.এস.এস.। এই আর.এস.এস. যদি বি.জে.পি.র পেছনে না থাকত, বিশ্ব হিন্দু পরিষদ এবং বজরং দল একটা দল—হনুমানের দল, এরা না থাকলে বি. জে. পি. এই অবস্থার মধ্যে যেতে পারত না সেই বি. জে. পি. কে এই তৃণমূল। এই ভোটটা দেখব—যদি ভোট হয়। আমরা চাইছিলাম বি.জে.পি.কে বাদ দিয়ে সবাই মিলে আমরা ভোট দিয়ে এটাকে পাশ করাই। কিন্তু এখানে যা বক্তৃতা শুনলাম তৃণমূল-এর নেতার, তাতে তো ঐ জিনিস হবে না। ভালোই হয়েছে। আমি যেমন কৌতুহলি হয়ে এখানে এসেছিলাম, তেমনি দেশের মানুষও কৌতুহলি হয়ে আছে, কাগজে তারা পড়বে তৃণমূল আর বি.জে.পি কোথায় আছে। এদের যদি আমরা ঠেকাতে না পারি, মানুষের চেতনা বাড়াতে না পারি তাহলে দেশের সর্বনাশ হবে। আমাদের সংবিধানকে সর্বনাশ করবে, আমরা কখনোই তা করতে দেব না। আমরা ফ্যাসিজিম সম্বন্ধে বলতাম, স্পেনের সম্বন্ধে বলতাম সেই সম্বন্ধে বলতাম দে শ্যাল নট পাশ, এদের সম্বন্ধেও বলছি দে উইল নট পাস। এবং, আমরা বাধা দেব। একটা পরাজয় ওঁদের হয়েছে, আরও অনেক পরাজয় ওঁদের হবে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। অর্থনীতিতে হবে, রাজনীতিতে হবে, সমাজনীতিতে হবে। আমাদের নতুন ছেলেদের সমস্ত বিপথে পরিচালিত করছে। আকাশ-বাতাসে সাম্প্রদায়িকতার

বিষ ছড়াচ্ছে, মৌলবাদের বিষ ছড়াচ্ছে। এই মাত্র সৌগত বাবু বলেছেন, আরও কেউ কেউ বলেছেন ওঁরা কি ভাবে ইতিহাস বদলে দিতে চাইছে, ঐতিহ্য বদলে দিতে চাইছে ভারতবর্ষের। এ আমরা কখনো হতে দিতে পারি না। কাজেই সমস্ত লড়াই, সংগ্রাম আমাদের করতেই হবে সমস্ত ক্ষেত্রে। সংসদে আমরা প্রতিবাদ করে বাধ্য করেছি গুজরাট সরকার যাতে অর্ডার উঠিয়ে নেন। আমি সেই রকম বলব বারে বারে ওঁদের পরাজয় হবে। বারে বারে শত ক্লিনটন এসেও শেষ রক্ষা করতে পারবে না। এই কথা বলে একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12.10–12.20 p.m.]

**শ্রীরবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে, যে সংশোধনী মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার এখানে উপস্থিত করেছেন এবং যারা এই প্রস্তাবের সমর্থনে বলেছেন তাদের সবাইকে ধন্যবাদ জানাই এবং আমিও সেই সংশোধনীগুলিকে সমর্থন করছি। মাননীয় মুখ্যমন্ত্রী, মাননীয় শিক্ষামন্ত্রী, সৌগত বাবু, দেবপ্রসাদবাবু তাঁরা নির্দিষ্টভাবে এই বিষয়ের সমর্থনে বক্তব্য রেখেছেন। কিন্তু বিজেপি সদস্য সবেধন নীলমনি তিনি যে বক্তব্য রেখেছেন, তাকে আমি প্রথমেই বলব এই হাউসে পবিত্রতা রক্ষা করার জন্য তার বক্তব্য এক্সপাঞ্জ করলেই বোধ হয় হাউসের পবিত্রতা সুরক্ষিত হবে। আর তৃণমূলের যিনি আছেন—রবীন্দ্রনাথের কথায়—"অনেক কথা যাও যে বলি, কোন কথা না বলি, তোমার ভাষা বোঝার আশা, দিয়েছি জলাঞ্জলি।" তিনি বললেন যে, তাঁর নেত্রী এইসব সমর্থন করেন না। তিনি সভায় বলতে শুরু করলেন যে, সরস্বতী বন্দনা আই কে গুজরাল করেছেন, তখন নাকি আমরা আপত্তি করিনি। করেছেন নাকি আগেকার প্রধানমন্ত্রী, তিনিও ওই দলে ছিলেন এবং তাঁর নেত্রীও ওই দলেই ছিলেন। সেই নরসিমা রাও যখন ছিলেন, তখন নাকি আমরা বিরোধিতা করিনি। আপনি শুনে রাখুন আই কে গুজরাল বা নরসিমা রাও কোন সরকারী অনুষ্ঠানে তা করেন নি। এই কথা মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস বলেছেন ২২ এবং ২৩ শে আগষ্ট শিক্ষামন্ত্রীদের সম্মেলনে আমাদের এখানকার প্লাইউড ব্যবসায়ী পি ডি চিৎলাঙ্গিয়া তাকে দিয়ে ডকুমেন্ট প্লেস করে শিক্ষামন্ত্রীদের সম্মেলনে সরস্বতী বন্দনা দিয়ে যে অনুষ্ঠান করবার জন্য, আর আপনি সরকারী অনুষ্ঠান এই দুটো গুলিয়ে ফেললেন এবং বিরোধিতা করলেন। মুখ্যমন্ত্রীও উল্লেখ করলেন যে, আপনারা পিছু হটছেন এবং গুজরাটও পিছু হটছে। তখন আপনাদের মন্ত্রী আডবানীকে প্রত্যাহার করে নিতে হয়েছিল এবং পি ডি চিৎলাঙ্গিয়া তখন বক্তৃতা দিতে পারেন নি এবং আমাদের মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস এবং উচ্চ শিক্ষামন্ত্রী শ্রীসত্যসাধন চক্রবর্তী, আমাদের রাজ্যের শিক্ষামন্ত্রীরাই এই সম্মেলনে তাদের বক্তৃতা দিয়ে অন্যান্যদের জয় করেছিলেন এবং আপনাদের পরাজয় নিশ্চিত করে দিয়েছিলেন। তাই আপনি কি বলেন সেটা জানেন না? তাই মাননীয় অধ্যক্ষ মহাশয় যে প্রস্তাব এখানে উল্লেখিত হয়েছে দুটো বিষয়ে—একটা হচ্ছে শিক্ষার গৈরিকীকরণ, আর একটা হচ্ছে এই আর.এস.এস.। যারা আমাদের ইতিহাস, আমাদের ধর্ম সম্পর্কে ধারণা, আমাদের সংবিধান কিছুই মানেন না। এই যে রাজ্জু ভাইয়া তিনি তার বক্তৃতায় বলেছেন ভারত দ্যাট ইজ হিন্দুস্থান। অথচ আমাদের

সংবিধানে উল্লেখ আছে—ইন্ডিয়া দ্যাট ইজ ভারত। আজকে তৃণমূলের সদস্য, বি জে পির সদস্য এখানে সাফাই গাওয়ার চেষ্টা করছেন যে, কি ভয়ঙ্কর প্রশ্ন। আমি সৌগত বাবুকে বলে রাখি—আপনি একটু জেনে রাখুন যে, ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর, ১৯৯২ সালের ১০ই ডিসেম্বর আর.এস.এস. সহ এই সমস্ত সংগঠনগুলিকে বে আইনী ঘোষণা করা হয়েছিল। এই আর.এস.এস., বজরং দল, হনুমান সেনা এই সমস্ত দলগুলো আজকে আমাদের শিক্ষা, সংস্কৃতি সমস্ত ক্ষেত্রে আমাদের দেশের আমাদের দেশের সংবিধানে ধর্মীয় ফ্যাসিবাদ কায়েম করার চেষ্টা করে চলেছে। মাননীয় অধ্যক্ষ ইতালীতে গিয়ে মুসোলীনির কাছে আর.এস.এস ট্রেনিং নিয়েছে৩২ সালে, সংবিধানে লেখা আছে। ৪৮ সালের সংবিধানে দোসরা ফেব্রুয়ারী, আমি উল্লেখ করতে চাই। নাথুরাম গডসের ভাই, গোপাল গডসে, বলেছেন ৯৪ সালে, যে ভাই আর.এস.এস. করত এবং শুধু যে আর.এস.এস. করত তাই নয়, তাদের পারটির নেতা আদবানি, আদবানি তখন আর.এস.এস. করত না গোপাল গডসে তাকে বলেছেন যে তিনি কাপুরুষ। গোপাল গডসে বলেছেন ৯৪ সালে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সব তৃণমূল, বিজেপি আজকে দেশের সর্বনাশ ঘটাচ্ছে। তাদের মমতার মোহে মোহগ্রস্ত হয়ে তারা এইসব ভুলে গিয়ে আর.এস.এস., বিজেপি করছে। আমরা এর নিন্দা করছি। আমি সংশোধনীগুলো সমর্থন করি এবং এই প্রস্তাব সকলে সমর্থন করবেন এই আশা রাখি।

Shri Deba Prasad Sarkar to move —

1. In para 4, line 1 the words "গান্ধীজী ও নেতাজীর" be substituted for the word "গান্ধীজীর"; and

2. In para 4, line 3 after the words –'অংশ নেয়নি' the words, "শুধু তাই নয় এটাকে যথার্থ স্বাধীনতা সংগ্রাম বলে স্পীকারও করেনি", be added

was then put and agreed to.

The motion of Shri Rabin Deb, as amended, এই সভা অত্যন্ত ক্ষোভ এবং গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে,—

ন্যাশনাল কাউন্সিল অব এডুকেশনাল রিসার্চ অ্যান্ড ট্রেনিং (এন.সি.ই.আর.টি.) স্কুলশিক্ষার পাঠক্রম হিন্দু ধর্মান্ধতার আদর্শে পুনর্লিখিত করতে চাইছে;

বিদ্যালয়ে সরস্বতী বন্দনা চালু করার প্রস্তাব, বিভিন্ন বিদ্যালয়ে-মহাবিদ্যালয়ে শিক্ষা এবং পোশাকের বিষয়ে হিন্দুত্ববাদীদের খবরদারির চেষ্টা শিক্ষাক্ষেত্রে গৈরিক আক্রমণকেই প্রতিভাত করছে;

উত্তরপ্রদেশ এবং রাজস্থানে স্কুলশিক্ষার পাঠ্যপুস্তকে সঙ্ঘপরিবারের নেতাদের, এমনকি গান্ধীজীর থেকেও বেশি স্বাধীনতাসংগ্রামী বলে দেখানোর চেষ্টা হয়েছে, যদিও ব্রিটিশের বিরুদ্ধে সংগ্রামে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ অংশই নেয়নি;

পাঠ্যপুস্তকে প্রকৃত ইতিহাসকে বিকৃত করে যাতে হিন্দু ধর্মান্ধতার উন্মেষ ঘটে, তার জন্য পাঠক্রম তৈরী করা হয়েছে;

কানপুরের মহিলা স্কুল-কলেজে, এমনকি আই.আই.টি.-র মতো উচ্চতম আধুনিক শিক্ষাপ্রতিষ্ঠানের ছাত্রীদেরও বোরখা ধরনের পোশাক পরিধানে বাধ্য করা হচ্ছে;

ইন্ডিয়ান কাউন্সিল অব হিস্টরিকাল রিসার্চ (আই.সি.এইচ.আর.), ইন্ডিয়ান ইনস্টিটিউট অব অ্যাডভান্সড স্টাডিজ (আই.আই.এ.এস.), ইন্ডিয়ান কাউন্সিল অব সোস্যাল সায়েন্স রিসার্চ (আই.সি.এস.এস.আর.)-এর মতো উচ্চতম গবেষণা প্রতিষ্ঠানগুলিতে যোগ্যতার বিচার না করে বাছাই করা সঙ্ঘপরিবারের আদর্শে অনুপ্রাণিত ব্যক্তিদের পরিচালকমন্ডলীতে অন্তর্ভুক্ত করা হচ্ছে, এমনকি শীর্ষপদেও বসানো হচ্ছে;

ইতিহাস বিকৃত করার উদ্দেশ্য নিয়ে বিশিষ্ট ঐতিহাসিক কে. এন. পানিক্কর ও সুমিত সরকার সম্পাদিত 'টুওয়ার্ডস্ ফ্রিডম' সংকলন গ্রন্থের দুইখন্ডের প্রকাশ শেষ মুহূর্তে ন্যাক্কারজনকভাবে বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

ধর্মনিরপেক্ষ ঐতিহাসিক ও বুদ্ধিজীবীদের বিরুদ্ধে সংগঠিত কুৎসা ও অপপ্রচারের নেতৃত্ব দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের উচ্চপদে আসীন ব্যক্তিরা।

অতএব, এই সভা,—কেন্দ্রের বি.জে.পি. জোট সরকার শিক্ষাকে গৈরিকীকরণের যে অপচেষ্টা করছে তার তীব্র প্রতিবাদ করছে;

শিক্ষার উপর গৈরিক আক্রমণের এই সংগঠিত প্রচেষ্টার বিরুদ্ধে তীব্র ক্ষোভ প্রকাশ করছে; এবং

এইসব কার্যকলাপের বিরুদ্ধে জনমত সংগঠিত করার আহ্বান জানাচ্ছে।

was then put and a Division was taken with the following results :

**AYES**

Abdul Razzak Molla, Shri
Abu Ayes Mondal, Shri
Adhikary, Shri Nisith
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Bijay
Bagdi, Shri Kiriti
Bag, Shri Kartik Chandra
Basu, Shri Jyoti
Bera, Shri Dipak
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Ananda Kumar
Biswas, Shri Binay Krishna
Biswas, Shri Haripada

Biswas, Shri Kamalakshi
Biswas, Shri Kanti
Bouri, Shri Haradhan
Bouri, Smt. Umarani
Chakraborty, Shri Satyasadhan
Chattopadhyay, Shri Jyoti Krishna
Chattopadhyay, Shri Tapash
Dal, Shrimati Nandarani
Das, Shri Ananda Gopal
Das, Shri Nirmal
Das, Shri Soumendra Chandra
Das Mahapatra, Shri Kamakshya Nandan
Dey (Bose), Shrimati Ibha
Dhar, Shri Padmanidhi
Dolue, Shri Shibaprasad
Duley, Shri Krishna Prasad
Dutta, Shri Himangsu
Ganguly, Shrimati Kanika
Ghosh, Shri Rabindra
Ghosh, Shri Sunil Kumar
Ghosh, Shri Susanta
Goswami, Shri Subhas
Hafiz Alam Sairani, Shri
Hazra, Shri Samar
Hembram, Shrimati Deblina
Hembaram, Shri Jadu
Hira, Shrimati Mili
Kisku, Shri Upen
Kundu, Shri Ranjit
Mahata, Shri Khagendra Nath
Maitra, Shri Banshi Badan
Majhi, Shri Nanda Dulal
Malik, Shri Shiba Prasad
Md. Amin, Shri
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Mehbub
Mondal, Shri Rabindranath
Mukherjee, Shri Anil
Mukherjee, Dr. Srikumar
Murmu, Shri Debnath
Murmu, Shri Maheswar

Nazmul Haque, Shri
Oraon, Shri Jagannath
Pandey, Shri Ajit
Routh, Shri Dibakanta
Roy, Shri Manmatha
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Saren, Shri Subhas Chandra
Shaw, Shri Pravin Kumar
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra
Sk. Majed Ali, Shri

**NOES**

Chattopadhyay, Shri Sobhan Deb
Ghosh, Shri Dipak Kumar
Bhattacharya, Shri Badal
Das, Shri Pulak Chandra

The Ayes being 85 and Noes 4 the motion was carried.

[12.30–12.30 p.m.]

## Motion Under Rule 185

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, রাজ্যের আইন শৃঙ্খলার ব্যাপারে ১৮৫ ধারায় আমি যে প্রস্তাব এনেছি এই প্রস্তাব প্রকৃতপক্ষে সেনসর প্রস্তাব, নিন্দা প্রস্তাব। আমি আমার প্রস্তাবটা মুভ করছি, আমি আমার বক্তব্য শেষে রাখবো।

Sir, I beg to move that—

"Whereas, the law and order situation in the State has been deteriorating in the State;

Whereas, a large number of people have been killed and a large number of houses have been looted and burnt in continuing political clashes in Garbeta and Kespore P.S. of Midnapore district;

Whereas, at least four persons were killed in a bomb explosion in the CPI(M) Zonal Office of Belda in Midnapore district;

Whereas, ten people were lynched to death in mass beatings in Bagher Khole of Sonarpur P.S. on 13th January, 2000 and five more people were killed in mass beatings in Baduria P.S. sometime later;

Whereas, supporters of the major ruling party had snatched accused persons from Police custody in Swarupnagar and Mandirbazar P.S.;

Whereas, in Kasba, cadres of the major ruling party attacked the Kasba P.S. and set a market ablaze after one of their leaders was killed on January 23, 2000;

Whereas, cadres of the major ruling party are responsible for lawlessness in many cases;

Whereas, the activities of ISI agents have been increasing in North Bengal border areas;

Whereas, the activities of extortionists and mafia gangs have been on the increase in Calcutta and several Municipal towns;

Whereas, dacoities are rampant on the highways as well as in Suburban areas like Salt Lake; and

Whereas, in spite of repeatedly bringing such matters to the notice of the Government inside and outside the House, there has been no improvement in the situation.

This House, therefore, regrets the failure of the Government to prevent deterioration of the law and order situation and urges to take immediate steps to improve the same."

**শ্রীতাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায়, আমার এবং অন্যান্য মাননীয় সদস্যদের আনা আইন শৃঙ্খলা পরিস্থিতিতে মাননীয় পুলিশমন্ত্রী তথা উপ-মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে নিন্দা প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, জানুয়ারী মাসে অর্থাৎ নতুন বছরে নতুন শতকে এবং নতুন সহস্রাব্দের শুরুতে মাত্র কয়েকটা দৈনিক সংবাদপত্র যদি আমরা দেখি এবং সেই সময়টার বেশ কয়েকদিন আমাদের পুলিশমন্ত্রী চোখের চিকিৎসার জন্য বাইরে গিয়েছিলেন, ঈশ্বরের কাছে প্রার্থনা করি তিনি চোখে ভালো দেখুন। যখন তাঁর চোখের রোগ হয়েছিল তখন তিনি মরুদ্যান দেখছিলেন। চোখ সারিয়ে আসার পরে বাংলাকে তিনি মানে আমাদের শ্রদ্ধেয় পুলিশমন্ত্রী তথা উপ-মুখ্যমন্ত্রী মরুদ্যান নিশ্চয়ই দেখছেন না। বাঘের খোল থেকে কসবা, বেলদা থেকে বাদুরিয়া, গড়বেতা, কেশপুর সর্বত্র দাউ দাউ করে আগুন জ্বলছে। আমার কাছে প্রশ্ন হল যে, আজকে আস্থা বা অনাস্থা শুধুমাত্র বাংলার জনগণের বা আমাদের বা এই হাউসের আনা নয়। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির প্রতিষ্ঠিত নেতারা পুলিশমন্ত্রীর বিরুদ্ধে অনাস্থা এনেছেন। আজকে আইন শৃঙ্খলা সরকার কন্ট্রোল করছে না, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি কন্ট্রোল করছে। আজকে লুম্পেনদের হাতে বাংলাটা চলে গেছে। আজকে যেমন কেন্দ্রীয় সরকারের সম্পর্কে বলতে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং অনেক মাননীয় বক্তা অনেক কথা বলেছেন। আমিও বিশ্বাস করি যে, হ্যাঁ, সাম্রাজ্যবাদের কাছে ভারতবর্ষকে যেমন বিকিয়ে

দেওয়ার চক্রান্ত চলছে বা বিকিয়ে দেওয়া হচ্ছে, ঠিক তেমনি ভাবে লুমপেন্‌দের হাতে, গুন্ডাদের হাতে, সমাজবিরোধীদের হাতে, শয়তানদের হাতে বাংলাটাকে বিকিয়ে দেওয়া হয়েছে। আজকে একচেটিয়া লুমপেন্‌রা বাংলায় আইনশৃংখলার উপর খবরদারি করছে এবং আইনশৃংখলাটাকে কন্ট্রোল করছে। ২৯ তারিখের কাগজে বেরিয়েছে — পুলিশের কাজে ময়না তদন্তে সি.পি.এম.। আজকে পুলিশের কাজে ময়না তদন্ত করছে সি.পি.এম.। এটা কি আপনার বিরুদ্ধে অনাস্থা নয়? সোনারপুর বাঘের খোলে যে নরমেধ হয়েছিল সেখানে নরমেধের তদন্তে শ্রদ্ধেয় বুদ্ধবাবু আপনি মানবাধিকার কমিশনকে দায়িত্ব দিয়েছিলেন কিনা? আর দায়িত্ব দেওয়া হলেও মানবাধিকার কমিশন সেই কাজ শুরু করেছে কিনা? আজকে আপনার বিরুদ্ধে অনাস্থা আনছেন রবীন দেব সব। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টি পুলিশের উপর আস্থা হারিয়েছে—সি.পি.এমের দুর্বৃত্ত সংহার, পুলিশ কর্তারা থাকা সত্ত্বেও ঝাড়গ্রামে নরহত্যা হয়েছে। আর আপনার ডি.জি. কি বলছেন? ডি.জি. বলছেন, 'আমরা অরণ্যদেব নই', পশ্চিমবঙ্গে দুর্বৃত্তায়ন ক্যানসারে পৌঁছিয়েছে। এবং এটা নাকি কোন ওষুধে, কোন দাওয়াইয়ে এই ক্যানসার নিরাময় সম্ভব নয়। বাঘের খোলে পুলিশে দুর্বৃত্তদের ধরতে ব্যর্থ হয়েছে। তারপর জনরোষ থেকে দুর্বৃত্তদের বাঁচাতেও ব্যর্থ হয়েছে। মাননীয় পুলিশ মন্ত্রী বুদ্ধবাবু, এটা আমি বলছি না, মাননীয় সৌগত রায় বলছেন না, এটা আপনারা ডি.জি. বলছেন যে, বাঘের খোলের মত জনরোষ আরও ঘটতে পারে। ডি.জি. একথা জানিয়ে দিয়েছেন। জানিনা এ ব্যাপারে আপনি কি ব্যবস্থা গ্রহণ করেছেন? আপনি বলেছেন যে, এই ধরনের ঝঞ্ঝাট, গন্ড গোল বা অশান্তি হলে, অগ্নি সংযোগ হলে যে রাজনৈতিক দলেরই হোক না কেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। আপনি বলুন, আপনার বেল্‌দা জোনাল অফিসে যে বিস্ফোরণ হল সেই বিস্ফোরণের পরিপ্রেক্ষিতে আপনার পার্টি কি আপনাকে পারমিশন দিয়েছে, এ্যালাউ করেছে বা স্যাংশন দিয়েছে আপনার সেই জোনাল কমিটির সেক্রেটারিকে এ্যারেষ্ট করতে? আজকে আপনি বলবেন যে আপনার সেই বেল্‌দা জোনাল কমিটির সেক্রেটারিকে আপনি এ্যারেষ্ট করতে পেরেছেন কিনা। কসবার দিকে লাল ঝান্ডা হাতে নিয়ে ক্যাডারদের তান্ডব, পথে ফেলে প্রহার, এসবে মানুষ নাজেহাল। আজকে বন্ধের নামে সি.পি.এমের নগ্ন নৈরাজ্য, দুর্বৃত্ত সংহার, ডাকাত সংহার, সমাজবিরোধী সংহার শুরু হল। আমাদের পুলিশ মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্যের কনস্টিটিউয়েন্সি থেকে। সেই সময় তিনি ছিলেন না, কিন্তু ফিরে এসে কোনটার পরিপ্রেক্ষিতে কোন ব্যবস্থাটা তিনি নিয়েছেন? আজকে ঝাড়গ্রাম, বাদুড়িয়ায় প্রতিনিয়ত লিন্‌চিং হ্যাজ্‌ বিকাম্‌ দি অর্ডার অফ দি ডে। এটা কখন হয়? কি জন্য হয়? একদিকে পুলিশের উপর সাধারণ মানুষের আস্থা হারিয়ে গেছে এবং মার্কসবাদী কমিউনিস্ট পার্টি উন্মত্ত হয়ে গেছে। যে কথা গতকাল পুলিশমন্ত্রী ব্যবহার করেছিলেন, 'অসহনশীল হয়ে গেছে, উন্মত্ত হয়ে গেছে।' তাদের সরকারের প্রতি, তাদের পুলিশের প্রতি, তাদের পুলিশ মন্ত্রীর প্রতি তারা আস্থা হারিয়েছে এবং আইন নিজের হাতে তুলে নিয়ে সর্বত্র আজকে এই ধরনের ঘটনা ঘটাচ্ছে। অস্ত্র মজুত করছে, বিস্ফোরণের জিনিষপত্র মজুত করছে এবং প্রতিনিয়ত, সর্বত্র লিংচিং হচ্ছে। তাই এই নিন্দা প্রস্তাবকে সমর্থন করে এবং মন্ত্রীর উত্তর দাবি করে আমার বক্তব্য শেষ করছি।

[12.30–12.40 p.m.]

**শ্রীশৈলজা কুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌরভ রায়-সহ আমাদের কয়েকজন ১৮৫ ধারায় এই রাজ্যের আইন-শৃঙ্খলার চরম অবনতির কথা বলেও, কয়েকটা ঘটনা উল্লেখ করে যে মোশান এনেছেন আমি তাকে পরিপূর্ণভাবে সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এ রাজ্যে আমরা কোথায়, কোন্ জায়গায় আছি? সাধারণ মানুষের মুখে শোনা যাচ্ছে,—ইজ দেয়ার এনি গভার্ণমেন্ট টু গর্ভাণ? এখানে কোন সরকার আছে? যে শাসন এখানে চলছে তার ফলে আজকে অবস্থাটা কী? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মেদিনীপুর জেলার মানুষ। প্রতিদিন খবরের কাগজ খুললেই দেখা যায় মেদিনীপুর জেলার বিভিন্ন জায়গায় সংঘর্ষ ঘটেছে, গণ-হত্যার ঘটনা ঘটেছে। শুধু মেদিনীপুর জেলায় নয়, এই মহানগরী থেকে শুরু করে রাজ্যের সর্বত্র গণপিটুনির ঘটনা ঘটছে। প্রতিদিন সংবাদপত্রের পৃষ্ঠায় পৃষ্ঠায় আমরা এই সংবাদ পাচ্ছি। অথচ পুলিশ মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় এখানে দাবি করেন আইন-শৃঙ্খলার প্রশ্নে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটা মরুদ্যান। পশ্চিমবাংলার মানুষ মরুদ্যানে বসবাস করছে। আমি আপনাকে ন্যাশনাল ক্রাইম রিকোভারি ব্যুরোর যে পরিসংখ্যান বেরিয়েছে তার থেকে দেখাবো যে, গোটা পশ্চিমবাংলাটা সমাজ-বিরোধীদের আখড়ায় পরিণত হয়েছে। পশ্চিমবাংলায় কোন শাসন ব্যবস্থাই নেই। গণহত্যার ক্ষেত্রে এ রাজ্য ভারতবর্ষের মধ্যে এক নম্বর স্থানে রয়েছে। ধর্ষনের ঘটনার ক্ষেত্রে এ রাজ্যের স্থান ৬ নং এবং হত্যা বা মার্ডারে ৭নং স্থানে রয়েছে। ডাকাতির ঘটনা ঘটার ক্ষেত্রে ভারতবর্ষের মধ্যে এ রাজ্যের স্থান ৮ম। এর পরেও কি আমাদের বলতে হবে যে, এ রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি স্বাভাবিক? এখানে মেদিনীপুরের বেল্দার ঘটনা উল্লেখ করা হয়েছে। বেল্দায় মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির অফিস থেকে অস্ত্র উদ্ধার করা হ'ল, সেখানে বোমা বিস্ফোরণ হ'ল। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির ৬ জনকে ধরা হ'ল। তারপর কি দেখা গেল? কোর্ট চত্বরে নিয়ে গিয়ে তাদের ছেড়ে দেওয়া হ'ল। আমি বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়কে জিজ্ঞেস করতে চাই, সেদিন কোর্ট চত্বর থেকে আপনার দলের কমরেড্দের পুলিশ ধরে নিয়ে গিয়েও ছেড়ে দিলো কার চাপে? তারপর আজ পর্যন্ত তাদের কী গ্রেপ্তার করা হয়েছে? সাথে সাথে আমি আরো জিজ্ঞেস করতে চাই, খড়গপুরের কংগ্রেস অফিসে একটা বোমা পাওয়া গিয়েছিল বলে কংগ্রেস অফিস সীলড্ করে দেওয়া হয়েছিল কেন? আর তা যদি ঠিক হয়ে থাকে তাহলে বেল্দায় মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির জোনাল অফিস সীলড করা হয় নি কেন? এর উত্তর আপনি দেবেন কী? আপনি বলবেন কি, আপনার জানা সত্ত্বেও খড়গপুরের যুব কংগ্রেসের নেতা মানস চৌবের হত্যার আজ এত মাস হয়ে যাবার পরেও আজ পর্যন্ত রামবাবুকে গ্রেপ্তার করা হয় নি কেন? কেন হয় নি? পুলিশ মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য এটা বলবেন কি? গতকাল প্রশ্নোত্তরের সময় আপনাকে আমি জিজ্ঞাসা করেছিলাম—শুধু কলকাতা শহরেই নয়, রাজ্যের বিভিন্ন জায়গায় প্রকাশ্য দিবালোকে ডাকাতি, এমন কি ব্যাঙ্ক ডাকাতি পর্যন্ত হচ্ছে। কেন এই অবস্থার সৃষ্টি হ'ল? আপনি কালকে আর্থ-সামাজিক বন্দোবস্তের কথা বলেছিলেন। আর্থ-সামাজিক বন্দোবস্তের মধ্যে সংকট থাকতে পারে। কিন্তু আসল কথা হচ্ছে, এখানে

একটা সন্ত্রাসের রাজত্ব চলছে। আপনারা আপনাদের ক্যাডার বাহিনী দিয়ে দীর্ঘদিন ধরে এখানে যে শোষণ কায়েম করেছেন তার বিরুদ্ধে আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষরা রুখে দাঁড়াচ্ছে তাই জায়গায় জায়গায় চুরি, ডাকাতির ঘটনার পরিপ্রেক্ষিতে গণ-হত্যার ঘটনা ঘটছে। সমাজ বিরোধীদের তান্ডব বাড়ছে। এই পরিপ্রেক্ষিতে এখানে যে মোশান আনা হয়েছে তাকে সমর্থন করে, যে প্রশ্নগুলো মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে রাখলাম তার উত্তর চেয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমুরসালিন মোল্লা :** ডেপুটি স্পীকার, স্যার, আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের পক্ষ থেকে আইন-শৃঙ্খলার প্রশ্নে পশ্চিমবাংলায় সন্ত্রাস চলছে, খুন-জখম হচ্ছে বলে অভিযোগ আনা হয়েছে। (একটি ধ্বনি : হচ্ছে না?) অবশ্যই হচ্ছে। সারা ভারতবর্ষে নরক গুলজার করে রাখবেন আর পশ্চিমবাংলার মাটিতে বসে সুগন্ধে ভরপুর সুন্দর পরিবেশ দেখবেন কি করে? কেন্দ্রীয়সরকারে যাঁরা বসে আছেন তাদেরই এক মাননীয় কেন্দ্রীয় বি.জে.পি মন্ত্রী তিনি পশ্চিমবাংলার মাটিতে এসে বলেছেন সব গলা কাটো আর এই কাটা গলার দল তারা কি সব চুপ করে বসে থাকবে? এই নির্বাচনী উত্তর পরিস্থিতির পরে আমাদের এই পশ্চিমবাংলায় দুর্বৃত্তায়নের যে যাত্রা শুরু হয় তার কুশীলব হচ্ছে বি.জে.পি., তৃণমূল এবং কংগ্রেসীরা। তারা এইসব সমাজ-বিরোধী, দুর্নীতিবাজ লোকদের নিয়ে এসে এলাকায়-এলাকায় ঢুকে পড়ছেন এবং সেইসব এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছেন। আমাদের দক্ষিণ ২৪-পরগণা জেলার মগরার উস্থি অঞ্চলে এইসব সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছে। আপনারা (বিরোধীদের উদ্দেশ্য করে) নিজেরা সততার সঙ্গে যদি বিশ্লেষণ করেন তাহলে দেখবেন প্রতিটি সমাজ-বিরোধী এবং দুর্বৃত্ত কাদের বাড়ীতে গিয়ে আশ্রয় নিয়েছে, কোথা থেকে এসে তারা আক্রমণ করছে? পশ্চিমবাংলাই একমাত্র রাজ্য যে রাজ্যে কিছু সমাজ-বিরোধী যারা আছে তারা ধরা পড়ছে। অন্য কোন রাজ্যে এই রকম ধরা পড়ার ঘটনা ঘটেছে বলে আমি জানি না। অথচ জন-আন্দোলন, গণ-আন্দোলনের যারা নেতা, সেই গণ-আন্দোলনের নেতৃত্বকে খুন করছে এইসব সমাজ-বিরোধীরা। গত ২৩ তারিখে এইরকম একটি ঘটনা বাঁকুড়া জেলায় ঘটেছে। সেখানে আমাদের কমরেড আলতাব খাঁকে গুলি করে খুন করলো। বাঁকুড়া হাসপাতালে তার ঝাঁঝরা শরীর নিয়ে যাওয়া হল। কারা খুন করলেন? ঐ তৃণমূল, কংগ্রেসী এবং বি.জে.পি.র মদতপুস্ট গুন্ডারা। তিনি ক্ষেতমজুর আন্দোলনের একজন নেতা ছিলেন, তাকে হত্যা করলেন। আমরা জানি, এইসব দুর্বৃত্ত ছাড়া আপনাদের রাজনীতি করার উপায় নেই। কিন্তু মানুষ আপনাদের চিনে নিয়েছেন, মানুষ বুঝতে পেরেছেন। এই কয়েকদিন ধরে যে ঘটনাগুলি ঘটলো সেই ঘটনাগুলি যদি লক্ষ্য করেন তাহল দেখতে পাবেন, যেখানে যেখানে উন্নয়নের কাজ গতি পেয়েছে, যেখানে যেখানে নতুন প্রকল্প রূপায়িত করার চেষ্টা হচ্ছে সেইসব জায়গাগুলিতে এরা নতুন করে গোলমাল পাকানোর চেষ্টা করছেন। বর্ধমান জেলার লাউদহে আমাদের জোনাল কমিটির সেক্রোর শেখ্ আনারুলকে নৃসংশভাবে খুন করা হল। এই রকম বারে-বারে আমাদের গণ-আন্দোলনের নেতৃত্বকে যারা গরীব মানুষের জন্য কাজ করছেন তাদের উপর আঘাত হানতে চাইছেন। আর একটা জিনিস আমরা দেখলাম, আমাদের এই পশ্চিমবাংলায় বিগত ১০ বছর ধরে কমে

এসেছিল বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, সন্ত্রাসবাদী আন্দোলন। এখন দেখছি, সেই আন্দোলনকে ওরা সহায়তা করছে। ওরা বলছেন উত্তরবাংলায় আই.এস.আই ঢুকেছেন। হ্যাঁ, ঘটনা। আজকে এই যে সাম্রাজ্যবাদী চক্রান্ত চলেছে—আমেরিকার ক্লিন্টন সাহেব ভারতবর্ষে আসছেন। দক্ষিণ-পূর্ব ভারত জুড়ে ভারতকে বিচ্ছিন্ন করে ছোট-ছোট রাজ্যে পরিণত করার যে চক্রান্ত কেন্দ্রীয় বি.জে.পি সরকার নিয়েছেন তারই দোসর হিসাবে, সমর্থনকারী হিসাবে উত্তরবাংলাকে উত্তপ্ত করতে চাইছে। কিছুদিন আগে ধুপগুড়িতে আমাদের কমরেড সুনীল দত্তকে খুন করলেন। তিনি রেড ব্যাঙ্ক চা-বাগানে শ্রমিকদের জন্য চাঁদা তুলতে যাচ্ছিলেন। তাকে খুন করলেন কারা? কামতাপুরির নাম ধরে কারা খুন করেছেন? আপনারা সবই জানেন। আই.এস.আইয়ের বিরুদ্ধে প্রতিবাদ কারা করছেন? বেশ কিছুদিন আগে উত্তরবাংলার পাহাড়ে রক্ত ঝরেছিল। পশ্চিমবঙ্গ সরকার বিচক্ষণ নেতৃত্ব দিয়ে সেই উত্তরবাংলাকে শান্ত করে এবং সেখানে উন্নয়নের গতি দেবার চেষ্টা হচ্ছে। ঠিক তখনই, বি.জে.পি নেতৃত্ব, তৃণমূলের সহায়তায় এবং কেন্দ্রীয় সরকারের একাংশের সহায়তায় সাম্রাজ্যবাদী চক্রান্ত উত্তরবাংলায় মাথা চাড়া দিয়ে উঠেছে। এরই মধ্য দিয়ে আই.এস.আইয়ের সহযোগিতা আসছে। টাকা আসছে, গুলিগোলা আসছে এবং সেইসব নিয়ে আমাদের শ্রমিককর্মচারীদের আন্দোলনের নেতৃত্বকে তারা গুলি করে খুন করছে। কোথায় এর বিরুদ্ধে আপনাদের প্রতিবাদী কণ্ঠস্বর ধ্বনিত হচ্ছে? আপনারা তো এর প্রতিবাদ করছেন না। বি. জে. পি. কি বলেন? ক'টা ভাগে ভাগ করতে চান পশ্চিমবঙ্গকে? দিল্লীতে বসে আছেন আর ওখানে বসে বসে বলছেন ছোট ছোট রাজ্য করতে হবে। পশ্চিমবঙ্গে কি কামতাপুরি তৈরি করতে হবে? কোথায় এর বিরুদ্ধে আপনাদের প্রতিবাদী কণ্ঠস্বর? কোথায় আপনারা বিচ্ছিন্নতাবাদ, সন্ত্রাসবাদের বিরুদ্ধে দাঁড়িয়ে কথা বলছেন? আপনারা বলছেন, কেশপুরকে শেষপুর করে দেব। আমাদের দক্ষিণ ২৪ পরগণাকে যেখানে যেখানে কংগ্রেসের এম.এল.এ. বন্ধুরা আছেন সেখানে সেখানে গিয়ে দেখুন তারা সমাজবিরোধীদের আশ্রয় দিচ্ছেন এবং বোমা পিস্তল-এর কারখানা খোলার জন্য তাদের মদত দিচ্ছেন এবং এইভাবে তারা আইনশৃঙ্খলার পরিস্থিতির অবনতি ঘটাচ্ছেন। এই কথা বলে এই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12.40–12.50 p.m.]

**শ্রীদীপক ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ যে প্রস্তাব সভায় এসেছে তা সম্পূর্ণরূপে সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি সংখ্যাতত্ত্ব দিয়ে অল্প কিছু কথা বলব। মাত্র গতকালই স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী মহাশয় রাইটার্স বিল্ডিংসে বলেছেন যে গত তিন বছরে ৩৯৪ জন গণ-রোষের শিকার হয়ে মারা গিয়েছেন, তাদের পিটিয়ে মারা হয়েছে। অর্থাৎ বছরে গড়ে ১৩০ জনেরও বেশী। সাধারণ মানুষের যদি পুলিশের উপর সামান্যতম আস্থাও থাকতো তাহলে এই ঘটনা কখনও হত না। মানুষ যখন সরকারের উপর, পুলিশের উপর আস্থা হারায়, প্রশাসনের উপর আস্থা হারায় তখন সে এইভাবে অপরাধী হোক বা নিরীহ লোক হোক তাদের পিটিয়ে খুন করে। দু নং কথা আমি যেটা

বলব সেটা হচ্ছে, ৪ জন উচ্চ পদস্থ সরকারী কর্মচারী যে বিবৃতি দিয়েছেন সে সম্পর্কে। এর মধ্যে একজন হচ্ছেন ডিরেকটর জেনারেল অব পুলিশ শ্রী দীপক সান্ন্যাল। তিনি বলেছেন, 'পুলিশকে ফ্রি হ্যান্ড দেওয়া হলে এই পশ্চিমবঙ্গকে স্বর্গরাজ্য বানানো যেত, মরুদ্যানও হয়ত বানানো যেত। কিন্তু পুলিশ তো স্বাধীনভাবে কাজ করতে পারছে না।' তারপর এই কোলকাতা শহরের নগরপাল শ্রী দীনেশ বাজপেয়ী বলেছেন, 'পুলিশ সাধ্যমত চেষ্টা করছে সর্বত্র শান্তিশৃঙ্খলা বজায় রাখার তবে পরিস্থিতি ভাল হত যদি পুলিশকে ঠিক-ঠাক কাজ করতে দেওয়া হত।' এর পর দু জন জেলাশাসকের কথা বলব। উত্তর ২৪ পরগণার জেলাশাসক এবং দক্ষিণ ২৪ পরগণার জেলাশাসক। একজন বলছেন, 'আমি সবে দেড় মাস হল এসেছি, ব্যাপারটা ঠিক ভাল জানি না। তবে তাত্ত্বিক আলোচনা যদি করতে চান তাহলে সেই তাত্ত্বিক আলোচনা আমি করবো।' স্যার, যে জেলাশাসকমহাশয়ের কাজ হচ্ছে এবং দায়িত্ব হচ্ছে আইনশৃঙ্খলা বজায় রাখা তিনি সেই আইনশৃঙ্খলা বজায় রাখার পরিবর্তে তাত্ত্বিক আলোচনা করতে চাইছেন। দ্বিতীয়জন দক্ষিণ ২৪ পরগণার জেলাশাসক। তিনি বলছেন, 'অন্যান্য জেলাতেও তো এরকম হচ্ছে। আমার জেলাতে পুলিশ কম কাজেই কিছু করা যাচ্ছে না।' সবশেষে যেটা বলব সেটা হচ্ছে আমার এলাকা মহিষাদলের ঘটনা। গত ৯/১০/১১ তারিখে সেখানে যে বিভৎস কান্ড হয়েছে সেটা বলব। সেখানে সি. পি. এমের দুর্নীতির দরুন একটি ঘটনা ঘটেছে। একটি স্কুলবাড়ী নির্মাণ করার জন্য সিমেন্টের বদলে সেখানে শুধু বালি ব্যবহার করা হয়েছিল ফলে সেটি ভেঙ্গে পড়ে এবং তাতে ১১ বছরের একটি বাচ্ছা ছেলে মারা যায়। সেই মৃতদেহটা লোপাট করে দেবার জন্য সি. পি. এমের নেতারা এবং সেই স্কুলের একজন শিক্ষক যিনি এই দুর্নীতির প্রধান নায়ক—সেই মৃতদেহটা পোষ্টমর্টেম করে নিয়ে আসার পথে হাফিস করে দেন। আমি সেখানে ও. সি. কে বলি, আপনি কেন এফ.আই.আর. নিচ্ছেন না? সে নিচ্ছি, নিচ্ছি, নিচ্ছি এই করে ৬ ঘন্টা কাটিয়ে দিল, এফ. আই. আর. নেবে না। স্যার, আপনি জানেন যে পি. আর. বি'র ৩৪৪ ধারাতে পরিষ্কারভাবে বলা আছে যে, যে কোন লোক সে কোন কগনিজেবল অফেন্সের কথা বললে সঙ্গে সঙ্গে এফ. আই. আর নিতে হবে। পরে সেটা সত্য কি অসত্য সেটা প্রমাণিত হবে। কিন্তু এফ. আই. আর নেবে না এটা হয় না। তিনি বললেন এস. ডি. ও, এস. ডি. পি. ও. কে খবর নিয়েছি।

(সময় শেষ হয়ে যাওয়ায় এই সময় মাইক বন্ধ হইয়া যায়।)

**শ্রীঅমর চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সৌগত রায় আনীত যে প্রস্তাব তার বিরোধীতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, আমরা সকলেই জানি যে এই আইনশৃঙ্খলার প্রশ্নের সঙ্গে দেশের আর্থ-সামাজিক, রাজনৈতিক কারণ যুক্ত থাকে। শুধু ভারতবর্ষে নয়, সারা পৃথিবীর দিকে যদি তাকিয়ে দেখা যায় তাহলে দেখা যাবে এইসব অপরাধমূলক কাজ অনেক বেশী বাড়ছে। সন্ত্রাসবাদ বাড়ছে। সাম্রাজ্যবাদী শক্তি বিভিন্ন ভাবে তাদের স্বার্থকে রক্ষা করার জন্য বিভিন্ন দেশে বিশৃঙ্খলার সৃষ্টি করছে। এটা অস্বীকার করা যায় না। আমরা উত্তর ভারতে কি দেখছি? আমাদের

পশ্চিমবঙ্গের উত্তরবঙ্গে কি অবস্থা? আজকে কান্তিপুরমে যে সন্ত্রাসবাদ সেটা আমাদের ঘাড়ের উপরে নিঃশ্বাস ফেলছে। আজকে আই. এস. আই যে ভাবে কাজ করছে সেই প্রশ্নও বিরাট আকারে দেখা দিয়েছে। তা সত্বেও আমাদের কিছু কিছু বিষয়ের কথা মনে রাখতে হবে। আর্থ সামাজিক, রাজনৈতিক যে কারণগুলি রয়েছে, সেই কারণগুলি যতদিন না দূর করা যাবে ততদিন এটা থাকবে, হয়ত বা আরো বাড়বে। আজকে যে কোন ভাল কাজ করতে গেলেও বিরোধিতার নাম করে তাকে বাধা দেব এটা ঠিক নয়। আমি একটা উদাহরণ এখানে দিচ্ছি। বরানগরের বাগজোলা খাল সংস্কারের জন্য আমরা বারবার বলেছি, আন্দোলন করেছি। বাগজোলা খালের কাছে নারায়ণপল্লী নামে একটি রিফিউজী কলোনী আছে। সেটা তুলে অন্য জায়গায় নিয়ে যাওয়া হচ্ছে। আজকে বিরোধিতার নাম করে কংগ্রেসীরা সেখানে বাধার সৃষ্টি করছে, একটা বিশৃঙ্খলার সৃষ্টি করছে। আমার কথা হচ্ছে কোন কাজটা আমাদের করা উচিত, আর কোন কাজটা করা উচিত নয় সেটা ভাবতে হবে। বিরোধিতার নামে আইন-শৃঙ্খলা বিঘ্নিত করবো, এটা করা উচিত নয়। দ্বিতীয় কথা হচ্ছে, পুলিশের একটা অংশের উপরে মানুষ আস্থা হারিয়ে ফেলছে। আমি দেখেছি যে, অক্টোবর মাসে সন্দেশখালির সারবেড়িয়াতে একজন এ্যাসিসটেন্ট বি.ডি.ও'র গাড়ী ছিনতাই হল। মাল উদ্ধার হল, কিন্তু কোন লোককে চার্জ করা যাচ্ছে না। এই অবস্থা হচ্ছে. এই সব কারণে সাধারণ মানুষ পুলিশের উপরে আস্থা হারিয়ে ফেলছে। পুলিশের উপরে যদি সাধারণ মানুষ আস্থা না রাখতে পারে তাহলেই তারা নিজেরা এগিয়ে যাবে। আজকে বিহারের দিকে তাকালে আমরা কি অবস্থা দেখবো? সেখানে একদিকে নিতীশ কুমার, অন্য দিকে লালু। যারা আজকে ক্ষমতাসীন তারাই সেখানে অশান্তি সৃষ্টি করার জন্য দায়ী। তাদেরই রাজনৈতিক মদতে এগুলি হচ্ছে। আজকে আমরা রাজনৈতিক শিকার হয়ে পড়ছি কিনা সেটা দেখতে হবে। এই রকম একটা অবস্থার মধ্যে দাঁড়িয়ে একটা অঙ্গ রাজ্য পশ্চিমবঙ্গে সম্পূর্ণ ভাবে আইন-শৃঙ্খলার প্রশ্নে উন্নত করা কি সম্ভব? তবুও একথা নিশ্চিত ভাবে বলা যায় যে ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে তুলনামূলকভাবে এখানে অনেক অবস্থা ভাল। তবুও যেটুকু হচ্ছে সেটা আমাদের বন্ধ করতে হবে। পুলিশ প্রশাসনের উপরে আরো নজর দিতে হবে এবং যাতে পুলিশের উপরে মানুষের আস্থা থাকে সেই ব্যবস্থা করতে হবে। এই কথা বলেযে প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৮৫ নম্বর রুলে যে মোশান আমাদের মাননীয় সদস্য সৌগত রায় এবং অন্যান্যরা এনেছেন, আমি তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। এখানে মাননীয় মরুদ্যান মন্ত্রী বসে আছেন। মরুদ্যানে পরিণত করেছেন কিনা আমি জানিনা। তবে আমি যে কথা বলবো তিনি তার জবাব দেবেন। তরুন এস. আই অরিন্দম ভৌমিক ঠাকুর পুকুর থানায় আসার পরে ২ দিন আগে আত্মহত্যা করেছেন। শুধু তাই নয়, তিনি আত্মহত্যা করার আগে সুইসাইড নোটে লিখে গেছেন যে ভবিষ্যত প্রজন্মরা কেউ যেন পুলিশের চাকুরীতে না আসে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, আপনি বলবেন, অরিন্দম ভৌমিকের কি এমন অভিজ্ঞতা হল যে তিনি আত্মহত্যা করার আগে লিখে গেলেন যে ভবিষ্যত প্রজন্ম যেন পুলিশের চাকুরীতে না

আসে। এই তরুন এস. আই. অনেক স্বপ্ন নিয়ে মাল্টি ন্যাশান্যাল কম্পানীর চাকুরী ছেড়ে দিয়ে পুলিশের চাকুরীতে যোগদান করেছিলেন। তার এমন কি অভিজ্ঞতা হল যে তিনি আত্মহত্যা করে রেহাই পাবার চেষ্টা করলেন এবং সুইসাইড নোটে লিখে গেলেন যে, ভবিষ্যত প্রজন্মরা যেন কেউ পুলিশের চাকুরীতে না আসে। মাননীয় মরুদ্যান মন্ত্রীকে আমি জিজ্ঞাসা করছি যে, আজকে পশ্চিমবঙ্গকে আপনি কোথায় নিয়ে গেছেন? আজকে একটা লিখিত উত্তরে মন্ত্রী জানিয়েছেন যে মেদিনীপুরে রাজনৈতিক সংঘর্ষে ৭৩ জন রাজনৈতিক কর্মী নিহত হয়েছে। তিনি হিসাব দিয়েছেন কোন দলের কত জন মারা গেছে। আমার প্রশ্ন হচ্ছে, ভারতবর্ষে অনেক রাজ্য আছে। আমরা জানি বিহারে খুনোখুনি হয়। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, বিহারে সি. পি. এম. করেনি বলে কত জন কর্মী খুন হয়েছে?

[12.50–1.00 p.m.]

তিনি কি বলবেন, উত্তরপ্রদেশে কংগ্রেস করবার জন্য কতজন কংগ্রেস কর্মী খুন হয়েছেন, ওড়িশায় সি. পি. আই. করবার জন্য কতজন সি. পি. আই. কর্মী খুন হয়েছেন? যে রাজ্যে রাজনীতি করবার জন্য খুন করা হয় তার নাম হচ্ছে পশ্চিমবঙ্গ। তাদের নেতা বুদ্ধদেব বাবু সেই পশ্চিমবঙ্গকে মরুদ্যান বলে দাবী করছেন! আজকে আপনারা দেখেছেন যে, সেখ বিনোদ ঘুরে বেড়াচ্ছে, অথচ পুলিশের হাতে সে ধরা পড়ছে না। সেখ বিনোদ রিপোর্টারদের কাছে কি বলেছে? বলেছে—'আমি তো এসব করবোই, কারণ সোনারপুরে একটি ইঁটভাটা থেকে মাসে ৫০ হাজার টাকা পেতাম এবং তার থেকে ২৫ হাজার টাকা সি. পি. এম. পার্টি অফিসকে দিতাম। একটি লোহার কারখানা থেকে মাসে ৫০ হাজার টাকা পেতাম, ২৫ হাজার টাকা সি. পি. এম. পার্টি অফিসকে দিতাম। কংগ্রেসকে যাতে কেউ ভোট না দেয় তারজন্য সি. পি. এম. আমাকে ব্যবহার করতো। যখন গোটাটা তারা দাবী করলেন, কিন্তু আমি দিতে অস্বীকার করলাম তখন থেকে আমাকে সমাজ বিরোধী বলে তারা প্রচার করছেন।' আজকে [* *] মেয়র-ইন-কাউন্সিল করে দিয়েছেন, কিন্তু পশ্চিমবঙ্গের একটি থানার ও. সি. খুন হবার পর যার বিরুদ্ধে সেই থানার সেকেন্ড অফিসার এফ. আই. আর. করেছিলেন তার নাম [* *]। তাকে আপনারা কাউন্সিলার, মেয়র-ইন-কাউন্সিল করেছেন। এসব করে আপনারা বলতে চাইছেন, তুমিও খুন কর, তাহলে তুমিও মেয়র-ইন-কাউন্সিল হতে পারবে। এই যে নির্দেশ, এই যে বার্তা পশ্চিমবঙ্গে ছড়িয়ে দিচ্ছেন তার মহানায়ক হচ্ছে সি. পি. এম. মন্ত্রীসভা। আজকে যারা পশ্চিমবঙ্গে খুনখারাপি করছে তাদের আপনারা রাজনৈতিক স্বীকৃতি দিয়ে দলের শ্রীবৃদ্ধি করছেন, তাদের মেয়র-ইন-কাউন্সিল পর্যন্ত করে দিচ্ছেন। তার ফলে পশ্চিমবঙ্গে আজকে শুধু জনরোষ নয়, পুলিশের উপর প্রতিদিন হামলা করা হচ্ছে। আজকে পুলিশের কাছ থেকে আসামীকে সি. পি. এম কেড়ে নিয়ে যাচ্ছে, পুলিশ কনেষ্টবলকে রাস্তার উপর পেটান হচ্ছে। তার কারণ, আজকে পশ্চিমবঙ্গে প্রশাসন, পুলিসি-ব্যবস্থা, স্বরাষ্ট্র বিভাগকে রাজনৈতিক প্রতিষ্ঠানে পরিণত করেছেন।

Note *Expunged as ordered by the chair.

এবং তার ফলে আজকে মানুষের যত ক্ষোভ-বিক্ষোভ; প্রশাসনের উপর তাদের কোন আস্থা নেই, তারই জন্য মারা যাচ্ছে নিরীহ কনেষ্টবল। তারজন্য, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে প্রস্তাব, একে সমর্থন করছি এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি, মরুভূমির এই পশ্চিমবঙ্গকে প্রকৃত মরুদ্যানে পরিণত করবার জন্য নিরপেক্ষভাবে প্রশাসন চালাবার চেষ্টা করুন। এই বলে বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** পঙ্কজবাবু, বাইরের কোন লোকের নাম বলা যায় না। যাঁরা নিজেরা এসে ডিফেন্ড করতে পারবেন না সেরকম কারোর নাম উল্লেখ করা যায় না। তাই 'কান্তি গাঙ্গুলী' নামটি বাদ যাবে।

**শ্রীবুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্বীকার মহাশয়, শ্রীসৌগত রায় সহ আরো কয়েকজন বিরোধী দলের সদস্য যে প্রস্তাব এনেছেন তার আমি বিরোধিতা করছি। এই যে বিরোধিতা করছি এটা শুধু বিরোধী দল থেকে প্রস্তাব এসেছে বলেই বিরোধিতা করছি তা নয়। এই প্রস্তাবের প্রথম লাইনে আছে—এই রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। আমি এই সম্পর্কে আপনাদের অভিমত মেনে নিতে পারছি না। ১৯৯৮ সালে এই রাজ্যে সবরকম অপরাধ মিলিয়ে ক্রাইমের সংখ্যা ছিল ৫৬,৫৬৬, ১৯৯৯ সালে সেই সংখ্যাটা দাঁড়িয়েছে ৫৫,০৭৮। অন্ততঃ এক্ষেত্রে বলতে পারবো যে, ১,০০০ সামগ্রিক অপরাধের সংখ্যা কমে এসেছে, সুতরাং আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে সেটা বলা যাবে না। মৌলিক তিনটি ক্ষেত্রে আমি উদাহরণ দিচ্ছি। ডাকাতির ক্ষেত্রে কমে এসেছে, ৩৯৩টি থেকে ৩৪৪টিতে। খুন কমে এসেছে ২০৩৩টি থেকে ১৮৩০টিতে। কিন্তু আমি বলতে বাধ্য হচ্ছি ধর্ষণের ক্ষেত্রে—গত কাল বিধানসভায় আমার প্রশ্ন ছিল আমি উত্তর দিয়েছিলাম—৭৫৭টি থেকে ৮১৯টিতে বেড়েছে। যদিও ১৯৯৭ সালে ধর্ষণের সংখ্যা ৮২৪টি থেকে ১৯৯৮ সালে কমে এসে ৭৫৭টি হলো কিন্তু ১৯৯৯ সালে বেড়ে গিয়ে ৮১৯টি হলো। আমি যেটা বলবার চেষ্টা করেছি তা হলো অন্যান্য নামে নি, ডাকাতি মার্ডারের সংখ্যা কমেছে এবং রেপের ঘটনা বেড়েছে। কলিকাতায় প্রতিটি ক্ষেত্রে সামগ্রিক অপরাধের ক্ষেত্রে আমি বলতে চাই ১৯৯৮ সালে ছিল ১১৩৮৪, ১৯৯৯ সালে মারজিনাল ইনক্রিজ হয়ে হয়েছে ১১৪৪৭টি। এই ক্ষেত্রে কলিকাতায় ডাকাতি ৩৩টি থেকে কমে হয়েছে ২৪টিতে এবং মার্ডার ৮৯টি থেকে কমে হয়েছে ৭২টিতে। ধর্ষণের ফিগারও আমার কাছে আছে। আমি যে কথা বলতে চাই, এই রকম সংখ্যার বিচারে কয়েকটি ক্ষেত্রে কমেছে কয়েকটি ক্ষেত্রে অপরাধ বেড়েছে। সামগ্রিক ভাবে সমস্ত অপরাধ যদি কমে যায় তাহলে বলা যায় না যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। এটা হলো আমার প্রথম যুক্তি। দ্বিতীয় যুক্তি হচ্ছে, মাননীয় সদস্যদের কাছে আগেই বলেছি পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা নিয়ে যখন আলোচনা হয় তখন আমাদের মনে রাখতে হবে, আমাদের রাজ্য আমাদের দেশ ভারতবর্ষের ২৫টি অঙ্গ রাজ্যের একটি। অপরাধ কেন হচ্ছে এবং কি হচ্ছে সেটা পশ্চিমবাংলায় বসে চিন্তা করলে, পশ্চিমবাংলার উদাহরণ দিয়ে শুধু ভাবলে হবে না, সারা দেশের অপরাধ বিচার করে চিন্তা করে বলতে হবে। তাই আমাকে বলতে হবে পশ্চিমবাংলায় ১৯৯৯ সালে সমগ্র অপরাধের সংখ্যা ৫৫০৭৮টি সেখানে উত্তরপ্রদেশে ১৭ লক্ষ ৩ হাজার ৫৬৬টি, মধ্যপ্রদেশে ২০ লক্ষ ৫ হাজার ৯৬১টি, অন্ধ্রপ্রদেশে ১১ লক্ষ ১১ হাজার, গুজরাটে ১১

লক্ষ, তামিলনাড়ুতে ১২ লক্ষ এবং মহারাষ্ট্রে ১৬ লক্ষ। এই ক্ষেত্রে পশ্চিমবাংলায় হচ্ছে ৫৫ হাজার এই কথা আপনাদের বলতে হবে। আমি জানিনা কেন শুধু কলিকাতার কথা বলছেন। কলিকাতার প্রতিটি ক্ষেত্রে অপরাধের সংখ্যা দিল্লী বম্বের সঙ্গে মিলিয়ে বলতে হবে। দিল্লী বম্বেতে কি দেখছি আর এখানে কি দেখছি সেটা মিলিয়ে বলতে হবে। মাননীয় সদস্য আমাকে মরুদ্যানমন্ত্রী বলেছেন, আমি মরুভূমি বিধায়ককে বলতে চাই আপনার যদি বাস্তববুদ্ধি থাকতো, বাস্তব জ্ঞান থাকতো, একটু অঙ্কের দিকে সংখ্যা তথ্যের দিকে যেতেন, শুধু গ্যালারী সো না করতেন, খালি প্রেসকে না দেখাতে যেতেন তাহলে এই কথা বলতে পারতেন না। সারা ভারতবর্ষের সঙ্গে তো তুলনা করতে হবে। সারা ভারতবর্ষ হচ্ছে মরুভূমি, অপরাধের প্রবণতা ভয়ংকর ভাবে বাড়ছে, সেই জায়গায় দাঁড়িয়ে আমরা একটু কম আছি, আমাদের শান্তি আছে। এটা আমাদের রাজ্যে যে কোন শুভবুদ্ধি সম্পন্ন মানুষ বলবে। আমাদের রাজ্যের শুধু নয়, আপনি দিল্লী যান, আপনি বম্বে যান, আপনি চেম্বার অফ কমার্সের সঙ্গে মিট করুন, আপনি সি. আই. আই-এর সঙ্গে মিট করুন আপনি এফ. আই. কে. কে. আই-এর সঙ্গে মিট করুন, আপনি এ্যাসোচেম-এর সঙ্গে মিট করুন, আপনাকে বলবে শিল্পের ক্ষেত্রে আইন-শৃঙ্খলার প্রশ্নে সব চেয়ে ভাল রাজ্য হচ্ছে পশ্চিমবাংলা। অন্যান্য সমস্যা আছে কিন্তু সব চেয়ে ভাল রাজ্য হচ্ছে পশ্চিমবাংলা। যে কোন চেম্বার অফ কমার্স, যে কোন ইন্ডাসট্রিয়াল হাউস এই কথা বলবে আইন-শৃঙ্খলার প্রশ্নে পশ্চিমবাংলা হচ্ছে সব চেয়ে উন্নত রাজ্য।

[1.00-1.10 p.m.]

এটা আপনার জানা উচিত। আপনি কিছু খবর রাখেন না। আপনার জানা উচিত। আপনাদের, বিজেপি এবং তৃণমূলের ভাবটা হচ্ছে এই রকম যে আপনারা একেবারে ধোয়া তুলসী পাতা। মেদিনীপুরে আপনাদের দলের কতজন মারা গেছেন? সেখানে রাজনৈতিক সংঘর্ষে সবচেয়ে বেশী মারা গেছে কারা? আপনাদের লোকেরা ওখানে সবাই গান্ধীবাদী হয়ে গেছেন? আপনি কোন্ বাদী জানি না। নাথুরাম গডসে, না গান্ধীজী, কোন্ দলে আছেন, আপনাদের মত লোকেরা যারা আছেন? ওখানে সবচেয়ে বেশী খুন হয়েছে আমাদের লোকেরা। কালকে রাত্রি থেকে খানাকুলে শুরু হয়েছে। আপনাদের লোকেরা বদমায়েসী শুরু করেছে। আজকে সকালে এস. পি. কে পাঠিয়েছি। আমাদের একগাদা লোকের বাড়ীতে আগুন লাগিয়েছে। মেদিনীপুর নিয়ে আলোচনা হবে, এই বিধানসভায় হবে। মেদিনীপুরে আপনারা ধোয়া তুলসী পাতা নন। বিজেপি এবং তৃণমূল সেখানে ভয়ঙ্কর সন্ত্রাস করছে। আর একটি প্রশ্নে আমি এটা আগেও বিধানসভায় বলেছি, আবারও বলছি। কলকাতার শহরাঞ্চলে এবং পার্শ্ববর্তী এলাকায়—এটা পঙ্কজবাবু জানেন, সৌগতবাবুও জানেন। বেহালা, ঠাকুরপুকুর, রিজেন্টপার্ক এবং যাদবপুর, এই ধরণের এলাকায় একষ্টরশানিষ্ট ফান্ডের জন্য জোর করছে। আমি এই কথা বলেছিলাম, যে করেই হোক আমি এটাকে কমাবো। আমরা অনেকটা কমিয়েছি। দু'একটা মূল গ্যাংকে ধরেছি। কলকাতার দক্ষিণাঞ্চলে যারা এইসব করছে, আমরা এর নির্মূল করবো। দায়িত্ব নিয়ে আমি এই কথা বলছি। সৌগতবাবু, আমি আশা করতাম, অন্তত আপনার নাম

যখন জড়িয়ে আছে, বলেছেন উত্তরবঙ্গে আই এস আই'এর এজেন্ট সক্রিয়। এর দায়িত্ব কি আমার? আপনি বলতে পারেন, আপনি কি করেছেন? উত্তরবঙ্গে আলফা, বোরো, কামতাপুরী, লিবারেশন অর্গানাইজেশন আর কয়েকটি মৌলবাদী সন্ত্রাসবাদী দল তারা যা করছে, আপনি বাজেটের সময়ে আসবেন, আমি বলবো। আমরা গ্রেপ্তার করেছি তারা চাঁদীপুরে, ওড়িষ্যা থেকে, আমাদের রকেট লঞ্চিং ষ্টেশন থেকে ক্লাসিফায়েড ইনফর্মেশন নিয়ে চলে যাচ্ছিল। আমরা ধরেছি। পশ্চিমবঙ্গে, আমরা কলকাতাতে ১৪ জন পাক এজেন্টকে ধরেছি। আপনার বোঝা উচিত ছিল, আফটার কার্গিল ওয়ার, ওখানে মিলিটারী অপারেশনের পর আই. এস. আই. রা তাদের কাজ বাড়িয়ে দিয়েছে। এই যে বাড়িয়ে দিয়েছে, এর দায়িত্ব তো আমার নয়। আমাদের দায়িত্ব কি করে আমরা মোকাবিলা করবো। আমরা এই ব্যাপারে কারও সঙ্গে কোন আপোষ করবো না। এই মৌলবাদী সংগঠন যারা দেশকে ডিষ্ট্যাবিলাইজ, ডিভাইড করতে চায়, তাদের বিরুদ্ধে আমরা দাঁড়াবো। তার জন্য আমরা সর্বতোভাবে চেষ্টা করছি। উত্তরবঙ্গে স্পেশ্যাল পুলিশ টাস্ক ফোর্স, ইনটেলিজেন্স সবকিছু আমাদের ষ্ট্রেনদেন করতে হয়েছে এবং সেটা আমরা করে যাব। আমার বক্তৃতা আমি দীর্ঘায়িত করবো না, শুধু এই কথা বলবো যে, মাননীয় সদস্যরা যে প্রস্তাব তুলেছেন সংখ্যার ওপরে দাঁড়িয়ে, তথ্যের ওপরে দাঁড়িয়ে যে, পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা গত বছরের থেকে এই বছরে আরও খারাপ হয়ে গেছে বলেছেন, এটা ঠিক নয়। তবে আমরা এটা মানতে বাধ্য যে এখানে অপরাধ হচ্ছে। যা হচ্ছে সেটা নিশ্চয়ই আনন্দের নয়, সন্তোষজনক নয়। এই সমস্ত অপরাধের বিরুদ্ধে আরও কাজ করতে হবে। কাজটা কঠিন হলেও তা করতে হবে। আর রাজনৈতিক সংঘর্ষ যেটা হচ্ছে, সেটা রাজনৈতিক স্তরে মীমাংসা করতে হবে। প্রত্যেক পার্টিকে নিয়ে যদি আমরা খোলাখুলি আলোচনা করতে পারি, রাজনৈতিক দলগুলির এই সংঘর্ষ করা ঠিক নয়, এই সংঘর্ষ করে লাভও হচ্ছে না। এই সংঘর্ষ বন্ধ করার জন্য আমাদের আলোচনা করতে হবে বিরোধী দলের সঙ্গে, সেই কারণে আমি এই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করি। আমি খুশি করতে পারলাম না পঙ্কজবাবুকে, কোন উপায় নেই খুশী করার, সেইজন্য সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসৌগত রায়ঃ** স্যার, বুদ্ধদেব বাবু আমার প্রস্তাবের উপর বির্তকের জবাবে-আমার মনে হয়—যা বললেন, উনি আমার প্রস্তাবের মূল থ্রাস্টটা বুঝতে পারেননি। আমার বক্তব্য ছিল, Whereas inspite of repeated by bringing such matters to the notice of the Government inside and outside of the House there is no improvement in the situation. আমি একটা উদাহরণ দিই, স্যার এই হাউ ে গত ১৫.৩.৯৯তে খড়গপুরে একজন বিজনেসম্যান মারা গিয়েছিলেন, চাচা সেই কারণে একটা কলিং এ্যাটেনশান এনেছিলেন, বুদ্ধদেববাবু বলেছিলেন যারা অপরাধী তাদের আমি ধরব ধরব ধরব। আজকে হচ্ছে, ১৫.৩.২০০০—আজ পর্য্যন্ত সেই বিজনেসম্যানের মার্ডারাররা ধরা পড়েনি। ২৭.৬.৯৯ তে কংগ্রেস কর্মী মানস চৌবে মার্ডার হলেন, বুদ্ধদেব বাবু হাউসে দাঁড়িয়ে বললেন মানস চৌবের মেন কন্সপিরেন্সি রামবাবুকে আমি ধরব ধরব ধরব। ওর গলায় ড্রামা আছে, কিন্তু আজ পর্যন্ত রামবাবুকে খড়গপুরে ধরা যায়নি। আবার গত পরশুদিন খড়গপুরে ২ জন খুন

হয়েছে। খড়গপুর শহরে লোকেরা আর্মস নিয়ে ঘুরে বেড়াচ্ছে। এর পরেও আমাদের বলতে হবে আইনশৃঙ্খলা ভাল? এমন হতো বুদ্ধদেববাবু নতুন মন্ত্রী হয়েছেন ওনাকে বলিনি, এই হাউসে রিপিটেডলি আমরা বলছি এই এই জায়গায় আইনশৃঙ্খলা খারাপ হয়েছে। উনি কোন ব্যবস্থা নিতে পারেন নি। গতকাল বুদ্ধদেব বাবু ১টা প্রশ্নের উত্তরে বলেছেন, গত বছরে একটিও ব্যাঙ্ক ডাকাতি হয়নি। এক সাথে ফেব্রুয়ারী মাসেই কলকাতার আশে পাশে কতকগুলি ব্যাঙ্ক ডাকাতি হয়েছে, তা বলছি। ৪।২ তে ৫ লক্ষ টাকা ব্যাঙ্ক ডাকাতি হয়েছে বেলঘরিয়ায়, তারপরে ২১/২-তে সল্টলেকে সন্ধ্যাবেলায় ৮টি ডাকাতি, সোনারপুরে ব্যাঙ্ক ডাকাতি হয়েছে, হাওড়ায় লুঠ ৮ লক্ষ টাকা। সুতরাং ডাকাতি কমেছে উনি এই কথা যে বলেছেন আমরা দেখছি এ বছর শুরু হতে না হতে কলকাতা এবং তার আশেপাশে ডাকাতি বেড়ে গিয়েছে। কিন্তু এটাও স্যার, আমার প্রস্তাবের মূল থ্রাস্ট নয়, আমার প্রস্তাবের মূল থ্রাস্ট হচ্ছে এই রাজ্যের আইনশৃঙ্খলার অবনতির জন্য যেমন পুলিশ তারা সঠিক ভাবে কাজ করতে পারছে না, পুলিশকে সঠিকভাবে মোটিভেট করতে পারছেন না, পুলিশ সঠিক সময়ে ইনভেস্টিগেট করে অপরাধীদের ধরতে পারছে না; পুলিশের ক্রিমিনাল ইনটেলিজেন্সটা ফেল করছে, ওদের ক্রাইম প্রিভেন্ট করতে পারছে না। তেমনি আমার এই প্রস্তাবের একটা বড় অংশ জুড়ে আছে—এই আইনশৃঙ্খলার অবনতির জন্য দায়ী হচ্ছে সি. পি. এম. পার্টির ক্যাডাররা। আমি জানি বুদ্ধদেববাবু পার্টির সেক্রেটারী নয়, কিন্তু মূল আইনশৃঙ্খলার সমস্যা হচ্ছে ওর পার্টির ক্যাডাররা নিজেদের হাতে আইন তুলে নিচ্ছে। আমি এখানে উদাহরণ দিচ্ছি কি ঘটেছে বেলদায়। আমি বেলদায় গিয়েছিলাম, একটা দুতলা বাড়ীর ছাদশুদ্ধ উড়ে গিয়েছে, বোম্ব এক্সপ্লোরেশানে। সি. পি. এম. এর জোনাল কমিটির অফিস—এত বোম্ব রাখা হয় কেন? তাও আবার মন্ত্রী সূর্যাকান্ত মিশ্রর কন্সটিটিউয়েন্সিতে। যে বাড়ীর ছাদ উড়ে যায় সি. পি. এম. সেখানে বোমা ষ্টক করছে, বেলদার ঘটনায় তা পরিষ্কার। তার কাছের আর এক গ্রাম-নারায়ণপুর, একটা মাটির বাড়ী, সি. পি. এম. ক্যাডারেরা সেখানে বোমা ফেটে বাড়ীটি ধ্বংস হয়ে গেছে। ৩ জন লোক চাপা পড়ে মারা গেছে। এর পরেও বুদ্ধদেব বাবু কি বলবেন, আপনি তো পুলিশ মন্ত্রী, আপনার দলের লোকেদের এত বোমা ষ্টক করতে হচ্ছে কেন? এই হাউসে আমি বারবার বলেছি, যে কেশপুরে, গড়বেতায় যা হচ্ছে যারা সেখানে সি. পি. এম. এর সাথে লড়াই করছে, তারা তৃণমূল বা বি. জে. পি. র নয়, তারা বিক্ষুব্ধ সি. পি. এম. এর লোক। কিন্তু সুশান্তবাবুদের যে ভূমিকা, সেখানে সুশান্তবাবুর বিরুদ্ধে যে অভিযোগ উনি আর্মস ক্যারি করে এলাকায় যাচ্ছেন এবং দিনের পর দিন এলাকায় আর্মস ব্যবহার হচ্ছে। বুদ্ধদেববাবু হিসাবমত ৯৮ এর মের পর থেকে ৭৩ জন মারা গিয়েছেন শুধু মেদিনীপুরে।

[1.10–2.00 p.m. including adjournment]

আজ পর্যন্ত কেশপুর, গড়বেতা নিয়ে একটাও অল পার্টি মিটিং ডাকা হল না। ঐ ব্যাপারে কোন এফেকটিভ স্টেপস্ আমরা দেখতে পেলাম না। এদিকে আপনি বলছেন সিচ্যুয়েশান আন্ডার কন্ট্রোল। আপনি গৌরব দত্তকে পুলিশ সুপার করে পাঠালেন। কেশপুরে ১লা মার্চ আবার অশান্তি হল, গড়বেতায় তৃণমূল, বি.জে.পি.-র দুজন খুন

হল। ২১.২.২০০০ তারিখে যারা খুন হয়েছে তারা বি. জে. পি-তৃণমূলের লোক। আপনারা পার্টির ক্যাডারদের কেন কন্ট্রোল করতে পারছেন না? কসবায় [* * *] লোকেরা থানা আক্রমণ করল, থানায় লোকেদের বন্ধ করে রেখে চালের বাজার পুড়িয়ে দেওয়া হল, লুটপাট করা হল। মাছের বাজারের শেয়ার নিয়ে গন্ডগোলের জন্য এই গন্ডগোলটা হল। এই তারক হালদার কি কংগ্রেসের লোক? যতদিন পর্যন্ত তারক হালদার সি. পি. এমের লোকেদের সঙ্গে ঘোরাফেরা করেছে ততদিন ঠিক আছে, তখন তারক হালদারকে নিয়ে কোন সমস্যা নেই। আমরা দেখতে পেলাম সোনারপুরে যতদিন পর্যন্ত শেখ বিনোদ সি. পি. এম.-এর ক্যাডার ছিল তাকে কেউ কিছু বলত না। যেদিন সে সি. পি. এমের জেলা পরিষদের সহ-সভাপতির গায়ে হাত দিল সঙ্গে সঙ্গে বাইরে থেকে লোক এনে শেখ বিনোদকে মারার নামে দশ জনকে পিটিয়ে খুন করা হল। আমরা দেখলাম নৈহাটিতে যেদিন সি. পি. এমের অঞ্জন দাশগুপ্তর উপরে আক্রমণ হল, সঙ্গে সঙ্গে তাঁর লোকেরা ঘরবাড়ি জ্বালিয়ে দিল, মারধর আরম্ভ করল, বোমাবাজি আরম্ভ হয়ে গেল। দুর্গাপুরে সি. পি. এমের নেতা খুন হল, সি. পি. এমের লোকেরা ভাঙ্গচুর করতে আরম্ভ করে দিল, ঘরবাড়ি পুড়িয়ে দিল। উস্তিতে অনিল বিশ্বাসকে গিয়ে ক্ষমতা চাইতে হল সেখানে কেন ডাকাতি হল। সি. পি. এমের ক্যাডারদের যদি নিয়ন্ত্রণে আনা না যায়, আইনের শাসন যদি তাদের উপরে আনা না যায়, তাহলে রাজ্যে আইন-শৃঙ্খলা ঠিক থাকবে না। মাননীয় মন্ত্রীমহাশয়ের বিরুদ্ধে আমরা নরম ভাষায় নিন্দা প্রস্তাব এনেছি, কড়া ভাষায় সেনশার করিনি। আমরা খুব দুঃখিত, উনি কোনভাবেই সি. পি. এমের ক্যাডাররা যে অত্যাচার করছে তাদের কন্ট্রোল করতে পারছেন না, তাদের নিয়ন্ত্রণে আনতে পারছেন না। ওঁদেরই মন্ত্রীসভার একজন মন্ত্রী বলছেন মাফিয়াদের অত্যাচারে আজকে সি এম. ডি-এর কাজ বন্ধ হয়ে যাচ্ছে। আপনারা যাই বলুন না কেন পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার অবস্থা সত্যিই সন্তোষজনক এবং এই ক্ষেত্রে আপনারা নিয়ন্ত্রণ করতে ব্যর্থ।

**শ্রীরবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সৌগত বাবু আইন-শৃঙ্খলা নিয়ে বক্তৃতা করতে গিয়ে আমার নাম উল্লেখ করেছেন, কিন্তু নোটিশ দেননি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** যদি নাম বলে থাকেন তাহলে বাদ যাবে।

The Motion of Shri Saugata Roy that–

(c) Whereas, the law and order situation in the State has been deteriorating in the State;

Whereas, a large number of people have been killed and a large number of houses have been looted and burnt in continuing political clashes in Garbeta and Kespore P.S. of Midnapore district;

Whereas, at least four persons were killed in a bomb explosion in the CPI(M) Zonal Office of Belda in Midnapore district;

---

Note : Expunged as ordered by the Chair.

Whereas, ten people were lynched to death in mass beatings in Bagher Khole of Sonarpur P.S. on 13th January, 2000 and five more people were killed in mass beatings in Baduria P.S. sometime later;

Whereas, supporters of the major ruling party had snatched accused persons from Police custody in Swarupnagar and Mandirbazar P.S.;

Whereas, in Kasba, cadres of the major ruling party attacked the Kasba P.S. and set a market ablaze after one of their leader, was killed on January 23rd, 2000;

Whereas, cadres of the major ruling party are responsible for lawlessness in many cases;

Whereas, the activities of ISI agents have been increasing in North Bengal border areas;

Whereas, the activities of extortionists and mafia gangs have been on the increase in Calcutta and several Municipal towns;

Whereas, decoities are rampant on the highways as well as Suburban areas like Salt Lake; and

Whereas, in spite of repeatedly bringing such matters to the notice of the Government inside and outside the House, there has been no improvement in the situation.

This House, therefore, regrets the failure of the Government to prevent deterioration of the law and order situation and urges to take immediate steps to improve the same was then put and a division was taken with the following result.

NOES

Abdul Razzak Molla, Shri
Abu Ayes Mondal, Shri
Adhikary, Shri Nisith
Anisur Rahaman, Shri
Bagdi, Shri Bijay
Bagdi, Shri Kiriti
Bag, Shri Kartick Chandra
Basu, Shri Jyoti
Bhattacharjee, Shri Buddhadeb
Biswas, Shri Ananda Kumar
Biswas, Shri Benay Krishna
Biswas, Shri Haripada

Biswas, Shri Kamalakshi
Biswas, Shri Kanti
Bouri, Shri Haradhan
Bouri, Smt Umarani
Chakraborty, Shri Satyasadhan
Chattopadhyay, Shri Jyoti Krishna
Chattopadhyay, Shri Tapash
Dal, Shrimati Nandarani
Das, Shri Ananda Gopal
Das, Shri Soumendra Chandra
Das Mahapatra, Shri Kamakshya Nandan
Dey (Bose), Shrimati Ibha
Dhar, Shri Padmanidhi
Dolue, Shri Shibaprasad
Duley, Shri Krishna Prasad
Dutta, Shri Himangsu
Ganguly, Shrimati Kanika
Ghosh, Shri Rabindra
Ghosh, Shri Sunil Kumar
Ghosh, Shri Susanta
Goswami, Shri Subhas
Hafiz Alam Sairani, Shri
Hazra, Shri Samar
Hembram, Srimati Deblina
Hembaram, Shri Jadu
Hira, Shrimati Mili
Kisku, Shri Upen
Kundu, Shri Ranjit
Mahata, Shri Kamala Kanta
Maitra, Shri Banshi Badan
Majhi, Shri Bhandu
Malik, Shri Shiba Prasad
Md. Amin, Shri
Mehboob Mondal, Shri
Mondal, Shri Manik Chandra
Mondal, Shri Rabindranath
Mukherjee, Shri Anil
Mukherjee, Dr. Srikumar
Murmu, Shri Debnath
Murmu, Shri Maheswar
Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath
Pandey, Sri Ajit
Routh, Shri Dibakanta
Roy, Shri Manmatha
Saha, Shri Kripa Sindhu
Sanyal, Shri Kamalendu
Saren, Shri Subhas Chandra
Shaw, Dr. Pravin Kumar
Singh, Shri Lagan Deo
Sinha, Shri Prabodh Chandra
Sk. Majed Ali, Shri

**AYES**
Abu Hena, Shri
Bakshi, Shri Sanjoy
Banerjee, Shri Tapas
Bapuli, Shri Satya Ranjan
Bhattacharyya, Shri Badal
Bhattacharjee, Shri Sudhir
Biswas, Shri Shashanka Shekhor
Chakravartty, Shri Gautam
Chattopadhyay, Shri Sobhan Deb
Das, Shri Pulak Chandra
Das, Shri Sailaja Kumar
Dey, Shri Ajoy
Ghosh, Shri Dipak Kumar
Ghosh, Sri Nirmal
Goswami, Shri Mihir
Gulsan Mullick, Shri
Gyan Singh Sohanpal, Shri
Humayun Reza, Shri
Khanra, Shri Ajit
Mainul Haque, Shri
Mal, Shri Asit Kumar
Mandal, Shri Tushar Kanti
Md. Sohrab, Shri
Mukherjee, Shri Subrata
Roy, Shri Tapas

The Ayes being 25, and the Noes 64, the motion was lost.

(At this stage, the House was adjourned till 2.00 p.m.)

(After Adjournment)

**Sixty-fourth Report of the Business Advisory Committee**

[2.00–2.10 p.m.]

**Mr. Speaker :** I beg to present the 64th Report of the B.A. Committee. The Committee met in my chamber today and recommended the following Programme of Business from the 22nd March to the 24th March, 2000.

| | | |
|---|---|---|
| 22.3.2000, Wednesday : (3.00 P.M.) | Presentation of Annual Financial Statement of the Government of West Bengal for the year 2000-2001 | |
| 23.3.2000, Thursday : | (i) The West Bengal Sales Tax (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) .. | 1/2 hr. |
| | (ii) The West Bengal Sales Tax (Second Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) .. | 1/2 hr. |
| | (iii) The Bengal Legislative Assembly (Members' Emoluments) (Amendment) Bill, 2000) (Introduction, Consideration & Passing) .. | 1/2 hr. |
| | (iv) Government Resolution on formation of Uttar Banga Unnayan Parsad<br>(v) Government Resolution on formation of Paschimanchal Unnayan Parsad. | 2 hrs. |
| 24.3.2000, Friday : | General Discussion on Budget .. | 5 hrs. |

There will be no sitting of the House on the 16th and the 21st March, 2000.

Now, I request Hon'ble Shri Rabindra Nath Mondal to move the motion for acceptance.

**Shri Rabindra Nath Mondal :** Sir, I beg to move that the 64th Report of B.A. Committee as presented in the House be adopted.

The motion was then put and agreed to.

**Motion under Rule 185**

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব ১৮৫ ধারা মোতাবেক এখানে উপস্থিত করছি।

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকার দেওয়ানি কার্যবিধির আমূল সংশোধন করেছেন এবং অ্যাডভোকেটস অ্যাকট এর অনুরূপ সংশোধন করার পরিকল্পনা গ্রহণ করেছেন। দেওয়ানি কার্যবিধির ওই সংশোধন অনুযায়ী একমাত্র খুব উচ্চমূল্যের ছাড়া অন্য মামলাগুলিতে আপীলের অধিকার খর্ব করা হয়েছে, রিভিশনের অধিকার ছাঁটাই করা হয়েছে এবং নাগরিকের অধিকার রক্ষা করার মামলা অর্থাৎ রীট পিটিশনে একজন জজের রায়ের বিরুদ্ধে ডিভিশন বেঞ্চে অপীল করার বিধান উঠিয়ে দেওয়া হয়েছে। এর ফলে সকল বিচার প্রার্থীকে সরাসরি সুপ্রিমকোর্ট যেতে হবে, যা সাধারণ মানুষের ক্ষমতার বাইরে এবং বিচার হয়ে উঠবে শুধুমাত্র অতিরিক্ত উচ্চবিত্তের মানুষের আয়ত্তের মধ্যে। এই নতুন পরিবর্তিত আইনে আর্জি বা জবাব দাখিল করার যে বিধি হয়েছে তা পালন করতে পারবেন একমাত্র উচ্চবিত্তের আইনজীবীরা যাঁদের নিজস্ব অত্যন্ত কর্মক্ষম অফিস আছে। আর্জি একবার জমা পড়লে তা পুনরায় সংশোধনের বিধান তুলে দেওয়া হয়েছে। নোটিশের সঙ্গেই আর্জির কপি এবং জবাবের সঙ্গেই যাবতীয় নথিকে একসঙ্গে যুক্ত করতে হবে এবং নির্দিষ্ট সময়ের মধ্যে করতে না পারলে মামলায় একতরফা রায় হবে অর্থাৎ বিচারপ্রার্থী সাধারণ মানুষের খরচ প্রচুর বেড়ে যাবে।

এই সভা আরও মনে করে যে—(১) অ্যাডভোকেটস অ্যাক্ট এবং ফৌজদারি কার্যবিধি আমূল পরিবর্তন করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করায় বিদেশী আইনজীবীরা এবং বিদেশী ল ফার্মগুলি এদেশে আইন ব্যবসা করতে পারবে।

(২) দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধনী বিদেশী আইনজীবীদের সুবিধার জন্য কালিফোর্নিয়ার দেওয়ানি কার্যবিধিকে অনুসরণ করে তৈরী হয়েছে এবং

(৩) শিল্প বাণিজ্যের মতো পরিষেবার ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার বিশ্বায়নের পরিকল্পনা গ্রহণ করেছেন এবং উপরোক্ত আইনের সংশোধন ওই বিশ্বায়নেরই প্রথম পদক্ষেপ।

এই সভা উপরোক্ত দেওয়ানি কার্যবিধি সংশোধনের তীব্র নিন্দা করছে এবং আমাদের সংবিধানের মূল সুরের বিরোধী ও ভারতের অর্থনৈতিক সার্বভৌমত্বের পরিপন্থী ওই সংশোধনগুলি থেকে বিরত থাকার জন্য কেন্দ্রীয় সরকারকে আহ্বান জানাচ্ছে এবং দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধনটিকে দেশের আইনজীবী সংস্থাগুলির সঙ্গে আলোচনা করে পুনর্বিবেচনা করার আবেদন জানাচ্ছে।

স্যার, আমি এইটুকুই বলছি এবং আমার বক্তব্য পরে উপস্থিত করব।

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় রুলস ১৮৫ ধারায় যে প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থন করছি। স্যার, আপনি দেখবেন—সিভিল প্রসিডিওর কোর্টে অ্যামেন্ডমেন্ট করার যে অপচেষ্টা, স্যার, সরকার বলছেন যে, প্রচুর মামলা জমে যাচ্ছে, ভারতের বিভিন্ন কোর্টে সেই মামলা যাতে না জমে, জাস্টিস ডিনাইড যাতে না হয়, তারজন্য অনেক প্রসিডিওর করতে হবে। সরকার কি বলছেন প্রচুর মামলা জমে যাচ্ছে ভারতবর্ষের বিভিন্ন কোর্টে সেই মামলা যাতে না জমে, জাষ্টিস ডিলেইড,

জাষ্টিস ডিনায়েড যাতে না হয় তার জন্য অনেক কিছু দরকার হবে। কিন্তু তারা যদি ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে বিভিন্ন ল ইয়ারদের ডেকে একটা সেমিনার করতে পারেন। কি ভাবে মামলা আরও সর্ট পিরিয়ডের মধ্যে শেষ করা যায় সেগুলো দেখা দরকার। তাহলে আমার মনে হয় বিবেচনার পরিচয় দেওয়া হবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে এই সিভিল অ্যামেন্ডমেন্ট যদি হয় তাহলে গরীব মানুষ আজও বিচার পাচ্ছে বলে আমি মনে করি না। সে বিচার তাদের কাছে দুরন্ত হয়ে যাবে। প্রথমে স্যার, আমি বলি যে তারা বলছে অ্যামেন্ডমেন্ট করা যাবে না। আপনি জানেন যে সিভিল প্রসিডিওর কোডে অর্ডার সিকসে বলা আছে যে "At any stage of proceeding a plaintiff or defendant can make an application for an amendment। মানে মামলা চলতে থাকলে সাবসিকোয়েন্ট যদি কোন স্যুট ভ্যালু চলে আসে, একটা মামলা ৫ বছর ধরে চলছে স্যার কোন পারটি মারা গেলে সেই পারটির কি হবে? তাহলে বলুন বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে কিনা। এটার আমরা বিরোধিতা করছি। এ জিনিস চলতে পারে না। তাই স্যার সভা সঠিক সিদ্ধান্ত নিয়েছে। আমরা তার সঙ্গে একমত। স্যুট ভ্যালু একটা বেঁধে দিয়েছে। ২৫ হাজারের বেশী স্যুট ভ্যালু ছাড়া হাইকোর্টে আসা যাবে না। আপনি জানেন যে দু হাজার টাকা হতে যদি বাড়ি ভাড়া হয় তার ১২ গুণ মানে ২৫ হাজার টাকার মত। তাহলে মফস্বলে কোন বাড়িভাড়া দু হাজার টাকা হতে পারে, তার নীচে ৫শো, ৭শো, হাজার টাকার মধ্যে যদি ঘোরাফেরা করে তাহলে আজকে মুন্সেফ কোর্টে যারা বিচার প্রার্থী তাহলে তারা বিচারের জন্য হাইকোর্টে আসতে পারবে না। তাহলে যারা বড়লোক, যাদের পয়সা আছে বিচার তাদের ক্ষেত্রেই প্রযোজ্য হয়ে যাবে। কারণ তারা বিচার পারচেজ করতে পারবে। আমরা স্যার কিছুদিন ধরে দেখছি যে শিক্ষা মানুষের হাতের বাইরে চলে যাচ্ছে। আজকে যার টাকা থাকবে সে শিক্ষা পাবে। সে ইঞ্জিনীয়ার হতে পারবে, সে ডাক্তার হতে পারবেন। আজকে তাহলে এই সরকার, যার পয়সা আছে সেই বিচার পাবে, এই চক্রান্ত করছে। গরীব মানুষ কোন বিচার পাবে না। তাই স্যার এই সভা যে প্রস্তাব দিয়েছে আমরা সর্বান্তকরণে তা সমর্থন করছি। আবার স্যার দেখুন যে সিঙ্গল বেঞ্চের যে ডিসিশন এটা তো কোন ভাবার কারণ নেই যে মুন্সেফ জাজমেন্ট যদি বিচার করে জজসাহেবের কাছে ডিফার করে, আবার ডিষ্ট্রিক্ট জাজ জাজমেন্ট দেয়, হাইকোর্টের সিঙ্গল বেঞ্চ সেটা বিরোধিতা করে, ডিভিশন বেঞ্চ ঠিক করেছে তাহলে একজন জাজ যে জাজমেন্ট দিল সেটাই ঠিক এটা মনে করার মত কোন কারণ নেই। আজকে সিঙ্গল বেঞ্চের জাজ যে জাজমেন্ট দেবেন আমি যদি সেটার বিরোধিতা করি তার জন্য যদি ডিভিশন বেঞ্চে যেতে চাই আমরা সেখানে যেতে পারব না। আমাদের সুপ্রীম কোর্টে যেতে হবে। আজকে হাইকোর্টে আসতে মানুষের প্রাণ বেরিয়ে যায়। এর পর সমস্ত মানুষকে যদি বলা যায় যে সুপ্রীম কোর্টে যেতে হবে বিচারের জন্য তাহলে সুপ্রীম কোর্টে মামলার পাহাড় জমে যাবে। হাইকোর্টে ৪৮ জন জাজের বদলে ২৪ জন জাজ দিয়েছে। দুজন জাজ সারা বছর ধরে আন্দামানে থাকেন। ২২ জন জাজ মিলে মামলার পাহাড় জমছে। সেখানে জাজ পোষ্টিং করতে পারেছন না। আবার বলছেন যে এখান থেকে মামলা নিয়ে সুপ্রীম কোর্টে যেতে হবে। সুপ্রীম কোর্টে মামলার পাহাড় জমবে। স্যার, বিচার কেউ পাবে না। আবার

বলছেন যে তৃণমূল স্তরে বিচার পৌঁছে দেব। কিন্তু স্যাব, তৃণমূল স্তরে বিচার পৌঁছবে না। আপনি তো স্যার, জানেন আপনাকে আর কি বলব। স্যার, এটা আমরা জানি যে মুন্সেফ কোর্টে আমরা একটা মামলা করেছিলাম, মুন্সেফ কোর্টে কোন পয়েন্ট নিয়ে আমাদের মধ্যে হয়তো ডিসপ্যুট হল সেই পয়েন্টটা নিয়ে হয়তো ডিফাই করছি, সেই পয়েন্টের এগেনস্টে আমরা হাইকোর্টে আসতে চাই বা জজ কোর্টে আসতে চাই তারা বললেন যে যাওয়া যাবে না, বললেন যে মুন্সেফ কের্টে একটা ইনজাংশন ম্যাটার নিয়ে আমরা গেলাম, আমাদের বললেন যে তোমার সমস্ত কিছু ওখানে শেষ হোক তার পর তুমি হাইকোর্টে আসতে পারবে। ততদিনে চার পাঁচ মাস হয়ে গেল, আমার যেটা উদ্দেশ্য সেটা শেষ হয়ে গেল। আমরা বিচার পেলাম না। তাই স্যার, সিভিল রিভিশন বন্ধ করে দিতে চাইছেন। এটার স্যার, আমরা এটার বিরোধিতা করছি। এইভাবে গরীব মানুষের কাছে বিচার পৌঁছে দেওয়া যাবে না। এটা গরীব মানুষের স্বার্থের পরিপন্থী। এই সভা মনে করছে যারা সিভিল প্রসিডিওর কোড অ্যামেন্ড করতে চাইছে তাদেরকে আমাদের বাধা দেওয়া উচিত। সেই এই সভা আজকে সঠিক প্রস্তাব নিয়েছে। আবার স্যার দেখছি যে অ্যাডভোকেট অ্যাক্টে পরিবর্তন আনতে চাইছে। তাতে ৫ বছর পরপর পরীক্ষা দিতে হবে। স্যার আপনার পরীক্ষা নিলে আপনি পাশ করতে পারবেন? আপনার কথা ছেড়েই দিলাম আপনার যে জাজ বসে আছেন তিনি পাশ করতে পারবেন? আমাদের খাতাটা দেখবে কারা?

[2.10–2.20 p.m.]

একটা জজের জাজমেন্ট ডিভিশান বেঞ্চে গেলে সেখানে জাজ রিজেক্ট করে দিচ্ছে। তাহলে তার ল্যাকুনা আছে, তার একটা পরীক্ষা হওয়া দরকার। এই যে জিনিষ করতে চাইছেন এটার বিরোধীতা করছি। এটা হতে পারে না। আমি অনুরোধ করছি এই সভাকে এটাকে পুনর্বিবেচনা করার জন্য। মামলার পাহাড় জমছে বলে মামলাকে ঝেটিয়ে বিদায় করে দেওয়া হচ্ছে। আমরা বলি বিচার কেন্দ্রীভূত না করে বিচার বিকেন্দ্রীভূত করা দরকার। সমস্ত কম্‌পিউটারাইজড করা হচ্ছে। মুন্সেফ কোর্টে ফাইল চাইলে ফাইল আসে না। আপনি এটা দেখবেন। কম্‌পিউটারের মাধ্যমে টোটাল ফাইল চলে আসে, পিটিশান চলে আসবে। আবার শুনছি নোটিশের সময় আমাকে বলে দিতে হবে যে তিন মাস পর আমি মামলা করবো, আর না বললে মামলা বাতিল হয়ে যাবে। আরও ব্যাপার হচ্ছে বিদেশীদের এখানে মামলা করার অনুমতি দিচ্ছেন। সব ক্ষেত্রে গ্লোবালাইজেশানের বিরুদ্ধে আমরা নই। যেমন ক্রিকেটে আমরা গ্লোবালাইজেশান চাইবো, কিন্তু ফুটবলে গ্লোবালাইজেশান চাইবো না। কারণ ক্রিকেটে আমরা কম্‌পিট করতে পারবো, কিন্তু ফুটবলে পারবো না। গ্লোবালাইজেশানের ব্যাপারটা এখন পরীক্ষা করা হয়ে গেছে, আমাদের কেন্দ্রীয় সরকার কংগ্রেস সরকার যখন ছিল তখন গ্লোবালাইজেশানের পক্ষে ছিল। কথা হচ্ছে আমরা কতদূর পর্যন্ত গ্লোবালাইজেশানের পক্ষে যাবো? আজকে ওয়ার্কিং কমিটির সিদ্ধান্ত নিয়েছে যে অনেক দূর পর্যন্ত আমাদের যাওয়া হয়েছে। এখন থামতে হবে। বাইরের বিখ্যাত বিখ্যাত ল'ইয়াররা এখানে আসবেন, টাটা, বিড়লা, গোয়েন্‌কা যাঁদের পয়সা আছে তাঁরা তাঁদের এখানে উড়িয়ে নিয়ে আসবেন। এই

হাউজ মনে করছে কেন্দ্রীয় সরকার যে হঠকারী সিদ্ধান্ত নিতে চলেছে এতে সারা ভারতবর্ষের ল'ইয়াররা কেন্দ্রীয় সরকারের এই কালা-কানুনের বিরুদ্ধে, তারা এর বিরোধীতা করছেন। গরীব মানুষ তিন ফুট রাস্তার জন্য মামলা করবে, সেখানে ইলেকট্রিক সাপ্লাইয়ের তার নিয়ে যাবে সেখানে সে যদি মামলা করতে যায় তাকে ফুটিয়ে দেবে। তাই এই সভা এর বিরোধীতা করছে। আজকে এই সভা যে সিদ্ধান্ত নিচ্ছে আমি তার সাথে সহমত পোষণ করছি। আমি যেটা বলতে চাইছি আজকে হাইকোর্ট বিভিন্ন কোর্টে এই আইন সিভিল প্রসিডিওর কোড এ্যামেন্ডমেন্ট শুধু সুপ্রীমকোর্টের কতিপয় আইনজীবীর জন্য এই আইন করতে চলেছে। এটা সামগ্রিক ভাবে কোন ল'ইয়ারের উন্নতির পক্ষে ভালো হবে না। আজকে যদি চান তাহলে পশ্চিমবঙ্গ, দিল্লী, মাদ্রাজ, বোম্বেতে সেমিনার করুন। কিছু একটা হলেইতো সেমিনারের ধূম পড়ে যায়, কিন্তু এটা একটা গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত যা কেন্দ্রীয় সরকার নিতে চলেছে, এতে সারা ভারতবর্ষ ব্যাপী তাদের সেমিনার করা উচিত ছিলো। আপনি জানেন আজ পর্যন্ত সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বিভিন্ন ডিস্ট্রিক্ট কোর্টের মামলায় নথিপত্র মেনটেইন করার কোন ব্যবস্থা নেই, ল'ইয়ারদের লাইব্রেরী নেই। বিভিন্ন জায়গায় যে লাইব্রেরী রাখা দরকার, তা নেই, এমনকি অনেক জায়গায় কোর্ট বিল্ডিং হয় নি। এই সবগুলি না করে তাঁরা চাইছেন সমস্ত ব্যাপারটাকে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে দিল্লীতে নিয়ে যাবার জন্য। এর ফলে বিচারপ্রার্থী সাধারণ মানুষ অসুবিধায় পড়বে।

**মিঃ স্পীকার ঃ** আপনি যেটা বললেন সেটা কি কংগ্রেস অফিসের লাইন?

**শ্রীতাপস ব্যানার্জী ঃ** স্যার, কংগ্রেস মানুষের বাইরে নয়। আমি ওকালতি করি, জানি।

**মিঃ স্পীকার ঃ** প্রথম আইনমন্ত্রী রমাকান্ত খালাপ এই আইন এনেছিলেন, তখন আপনারা দল করে এটাকে আটকে দিয়েছিলেন, তখন আইন কি ছিলো?

**শ্রীপুলক চন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে এখানে যে প্রস্তাব এসেছে তার দুটো দিক আছে। একটা দিক হচ্ছে দেওয়ানী কার্যবিধির আমূল সংশোধন, আরেকটা রয়েছে এ্যাড্‌ভোকেট্‌স্ এ্যাক্ট এবং ফৌজদারী কার্যবিধির আমূল পরিবর্তনের পরিকল্পনা। দুটো জিনিষ একসঙ্গে করে একটা প্রস্তাব আনার চেষ্টা হয়েছে। যেটা প্রথম পর্যায়ে অর্থাৎ সরকারের যেটা সিভিল প্রসিডিওর কোড্। সরকারী দেওয়ানী কার্যবিধির যেটা আমূল সংস্করণ সংশোধন—সেটা সম্বন্ধে আমি বলতে চাই যে, সেটা জনসাধারণের স্বার্থ বিরোধী। আপনি জানেন, আপনারা সকলে, আমরা সকলে সারা ভারতবর্ষে এরজন্য কর্মবিরতি পালন করেছিলাম এবং প্রতিবাদ করা হয়েছিল যাতে যে আইনটা হয়েছে সেটা যাতে কার্যকরী করা না হয়। নানান দিকে আমরা রিপ্রেজেনটেশন দিয়েছিলাম এবং এই সভার অবগতির জন্য জানাতে চাই যে, আমাদের একাংশ আমাদের নেত্রী শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায়ের কাছেও গিয়েছিলাম এবং রিপ্রেজেনটেশন দিয়েছিলাম এবং তিনি সেই মেমোরান্ডাম প্রধানমন্ত্রীকে দিয়েছিলেন। মাননীয় প্রধানমন্ত্রী সেটা পাবার পর তিনি নির্দেশ দিয়েছেন আইনমন্ত্রীকে যে, এটা যেন কার্যকরী না হয় এবং সেটা সম্বন্ধে আমি একটা কথা বলে

দিচ্ছি যেটা জেঠমালানি লিখেছিলেন, বার কাউন্সিলকে লেখা হয়েছিল, সেখানে বলে দিয়েছেন যে ওটা এখন ইম্‌প্লিমেন্‌টেড্ হবে না এবং এটা চেঞ্জস্ অফ্ এ্যাড্‌ভোকেটস্ অফ এ্যাক্ট। তাতে বলেছেন, No changes in the Advocates Act are in the contemplation of the Government and any changes in the Advocates Act as well as the Controversial C.P.C. amendments will be fully discussed with the Bar before any amendments are enforced. সেজন্য আমাদের যে আন্দোলন চলেছিল সেই আন্দোলন ফলপ্রসু হয়েছে এবং আপাতত সেটা ইমপ্লিমেন্‌টেড হয়নি এবং ইমপ্লিমেন্‌টেড্ না হওয়ায় যাতে রিভাইস করা যায় সেজন্য আমাদের নানারকম প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। এই প্রস্তাবের মধ্যে যেটা আছে তার মধ্যে সব থেকে বড় জিনিষ হচ্ছে মামলা যখন মানুষ করে তাতে আইনে বলছে সমস্ত কিছু ক্লেইম আমাদের একসঙ্গে করতে হবে। অর্ডার (২) তে বলে দিয়েছে, 'টু ইনক্লুড দি হোল্ ক্লেইম'। এবং যেটা অনেক সময় দেখা যায় মামলা করতে গিয়ে অনেক ক্লেইম আমরা পারি না, মনে থাকে না, জানতে পারি না। ঘটনাচক্রে সেগুলো জানতে পারি, সেজন্য মামলা ফাইল করার সময় আমরা অর্ডার (২), রুল (২) তে পারমিশন নিয়ে নিই, লিভ্ নিয়ে নিই। কিন্তু বর্তমান যেটা এ্যামেন্ডমেন্ট হয়েছে সেই এ্যামেন্ডমেন্টে যেটা আগে বললেন, অর্ডার (৬), রুল্ (১৭) আমাদের এখানে এ্যামেন্ডমেন্ট এ্যালাউ করা হবে না। একটা মামলা করতে গেলে সেই মামলা চলাকালীন অনেক কিছু কাগজপত্র বেরিয়ে পড়ে। সেটা বেরোলে আর আর্জিটাকে পরিবর্তন করতে হয়, এ্যামেন্ডমেন্ট করতে হয়। কিন্তু সেটা যদি বন্ধ করা হয় তাহলে কিন্তু আমাদের অধিকার খর্ব করা হবে। বিচার চলতে গেলে যদি বিচার পেতে হয় তাহলে মানুষকে সমস্ত রকম অধিকার দিয়ে রাখতে হবে এবং সম্পূর্ণ কাগজ সমস্ত ঘটনা বিচারপতির সামনে ফেলতে হবে। না ফেললে সেই জিনিষটার কখনও বিচার হতে পারে না এবং সেটা বিচার সবথেকে বেশী খর্ব হবে। যখন দেখা যাচ্ছে যে মামলা করার সময় আমাকে, সাক্ষী যেটা হবে সেটা এফিডেভিট করে সেই মামলার সঙ্গে একসঙ্গে ফাইল করতে হবে। কিন্তু আমরা জানি যে, মামলা ফাইল করার সঙ্গে সঙ্গে যদি এই জিনিষটা ফাইল করা হয় তাহলে যে সাক্ষী দেবে অনেক সময় দেখা যায়, আপনি তো স্যার ক্রিমিনাল প্র্যাকটিশ করতেন, আপনি অনেক সাক্ষীকে জেরা করেছেন, আপনি জানেন যে, সাক্ষীর জেরার উপর তার ডিমিনারের উপর অনেক কিছু ডিপেন্ড করে এবং কোর্টের সামনে এসে আজকে যে জিনিসটা এফিডেভিট করে সাজিয়ে গুছিয়ে বলা হয় অনেক সময় আমরা উকিলরা সাজিয়ে গুছিয়ে করি, কিন্তু সেটা যখন সত্যি কথাটা বেরিয়ে পড়ে যখন কোর্টে এসে এক্‌জামিনেশনের সামনে দাঁড়ায়, কোর্টের সামনে তার আসল রূপটা বেরিয়ে পড়ে, সত্যি ঘটনা উদঘাটিত হয়। কিন্তু সেই জিনিষটা যখন বন্ধ করে দেওয়া হচ্ছে তার আমি বিরোধীতা করছি। আরও বিরোধীতা করছি যে আজকে আমাদের রাজ্যে দেখা যায় যে, পশ্চিমবঙ্গ সরকারের একটা আর্জ হয়ে দাঁড়িয়েছে যে, কোর্টের কোন অর্ডারই মানবো না। সেজন্য বার বার পশ্চিমবঙ্গ সরকারকে কন্‌টেম্‌টের জন্য কাঠগড়ায় দাঁড়াতে হয়। কিন্তু আজকে এই যে রিট্ ব্যাপার, রিটেতে যদি আমি কোন অর্ডার না পাই সেই রিট্ এ্যাপ্লিকেশন আমাকে সুপ্রিমকোর্টে গিয়ে করতে হবে। সাধারণ মানুষের পক্ষে সুপ্রিম কোর্টে যাওয়া সম্ভব নয় যতক্ষণ না সার্কিট বেঞ্চ হচ্ছে। যারা রীট করতে আসেন তাঁদের মধ্যে অনেক গরীব মানুষ আছেন, তাঁরা গ্রাম

থেকে আসেন, তাঁদের পক্ষে সুপ্রিম কোর্টে যাওয়া সম্ভব নয়। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের অত্যাচারে শিক্ষক সমাজ এবং সরকারী কর্মচারীদের একাংশ চূড়ান্ত অত্যাচারিত হচ্ছেন এবং তাঁরা অনেক সময়ই হাইকোর্টের স্মরণাপন্ন হন। হাইকোর্টে মামলার তাড়াতাড়ি মীমাংসা করার জন্য সরকারের যা করা দরকার তা তারা করছে না। সেজন্য এই প্রস্তাব না এনে যদি প্রস্তাব আনতেন হাইকোর্টসহ পশ্চিমবঙ্গের বিভিন্ন কোর্টে যে বিচারপতিদের পোষ্টগুলি খালি আছে সেগুলি পূরণ করতে হবে, তাহলে আমি আপনাদের সাধুবাদ জানাতাম। জজের অভাবে হাইকোর্টসহ বিভিন্ন কোর্টে প্রচুর মামলা আটকে আছে। বিচার মন্ত্রী জানেন হাইকোর্টে ডেলি লিষ্টে যে মামলাগুলি থাকে সেগুলির বেশীরভাগই হয় না, দু'তিনটে মাত্র হয়। দিনের পর দিন পিটিশন জমে থাকে। এর জন্যই বলা হয় জাষ্টিস ডিলেয়ড্, জাষ্টিস ডিনায়েড। সেজন্য আমি এই প্রস্তাবের কিছু অংশ সমর্থন করছি, কিন্তু শেষের দিকে যা আছে—"এই সভা উপরোক্ত দেওয়ানি সংশোধনের তীব্র নিন্দা করছে এবং আমাদের সংবিধানের মুলসুরের বিরোধী ও ভারতের অর্থনৈতিক সার্বভৌমত্বের পরিপন্থী এই সংশোধনগুলি থেকে বিরত থাকার জন্যে কেন্দ্রীয় সরকারকে আহ্বান জানাচ্ছে এবং দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধনটিকে দেশের আইনজীবী সংস্থাগুলির সঙ্গে আলোচনা করে পুনর্বিবেচনা করার আবেদন জানাচ্ছে।" ঠিক এই ব্যাপারটা বর্তমান সরকারের চিন্তা-ধারার মধ্যে নেই এবং সেটা তারা স্বীকার করেছেন। সেটা যখন তাঁদের চিন্তা-ধারার মধ্যে নেই তখন এই প্রস্তাব আনার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। তবে যেটা বলা হচ্ছে, 'এই সভা দেওয়ানি সংশোধনের তীব্র নিন্দা করছে'—সেটার সঙ্গে আমি একমত, আমিও নিন্দা করছি। কিন্তু তারপর যখন বলা হচ্ছে, 'আমাদের সংবিধানের মুলসুরের বিরোধীও ভারতের অর্থনৈতিক সার্বভৌমত্বের পরিপন্থী তখন আমি একে সমর্থন করতে পারছি না। এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে বলা হচ্ছে। এটাকে বাদ দিয়ে বাকি অংশটাকে আমি সমর্থন করছি। একদম শেষে যেটা বলা হচ্ছে, 'দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধনটিকে দেশের আইনজীবী সংস্থাগুলির সঙ্গে আলোচনা করে পুনর্বিবেচনা করার আবেদন জানাচ্ছে।' অনেক আগেই এই রেজলিউশন করা উচিত ছিল। যখন একটা কমিউনিকেশন এসে গেছে প্রাইম মিনিষ্টারের অফিস থেকে এবং আইন মন্ত্রীর অফিস থেকে দিল্লীর সেন্ট্রাল বার কাউন্সিলের কাছে তখন আর এটার প্রয়োজন নেই। তাঁরা বলে দিয়েছেন এটা ইমপ্লিমেনটেড হবে আফটার ডিসকাশন উইথ সেভারেল বার কাউনসিল অব ইন্ডিয়া। এই অবস্থায় এই প্রস্তাবের আর কোন তাৎপর্য নেই। যাইহোক আমি প্রথম প্যারা এবং শেষের প্যারার ঐ অংশটা—'ভারতের অর্থনৈতিক সার্বভৌমত্বের পরিপন্থী' ইত্যাদি—বাদ দিয়ে প্রস্তাবকে সমর্থন করছি। আর একটা জায়গায় যা বলা হচ্ছে তাতে বোধ হয় আমরা ভয় পাচ্ছি—'অ্যাডভোকেটস্ অ্যাক্ট এবং ফৌজদারি কার্যবিধি আমূল পরিবর্তন করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করার বিদেশী আইনজীবীরা এবং বিদেশী ল' ফার্মগুলি এদেশে আইন ব্যবসা করতে পারবে।' এ ক্ষেত্রেও আমি মনে করি এই আইন করার আগে আমাদের বার কাউনসিলগুলির সঙ্গে আলোচনা করে, আইনজীবীদের সঙ্গে আলোচনা করে এটা করা উচিত। তবে বিদেশী ল' ফার্ম আসছে বলেই আমরা কমপিটিশন থেকে হটে যাব, এটা ভুল ধারণা। পৃথিবীর অনেক দেশেই

আমাদের দেশের আইনজীবীরা গিয়ে প্র্যাকটিস করতে পারেন, বিশেষ করে কমোনওয়েল্‌থ কান্ট্রিসে আমরা গিয়ে প্র্যাকটিস করতে পারি। সে রকম অন্যরাও এখানে করতে পারবে। কিন্তু সেটা করার আগে তাদের অবশ্যই ফরমাল পারমিশন নিতে হবে। আমি নিজে অনেক কমোনওয়েলথ দেশে কাজ করে এসেছি, কেস করে এসেছি—সিঙ্গাপুরে করে এসেছি, ইংল্যান্ডে করে এসেছি। সেখানে ফরমাল পারমিশন নিতে হয়। নিজের দেশের বাইরে অন্য দেশে কেস করতে গেলে কতগুলো ফর্মালিটিস আছে, সেগুলো মানতে হয়। বিভিন্ন ক্ষেত্রে যেমন মিনিমাম কোয়ালিফিকেশনের প্রশ্ন থাকে, এ ক্ষেত্রেও সেটা প্রযোজ্য। আগে যেমন হাই কোর্টে অ্যাটর্নিসীপ এবং যে ব্যবস্থা ছিল তা পরবর্তীকালে উঠে গেছে। এখন অ্যাডভোকেটস্‌ অ্যাক্ট অনুযায়ী হাইকোর্টে প্রাকটিস করার অনুমতি পাওয়া যায়। এটাও সেইভাবে একটা নিয়ম-নীতির মধ্যে দিয়ে করা উচিত হবে। এখানে প্র্যাকটিস করতে গেলে প্রয়োজনীয় পরীক্ষা ব্যবস্থার মধ্যে দিয়ে তাদের প্র্যাকটিসের ব্যবস্থা চালু করতে হবে। যে কেউ এসেই প্রাকটিস করতে পারবে—ভিনি ভিসি ভিডি—এটা চলতে পারে না। প্রয়োজনীয় পরীক্ষার মধ্যে দিয়ে এখানে আসতে হবে। পরীক্ষা দিয়ে প্র্যাকটিস করতে হবে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ দাস, আপনি একটা কথা বললেন, মিনিস্টার শ্রীমতী মমতা ব্যানার্জী এটা নিয়ে দরবার করেছেন যাতে কার্যকরী করা না হয়। আমি তো মন্ত্রী ছিলাম এই রাজ্যে। ক্যাবিনেট মিনিস্টার যদি হয় তাহলে কোন আইন পাশ হবার আগে ক্যাবিনেটে সিদ্ধান্ত হয়। উনি ক্যাবিনেটে তো ছিলেন, তাহলে আইন প্রণয়ন করার আগে তিনি কি জানতেন না?

**শ্রীপুলক চন্দ্র দাস ঃ** আপনি জানেন, আইনটা ল্যাপস্‌ করে গিয়েছিল। প্রেস রিপোর্ট আছে, আপনি নিশ্চয়ই সেটা জানেন।

**মিঃ স্পীকার ঃ** নো-পলিটিক্স, আমি রিয়ালিটিটা জানতে চাইছি যে কি হয়েছে, এটা নিয়ে আপনি ডিবেট করবেন না।

**শ্রীমেহেবুব মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে মোশানটা আনা হয়েছে তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। এখানে দেওয়ানি কার্যবিধির যে সংশোধনী করেছে সেই ক্ষেত্রে দুটি ব্যাপার আছে। এখানে দেখা যাচ্ছে, দেওয়ানি কার্যবিধির সংশোধন করার চেষ্টা করেছেন কেন্দ্রীয় সরকার। এখানে খুব উচ্চ মূল্য ছাড়া অন্য মামলাগুলিতে আপীলের অধিকার খর্ব করা হয়েছে, রিভিশনের অধিকার ছাঁটাই করা হয়েছে এবং নাগরিকের অধিকার রক্ষা করার মামলা অর্থাৎ রীট পিটিশনে একজন জজের রায়ের বিরুদ্ধে ডিভিশন বেঞ্চের আপীল করার বিধান উঠিয়ে দেওয়া হয়েছে। এখন এখানে দুটি ব্যাপার দেখা যাচ্ছে, আজকে ভারতবর্ষে ৮০ ভাগ লোকের মধ্যে ৬০ ভাগ লোক দারিদ্রসীমার নিচে বাস করে আর ৮০ ভাগ লোক গ্রামে বাস করে আর ২০ ভাগ লোক যারা বিত্তশালী। এই ৮০ ভাগ লোক আজকে সমস্যাক্লিষ্ট, সমাজে শোষিত হচ্ছে। এই ধরণের লোক হাইকোর্টে যে বিচার পেত সেই বিচার পেতে গিয়ে জজের রায়ের পরিপ্রেক্ষিতে যে আর্জি তারা পেশ করতো, পরবর্তীকালে সেই আর্জি খারিজ

হয়ে গেলে তাহলে তারা ডিভিশন বেঞ্চে অ্যাপীল করতে পারতো। কিন্তু কেন্দ্রীয় সরকার আজকে যে সংশোধনী আনতে চাইছেন তাতে যারা গ্রামে বাস করে অর্থাৎ যারা সমস্যাক্লিষ্ট বলে সমাজে পরিচিত তারা কিভাবে সুপ্রীম কোর্টে গিয়ে সুরাহা পাবে? শুধু তাই নয়, যে সব আইনজীবীদের পসরা দিল্লীতে আছে এইরকম ধরণের বিত্তবান আইনজীবীদের কাছেই তাদের দ্বারস্থ হতে হবে। যদি দিল্লীতে পশরা থাকে, সুপ্রীমকোর্টের আশে-পাশে বাড়ী ভাড়া নিয়ে তিনি যদি প্র্যাকটিশ করে তাহলে তাকেই একমাত্র ধরা যাবে। গ্রামে-গঞ্জের দরিদ্র মানুষের পক্ষে সেটা কি সম্ভব? সেইজন্য আমি এর বিরোধিতা করছি। কেন্দ্রীয় সরকার শুধু এটা নয়, সংবিধানে মানুষের যে গণতান্ত্রিক অধিকার সেই গণতান্ত্রিক অধিকারও কেড়ে নিতে চাইছে। গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়ে বুর্জোয়া যাঁরা আছে তাদের হাতে দেশকে তুলে দিতে চাইছে। এই যে বিশ্বায়নের নাম করে এল. পি. জি. আনছে, আমি এল. পি. জি. মানে কোন গ্যাসের কথা বলছি না, এল. পি. জি. মানে হল লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন এবং গ্লোবালাইজেশন।

[2.30-2.40 p.m.]

এই এল. পি. জি'র নাম করে ওরা দেশকে বাইরে বিক্রি করে দিতে চাইছেন। বিদেশীদের এসো এসো বলে ডাকছেন। বিদেশীরা এখানে ল' ফার্ম তৈরি করবে, তার মানে আমাদের লিগ্যাল রাইটাস তারা এইভাবে হস্তক্ষেপ করতে চাইছে। বিশ্বায়ণের এটাও একটা পদক্ষেপ বলে আমরা মনে করি। আমাদের সংবিধানকে এরা পরিবর্তন করে দিতে চাইছে যেমনভাবে গুজরাটে চেয়েছে। গুজরাট এবং বিভিন্ন ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি এরা যা করতে চাইছেন তাতে ওদের কথার সঙ্গে কাজের কোন মিল নেই। কেন্দ্রীয় সরকার অর্থনীতি, পররাষ্ট্র নীতি-সব ক্ষেত্রেই মার্কিন যুক্তরাষ্ট্রের কাছে নিজেদের বিকিয়ে দিতে চাইছেন। বিল ক্লিনটন এখানে আসছেন তারজন্য আমরা আমাদের প্রতিবাদ জানিয়ে যাচ্ছি। এর আগেও যেমন আমরা প্রতিবাদ জানিয়েছি আজও তেমনি মার্কিন দুতাবাসের সামনে আমরা ধর্না দিচ্ছি। মার্কিন সাম্রাজ্যবাদকে এখানে শুধু আনা হচ্ছে তাই নয়, মার্কিন ল'কে আমাদের গণতন্ত্রের মধ্যে পুশ করিয়ে দিতে চাইছে। ক্যালিফোর্ণিয়ার দেওয়ানী কার্যবিধিকে অনুসরণ করতে চাইছে। কিছুদিন আগে কাগজে একটা আর্টিকেল বেরিয়েছিল যে চাঁদে জায়গা কেনার ব্যাপারে পেটেন্ট করছে। কে সেখানে জায়গা পাবে তা নিয়ে নিজেদের মধ্যে লড়াই আরম্ভ করেছে। আমাদের গ্রাম-গঞ্জের লোক কোলকাতা হাইকোর্টে যে বিচার পেত তাদের পক্ষে সুপ্রিম কোর্টে গিয়ে সে বিচার পাওয়া সম্ভব হবে না। বিচারের বাণী নীরবে নিভৃতি কাঁদবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে শেষ করছি।

**শ্রীতপন হোড়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল, পদ্মনিধি ধর যে প্রস্তাব নিয়ে এসেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, মাননীয় সদস্য পুলক দাস এবং তাপস ব্যানার্জীর বক্তব্য শুনলাম। ওঁদের কথা শুনে হাসি পাচ্ছে। নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন গ্যাট চুক্তিতে সই সরার সময় আমরা বামপন্থীরা তুমুল আন্দোলন করেছিলাম এবং বলেছিলাম যে এই গ্যাট চুক্তিতে সই করবেন না

কিন্তু আমাদের কথা না শুনে তাঁরা গ্যাট চুক্তিতে সই করেছিলেন। আমরা জানতাম যে এর মধ্যেই বিশ্বায়ণের বীজ লুকিয়ে আছে এবং তার ফলে ভারতবর্ষ সহ তৃতীয় বিশ্ব-এর দেশগুলির অর্থনীতি, সমাজনীতি এবং সংস্কৃতি একেবারে শেষ হয়ে যাবে। আজকে এখানে দেখছি সেই দলের লোকরাই বলছেন দেওয়ানী কার্যবিধির আমূল সংশোধন এবং এ্যাডভোকেটস্ এ্যাক্টের সংশোধনের ব্যাপারে তারা বিরোধিতা করছেন। আমরা জানতাম ডবলু. টি. ও. এবং ড্যাঙ্কেল প্রস্তাব যা আছে তার মাধ্যমে তৃতীয় বিশ্বের দেশগুলির অর্থনীতিকে একেবারে ভেঙ্গে চুরমার করে দিয়ে নিজেদের তারা পুষ্ট করতে চাইছেন। এরজন্য আমরা আগেই সতর্ক করেছিলাম। এই গ্যাট চুক্তি এবং ডবলু. টি. ও.'র চুক্তির বিরুদ্ধে আমাদের বিধান সভা থেকেও আমরা প্রস্তাব নিয়েছিলাম। আমরা তখন বলেছিলাম যে করবেন না। তখন আপনাদের প্রণব মুখার্জী ঐ গ্যাট চুক্তির সিগনেচারীর মধ্যে একজন ছিলেন। আমরা বলেছিলাম যে বিশ্বায়নের নামে যে কাজগুলি হচ্ছে তাতে শিল্প ক্ষতিগ্রস্ত হবে, কৃষির ক্ষেত্রে ক্ষতি হবে, সামাজিক সংস্কৃতিক সমস্ত দিক থেকে ক্ষতিগ্রস্ত হবে। তখন আপনাদের আঁতে ঘা লেগেছিল। আপনারা যদি গ্যাট চুক্তি পড়ে দেখেন তাহলে দেখবেন যে তার মধ্যে ল' এর ব্যাপারে ছিল। আমরা বামপন্থীরা বারবার বলেছি কিন্তু আপনারা শোনেন নি। অনেক দেরীতে আপনাদের ঘুম ভেঙ্গেছে। এখন আপনারা এসব কথা বলছেন। আমরা জানি যে এই আক্রমন আসবে। আমাদের পত্রিকা নয়, বর্তমান পত্রিকায় পবিত্র ঘোষ একটা প্রবন্ধ লিখেছিলেন। তাতে তিনি লিখেছিলেন যে, অটল বিহারী বাজপেয়ী নির্লজ্জের মত মার্কিন সাম্রাজ্যবাদের দালালী করছেন। আজকে সেটা প্রমাণিত হয়েছে। আজকে ক্লিনটন সাহেব এখানে আসছেন। তিনি ভারতবর্ষ ঘুরে ঘুরে দেখতে আসছেন। তিনি সংসদে ভাষণ দেবেন। কাজেই এই যে সরকার, ধর্মান্ধ সরকার, বর্বব সরকার, এই সরকার নিলর্জ্জের মত মার্কিন সাম্রাজ্যেবাদের দালালী করছেন। এটা তারই নির্দশন। আজকে যদি এই প্রস্তাব আপনারা সমর্থন করতেন তাহলে বুঝতাম। পুলকবাবু, আপনি তামাকও খাবেন, আবার দুধও খাবেন, এই নীতি চলতে পারে না। আপনারা খাল কেটে বি. জে. পি.কে এনেছেন। আপনারা সমস্ত দেশের সর্বনাশ করার চেস্টা করেছেন। তাই, এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীতাপস রায় ঃ** মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য রবীন মন্ডল, পদ্মনিধী ধর সহ অন্যান্য সদস্যদের আনা দেওয়ানী কার্যবিধির আমূল সংশোধন, এ্যাডভোকেট এ্যাক্ট সংশোধন করার জন্য যে পরিকল্পনা, তার উপরে যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে আমি সমর্থন করে আমার বক্তব্য রাখছি। স্যার, অনেকে বক্তব্য রেখেছেন। আমার খারাপ লাগলো যে, পরিষদীয় গণতন্ত্রে রাজ্য সরকার কোন ভুল করুক, বা কেন্দ্রীয় সরকার কোন ভুল করুক, জনস্বার্থের বিরুদ্ধে গিয়ে যদি কোন সরকার ভুল করে, যদি এই রকম কোন ঘটনা ঘটে তাহলে কি রুলিং, কি অপোজিশান, বিশেষ করে আমরা যারা অপোজিশানে রয়েছি, আমার খারাপ লাগলো যে, আপনি একজন বিশিষ্ট আইনজ্ঞ স্পীকার হবার পরে, আর একজন বিশিষ্ট আইনজ্ঞ মন্ত্রী হবার পরে, আর একজনও এ্যাডভোকেট নেই যিনি আপনাদের হয়ে এই ব্যাপারে বলবেন। আজকে তপন হোড়কে

গ্যাট চুক্তি নিয়ে বলতে হচ্ছে। আর পদ্মনিধীবাবু একজন মাষ্টার মশাই, তাকে দিয়ে এই প্রস্তাব আনা হয়েছে। কাজেই আপনাদের এই দৈন্যতা আমি ধরিয়ে দিলাম। আপনাদের মধ্যে একজনও এ্যাডভোকেট বিধায়ক নেই। এখন প্রশ্ন হচ্ছে, এই যে আইনটা, এটা ১০০ বছরের পুরানো, এটা হঠাৎ চেঞ্জ করা হচ্ছে কেন? স্যার, বর্তমান কেন্দ্রীয় সরকার মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির কাছে দেশটাকে বিকিয়ে দেবার পরিকল্পনা নিয়েছে। তারা সমস্ত দিক থেকে দেশটাকে বিক্রি করে দেবে। তপনবাবু গ্যাট চুক্তির কথা বললেন। আপনারা বামপন্থীরা সমস্ত দরজা বন্ধ করে দিতে চাচ্ছেন। আমরা সমস্ত দরজা বন্ধ করে দিতে রাজি নই। আমরা কোথাও কোথাও রেসিষ্ট করবো। যেখানে প্রয়োজন হবে সেখানে আমরা বিরোধিতা করছি, করবো।

[2.40–2.50 p.m.]

প্রশ্ন হ'ল, সাম্রাজ্যবাদী শক্তির অঙ্গুলীহেলনে মার্কিনীদের পোষ্যপুত্র রাম জেটমালানী এই কাজগুলো করছেন। এর আগে এর কোন সংশোধনী হয়নি এবং সংশোধনী না হলেই ভাল হয়, কারণ আমরা ঘর পোড়া গরু, সিঁদুরে মেঘ দেখলে ভয় পাই। এটা সরকার নিজের স্বার্থে করছেন একথা আমি বলছি, কারণ এতে বলেছে— "Although we got assurance from two Central Law Ministers, the Bar Council of India proceeded to prepare its report on the proposed amendments and held the meeting of the Special Committee appointed for the said purpose from time to time. The report submitted by the Special Committee and considered by the Bar Council of India expressing the views of State Bar Councils and Members of the Bar Council of India was thereafter submitted under covering letter dated 4th December, 1998 to the Rajya Sabha Secretary for its consideration." স্যার, প্রশ্ন হ'ল, যে ল্যাঙ্গুয়েজে কথা বললেন তারপর কিভাবে এটা আনা হ'ল? আপনি একজন আইনবিদ, আপনি এটা বুঝবেন— "It may be recalled that the C.P.C. Amendment Bill No. 50/97 was sent for opinion and views to the Bar Council of India and various State Bar Councils by the then Government. The representative of the Bar had met the concerned authorities in this connection. Fortunately, at that time the present Chairman Mr. S. K. Kaarvendhan was a Member of the Parliament and he personally along with the then Chairman, Bar Council of India Mr. O. P. Sharma met the Law Minister, Shri Rama Kanta Khalap who assured that the bill would not be tabled untill it is re-drafted and the objection and the views expressed by the Bar Council of India is incorporated/acted upon. The said Bill bearing No. 50/1997 accordingly was allowed to be lapsed.

To our astonishment, we have learnt that the Bill No. 50/1997 by renaming it as Bill of 1999 has been placed before the Parliament and has been rushed through by both the Houses and the consent of President of India has also been obtained without looking into the objections on certain

proposed amendment by the Bar of Country." প্রশ্ন সেখানে। তাহলে গেইন কোথায়? বিন্দুমাত্র গেইন নেই এই এ্যামেন্ডমেন্টের মধ্যে দিয়ে। টোটালটাই লস্। এ্যামেন্ডমেন্টের রিটন্ ষ্টেটমেন্ট ফাইল হবার পর আর সংশোধন করা যাবে না। কিন্তু গ্রামে মুনসেফ কোর্টের কথা একবার ভাবুন, গ্রামের গরীব মানুষের কথা ভাবুন। কাগজপত্র কিছু নেই, পরিবর্তন করতে হবে? তাহলে এই আইনটা কাদের জন্য? নিম্ন-মধ্যবিত্ত, মধ্যবিত্ত—কাদের জন্য? কাজেই একটা ভয়াবহ ঘটনা দেশের মধ্যে ঘটতে চলেছে। আজকে তাই বিভিন্ন কোর্টের, হাইকোর্টের বার-কাউন্সিলের মেম্বাররা একটা উদ্বেগজনক পরিস্থিতির মধ্যে রয়েছেন। এটা অত্যন্ত দুঃখের কথা। এতে ভুল করলে রেকটিফিকেশন পর্যন্ত হবে না, ইনটেরিম অর্ডারের বিরুদ্ধে ইংজাংশন পর্যন্ত বন্ধ! ইংজাংশন পেতে গেলে সিকিউরিটি নিতে হবে, কিন্তু গ্রামের গরীব মানুষ টাকা কোথা থেকে পাবেন? এটা যেন ব্রিটিশ সরকারের সেই অর্ডারের মত—দশ হাজার পাউন্ড দাও, ভিসা নেও। ভারতবর্ষে এরকম ঘটনা কখনো ঘটেনি। একটা সিঙ্গল বেঞ্চের অর্ডারের বিরুদ্ধে এ্যাপিল করা যাবে না ডবল্ বেঞ্চে।

এই যে ব্যবস্থা, এই যে বন্দোবস্ত এই যে লেটার পেটেন্ট এ্যাক্ট যেটা ৫০ বছর ধরে পশ্চিমবাংলার লোক ভোগ করছে, সেই অধিকারকে খর্ব করে দেওয়া হচ্ছে, সেই অধিকারকে ধ্বংস করে দেওয়া হচ্ছে, অধিকার কেড়ে নেওয়া হচ্ছে, অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে। আমি সর্ব্বতভাবে এর বিরোধিতা করছি, আমি ব্যক্তিগতভাবে বিরোধিতা করছি, দলের তরফ থেকে বিরোধিতা করছি। আজকে সুপ্রিম কোর্টে যেতে হবে। সুপ্রিম কোর্টে যেতে হলে প্লেনে যেতে হবে, না হয় ট্রেনে যেতে হবে। সেখানে গিয়ে ছোটখাট একটা হোটেলে উঠতে হবে এবং উকিল খুঁজতে হবে। তার মানে পকেটে ৫০ হাজার থেকে ১ লক্ষ টাকা রাখতে হবে। সেই টাকা চুরি করে হোক, ডাকাতি করে হোক নিয়ে যেতে হবে। কার পক্ষে সম্ভব বলুন? তাহলে এই আইন কি ধরণের উকিলদের জন্য? কি ধরণের ক্লায়েন্টদের জন্য? স্যার আপনি বলুন। আজকে রাম জেটমালানি যে ধরণের উকিল, তাঁর জন্য যে ধরণের ক্লায়েন্ট রয়েছে সেই ধরণের ক্লায়েন্টদের জন্য এই বন্দোবস্ত করতে যাচ্ছেন। আজকে সমস্ত জায়গায় বিকেন্দ্রীকরণ করা হচ্ছে কিন্তু এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীভূত করতে চাইছেন। আইন বিচার ব্যবস্থা দিল্লীমুখী করে কেন্দ্রীভূত করতে চাইছেন। আমি এর বিরোধিতা করতে চাইছি। তাহলে কি বিচার ব্যবস্থায় রাইট অফ এ্যাপিল ওঠে যাবে? আজকে সেকেন্ড এ্যাপিল করতে গেলে ২৫ হাজার টাকার ভ্যালু সেখানে জমা দাও। তাহলে অর্থই কি সমস্ত কিছু? অর্থ শেষ কথা নয়, আসল কথা নয়, এখানে আইনের প্রশ্ন রয়েছে। আইনের প্রশ্নের উপর নির্ভর না করে অর্থকে বড় করে দেখা হচ্ছে, হুইচ ইজ মিনিংলেস। এই রকম একটা এ্যামেন্ডমেন্ট করা হচ্ছে। তাপস ব্যানার্জী একটা কথা বলেছেন জাসটিজ ডিলেড ইজ জাসটিজ ডিনায়েড। এর সঙ্গে আমি আর একটা কথা যুক্ত করছি সেটা হলো জাসটিজ হারিড is also justice dinied, justice buried.

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আজকে প্রশ্ন হলো স্যার, কারণ তার জন্য নয়, আজকে ইনফ্রাস্ট্রাকচার কোথায়? আজকে জনসংখ্যার তুলনায় কোর্ট কোথায়, জজ সাহেব কোথায় স্টাফ কোথায়? এইগুলির কোন বন্দোবস্ত নই। কোর্টে জজ নেই, স্টাফ নেই। হাইকোর্টে যতগুলি জজ আছে ......

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[2.50–3.00 p.m.]

**শ্রীনিশীথ অধিকারী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধায়ক পদ্মনিধি ধর মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং যে সমস্ত বিধায়কগণ সমর্থন করেছেন তাঁদের আমি স্বাগত জানাচ্ছি এবং সমর্থন করছি একজন আইনজীবী হিসাবে নয়, কোন আইনজীবীর পৌত্র হিসাবে নয়, সন্তান হিসাবে নয় পিতা হিসাবে নয় এমন কি আইনজীবীদের বিধিবদ্ধ সংস্থার সদস্য হিসাবে নয়, একজন জনপ্রতিনিধি হিসাবে বিচার প্রার্থীর কথা চিন্তা করে সমস্যার কথা চিন্তা করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে, আমাদের দেশের যে বিচার ব্যবস্থা তা সেই পুরানো যুগের, বড় লোকেদের তামাসা দেখার জায়গা। এই জায়গা থেকে আমরা কিন্তু সরে এসেছি। আমাদের দেশের যে সংবিধান সেই সংবিধান নাগরিকদের অধিকার দিয়েছে। সেই অধিকারকে রক্ষা করার জন্য আমার আপনার যে ক্ষোভ সেই ক্ষোভকে মেটানোর জন্য আদালতের প্রতিটি জায়গা প্রয়োজন, আদালত দৈনন্দিন সমস্যার সঙ্গে ওতোপ্রত ভাবে জড়িত। কিন্তু দুঃখের কথা যে, এখন আমাদের দেশের আদালতগুলোতে ৯০ শতাংশ মানুষ যেতে পারে না। সুপ্রিম কোর্টের যে পরিসংখ্যান তাতে দেখা যাচ্ছে, শতকরা ০০০.১ ভাগ মানুষও বিচারের কাছে যেতে পারে না। তার কারণ এই যে বিচার এটা দুর্মূল্য। এই দুর্মূল্য বিচার হবার জন্য আমাদের যে সরকার, তার নীতি হচ্ছে বিচারকে সহজলভ্য করতে হবে। তারজন্য আমরা সুপ্রিম কোর্টের সার্কিট বেঞ্চ কলকাতার আনার জন্য বলেছি। সমস্যাটা আমাকে, আপনাকে প্রত্যেককে স্পর্শ করে। আমরা চেয়েছি কলকাতা হাইকোর্টের সার্কিট বেঞ্চ নর্থ বেঙ্গলে নিয়ে যেতে, জেলা জজ আদালত নীচে যাক, সাব-ডিভিশনে যাক, ব্লক লেভেলে যাক। এই যে পরিপ্রেক্ষিত, এই পরিস্থিতিতে কাউকে না জানিয়ে সকলের অগোচরে একটা আইন পাশ হয়ে গেল। সেই আইনে বলা হলো, একজন জাজের কাছ থেকে যে এ্যাপিল করার সুযোগ ছিল, সেই ক্লজটা উঠিয়ে দেওয়া হলো। বলা হলো, সরাসরি সুপ্রিম কোর্টে যেতে হবে, যা সাধারণ মানুষ যেতে পারে না। আমরা আরও কি দেখলাম, সেকেন্ড এ্যাপিলের সুযোগটা তুলে দেওয়া হলো। এখন থেকে আমাদের সুপ্রিম কোর্টে যেতে হবে। আমি একটা সাংঘাতিক পরিসংখ্যান এর কথা জানিয়ে দিচ্ছি। প্রতি বছর এখান থেকে সুপ্রিম কোর্টে মামলা করতে যাবার জন্য ৩৫০ কোটি টাকা কলকাতা থেকে, অর্থাৎ পশ্চিমবঙ্গ থেকে দিল্লীতে যাচ্ছে। এই কথা যদি সত্যি হয়, তাহলে আগামীদিনে ৩৫০ কোটি টাকাটা ৭৫০ কোটিতে গিয়ে দাঁড়াবে। তার কারণ অধিকাংশ মামলায় রিট পিটিশন যেগুলো করতে হয়, তার

সুযোগ কিন্তু এখন পর্যন্ত কলকাতা হাইকোর্টে আছে। শুধুমাত্র এখন ফার্স্ট এ্যাপিল রয়েছে, সেকেন্ড এ্যাপিল তুলে দেওয়া হলো। তাই শুধু নয়, রিভিসনটাও তুলে দেওয়া হলো। ছোট করে দেওয়া হলো। শুধু তাই নয়, নীচের দিকে যারা মামলা করতে যাবেন, একটু আগে তাপসবাবু যে কথা বললেন, একমাত্র যাদের ওয়েল অর্গানাইজড অফিস আছে, তারা ছাড়া কেউ প্রাকটিস করতে পারবে না। তার মানে, চারিধারে আইনজীবী যাঁরা বসে আছেন, আমরা পুঁজিহীন বুদ্ধিজীবী। আমাদের পুঁজি নেই। শুধুমাত্র বুদ্ধিকে অবলম্বন মানুষের সেবায় আসি। সেখানে কিন্তু পুঁজিরই সহায়তা নেওয়া হলো। ফলে জায়গাটা কোথায় এলো? আমরা মাঝে মাঝে ভাবছি, এটা কেন হলো? কেউ কেউ এটা বলছেন, দু'একটা কাগজেও লেখার চেষ্টা হয়েছে, দীর্ঘসূত্রী বিচার ব্যবস্থায় মানুষ নাকি বিপর্যস্ত। হ্যাঁ, আমরা নিশ্চয়ই বিপর্যস্ত। কিন্তু মাথা ধরার ওষুধ তো আর মাথাটাকে কেটে ফেলা নয়? আমরা জানি, দীর্ঘসূত্রীতা আছে। বিচার তাড়াতাড়ি করার জন্য নিশ্চয়ই অন্য ব্যবস্থা আছে। এঁরা বললেন যে, আদালত চলবে না। কেননা, কালিফোর্নিয়ায় এডিআর—অল্টারনেটিভ ডিসপিউট রিড্রেসাল'এ যায়। স্যার, আপনার শুনলে অবাক লাগবে, আমরা এই কথা বললে শিউরে উঠি। ১৯৯৬ সালের ১০ই অক্টোবর আমরা জেনেছিলাম, বিদেশী কিছু আমেরিকান জুরিস্ট কলকাতায় আসছেন কলকাতা হাইকোর্টে'এর বিচারপতিদের লিগ্যাল যে এ্যাডমিনিষ্ট্রেশন ম্যানেজমেন্ট তা শেখানোর জন্য। তার জন্য গভর্ণমেন্টের টাকা চাই। আমরা যখন জানলাম, তখন বললাম কৈ কারা আসছেন তাদের অন্তত বায়োডাটা দিন। বায়োডাটা যখন জানা গেল। তখন দেখা গেল ৪৩ জনের মধ্যে ৩৯ জন হচ্ছেন মাল্টি ন্যাশানাল কোম্পানীর সলিসিটার। এরা আসতে চাইছেন। বুঝে নিন, প্রশ্নটা কিন্তু দীর্ঘসূত্রিতা বিচার ব্যবস্থার জন্য নয়, প্রশ্নটা এসেছে অন্য জায়গায়। চেহারাটা বেরিয়ে গেল। এ্যাডভোকেটস্ এ্যাক্ট এর জন্য নয়। আমাদের এক বন্ধু পুলক বাবু বলছিলেন, অনেক কথা, বার কাউন্সিল অফ ইন্ডিয়া থেকে আমাদের কাছে যে নথি আছে, আর একটা নথি এসেছে ল কমিশন থেকে, সেখানে পরিষ্কার করে বলে দেওয়া হয়েছে গ্লোবালাইজেশানকে মাথায় রেখে গ্লোবালাইজেশান ইন সার্ভিসেস-এ নিয়ে এসে সেখানে বলা হল, আইনটা আর পেশা নয়। পেশা বলতে আমরা কি বুঝি—আমরা এখানে নিজের মত করে জোর গলায় বলি, আমরা বড়বাজারে ব্যবসা করিনা, আমরা মানুষের সেবা করি, এটা হচ্ছে নোবেল প্রফেসান। সেই সেবার দিক থেকে সরে গিয়ে বলা হল, দিস ইজ অলসো এ বিজনেস, প্রফিট ওরিয়েনটেড বিজনেস। সেখানে কি বলা হল, জানেন, এখানে মাননীয় বন্ধুবর পুলক দাসের অবগতির জন্য জানাচ্ছি, আমরা ব্রীফ নিয়ে ঘাঁটি, ফলে অনেক সময় ঠিকমত পড়াশুনা করতে পারি না। সেখানে আমরা দেখলাম এ্যাডভোকেট এ্যাক্টে লেখা আছে, আপনাকে সিটিজেনস অফ ইন্ডিয়া হতে হবে, ল ডিগ্রি থাকতে হবে। এখানে ওরা বলছে, সিটিজেন্স অফ ইন্ডিয়া এটা তুলে দেবে, ল ডিগ্রি থাকবে। তাহলেই বিদেশী লোকেরা আসতে পারবেন। শুধু একটা ল ডিগ্রি থাকলেই সেই ব্যক্তি এখানে চলে আসতে পারবে। ফলে পরিস্থিতিটা কোথায় দাঁড়াচ্ছে, আপনারা বুঝে নিন।বর্তমানে এই ল ডিগ্রি থাকলে সেই ব্যক্তি ল ফার্ম নিয়ে এখানে চলে আসবে। সাহেবরা এখানে আসবে।

সাহেবদের আসার ব্যাপারে আপনারা অনেকে বলতে পারেন, আমাদের দেশে এসে আমাদের মাঠে তারা কি খেলা খেলে যাবে, আমাদের রুলস্ অফ গেমসে আমরা তাদের হারিয়ে দেব। প্রশ্নটা সেখানে কিন্তু আসছে না। আমি মাননীয় সদস্য পুলক দাসের অবগতির জন্য জানাচ্ছি, ওরা যখন এখানে আসবে, তখন তাদের দরজা আমরা খুলে দিলাম, কারণ ল ডিগ্রি থাকলেই সে চলে আসবে। দে উইল কাম স্ট্রেট ওয়ে। আমরা যখন সেখানে যাব, দে হ্যাভ গট দেয়ার ওউন রুলস। আমি বলে দিচ্ছি, আপনারা দেখে নেবেন, আমেরিকাতে যদি একটা জায়গা থেকে আর একটা জায়গায় প্রাকটিস করতে যান, সেখানে যে রুলস আছে, তাকে ফলো করতে হবে। আমাদের এখানে সেই ব্যবস্থা নেই। আপনারা জেনে রাখুন, সবাই কিন্তু পুলকবাবুর মতন বিত্তশালী আইনজ্ঞ নন। কিন্তু দুঃখের কথা হচ্ছে এই, এখানে তারা যখন আসবেন, তারা কিন্তু খালি হাতে আসছেন না। তারা আসছেন কিন্তু একটা ওয়েল অর্গানাইজ অফিস নিয়ে; আসছেন কমপিউটার নিয়ে, আসছেন ইন্টারনেট নিয়ে। সেখানে এই পরিপ্রেক্ষিতে সিভিল প্রসিডিওর কোড, যদি ক্রিমিনাল প্রসিডিওর কোড চেঞ্জ করার কথা বলেন তাহলে জায়গাটা কোথায় দাঁড়ায়। আমরা যে যেখানে দাঁড়িয়ে আছি রুলস অফ গেমস চেঞ্জ হয়ে গেলে কোথায় যাব। ওরা আসবে ছোট ফ্লপি নিয়ে, কমপিউটার দেখে বলবেন, দিস ইজ দি লেটেস্ট পজিশান অফ ল। সেখানে আপনাদের যত বড় বড় বই আছে, সেইগুলি কিন্তু রাতারাতি স্ক্র্যাপ হয়ে যাবে, আপনাদের যে সমস্ত বয়স্ক লইয়াররা আছেন তারাও কিন্তু রাতারাতি মূর্খ হয়ে যাবেন। সাহেবরা এখানে আসছেন, দিস ইজ দি পার্ট অফ দি গ্লোবালাইজেশান, এই গ্লোবালাইজেশান বলতে কি বোঝায় সেটা আপনারা আমার থেকে ভালো বোঝেন। দরজা খুলে দেওয়া হচ্ছে, ওপেন কম্পিটিশান হবে, বিদেশী শক্তিশালী প্রতিপক্ষের সঙ্গে যারা অশক্তিশালী লোক, যারা পুঁজিহীন তাদের মধ্যে লড়াই হবে এবং এই লড়াইয়ে এখানকার মানুষরা হেরে যেতে বাধ্য। আসল কথা কি এই কস্ট অফ লিটিগেশান এটা সাধারণ মানুষের ধরা ছোঁয়ার বাইরে চলে যাবে। আমাদের বুঝে নিতে হবে বিশ্বায়নের জায়গা এটা। শিল্পে বিশ্বায়ন হয়ে কি হয়েছে সেটা আপনারা দেখেছেন, এক্সাইজ ডিউটি বেড়ে গেছে, ইমপোর্ট ডিউটি, কাস্টমস ডিউটি উঠে গেছে। আমাদের যে বাজার, যেটা কনজিউমারস্ প্যারাউইস, সেই বাজার আমাদের চলে যাবে। আরেকটি কথা আপনারা জেনে নিন, আমার হাতে একটি কাগজ আছে ২৬শে ফেব্রুয়ারীর 'দি ইকনমি" বলে একটা কাগজ বেরোয় ইংল্যান্ড থেকে, সেখানে লেখা আছে লন্ডন এবং আমেরিকার সব আইনজীবিরা এক হয়ে যাচ্ছে। Keyford Chance–London, Rogers & Wells–New York, Pinder, Volhard, Weber & Azaster–Germany সব কটা ফার্ম মিলে যাচ্ছে, ষোলো হাজার আইনজীবী ঐ কোম্পানির কর্মচারী হয়ে যাচ্ছে। ফলে যে স্বাধীন পেশার কথা, নোবেল পেশার কথা বলতাম ১৭৯৩ সাল থেকে তা বোধহয় অস্তমিত হতে যাচ্ছে।

[3.00–3.10 p.m.]

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এই আলোচনার জন্য যে সময় বরাদ্দ ছিল তা শেষ হয়ে

যাচ্ছে, আলোচনার সময় আরও কুড়ি মিনিট বাড়াবার জন্য এখানে প্রস্তাব রাখছি।

(সর্বসম্মতিক্রমে আলোচনার সময় আরও কুড়ি মিনিট বাড়ানো হয়।)

**শ্রীনিশীথ অধিকারী ঃ** সত্যি কথা বলতে কি এই ব্যাপারটা দীর্ঘদিন ধরেই চলে আসছে। আমি যখন দিল্লীতে গিয়েছিলাম এবং এই ব্যাপারে যারা মাথায় আছেন তাদের যখন জিজ্ঞাসা করেছিলাম এটা আপনারা কি করছেন। দেশের মানুষের দিকে আপনারা তাকাচ্ছেন না। তখন তারা বললেন বিষ গাছ পুঁতেছেন তখন ফলতো খেতেই হবে। সেই বিষ গাছের ফল এখানে আসছে। এই মহান সভার যারা সদস্য আছেন তাদের কাছে আমি নিবেদন করব, আমরা সকলে এক হলে এই গাছকে আমরা উপড়ে ফেলতে পারব। ভারতবর্ষের মানুষ এক হলে, রুখে দাঁড়ালে আমরা এদের তাড়াতে পারব। এই সভার একজন প্রাক্তন সদস্য তিনি অসুস্থ আছেন, তার কাছে যখন আমি গিয়েছিলাম তখন তিনি আমাকে বলছিলেন, আমরা অনেক লড়াই করে দেশ থেকে ইংরেজদের তাড়িয়েছিলাম, তোমাদের আবার স্বাধীনতার জন্য আন্দোলন করতে হবে। পরিস্থিতিটি আজকে এমন জায়গায় এসে পৌঁচেছে যেখানে বিরোধেব কোন জায়গা নেই, আমরা বিভিন্ন দল করতে পারি, আমরা সবাই জনপ্রতিনিধি, জনস্বার্থই আমাদের মূল কথা, তাই আমি সবার কাছে আন্তরিকভাবে আবেদন জানাব এই প্রস্তাব শুধু পাশ করানো নয়, এর বিরুদ্ধে আমাদের গণ আন্দোলন গড়ে তুলতে হবে। যা থেকে আমরা বলতে পারি এই বিশ্বায়নের যে গাছ, তার মূলোৎপাটন করতে পারি। এই কথা বলে, এই প্রস্তাবকে আবার সমর্থন করে আমার বক্তব্য শেষ কবছি।

**শ্রীপদ্মনিধি ধর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব এই সভায় উপস্থাপিত করেছিলাম, তার সম্পর্কে দু-একটি কথা উপস্থাপিত করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর পৃথিবীর সাম্রাজ্যবাদীরা তাদের কৌশল পরিবর্তন করেছে। তারা আর এখন লর্ড ক্লাইভের মত সৈন্য নিয়ে এসে দেশ দখল করে উপনিবেশ স্থাপন করে না। তারা দেশের মধ্যে দালাল খোঁজে, যে দালালকে দিয়ে তাদের স্বার্থ পুষ্টি হতে পারে। সেই দালাল তাদের সরকারে বসায় এবং সেই সরকারকে কিনে নেয়। আজকে কেন্দ্রে এই যে সরকারটি আছে, বি. জে. পি. এবং তৃণমূল জোট সরকার, এমন একটা সরকার, যারা সাম্রাজ্যবাদের পদলেহন করছে, নিজেদের বিকিয়ে দিচ্ছে। আপনি জানেন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভিয়েতনামের নগদিন্‌দিয়েম যে আমেরিকার কাছে বিকিয়ে দিয়েছিল দেশটাকে, ফিলিপিন্সের মার্কোস, ইন্দোনেশিয়ার সুহার্তো তাই করেছিল। তাদের পরিণতি কি হয়েছে? ঠিক এখানেও আমরা দেখতে পাচ্ছি যে, বর্তমান কেন্দ্রিয় সরকার আজকে সাম্রাজ্যবাদের হাতে খাচ্ছে— লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন, গ্লোবালাইজেশনের মাধ্যমে। আমরা বলতে চাই, এটা আজকে দেশের শিল্প-বাণিজ্যকে তুলে দিচ্ছে, হাট করে দিচ্ছে দরজা এবং সাম্রাজাবাদের হাতে তুলে দিচ্ছে। আজকে তারা পরিষেবাকেও সাম্রাজ্যবাদের হাতে তুলে দিচ্ছে। এই হচ্ছে বিশ্বায়ন। বুঝুন। আর তৃণমূল তাদের সাহায্য করছে। আমি

বলতে চাই-এখনো বাকি আছে আাদের জাতীয় পতাকা। এই তৃণমূল-বি.জে.পি সেই জাতীয় পতাকাকেও সাম্রাজ্যবাদের কাছে বিকিয়ে দিতে বসেছে। দেশের সার্বভৌমত্ব আজকে ওরা নষ্ট করতে বসেছে। আমার এ্যাডভোকেট বন্ধুদের বলতে চাই, যে পথ দেখিয়েছিলেন নরসিমা রাও—খাল তিনি কেটেছিলেন, আজকে সেই খালে কুমির, হাঙর আসছে। হাঙর জলের মধ্যে যখন ঠ্যাং কেটে নেয়, তখন বোঝে না ঠ্যাংটা কাটা গেছে, যখন জল থেকে ওঠে, তখন বোঝে ঠ্যাংটা নেই। আজকে পরিষেবার ক্ষেত্রেও কুমির, হাঙর আনা হচ্ছে। এ্যাডভোকেট বন্ধুদের বলছি, ২৪ শে ফেব্রুয়ারী দিল্লী হাইকোর্ট, সুপ্রিমকোর্টের ব্যবহার জীবীরা, আইনজীবীরা যখন প্রধানমন্ত্রীর কাছে মেমোরান্ডাম দিতে, স্মারকলিপি দিতে যাচ্ছে, তাদের উপর পুলিশ লেলিয়ে দেওয়া হয় এবং তাদের আহত করা হয়। সুতরাং এই হ'ল ভারতবর্ষের বর্তমান কেন্দ্রিয় সরকার। তারা আজকে চাইছে দেওয়ানি বিধি পরিবর্তন করে ক্যালিফোর্নিয়ার আইন আমাদের দেশে চালু করতে। ওরা আসছে আমাদের দেশে কম্পিউটার নিয়ে, ইন্টারনেট, ই-মেল নিয়ে। আজকে ছোটখাটো আইনজীবীদের অবস্থা শেষ। ওরা ল' ফার্ম নিয়ে আসবে।

[3.10–3.20 p.m.]

ওরা এই দেওয়ানি বিধি সংশোধন করার পরে এই যে বিশ্বায়ন, ইংল্যান্ড আমেরিকা থেকে ব্যবহারজীবীরা আসছে, ওই তাপস রায়, তাপস ব্যানার্জী এদের পক্ষে সম্ভব নয়, ওদের তুড়ি মেরে উড়িয়ে দেওয়া। হ্যাঁ, যদি [* * *] [* * *] যদি হয়, তারা ওদের সঙ্গে মিলজুল করে, ওদের সঙ্গে হাত মিলিয়ে টাকা পাবে। তাপস রায়, তাপস ব্যানার্জী এরা পাবে না। তাই এই সভা উপরোক্ত দেওয়ানি কার্যবিধি সংশোধনের তীব্র নিন্দা করছে এবং আমাদের সংবিধানের মূল সুর এর বিরোধী ও ভারতের অর্থনৈতিক সার্বভৌমত্বের পরিপন্থী ওই সংশোধনগুলি থেকে বিরত থাকার জন্য কেন্দ্রীয় সরকারকে আহ্বান জানাচ্ছে এবং দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধনটিকে দেশের আইনজীবী সংস্থাগুলির সঙ্গে আলোচনা করে পুনর্বিবেচনা করার আবেদন জানাচ্ছে।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** অজিত পাঁজা, সিদ্ধার্থ শঙ্কর রায় এই দুটো নাম বাদ যাবে।

The Motion of Shri Padmanidhi Dhar that–

(b) এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, কেন্দ্রীয় সরকার দেওয়ানি কার্যবিধির আমূল সংশোধন করেছেন এবং অ্যাডভোকেটস অ্যাক্ট-এর অনুরূপ সংশোধন করার পরিকল্পনা গ্রহণ করেছেন। দেওয়ানি কার্যবিধির ওই সংশোধন অনুযায়ী একমাত্র খুব উচ্চ-মূল্যের ছাড়া অন্য মামলাগুলিতে আপীলের অধিকার খর্ব করা হয়েছে, রিভিশনের অধিকার ছাটাই করা হয়েছে এবং নাগরিকের অধিকার রক্ষা করার মামলা অর্থাৎ রীট পিটিশনে একজন জজের রায়ের বিরুদ্ধে ডিভিশন বেঞ্চে আপীল করার

Note *Expunged as ordered by the chair.

বিধান উঠিয়ে দেওয়া হয়েছে। এর ফলে সকল বিচার প্রার্থীকে সরাসরি সুপ্রিমকোর্টে যেতে হবে যা সাধারণ মানুষের ক্ষমতার বাইরে এবং বিচার হয়ে উঠবে শুধুমাত্র অতিরিক্ত উচ্চবিত্তের মানুষের আয়ত্বের মধ্যে। এই নতুন পরিবর্তিত আইনে আর্জি বা জবাব দাখিল করার যে বিধি হয়েছে তা পালন করতে পারবেন একমাত্র উচ্চবিত্তের আইনজীবীরা যাঁদের নিজস্ব অত্যন্ত কর্মক্ষম অফিস আছে। আর্জি একবার জমা পড়লে তা পুনরায় সংশোধনের বিধান তুলে দেওয়া হয়েছে। নোটিশের সঙ্গেই আর্জির কপি এবং জবাবের সঙ্গেই যাবতীয় নথিকে একসঙ্গে যুক্ত করতে হবে এবং নির্দিষ্ট সময়ের মধ্যে করতে না পারলে মামলায় একতরফা রায় হবে অর্থাৎ বিচারপ্রার্থী সাধারণ মানুষের খরচ প্রচুর বেড়ে যাবে।

এই সভা আরও মনে করে যে—(১) অ্যাড্ভোকেটস্ অ্যাক্ট এবং ফৌজদারি কার্যবিধি আমূল পরিবর্তন করার পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করায় বিদেশী আইনজীবীরা এবং বিদেশী ল' ফার্মগুলি এদেশে আইন ব্যবসা করতে পারবে;

(২) দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধন বিদেশী আইনজীবীদের সুবিধার জন্য ক্যালিফোর্ণিয়ার দেওয়ানি কার্যবিধিকে অনুসরণ করে তৈরী হয়েছে; এবং

(৩) শিল্প-বাণিজ্যের মতো পরিষেবার ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার বিশ্বায়নের পরিকল্পনা গ্রহণ করেছেন এবং উপরোক্ত আইনের সংশোধন ওই বিশ্বায়নেরই প্রথম পদক্ষেপ।

এই সভা উপরোক্ত দেওয়ানি কার্যবিধি সংশোধনের তীব্র নিন্দা করছে এবং আমাদের সংবিধানের মূলসুরের বিরোধী ও ভারতের অর্থনৈতিক সার্বভৌমত্বের পরিপন্থী ওই সংশোধনগুলি থেকে বিরত থাকার জন্যে কেন্দ্রীয় সরকারকে আহ্বান জানাচ্ছে এবং দেওয়ানি কার্যবিধির উপরোক্ত সংশোধনটিকে দেশের আইনজীবী সংস্থাগুলির সঙ্গে আলোচনা করে পুনর্বিবেচনা করার আবেদন জানাচ্ছে।

was then put and agreed to.

**Mr. Deputy Speaker** : Now I call upon Shri Nirmal Ghosh to move his moton under Rule 185.

**শ্রীনির্মল ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি এই হাউসে সকলের গ্রহণের জন্য এই প্রস্তাবটি পেশ করছি।

(d) Whereas the Union Government has decided to increase the price of urea and other fertilisers in the Central Budget;

Whereas, such increase will affect the farmers and hamper agricultural production;

Whereas, the Union Budget has also announced the price increase of Rice and Wheat to be distributed through Ration Shops for both BPL and

APL categories;

Whereas, such increase will affect the people of middle and poor classes;

Whereas, the Union Government has also announced its decision to increase the prices of LPG and Kerosene; and

Whereas, such proposed increase will also affect the people of middle and poor classes.

This House, therefore, urges upon the Union Government through the State Government to withdraw its decision to increase prices of urea and other fertilisers, PDS Rice and Wheat and not to increase the price of LPG Cylinders and Kerosene Oil.

স্যার আমাদের বদ্ধমূল ধারণা যে, আমাদের দেশের কি রাজ্যে, কি কেন্দ্রে একটা সরকারের পরিবর্তন ঘটাতে পারলেই সেই রাষ্ট্রের গরীব মানুষ, সাধারণ মানুষ তাদের সঠিক পথে নিয়ে যাওয়া যায়। মানুষের উন্নতি করা যায়। এই রাজ্যের স্লোগান সারা ভারতের সব প্রান্ত থেকেই আমরা দেখেছি এবং পশ্চিমবঙ্গে ৬০ এর দশকের পরে আমরা দেখেছি যারা বলতেন যে সরকার কম দামে চাল দেবে, কম দামে গম, কেরোসিন দেবে, কম দামে খাদ্যশষ্য দেবে, সরকারে এলে দীর্ঘদিন থাকলেও মানুষের যে নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম কমাতে পারেনি। তার দাম আস্তে আস্তে বেড়েছে। আমরা দেখেছি যে, সব থেকে বড় স্লোগান হচ্ছে গরীব মানুষকে সস্তায় সার দিতে হবে, গরীব কৃষককে সস্তায় সার দিতে হবে। এই সস্তায় সার দিলে উৎপাদিত যে কৃষি বস্তু, ধান, চাল, গম, সব্জি আনাজ, সেগুলি গরীব মানুষেরা ন্যায্য মূল্যে পায় এবং এদেশের প্রায় ১০০ কোটি মানষ খেয়ে পড়ে বাঁচতে পারে।

কিন্তু স্যার আমরা কি দেখলাম। আমরা বার বার দেখেছি, রাজ্যে দেখেছি, এবারে কেন্দ্রীয় সরকারের আমরা যেটা দেখলাম যে তারা আসল জায়গায় একটা আঘাত হেনেছে। কি সেই আঘাত? সবচেয়ে বড় একটা আঘাত হেনেছে। কৃষককে যদি সার এবং বীজ সাবসিডাইজড্ রেটে, ন্যায্য মূল্যে না দেওয়া যায় তাহলে, তাহলে কৃষক যে জমিতে ফসল ফলাবে সে চাল, গম হোক বা সবজি হোক, তার দাম অস্বাভাবিকভাবে বৃদ্ধি পাবে। সেই বর্ধিত দাম কাকে দিতে হবে। দিতে হবে সেই দেশের সাধারণ গরীব মানুষকে। তাই আমাদের এই প্রস্তাবে রয়েছে, যে ইউরিয়া, ফসফেট কৃষিক্ষেত্রে ব্যবহার করা হয় এবং এর যে এফেক্ট এগ্রিকালচারের উপর, কৃষকদের উপর, মানুষের উপর পড়ছে ইউনিয়ন বাজেটে আমরা কি দেখলাম যে রেশন উঠে যাবে। আমি জানি না আমাদের মধ্যে কেউ রেশন দোকানের চাল কিনতে যান কিনা কিন্তু আজকে পাবলিক ডিষ্ট্রিবিউশন সিস্টেম রাজ্যে ফেল করে গেছে। রাজ্যে তো পিডি. এস সিষ্টেম ভেঙেই পড়েছিল, কেন্দ্রে নতুন সরকার আসার পর একটা অস্বাভাবিক জিনিস করছে। এই সিষ্টেমের মধ্যে যারা বিলো দি পভারটি লাইন—বলা হয়েছিল, বামফ্রন্টের বন্ধুরা

বলেছিলেন আমরা একটাকা করে চাল আমরা গরীবমানুষকে চাল দেব। কেন্দ্র বলেছিল যে আমরা দু'টাকা করে চাল, গম দেব। কিন্তু এখন এমন একটা ব্যবস্থার মধ্যে নিয়ে যাচ্ছে যে বি. পি. এল নয় এবং অ্যাবভ পভারটি লাইনও নয় তারা রেশন ব্যবস্থাকে তুলে দেবে। এমন একটা অবস্থার মধ্যে নিয়ে যাচ্ছে কেন্দ্রীয় সরকার। পরবর্তীকালে আরও কতগুলো জিনিসের দাম বাড়বে। সাধারণ মানুষের রান্নার গ্যাসের দাম বাড়বে। কেরোসিন থেকে শুরু করে সর্বক্ষেত্রে দাম বাড়ানোর জন্য গরীব মানুষ অ্যাফেকটেড হবে। এই প্রস্তাবকে সকলের সমর্থনের জন্য আমি পেশ করলাম।

**Mr. Deputy Speaker :** There is one amendment to the motion by Shri Deba Prasad Sarkar. The motion is in order and taken as moved.

Shri Deba Prasad Sarkar to move–

**শ্রীদেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার অনুমতি নিয়ে আমি অ্যামেন্ডমেন্ট মুভ করছি। স্যার, আই বেগ টু মুভ দ্যাট ........

In para 1, line 1, the words "Following the path of the erstwhile Union Governments in implementing GATT in the interest of monopoly Houses and Multinationals, national and international and causing mounting suffering of the common people" be inserted after the word "Whereas,".

স্যার, আজকে কেন্দ্রীয় সরকার, কেন্দ্রের বাজেট জনসাধারণের উপর মারাত্মকভাবে এক আক্রমণ নিয়ে আসছে। আজকে সারের দাম বাড়িয়ে কৃষকদের উপর চাপ নিয়ে আসা হচ্ছে। আজকে কেরোসিন, এল পি. জি. গ্যাসের দাম বাড়িয়ে, পাবলিক ডিষ্ট্রিবিউশন সিষ্টেমে চাল গমের দাম বাড়িয়ে জনজীবনে একটা চরম বিপর্যয়ের সৃষ্টি করতে চলেছে। ফলে এর বিরুদ্ধে দেশব্যাপী আন্দোলন গড়ে তোলা দরকার। এই যে সরকার তাদের যে নীতি, বাজারী অর্থনীতি এবং গ্যাট চুক্তি, লিবারালাইজেশন, প্রাইভেটাইজেশন এবং গ্লোবালাইজেশনের যে নীতি তারই ফলশ্রুতিতে এইরকম একটা মাবাত্মক অবস্থার সৃষ্টি হয়েছে। একথা ঠিক যে তাঁরা বলেছিলেন বাজেটের আগে কঠোর ব্যবস্থা নেবেন। কিন্তু সেটা কার বিরুদ্ধে? শোষকের বিরুদ্ধে নয়। জনগণের উপর এই ভাবে আক্রমন নামিয়ে এনেছেন। আজকে মার্কিন সাম্রাজ্যবাদী প্রেসিডেন্ট বিল ক্লিনটনকে রেড কার্পেট পেতে দিয়ে ওয়েলকাম জানাচ্ছেন ভারতবর্ষের ঐতিহ্যকে নষ্ট করে। তাই জনগণের মধ্যে এই কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির ফলে ব্যাপক বিক্ষোভ গড়ে উঠেছে। কিন্তু এরা যে পদক্ষেপ নিয়েছে সেই পদক্ষেপ নতুন নয়। অতীতের কেন্দ্রীয় সরকার গ্যাটচুক্তির ভিত্তিতে উদারীকরণ, বেসরকারীকরণ করেছে এবং জনগণের উপর চাপ সৃষ্টি করতেই এগুলি তারা করেছেন। আর সেই পথ অনুসরণ করেই আজকের কেন্দ্রের বি. জে. পি. সরকারও দেশী বিদেশী শিল্পপতিদের আস্থা অর্জন করার ক্ষেত্রে আরও নগ্নভাবে আক্রমন নামিয়ে নিয়ে এসেছে।

কাজেই আমি মনে করি প্রস্তাবকরা যদি সত্যিই জনগণের প্রতি উদ্বেগ থেকে এই

প্রস্তাব এনে থাকেন তাহলে আমি যে এ্যামেন্ড মেন্ড এনেছি তারা সেই এ্যামেন্ডমেন্ড কে মেনে নেবেন। পিপিলস কনসার্ন থেকে অতীতেই এই পদক্ষেপ নেওয়া উচিত ছিল। এটা না হলে বুঝতে হবে পরিষদীয় রাজনীতির অবস্থানগত পরিবর্তন হয়েছে বলে— তাঁরা সে দিন ক্ষমতায় ছিলেন, আজকে ক্ষমতায় নেই—এই অবস্থানগত পরিবর্তনের জন্য পরিষদীয় রাজনীতিতে ফায়দা তোলার জন্য জনবিরোধী পদক্ষেপের বিরুদ্ধে বক্তব্য রেখেছেন,—মনে হবে তাঁরা পিপলস কনসার্ন থেকে বক্তব্য রাখেন নি। তাই তাঁরা যদি পিপলস কনসার্ন থেকে এই প্রস্তাব এনে থাকেন তাহলে তাঁরা আমার এ্যামেন্ডমেন্ড সমর্থন করবেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলী ঃ** আমি এই প্রস্তাবকে সমর্থন করে আপনার সামনে একটা বিষয় উত্থাপন করতে চাই। বিগত ভারতবর্ষের অর্থনীতি ও রাজনীতির মধ্যে দিয়ে একথা পরিষ্কার হয়ে গেছে যে কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন তাঁরা ভারতবর্ষের অর্থনীতিতে পুঁজিপতি, জোতদার, জমিদারদের প্রভাব বৃদ্ধি করতে মূল্যবৃদ্ধিকে আরও মানুষের উপর চাপিয়ে দিয়েছেন। এর হাজারো নজির আমাদের সামনে আছে। সেই জায়গায় দাঁড়িয়ে অবস্থানগত পরিবর্তনের জন্য ওঁনারা সত্যি জনদরদী হওয়ার জন্য প্রস্তাব রাখলেন এই আশঙ্কা থেকে যাচ্ছে। কিন্তু প্রস্তাবে আমরা বারে বারেই বলেছিলাম এবং আমরা আন্দোলন সংগঠিত করেছি। আমরা জানি যে এই পরিপ্রেক্ষিতে এই দ্রব্যমূল্য বৃদ্ধির বিষয়ে বিরুদ্ধে ওয়েলকাম করছেন নরসিংহ রাওয়ের সরকারের সময় যে দরজা-জানলা খুলে দিয়েছিলেন, আজকে সেখানে দেওয়াল ধ্বসে পড়েছে। আজকে ডব্লু. টি. ও., আই. এম. এফ. এবং বিশ্ব ব্যাঙ্কের নির্দেশে ওয়াশিংটনের নির্দেশে ধ্বংস হচ্ছে অর্থনীতি। খেটে খাওয়া মানুষ কে কি করে শোষণ করে পুঁজিপতিদের আরও বেশী ধনী করা যায় তার জন্য গিনিপিগ হিসাবে ব্যবহার করেছেন মধ্যবিত্ত মানুষকে। এই পরিপ্রেক্ষিতে আমরা বামপন্থীরা একটা পরিপুষ্ট বিকল্প অর্থনীতি নিয়ে ছিলাম। আভ্যন্তরীণ সংরক্ষণ, কালোটাকা উদ্ধার, গনবন্টন ব্যবস্থায় নিত্য প্রয়োজনীয় ১৪টি জিনিস দেওয়া, শিল্পে আভ্যন্তরীণ সমান প্রতিযোগীতা, দক্ষতার সঙ্গে রাষ্ট্রীয় পরিচালনা, ভূমিসংস্কার ও বিকেন্দ্রীকরণ নীতি গ্রহণ করতে অসমর্থ ছিল নরসিংহ রাওয়ের সরকার। আর আজকে ঐ বি. জে. পি. জোট সরকার, তারাও অসমর্থ। কারণ তারা এসেছে শুধুমাত্র পুতুল সরকার হিসেবে পুঁজিপতিদের প্রতিনিধিত্ব করবার জন্য। আপামর ভারতবর্ষের জনগণের কথা তারা মোটেই চিন্তা করছে না। তাই আমরা কি দেখলাম? কেন্দ্রীয় বাজেট পাশ হল, আমার দেশের উপর বিদেশী আক্রমণের সম্ভাবনা দেখে যুদ্ধ ভান্ডারে ২৮ পারসেন্ট বেশী ব্যয় হল, সেখানে আরও বেশী সংঘটিত করা হল অর্থ। আর ভান্ডার শূন্য কোথায়? গণবন্টন ব্যবস্থায়। আক্রমণ কোথায় এল? এল কৃষকের উপর। সার, ইউরিয়াসহ সমস্ত ধরনের সারের উপর ভর্তুকি কমিয়ে দিয়ে তার মূল্যবৃদ্ধি ঘটানো হল। মানুষের উপর চাপ তৈরী করল তারা এবং তার উদ্দেশ্যে তারা কতগুলো উন্নয়ণের কথা বলেছে। সে গুলো একটা অলস মায়া, ফাঁকা আওয়াজ। তাই আমরা মনে করি যে, আজকে এই দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে দাঁড়িয়ে বি. জে. পি. সরকারের এই জনবিরোধী নীতির বিরুদ্ধে দাঁড়িয়ে আমরা সমস্ত শক্তি দিয়ে লড়াই করব এবং জনগণের

স্বার্থে সেই লড়াই হবে। আজকে চালের দাম বাড়িয়ে দিয়েছে, গমের দাম বাড়িয়ে দিয়েছে এবং সেখানে আমরা দেখলাম যে, মাসে চাল ১০ কে. জি. থেকে ২০ কে. জি. করে দিয়েছে—এই জন্য আনন্দ করতে বলছেন। এই ২০ কে. জি. দামের মূল্য কিন্তু ৮ টাকা থেকে ১১ টাকায় নিয়ে গেছেন। কিন্তু সেই খবরটা আস্তে করে চাপা করে রেখে দিয়েছেন। অর্থাৎ এই ধরনের একটা শ্রেণী শোষণের যন্ত্র হিসেবে ঐ ওয়াশিংটনের নির্দেশে যে অর্থ-নীতি ব্যবহৃত হচ্ছে তার বিরুদ্ধে আমরা চিরকাল ছিলাম, আজকেও আছি এবিষয়ে। আজকে কোথায় নেমে এসেছে! আজকে মুরগির ঠ্যাং আমদানী হচ্ছে, আমাদের দেশের পোলট্রি ব্যবস্থা ভেঙে যাচ্ছে, ধ্বংস হয়ে যাচ্ছে। রেশন দোকানের কথা উল্লেখ করলেন। আমার হাসি পাচ্ছে। এখানে তৃণমূল আর বি. জে. পি.র যে সদস্যারা বসে আছেন, আপনারা যখন বাজারে যান তখন বি. জে. পি. তৃণমূল বলে আপনাদেরকে কম দামে জিনিষ দেয়? লজ্জা করে না আপনাদের? এই দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে দাঁড়িয়ে পরিষ্কার কণ্ঠে বলতে পারেন না? আজকে এই জায়গায় দাঁড়িয়ে এই বিষয়টাকে সমালোচনা করতে হবে। খোলা বাজারকে আরও দরাজ করতে কেন্দ্রীয় অর্থমন্ত্রী সমস্ত ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু ২ লক্ষ কোটি টাকা যে কালো টাকা, সেই কালো টাকাকে বাজেয়াপ্ত করবার ক্ষমতা তাদের নেই। সেই চাপটা কাদের উপর পড়ছে? গরীব, নিম্নবিত্ত, মধ্যবিত্ত মানুষের উপর পড়ছে। এটা পরিষ্কার যে, এই যে বাজেট এসেছে সেই বাজেট গরীবের সাথে চালাকি আর নিম্ন-মধ্যবিত্তদের সাথে বিশ্বাসঘাতকতার বাজেট। স্বাভাবিক ভাবে এই ডাব্লু. টি. ও. এর নির্দেশে আন্তর্জাতিক অর্থভান্ডারের নির্দেশে, বিশ্বব্যাঙ্কের নির্দেশে জিনিষের দাম বাড়বে। আজকে এই কথা তো বলতেই হবে যে, সুকুমার রায় লিখে গিয়েছিলেন,—

> "এস এস গর্তে এসো, বাস করে যাও চারটি দিন,
> আদর করে শিকে তুলে রাখব তোমায় রাত্রিদিন।
> মাথায় আমার শিং দেখে ভাই ভয় পেয়েছো কতই না,
> জানো না মোর মাথার ব্যামো কাউকে আমি গুঁতোই না।"

কংগ্রেসীরা যখন ডেকে এনেছিলেন সেই শিংওয়ালাকে দেখে আপনারা বুঝতে পারেন নি এই গুঁতোটা আসবে। আজকে সেই গুঁতো এসেছে। তাই তো ভাল লাগছে কুম্ভীরাশ্রু হলেও আপনারা সেই অশ্রু বর্ষণ করছেন। তবে নিশ্চিত থাকবেন, দৃঢ় থাকবার চেষ্টা করবেন, আবার কখনও রাজনৈতিক অবস্থার পরিবর্তনে ভাই ভাই ঠাঁই ঠাঁই হলে বি. জে. পি. - তৃণমূলের হাত ধরে দ্রব্যমূল্য বৃদ্ধির পক্ষে দাঁড়িয়ে কথা বলবেন না। আমি এটাকে সমর্থন জানাচ্ছি। পাশাপাশি আমরা মনে করছি সকলে এটা সমর্থন করবেন। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার কথা শেষ করলাম।

[3.30–3.40 p.m.]

**শ্রীশোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য সৌগত রায়, জ্ঞান সিং সোহনপাল ইত্যাদি একটা প্রস্তাব নিয়ে এসেছেন। এই প্রস্তাবে

কয়েকটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের কথা উল্লেখ করা হয়েছে। আমি এখানে আমাদের বামপন্থী বন্ধুদের বক্তব্য শুনলাম। নিঃসন্দেহে এখানে কতগুলি গুরুত্বপূর্ণ কথা রয়েছে, সেগুলিকে আমি সমর্থন করছি। সারের দাম বৃদ্ধির আমি বিরোধী। রেশনে চাল গমের দাম বৃদ্ধির আমি বিরোধী। আমাদের নেত্রীও এ বিষয়ে তীব্র প্রতিবাদ জানিয়েছেন। শ্রীমতী মমতা বন্দ্যোপাধ্যায় দিল্লীতে বলেছেন, 'সেলুলারের দাম কমবে, রেশনে চালের দাম বাড়বে, আমি এটা সমর্থন করি না।' নিঃসন্দেহে আমরা এটা সমর্থন করি না। আমরা প্রতিবাদ জানিয়েছি। তিনিও জানিয়েছেন। এখানে বক্তব্য শুনতে শুনতে আমার অবাক লাগল—খোলা জানালা, খোলা দরজার কথা শুনলাম! ৯০-এর দশকে গোর্বাচভ সাহেব সোভিয়েত রাশিয়ায় দুটো বই লিখেছিলেন—পেরেস্তরিকা এবং গ্লাসনস্ত। তাতে তিনি বলেছিলেন, 'জাতীয় স্তরের উৎপাদন থেকে কোথাও কোন ক্ষেত্রে ভরতুকী দিয়ে সরকার চলতে পারে না।' পৃথিবীতে প্রথম এই কথা তিনিই বলেছেন এবং গোর্বাচভ নিঃসন্দেহে একজন কমিউনিষ্ট নেতা। অটল বিহারী বাজপেয়ী এ কথা প্রথম বলেন নি। খোলা জানলা, খোলা দরজার কথা আমরা প্রথম শুনি গোর্বাচভের কাছে। স্যার, কেন্দ্রীয় সরকার যে বাজেট করেছে, ব্যালেন্স নিশ্চয়ই আছে। হ্যাঁ, কোথাও কোথাও যে—বিচ্যুতি ঘটেছে সেগুলো নিশ্চয়ই সংশোধন করতে বলব। কিন্তু এই বাজেটেই একেবারের নীচের তলার গরীব মানুষকে সাহায্য করার জন্য বীমা প্রকল্প চালু করা হয়েছে। জনশ্রী বীমা যোজনা—দরিদ্র মানুষ স্বাভাবিকভাবে মারা গেলে ২০ হাজার টাকা পাবে, দুর্ঘটনায় মারা গেলে বা সম্পূর্ণ পঙ্গু হয়ে গেলে ৫০ হাজার টাকা পাবে এবং যারা দুর্ঘটনায় আংশিকভাবে আহত হবেন তাঁরা ২৫ হাজার টাকা পাবেন। এর থেকেই বোঝা যায় যে, দরিদ্র মানুষদের প্রতি সরকারের দৃষ্টি আছে। কিন্তু এ কথা আমি পরিস্কার করে বলতে চাই যে, কমপিউটারের দাম কমিয়ে ব্যবসাকে উৎসাহ দিতে গিয়ে বা বিদেশী বিনিয়োগকে উৎসাহ দিতে গিয়ে সরকার যে কমপিউটার বোর্ড, মাদার বোর্ডের দাম কমিয়েছে, সেলুলার ফোনের দাম কমিয়েছে এবং পাশাপাশি সারের দাম বাড়িয়েছে, এটাকে আমরা সমর্থন করি না। এত দিন ভারতবর্ষে ব্যাপকভাবে সম্পন্ন চাষীরাই শুধু সার ব্যবহার করতো। এক সময় তারাই শুধু ব্যবহার করতো। তারাই ম্যাকসিমাম সার ব্যবহার করতো। আজকে সারের ব্যবহার দরিদ্র কৃষকও করছে। ফলে স্বাভাবিকভাবেই সারের দাম বৃদ্ধি হলে দরিদ্র কৃষকের ওপর আঘাত আসবে। অতএব আমরা সরকারকে নিশ্চয়ই বলব যে, তারা এটা পুনরায় বিবেচনা করুন। সারের ওপর থেকে ভরতুকী তুলে নেয়ার সিদ্ধান্ত বাতিল করা হোক। এর পাশাপাশি দারিদ্র-সীমার নীচের মানুষদের যে চাল গম রেশনের মাধ্যমে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে, তার পরিমাণ দ্বিগুণ বাড়িয়ে দেওয়া হবে বলা হচ্ছে। কি হবে বাড়িয়ে? এখন পর্যন্ত যেটুকু তাদের জন্য বরাদ্দ আছে তাই তারা কিনতে পারেন। সুতরাং পরিমান দ্বিগুণ বাড়াবার সঙ্গে সঙ্গে দাম বাড়াবার যে প্রস্তাব করা হয়েছে তার সঙ্গে আমরা সহমত নই। এ বিষয়ে আমরা আমাদের প্রতিবাদ জানিয়েছি। পার্লামেন্টের ফ্লোরে আমাদের দলের সংসদ সদস্যরা সরাসরি এ বিষয়ের প্রতিবাদ জানিয়েছেন, এর বিরোধিতা করেছেন। কিন্তু আমি এখানে প্রশ্ন করছি, রাজ্য সরকার যখন দুধের দাম বাড়ালেন তখন তাঁরা সেটা কিসের ভিত্তিতে বাড়ালেন? এখানে পাউরুটির দাম বেড়েছে কিসের ভিত্তিতে? পরিবহণের ক্ষেত্রে টিকিটের দাম

বেড়েছে। পেট্রোলের, ডিজেলের দাম বেড়েছে, আর প্রভাব সত্যি সত্যিই পড়ছে কিনা তা বিচার বিবেচনা না করেই গাড়ি ভাড়া বাড়িয়ে দেওয়া হ'ল। বক্তব্য কী? কেন্দ্রীয় সরকার বাড়িয়ে দিয়েছে, তাই বাড়িয়ে দিয়েছি! তাহলে তো 'ওপেক' তেলের দাম বাড়ালেই আমাদের সব কিছু বাড়িয়ে দিতে হবে। কেন্দ্রীয় সরকারও তো তাই করতে পারে। গোটা দেশে এল. পি. জি. বা রান্নার গ্যাসের দাম বাড়াবার কথা আউটসাইড দি পার্লামেন্ট একটা প্রস্তাব উঠেছে। তার ভিত্তিতে এখানে এই প্রস্তাবের মধ্যে সেটা উল্লেখ করা হয়েছে। এটা ঠিক হচ্ছে না। আর. এল. পি. জি.-র যদি দাম বাড়েও দেশের গরীব মানুষের তাতে কি অসুবিধা হবে? আমাদের দেশের গরীব মানুষরা এল. পি. জি. ব্যবহার করে না। হ্যাঁ, কেরোসিন তেলের কথা বলুন, নিঃসন্দেহে বলব গরীব মানুষেরা তা ব্যবহার করে। এল. পি. জি. আপনাদের, আমাদের মত লোকেরা ব্যবহার করি। আমরা যাঁরা অনেকে ইন্‌কাম ট্যাক্স দিই তারা এল. পি. জি. ব্যবহার করি। সুতরাং এল. পি. জি.-র দাম বৃদ্ধি নিয়ে চোখের জল ফেলার কোন কারণ আছে বলে আমি মনে করি না। আপনারা গোটা ব্যাপারটার পিছনে একটা রাজনৈতিক দৃষ্টি-ভঙ্গী নিয়ে দেখতে চান। অথচ এই রাজ্যসরকার সম্প্রতি সেল্‌স-ট্যা' বাড়িয়ে দিলেন। এর ফলে মিস্টির দোকানের মালিকরা স্ট্রাইক করলো। সেই স্ট্রাইক হবার পর আপনারা ফিরে গেলেন নিজেদের জায়গায় যেখান থেকে শুরু করেছিলেন। অর্থাৎ এই রাজ্যসরকারের দাম বাড়াবার অধিকার আছে। আপনারা দুধের দাম বাড়াতে পারেন, রুটির দাম বাড়াতে পারেন, ট্যাক্স বাড়াতে পারেন। কলকাতা করপোরেশন এলাকায় এলাকায় খৈলীওলাকে কত রকমের ট্যাক্স দিতে হয় জানেন? গার্বেজ ট্যাক্স, পুলিশের ট্যক্স, ফায়ার-বিগ্রেডের ট্যাক্স ইত্যাদি ইত্যাদি। সারাদিনে সে কত টাকা আয় করে? একটি পানের দোকানদার কত টাকা আয় করেন? অথচ তার উপর কিরকমভাবে ট্যাক্সের বোঝা বসিয়েছেন। এইরকমভাবে ছোট-খাট সমস্ত ব্যবসায়ীদের উপর আপনাদের ট্যাক্সের বোঝা আছে। অথচ গ্রান্ড-হোটেলের ট্যাক্স কমে যাচ্ছে, কিন্তু মধ্যবিত্ত এবং অন্যান্যদের উপর ট্যাক্সের বোঝা বাড়িয়ে চলেছেন। তাই বলছি, আপনারা যেটা করবেন সেটা স্বতঃসিদ্ধ, গ্রহণযোগ্য আর অন্যান্যরা কেউ করতে চিৎকার, চেঁচামেচি শুরু করে দেবেন, এটা ঠিক নয়। আজকে আই. এম. এফ, বিশ্বব্যাঙ্কের ক্ষেত্রেই দেখুন না, আই. এম এফের টাকায় এই রাজ্যসরকার চলছে, গোটা প্রোজেক্ট চলছে আই. এম. এফের টাকায়। কেন নিয়েছেন? বিপ্লব যদি করেন তাহলে পরিপূর্ণ বিপ্লব করবেন, মেকি বিপ্লবী হবেন না। পরিপূর্ণ বিপ্লবী হয়ে বলুন বিশ্বব্যাঙ্কের টাকা আমরা একেবারেই নেব না। বিশ্বব্যাঙ্কের টাকায় মৎস্য প্রকল্প হবে, বিশ্বব্যাঙ্কের টাকায় রাস্তা তৈরী হবে, বিশ্বব্যাঙ্কের টাকায় স্বাস্থ্য দপ্তর চলবে অথচ ভোট পাবার জন্য বিশ্বব্যাঙ্কের বিরুদ্ধে বক্তব্য রাখবেন—এটা মানায় না। আজকে সারের দাম এবং রেশনে চাল-গমের দাম বৃদ্ধির যে সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার করেছেন তার বাজেট প্রস্তাবনায় তার আমি বিরোধিতা করছি এবং সঙ্গে সঙ্গে একথাও বলছি, এল. পি. জি. বা কেরোসিনের দাম বৃদ্ধির সিদ্ধান্ত এখনো হয়নি, এটা আলোচনা হচ্ছে কেবলমাত্র। তাই এই প্রস্তাবনার মধ্যে এগুলি না আনলেই ভাল হতো। সামগ্রিকভাবে এর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাবের বিরোধিতা

করে আমি আমার বক্তব্য রাখছি। সর্বপ্রথম আজকে আমাদের ভাবতে হবে দ্রব্য-মূল্য বৃদ্ধি হচ্ছে, না সাবসিডি কমানো হচ্ছে। টু দি পয়েন্ট যদি ভাবি তাহলে আমরা দেখতে পাবো সাবসিডি কমানো হয়েছে, যে সাবসিডির উপর দাঁড়িয়ে আজকে আমাদের ১ লক্ষ ১২ হাজার কোটি টাকার ঋণ এবং পুরানো ঋণ ১১ লক্ষ কোটি টাকা এবং ৯০ লক্ষ কোটি টাকার সুদ দিতে হয়। সেই জায়গায় দাঁড়িয়ে আজকে গোটা জিনিসটা আমাদের ভাবতে হবে। আজকে সঠিকভাবেই বলেছেন, নরসিমা সরকারের সময় যখন গ্যাট চুক্তি সই হতে চলেছে তখন আমরা পার্লামেন্টে ডিভিশন চেয়েছিলাম। কিন্তু এই বামপন্থী কমিউনিস্ট বন্ধুরা সেদিন কিন্তু পরোক্ষে সহায়তা করে সেখানে গ্যাট চুক্তি মানছি না, মানবো না বলে বেরিয়ে যান। তাই এই ডব্লু.টি.ও., গ্যাট এবং আই. এম. এফের উপর দাঁড়িয়েই আমাদের এই প্রস্তাব। সেদিন কিন্তু সোমনাথবাবুরা বুঝতে পারেন নি দেশকে কোথায় নিয়ে যাচ্ছে। সেদিন কংগ্রেস এবং বামপন্থী বন্ধুরা একই জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে বাজেটে কি বলা হয়েছে? কৃষান ক্রেডিট কার্ড এবং শস্যবীমার কথা বলা হয়েছে। এর ফলে উৎপাদন কি করে বাড়ানো যায় তারই ফলশ্রুতি হিসাবে ইউরিয়ার উপর ৫ পারসেন্ট রাখা হয়েছে। সাথে-সাথে একথাও পরিস্কার, যদি আপনারা মনে করে থাকেন দেশকে বিকিয়ে দেব, ঋণের ভারে জর্জরিত করবো তাহলে কিছু বলার নেই। কিন্তু ভারতের জাতীয় গণতান্ত্রিক জোট সরকার অর্থাৎ এন. ডি. এ সরকার তারা দেশকে বৈভবশালী করতে চায়, দেশকে দেউলিয়া করতে চায় না। তাই সঠিকভাবেই সঠিক পদক্ষেপ নিয়েছে। আজকে ডিজেল নিয়ে যে কারচুপি হচ্ছে তার মূলটা কোথায়? কেরোসিন এবং ডিজেলের যে মিকসিং হচ্ছে স্বাভাবিকভাবেই সেটা নিয়ে চিন্তা করা হচ্ছে। আজকে আমি একথা বলতে চাই না যে, বি. পি. এলে যারা রয়েছেন অর্থাৎ যারা বিলো দি পর্ভাটি লাইনে তাদের জন্য ১০ কেজির জায়গায় ২০ কেজি করে দেওয়া হয়েছে। আজকে একথা কি কেউ অস্বীকার করতে পারবে? আজকে দেশের প্রত্যেকটি জায়গায় বিলো দি পর্ভাটি লাইনে যারা আছে তাদের ক্ষেত্রে কোন হাত দেওয়া হচ্ছে না।

ভারতবর্ষকে আগামীদিনে বিশ্বের দরবারে সঠিক মর্যাদায় দাঁড় করানোর জন্যই কেন্দ্রীয় সরকারকে কিছু পদক্ষেপ নিতে হচ্ছে এবং সঠিকভাবে সেই পদক্ষেপ কেন্দ্রীয় সরকার নিচ্ছেন। আজকে অয়েল পুলে ডেফিসিট যেটা রয়েছে সেটা কেন্দ্রীয় সরকার চাইছেন কমিয়ে আনতে। কিন্তু বিলো দি প্রভার্টি লাইন যারা রয়েছেন সেই ৪০ কোটি মানুষ তাদের গায়ে কিছু লাগছে না। তাই আমি বলব, এই প্রস্তাবের বিরোধিতা সকলে মিলে করুন। আগামীদিনে দেশকে গড়ে তোলার জন্য আসুন সবাই মিলে এই প্রস্তাবের বিরোধিতা করে কেন্দ্রীয় সরকারকে সমর্থন করি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3.40–3.50 p.m.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পন্ডিত নেহেরু তার একটা লেখায় ভারতবর্ষের রাজনীতির ভবিষ্যত প্রসঙ্গে বলতে গিয়ে সবচেয়ে বিপদজনক

শক্তি হিসাবে চিহ্নিত করেছিলেন তদানিন্তন জনসংঘ পার্টিকে। সেই জনসংঘ পার্টিরই বর্তমান নাম ভারতীয় জনতা পার্টি। আমরা দেখছি এই ভারতীয় জনতা পার্টি এবং তার শরিকদলগুলি কেন্দ্রে ক্ষমতাসীন হবার পর থেকেই আমাদের ভারতবর্ষের সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক জীবনের সমস্ত ক্ষেত্রে একটার পর একটা আক্রমন নেমে আসছে। আজকে যে প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তাতে সারের দাম বৃদ্ধির ব্যাপারে উদ্বেগ প্রকাশ করা হয়েছে। কোন সন্দেহ নেই যে এর ফলে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত এবং গরিব মানুষরা ক্ষতিগ্রস্ত হবেন। এর আগেই ডিজেল, পেট্রোলের দাম বেড়েছে, গ্যাসেরও দাম বেড়েছে। এই ভাবে আমরা দেখছি প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম অত্যন্ত পরিকল্পিতভাবে কেন্দ্রীয় সরকার বাড়িয়ে চলেছেন। আর তার পরও এখানে বাদলবাবু বলছেন যে সারা ভারতবর্ষের মানুষ তাদের পাশে দাঁড়াবেন। এটা তার দিবাস্বপ্ন ছাড়া আর কিছুই নয়। তারপর স্যার, এবারে কেন্দ্রীয় বাজেট যা পেশ করা হয়েছে তাতে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার একটা সর্বনাশা নীতি নিয়ে চলেছেন এবং এতে সারা ভারতবর্ষের সর্বনাশ হবে। এর ফলে প্রাইস লেভেল যেভাবে বাড়বে তাতে জনজীবন সাংঘাতিকভাবে বিপর্যস্ত হবে। এখনই দেখছি বাজারে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম রোজই হু হু করে বেড়ে চলেছে। স্যার, অর্থনৈতিক দিক থেকে আক্রমণের পর এই কেন্দ্রীয় সরকার রাজনৈতিক দিক থেকেও আক্রমন চালিয়ে যাচ্ছেন। সংবিধানের খোল নলচে পাল্টে দিয়ে তারা প্রেসিডেনসিয়াল ফর্ম অব গভর্ণমেন্ট অর্থাৎ রাষ্ট্রপতি শাসিত শাসন ব্যবস্থার পত্তন করতে চাইছেন। এরমধ্যে স্বৈরতান্ত্রিক শাসনব্যবস্থার বীজ নিহিত আছে বলেই আমরা মনে করি এবং এটা অত্যন্ত মারাত্মক। স্যার, যদিও সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা এবং তার পবিত্রতাতে আমাদের তেমন আস্থা নেই কিন্তু তবুও আমরা মনে করি বর্তমান রাষ্ট্রীয় কাঠমোতে এই সংসদীয়ব্যবস্থার মধ্যে দিয়েই জনগণের লড়াই, আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে হবে এবং এই মুহূর্তে একেই হাতিয়ার করে চলতে হবে। আমরা দেখছি এখন সাংস্কৃতিক ক্ষেত্রেও আক্রমন চালানো হচ্ছে। বহুল প্রচারিত ওয়াটার ছবির যে শুটিং বেনারসে হবার কথা ছিল—বিধবাদের মর্মন্তুদ জীবনকাহিনী নিয়ে যে ছবি—সেই চিত্র গ্রহণের ক্ষেত্রেও বাধা দেওয়া হয়েছে। সাংস্কৃতির দরজা যাতে অবাধ না হয়, তা যাতে বন্ধ করে দেওয়া যায় তার জন্য হিন্দুত্বের উপর আঘাত নেমে আসছে এই কথা বলে ওরা যে প্রচেষ্টা চালাচ্ছেন তা আমাদের দেশের সংস্কৃতির ক্ষেত্রে যে স্বাধীনতা সেই স্বাধীনতা হরণেরই নামান্তর। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাই খুব সংগতভাবেই আজকে সকালে এখানে বলেছেন যে সামাজিক, রাজনৈতিক, অর্থনৈতিক সমস্ত ক্ষেত্রেই কেন্দ্রীয় সরকার আঘাত হেনে চলেছেন। এই কেন্দ্রীয় সরকার সম্বন্ধে বলতে গিয়ে উনি যে শব্দটি ব্যবহার করেছেন আমি ভাবছিলাম তার চেয়ে অনেক বেশী কঠিন শব্দ ব্যবহার করা উচিত ছিল কিন্তু তার বিকল্প পাই নি। তিনি বলেছেন বর্বরোচিত পথে কেন্দ্রীয় সরকার দেশকে পরিচালনা করছেন। এর চেয়ে কঠিন ভাষা খুঁজে পাওয়া যায় না। উনি সঠিক ভাবেই প্রকাশ করেছেন। আজকে বাদলবাবু কথা বলছেন। উনি এই সভায় এসেছেন। উনি ভাবছেন যে, এই রকম ভাবে জনসাধারণের উপরে আক্রমন ঘটবে, দ্রব্যমূল্য বৃদ্ধি পাবে, সারের দাম বাড়বে, কেরোসিন

তেলের দাম বাড়বে, পেট্রোল, ডিজেলের দাম বাড়বে, বেকার সমস্যা থাকবে, কর্মসংস্থানের সুযোগ হবে না, শিল্প কারখানা গড়ে উঠবে না আর তাদের পিছনে মানুষ চলে যাবে। উনি এসেছেন ভাল কথা। কিন্তু কতদিন থাকবেন সেটা ভবিষ্যত প্রমাণ করে দেবে। পশ্চিমবাংলার একটা ঐতিহ্য আছে, একটা রাজনৈতিক ঐতিহ্য আছে। অনেক রাজনৈতিক লড়াইয়ের মধ্যে দিয়ে এখানে একটা প্রগতিশীল সরকার তৈরী হয়েছে। বহু সংগ্রাম এবং পরিশ্রমের ফল এটা। কাজেই এগুলি ভুলে যাবেন না। আপনি সাময়িক তাৎক্ষণিক, এছাড়া আর কিছু নয়। আপনি একজন পশ্চিমবাংলার মানুষ, জনজীবনের দুর্বিসহ বোঝা। আজকে নিত্যপ্রয়োজনীয় জিনিসের যে মূল্য বৃদ্ধি ঘটছে, সেটা আপনাকেও স্পর্শ করছে। আপনিও মধ্যবিত্ত পরিবার থেকে এসেছেন। কিন্তু আপনি এগুলিকে সমর্থন করছেন। আপনি কি আপনার নির্বাচনী এলাকায় গিয়ে এটা বলতে পারবেন? আপনি কি বলতে পারবেন যে গ্যাসের দাম বৃদ্ধি হচ্ছে, এটা ভাল, সরষের তেলের দাম বৃদ্ধি হচ্ছে এটা ভাল, কেরোসিন তেলের দাম বৃদ্ধি হচ্ছে এটা ভাল কাজ হয়েছে? আপনি ভাবছেন যে সীমান্তবর্ত্তী এলাকার মানুষের নিরাপত্তার কথা বলে, সেই সুযোগকে কাজে লাগিয়ে এগিয়ে যাবেন, কিন্তু সেটা হবে না। এই কথা বলে, যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3.50–4.00 p.m.]

**শ্রীরঞ্জিত কুন্ডু ঃ** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় সদস্য নির্মল ঘোষ মহাশয় যে প্রস্তাব এখানে মুভ করেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন করি। আমি নির্মলবাবুর মত আজকে সমর্থন করছি না, আমরা এই নিয়ে অনেক আন্দোলন, অনেক সংগ্রাম করেছি অতীতে এবং আমাদের সংগ্রাম আরো করতে হবে। এখন এদের চৈতন্য উদয় হয়েছে। এদের মুখপাত্র অজিত যোগী দিল্লীতে বলেছেন যে, আমরা দেশের ভাল করবো। এই ভাল করতে গিয়ে তারা নয়া অর্থনীতি চালু করেছিলেন ডঃ মনমোহন সিংয়ের মাধ্যমে। এখন উনি বলছেন যে, দুভার্গ্যবশতঃ যারা গবীর, যাবা সর্বহারা তারা এই সরকার কর্তৃক উপেক্ষিত হয়েছে। ওদের সরকার চলে যাবার পরে, মানুষ থেকে বিচ্ছিন্ন হবার পরে তাদের এই বোধদয় হয়েছে। আমি জানিনা এটা কতদিন থাকবে। তারা হয়ত ভাবছেন যে এই সব বলে আবার হয়ত দিল্লীর মসনদে ফিরে যেতে পারবো। আমি জানি না তারা ফিরে যেতে পারবেন কিনা। এবারে যা হল, শোভনদের বাবু, তিনি বললেন, কেরোসিন, পেট্রোল, ডিজেলের দাম বেড়েছে এসব কোথা থেকে পেলেন? আর একটা নতুন জিনিস দেখলাম যে, দাম বাড়ার ফলে অন্ধ্র প্রদেশের চন্দ্রবাবু নাইডু এসে বললেন যে আমাকে উদ্ধার করুন, পৌরসভার নির্বাচনে আমি ভরাডুবি হয়ে যাবো। প্রথম দিকে ১১ হাজাব কোটি টাকা ঘাটতি বয়েছে। আবার নতুন করে কোপ পড়বে কেরোসিন, পেট্রোল, গ্যাসের উপরে যে পথে আপনারা হাটছেন। যদি দিতে পারতেন খুশী হতাম, কিন্তু দিতে পারবেন না। কি ইমপ্যাক্ট হ'ল এবারের বাজেটে? বললেন, বি. পি. এল.-য়ে যারা রয়েছে তাদের জন্য রেশনের পরিমাণ বাড়িয়ে দিচ্ছেন। পরিমাণ তো বাড়িয়ে দিলেন, কিন্তু কে. জি. প্রতি মূল্য ২.৫ টাকা থেকে বাড়িয়ে ৪.১০ টাকা করে দিলেন গমের, ৩ টাকার চাল ৫.২৫ টাকা করে

দিলেন। কিন্তু বি. পি. এল.-এর লোকেরা কি টাকা জোগাড় করে ঐ পরিমাণ চাল কিনতে পারবে? তারা যে সেটা পারবে না সেকথা কি কেন্দ্রীয় অর্থমন্ত্রী জানেন না? ঠিক জানেন। সারের দাম বাড়িয়ে দিলেন, কিন্তু চাষীদের কথা ভেবেছেন কি? আমেরিকা সেখানকার কৃষকদের রক্ষা করবার জন্য ৫০০ বিলিয়ন ডলার ইনকাম সার্পোট দেন, আর এখানে তাদের নির্দেশে সারের ভরতুকি তুলে দিচ্ছেন! এমনিতেই গত বছর ৪০ লক্ষ টন কৃষি উৎপাদন কম হয়েছে, তার উপর এবারে এই যে সারের দাম বাড়িয়ে দিলেন তাতে কৃষি উৎপাদন কমে যাবে। আমাদের দেশ কৃষিভিত্তিক দেশ। সেই কৃষি উৎপাদন যদি কমে যায় তাহলে আমাদের দেশ আর কৃষিভিত্তিক দেশ থাকবে না এবং তার ফলে অর্থনীতির যে ভয়াবহ চেহারা দাঁড়াবে সেটা কল্পনাও করতে পারবেন না। কিন্তু কেন্দ্রীয় অর্থমন্ত্রী সেটা কল্পনা করতে চান না, কারণ তিনি দাসখৎ লিখে দিয়েছেন ওয়াশিংটনের কাছে। এমন কি, ইউরোপের গোষ্ঠীভুক্ত দেশগুলিকেও আজকে সেখানকার কৃষকদের স্বার্থে ডব্লু.টি.ও. ভরতুকি দিচ্ছে। এখানে শুধু চাল বা গম নয়, চিনির দামও কেজিতে ১ টাকা বাড়িয়ে দিলেন। আজকে আমাদের মত যে সব রাজ্যে পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম চালু রয়েছে—পশ্চিমবঙ্গ এবং তামিলনাড়ুতে স্কুলে মিড-ডে-মিলও চালু রয়েছে—এই দাম বাড়াবার ফলে তাদের উপব চাপ বাডবে। শোভনদেববাবু বাসের ভাড়া কেন বাডছে প্রশ্ন তুলেছেন। ভাড়া তো বাড়বেই। গমের দাম বাড়ালে পাউরুটির দাম বাড়বেই। এর বিরুদ্ধে প্রস্তাব এনেছেন কংগ্রেস পক্ষ থেকে। কিন্তু প্রস্তাব আনলেই তো হবে না, এর বিরুদ্ধে সংগ্রাম করতে ময়দানে নামতে হবে। এই যে ১১ হাজার কোটি টাকার বাজেট ঘাটতি সেটা কি করে তারা পূরণ করবেন? তারই জন্য রাজ্য সবকারগুলির উপর চাপের কথা আমি বলছিলাম এবং সেজন্যই এই প্রস্তাবকে আমি সমর্থন করছি। আমি বি জে. পি এবং তৃণমূল কংগ্রেসের বন্ধুদের বলছি, আপনারা এখানে অন্য কথা বলতে পারেন, কিন্তু মানুষের কাছে আপনাদের যেতে হবে এবং তাদের বলতে হবে কি কারণে এই ধরণের সর্বনাশ আপনারা করছেন। সভায় কংগ্রেস বন্ধুরা বেশি নেই। আজকে আন্দোলনের ময়দানে নেমে এই প্রস্তাবের যে মূল কথা সেটা মানুষের মধ্যে তুলে ধরে এর বিরুদ্ধে সংগ্রাম গড়ে তুলে একে পর্যুদস্ত করবার কথা যদি বলেন তাহলেই হবে এখানে প্রস্তাব আনার স্বার্থকতা। বক্তব্য এখানেই শেষ করলাম।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমাদের হাতে যে সময় রয়েছে তাতে হবে না। তাই ৩০ মিনিট সময় বাড়াবার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

(এই সময় ধ্বনিভোটে সভার সময় ৩০ মিনিট বৃদ্ধি ঘটে)

**শ্রীনরেন্দ্র নাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে কেন্দ্রীয় সরকারের যে বাজেট তাতে আশ্চর্য হওয়ার কিছু নেই। আশ্চর্য্যের থাকতো যদি আনএক্সপেকটেড কিছু হত। আমাদের এটা জানা ছিল। যে বাজেট তাঁরা এনেছেন তাঁদের শ্রেণী চরিত্র অনুযায়ীই বাজেটে প্রতিফলিত হয়েছে, গরীব মানুষের বিরুদ্ধে বড়লোকের পক্ষে। আমরা বামপন্থীরা আগাগোড়া একটা কথাই বলি যে গণবন্টন ব্যবস্থাটাকে জোরদার করতে হবে। এটা শুধু বলার জন্য বলা নয়, এটা পরীক্ষিত সত্য। গণবন্টন ব্যবস্থায় যদি কম দামে নিত্য প্রয়োজনীয়

জিনিস দেওয়া যায় তাহলে বাজারে এই সমস্ত জিনিসের উর্দ্ধগতি রোধ করা যায়। এটা প্রমাণিত সত্য। আমরা বামপন্থীরা বারে বারে বলি ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিস রেশন দোকানের মাধ্যমে দিতে হবে। যখন নরসীমা রাও প্রধানমন্ত্রী তিনি একবার ঠিক করলেন যে আমাদের দেশে জাতীয় খাদ্য নীতি নেই, এটা হোক। তিনি ৩ জনকে নিয়ে একটা কমিটি তৈরী করলেন, তামিলনাড়ুর খাদ্যমন্ত্রী, হরিয়ানার খাদ্যমন্ত্রী এবং পশ্চিমবাংলার খাদ্যমন্ত্রী। তখন পশ্চিমবাংলার খাদ্যমন্ত্রী ছিলাম আমি। তখন আমরা ঠিক করে বললাম যে গরীব মানুষদের জন্য চাল গম দেওয়া হোক। কিন্তু এটা মানা হলো না। পরবর্ত্তীকালে যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় এলো, ওঁরা এটাকে সমর্থন করলেন। যুক্তফ্রন্ট সরকার সিদ্ধান্ত নিলো দরিদ্র সীমার নিচের মানুষদের অর্ধেক দামে চাল দেওয়া হবে, পরিমাণ যতটা সম্ভব দেওয়া হবে। তারপর বি.জে.পি. সরকার এসে গোড়া থেকেই এই গণবন্টন ব্যবস্থা ভেঙে দেওয়ার ষড়যন্ত্র করতে লাগলো। কারণ তাদের মূল কথা হচ্ছে সাবসিডি তুলে দাও। কিন্তু ভারতবর্ষ এমন একটা দেশ যেখানে স্বাধীনতার ৫৩ বছর পরেও আমরা দেখতে পাচ্ছি ৩৭ শতাংশ মানুষ দারিদ্র সীমার নিচে বাস করে আর ১০-১২ শতাংশ মানুষের অর্থনৈতিক ক্ষমতা অনেক বেড়ে গিয়েছে। এই রকম একটা দেশে ভর্তুকি দিয়ে গরীব মানুষের জন্য কিছু কাজ না করলে তারা মারা পড়বে। তাই ভর্তুকি এই ধরণের দেশে অত্যন্ত জরুরী। ভর্তুকি আমেরিকার হয়ত দরকার নেই, সাম্রাজ্যবাদী গোষ্ঠীর দেশগুলির হয়ত দরকার নেই। কিন্তু তাদের নির্দেশে এখানে যদি ভর্তুকি তুলে নেওয়া হয় তাহলে দেশের পক্ষে মারাত্মক ক্ষতি হবে। এবারে চাল গমের দাম শুধু এ. পি. এল.-এ বাড়িয়ে দেওয়া হলো না, বি. পি. এল-এও বাড়িয়ে দেওয়া হলো। চাল গমের দাম কি রকম বাড়িয়ে দেওয়া হলো দেখুন। চালের দাম সেন্ট্রাল ইসু প্রাইস ছিল ৯ টাকা ০৫ পয়সা সেটা হলো ১১.৭৮ টাকা। তারপর এই ১১.৭৮ টাকার সঙ্গে ট্রান্সপোর্টেশান চার্জ এবং ডিলারদের কমিশন নিয়ে ১২.৭৮ টাকায় তুলে দেওয়া হলো গমের সেন্ট্রাল ইসু প্রাইস ছিল ৬.৮২ টাকা সেটা ৮.৪০ পয়সা করা হলো। তার সঙ্গে অন্যান্য খরচ যোগ করলে ৯.২০ টাকা কনজিউমার প্রাইস হবে। বি. পি. এল-এর জন্য যে চাল গম দেওয়া হয়, আমরা বলেছিলাম ওদের কম দামে দেওয়া হোক। সেই ক্ষেত্রে দেখতে পেলাম চালের দাম যেখানে ৩.৫০ টাকা ছিল সেটাকে বাড়িয়ে ৫.৯০ টাকা করা হলো এবং তার সঙ্গে অন্যান্য খরচ যোগ করে ৬.৪০ টাকার নিচে দেওয়া যাবে না। একজন দারিদ্র সীমার নিচের মানুষ এই ৬.৪০ টাকার চাল কিনতে পারবে? গমের দাম ২.৫০ টাকা ছিল সেটাকে করে দেওয়া হলো ৪.২০ টাকা, তার সঙ্গে খরচ এক টাকা যোগ করলে দাঁড়াচ্ছে ৫.২০ টাকা। গত বন্টন ব্যবস্থা যাতে আস্তে আস্তে উঠে যায় তার ব্যবস্থা ওনারা করছেন। শুধু একটা জিনিস বাড়িয়েছে, ১০ কে. জি.র জায়গায় ২০ কে. জি. করেছে। জিনিস বাড়লে কি হবে, কেনবার লোক কোথায়? আমাদের আলট্রা বিলো প্রভার্টি লাইন, অতি দরিদ্র সীমার নিচের মানুষের সংখ্যা প্রায় ২৫ পারসেন্ট। যাদের রেশনে চাল গম কেনারও ক্ষমতা নেই। এইসব কথা বি জে পি আর তৃণমূল ভাবে না। এদের চিন্তা কি—এরা গণবন্টন ব্যবস্থাকে তুলে দেবার জন্য আদা জল খেয়ে লেগেছে। সারের দাম, ইউরিয়ার দাম—আমাদের রাজ্যে ১০ লক্ষ টন ইউরিয়া ব্যবহার হয়— যেটা ৪ হাজার টাকা টন ছিল,

সেটাকে ৪,৬০০ টাকা করে দেওয়া হলো। অন্যান্য সার, কেমিকেল সারে কনসেশন ছিল, একশো টাকা কমিয়ে তার দাম ৮০০ টাকা করে দেওয়া হলো। এইভাবে নানাভাবে বাড়ানো হচ্ছে। এ তো গেল ইউরিয়া, কেমিকেল ফার্টিলাইজারে সাবসিডির কথা। আর একটা জিনিস হয়েছে, সেটা হচ্ছে, ফ্রেট চার্জ বাড়িয়ে দেওয়া হচ্ছে। এক জায়গা থেকে সার অন্য জায়গায় রেলে করে আসবে, তাতে ফ্রেট চার্জ এ্যাভারেজ ৪৮ পার্সেন্ট বাড়ানো হয়েছে। এর ফলে কি হয়েছে?। একদিকে আমাদের সাবসিডি কমানো হলো, সাবসিডি উইথড্র করা হয়েছে দুটো টাকা। ফ্রেট চার্জের জন্য দুশো টাকা বাড়বে। আমাদের শুধু এম. ও. পি. রিটেল প্রাইস ছিল ৩,৭০০ টাকা, ম্যাকসিমাম রিটেল প্রাইস, সেটা এখন বিক্রি হবে সাবসিডি তুলে দেবার জন্য ৬০০ টাকা, আর ফ্রেট চার্জের জন্য বাড়বে দুশো টাকা, মোট সাড়ে চার হাজার টাকা হয়ে গেল। আমরা একটা হিসাব করছিলাম, তাতে দেখা যাচ্ছে, আমাদের রাজ্যে সারটা একটু বেশী ব্যবহার হয়—হেক্টর প্রতি প্রায় ১২০ কেজি। অল ইন্ডিয়া এ্যাভারেজ ৯০ কেজি। আমাদের রাজ্যে যে সার ব্যবহার হয়, আমাদের ফ্রেট চার্জ বাড়তি যেটা লাগবে সেটা হচ্ছে ৮ কোটি টাকা। অর্থাৎ আমাদের মার্জিনাল ফার্মার, প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী তারা বছরে ৮ কোটি টাকা রেল দপ্তরে জমা দেবে। রেল দপ্তর প্যাসেঞ্জার ফেয়ার বাড়ায় নি, কিন্তু বছরে শুধু আমাদের রাজ্যের মার্জিনাল পুওর ফার্মাররা ৮ কোটি টাকা রেল দপ্তরে দেবে। এর ফলে কি হবে? কৃষির ওপরে দারুণ আক্রমণ আসছে। কৃষি প্রোডাকশনের ওপরে আক্রমণ আসছে। কষ্ট অফ প্রোডাকশন এর ফলে বেড়ে যাবে। এইভাবে সমস্ত দিক থেকে আমাদের কৃষির ওপরে আক্রমণ আসছে। আমাদের গণবন্টন ব্যবস্থার ওপরে ভীষণ ভাবে আক্রমণ আসছে। এরা তোয়ালের দাম কমাচ্ছে। গামছার দামটা কমাচ্ছে না। সেল ফোনের দাম কমাচ্ছে, কম্পিউটারের দাম কমাচ্ছে, যন্ত্রপাতির দাম কমাচ্ছে। এদের এ্যাটিচিউডটা কি সেটা আমাদের বুঝতে হবে। এদের এ্যাটিচিউডটা হচ্ছে বড়লোকদের যাতে সুবিধা হয়, তাদের যাতে অসুবিধা না হয়, তারজন্য সমস্ত কিছু করছেন। এর আগে যে রেজোলিউশনটা পাশ হলো এ্যাডভোকেটদের সুপ্রিম কোর্টে যাবার ব্যাপারে—সমস্ত জায়গায় এই জিনিসটা প্রতিফলিত হচ্ছে। আমাদের দেশে কিছু লোক বড়লোকদের সুবিধার জন্য বিজেপি এবং তৃণমূল এরা একসাথে লেগেছে। এটা নতুন কিছু নয়। যখন গ্যাট চুক্তি সই হলো, তখন প্রণব মুখার্জী, মনমোহন সিং এবং নরসীমা রাও তাঁরা উঠে পড়ে লেগেছিলেন। আমরা বামপন্থীরা সারাদেশব্যাপী আন্দোলন সংগঠিত করেছিলাম, মিছিল করেছিলাম, মিটিং করেছিলাম। এরা আমাদের কথা শুনলেন না, নেশাগ্রস্তের মত গ্যাট চুক্তিতে সই করলেন। পশ্চিমীদের জন্য দরজা খুলে দেওয়া হলো। আর সেখান দিয়ে রাস্তা তৈরী করে দিল কংগ্রেস বহুজাতিক সংস্থাগুলি আসছে। বি. জে. পি. এসে সেই রাস্তায় কার্পেট পেতে দিচ্ছে যাতে আরো সুবিধা হয়। আমাদের শুধু কৃষির উপর নয় শিল্পের উপর আক্রমণ আসছে। ভয়ঙ্কর অবস্থা। এর বিরুদ্ধে আজকে শুধু এ্যাসেম্বলীতে রেজলিউশান নয়, এর বিরুদ্ধে যদি আমরা ব্যাপক গণ আন্দোলন করতে না পারি তাহলে দেশকে রক্ষা করা যাবে না। দেশের তেরঙা ঝান্ডা পার্লামেন্টের হাউসে থাকবে না। এর বিরুদ্ধে চাই ব্যাপক গণ আন্দোলন তৈরী করা, সেটাই একমাত্র পথ। এছাড়া কোন বিকল্প পথ নেই। যদি আমরা দেশকে বি. জে. পি. তৃণমূল এর হাত থেকে

রক্ষা করবার চেষ্টা করি, দেশের গরীব মানুষকে রক্ষা করবার কথা ভাবি তাহলে তার বিরুদ্ধে গণ-আন্দোলন তৈরী করতে হবে। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীনির্মল ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সকলকে ধন্যবাদ, এই প্রস্তাবের উপর অনেক দিগন্ত ছাড়া আলোচনা হলেও প্রায়—বি.জে.পি. ছাড়া—সবাই এই প্রস্তাবকে সমর্থন করেছেন। আমি শুধু হাউসকে বলতে চাই, আমাদের কাছে কোন অলটারনেটিভ নেই, আমরা বিশ্বায়ন-এ যাব কি যাব না। সেই কোয়েশ্চেনিং এন্ডস। কারণ চীন, যাকে আমরা মহাচীন বলি, তারা ব্যর্থ হয়েছেন বিশ্বায়ন রুখতে। আমাদের থেকেও অনেক আগে তারা নিজেদেরকে সঁপে দিয়েছেন মাল্টি ন্যাশানাল এর কাছে এবং দেয়ার বরোয়িংস, তারা আমাদের থেকে ৭ গুণ বেশী বরোয়িংস। সেখানে মাল্টি ন্যাশানাল প্রবেশ করেছে; আমাদের থেকে ৭ গুণ বেশী। এই কমিউনিজিমকে দিয়ে যদি বিশ্বায়নকে ঠেকানো যায় বা যেত আমাকে ক্ষমা করবেন সোভিয়েত রাশিয়াতেও কমিউনিজম দিয়ে মার্কিণ সাম্রাজ্যবাদ শক্তিকে আটকে দেবার চেষ্টা ছিল। এটা আছে, এটা থাকবে। হয়ত দেয়ার ইজ নো সুপার পাওয়ার than American Power. এটা মনে রাখতে হবে যে সব শেষ হয়ে গেছে। এখন যখন একটি মাত্র সুপার পাওয়ার, তখন মেনে নিচ্ছি ভারতবর্ষের মত দেশে জনসংখ্যার ভিত্তিতে, দারিদ্রতার ভিত্তিতে, বেকারত্বর ভিত্তিতে, শিল্পের ভিত্তিতে উন্নয়নশীল রাষ্ট্রের যে বিজ্ঞান ও প্রযুক্তির দিক আছে তা থেকে আমরা অনেক দূরে। আমরা দেশকে যে দিকে নিয়ে যেতে চাইছি, চলে যেতে চাইছি, তাতে বিশ্বায়ণ থেকে ঘুরে দাঁড়াবার সম্ভাবনা কম। এদিক থেকে কত তাড়াতড়ি যাবেন। বি. জে. পি. র বন্ধু নেই, থাকলে বলতাম, বি. জে. পি. বলেছিল কংগ্রেস হ্যাজ রুলড দিস কান্ট্রি ফর মোর দ্যান ফট্টি ইয়ারস, উই ওয়ান্ট অনলি ফাইভ ইয়ারস। যদি ৫ বছর বি. জে. পি কে দেওয়া হয় তাহলে ভারতবর্ষে বেকারত্ব দূর করব, জিনিসপত্রের দাম কমিয়ে দেব। ভারতবর্ষে পি. ডি. এস. এ রেশন ব্যবস্থাকে সঠিকভাবে গড়ে তুলব। গরীব মানুষকে রক্ষা করব। আমাদের দুর্ভাগ্য বি. জে. পি. বন্ধু এখন নেই। থাকলে বলতাম ৯৮ সালে যখন বি. জে. পি. ভারতবর্ষে ক্ষমতায় আসে, স্বাধীনতার ৫০ বছর পরে ২.৫০ পয়সা দরে সে গমটা আমরা পাচ্ছিলাম, সেই গমটা ৯৮ সালের পর থেকে ৯৯ সালের মধ্যে এই দুই বছরের মধ্যে বি. জে. পি. সরকারের সময় ৪.৫০ পয়সার বিক্রি হচ্ছে। স্বাধীনতার ৫০ বছর পরেও যেখানে রাষ্ট্রে দারিদ্র সীমার নীচে মানুষ থাকে সেখানে গমের দাম দ্বিগুণ হয়ে গেছে। এটা তাকে স্মরণ করিয়ে দিতে চাইছিলাম। আমরা রেশনিং ব্যবস্থার কথা বলে পরিত্রাণ পাওয়ার চেষ্টা করি তাহলে ভুল করব। ৯৮-৯৯ সালে এই ২ বছরে চালের দাম বাইরে কত হয়েছে ১১ টাকার চালটা ৯৯ সালের জানুয়ারী, ফেব্রুয়ারী মাসের দর দেখছি ১৬ টাকা করে — মার্কেট কোথায় নিয়ে গিয়েছে-হয়েছে।

[4.10–4.15 p.m.]

আশ্চর্যজনকভাবে কেরোসিন তেলের দাম বৃদ্ধি করা হয়েছে। সাদা কেরোসিন আঠারো টাকা করা হয়েছে, নীল কেরোসিন তেলের দাম ১৬ টাকা করা হয়েছে, ব্লাকে কোথাও কোথাও কুড়ি টাকা করা হয়েছে। কেন্দ্রীয় সরকার বাজেটে ইউরিয়া সারের

দাম বাড়িয়ে দিয়েছে, ভারতবর্ষের কৃষক, দরিদ্রতম মানুষকে আঘাত করা হয়েছে। এই দর বৃদ্ধির প্রস্তাবের বিরুদ্ধে আমাদের দল পার্লামেন্টে লড়াই করছে, আপনাদের সকলের সহযোগিতা যদি আমরা পাই তাহলে এই দর বৃদ্ধির প্রস্তাব আমরা আটকাতে পারি। এখানে বি. জে. পি.-র মাননীয় সদস্য হাউসে নেই, থাকলে তাকে আমি জিজ্ঞাসা করতাম আপনারা দেশটাকে কোথায় নিয়ে যাচ্ছেন? তৃণমূলের বন্ধুরা এই প্রস্তাবকে সমর্থন করেছেন, কারণ তারা বুঝতে পেরেছেন বি. জে. পি. দেশটাকে কোথায় নিয়ে যাচ্ছে। ২০১০ সালে ভারতবর্ষের জনসংখ্যা একশ কোটিতে গিয়ে দাঁড়াবে, আর গরীব মানুষের সংখ্যা হচ্ছে ৪০ কোটি। এই দরিদ্র মানুষগুলোকে এই বি. জে. পি. সরকার পিষে মেরে ফেলবে, শেষ করে দেবে। তাই সবার কাছে এই প্রস্তাব গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি। যদিও দেবপ্রসাদ সরকার মহাশয় একটা এ্যামেন্ডমেন্ড এনেছেন, তিনি বলেছেন এ্যামেন্ডমেন্ডে পূর্বতন সরকার। এই পূর্বতন সরকার বলতে আপনি কি বোঝাচ্ছেন? সাতটা পূর্বতন সরকার। একবার কংগ্রেসকে হারিয়ে ভি. পি. সিংয়ের সরকার হয়েছিল, সেই সরকারে লেফট পার্টি ছিল, বি. জে. পি.-রা ছিল। সো দি responsibility goes to the CPI (M), CPI, RSP, Forward Bloc–all together The BJP – we are missing him. তারপরে মোরারজি দেশাইয়ের সরকার ছিল, দেবগৌড়ার সরকার ছিল। তাই পূর্বতন সরকার নয়, এই সরকার বললেই ভালো হবে। দি গভর্ণমেন্ট হ্যাজ সাজেস্টেড ইনক্রিস ইন প্রাইস। তাদের এই হিডেন এ্যাজেন্ডা কি? এই সরকার কেরোসিন তেলের দাম বাড়িয়েছে তা নয়, সারের দামে বাড়িয়েছে তা নয়, তারা সর্বকালের একটা রেকর্ড সৃষ্টি করেছে। একটা ফিনানসিয়াল ইয়ারে পেট্রোল ডিজেলের দাম ছয় টাকা বাড়ানো হয়েছে। সো হোয়ার উই আর লিডিং? আমরা কোথায় নিয়ে যাচ্ছি দেশটাকে। শুধু তাই নয় বাজেট বিতর্ক শেষ হয়ে গেলে দিল্লীতে পেট্রোল, ডিজেল, এল পি. জি গ্যাসের ও আর কতগুলো জিনিসের দাম বাড়ানো হবে। আপনারা সবাই মিলে এই প্রস্তাব গ্রহণ করছেন বলে আপনাদের ধন্যবাদ জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** Now there is one amendment to this motion by Shri Debaprasad Sarkar. The amendment is in order. Now I call upon Shri Sarkar to move his amendment formally. No speech, please.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that in para 1, line 1, the words, "following the path of the erstwhile Union Government in implementing GATT in the interest of monopoly Houses and multinationals, national and international, and causing mounting suffering of the common people", be inserted after the word 'Whereas.'

The motion of Shri Debaprasad Sarkar that in para 1, line 1, the words, "Following the path of the erstwhile Union Government in implementing GATT in the interest of monopoly houses and multinationals, national and international, and causing mounting suffering of the common people," be inserted after the word 'Whereas', was then put and lost.

The motion of Shri Nirmal Ghosh that –

Whereas, the Union Government has decided to increase the price of urea and other fertilisers in the Central Budget;

Whereas, such increase will affect the farmers and hamper agricultural production;

Whereas, the Union Budget has also announced the price increase of Rice and Wheat to be distributed through Ration Shops for both BPL and APL categories;

Whereas, such increase will affect the people of middle and poor classes;

Whereas the Union Government has also announced its decision to increase the prices of LPG and Kerosene; and

Whereas, such proposed increase will also affect the people of middle and poor classes.

This House, therefore, urges upon the Union Government through the State Government to withdraw its decision to increase prices of urea and other fertilisers, PDS Rice and Wheat and not to increase the price of LPG Cylinders and Kerosene Oil.

was then put and agreed to.

## Adjournment

The House was then adjoured at 4-15 p.m. till 3.00 p.m. Wednesday, the 22nd March, 2000 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
## West Bengal Legislative Assembly Proceedings (Official Report)

Vol : 116 No-I (Hundred and sixteenth Session) (March to July, 2000)

(The 2nd, 3rd, 4th, 6th, 7th, 8th, 9th, 10th, 13th, 14th & 15th March, 2000)

**Laying of Ordinance**



**Laying of Report**



**Laying of Report**

## CORRIGENDUM

| | |
|---|---|
| **519**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **521**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **523**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **525**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **527**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **529**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **531**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **579**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **581**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **583**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **585**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **587**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **589**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **591**-র বিভাগ পরিচিতি | |
| PREAMBLE | LEGISLATION |
| **630**-র অষ্টম পরিচ্ছেদ | |
| শ্রীসঞ্জীব দা | শ্রীসঞ্জীব দাস |

**654** পৃষ্ঠায় মুদ্রিত ***Held Over Starred Question*** অংশটি এইভাবে পড়তে হবে।

## Held over Starred Question
## (to which oral Answers were given)

### গণুপটুনিতে নিহতের সংখ্যা

H.O.* Q. No. 12 **শ্রীসঞ্জীব কুমার দাস ঃ—** অনুমোদিত প্রশ্ন *১৭০। স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

ক) ...............

**724** এবং **725** পৃষ্ঠায় মুদ্রিত ***Laying of Report*** অংশটি এইভাবে পড়তে হবে।

## Laying of Report

The Report of the Ganguly Commission of Inquiry (Madhyamik Examination alongwith the observation of the school education of Govt of W.B

**Shri Kanti Biswas :** (a) এই সভা অত্যন্ত ক্ষোভ এবং গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে,—ন্যাশনাল কাউন্সিল অব এডুকেশনাল রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং (এন.সি ই আর.টি.) স্কুলশিক্ষার পাঠক্রম হিন্দু ধর্মান্ধতার আদর্শে পুনর্লিখিত করতে চাইছে,

বিদ্যালয়ে সরস্বতী বন্দনা চালু করার প্রস্তাব, বিভিন্ন বিদ্যালয়ে-মহাবিদ্যালয়ে শিক্ষা এবং পোশাকের বিষয়ে হিন্দুত্ববাদীদের খবরদারির চেষ্টা শিক্ষাক্ষেত্রে গৈরিক আক্রমণকেই প্রতিভাত করছে,

উত্তরপ্রদেশ এবং রাজস্থানে স্কুলশিক্ষার পাঠ্যপুস্তকে সঙ্ঘপরিবারের নেতাদের, এমনকি গান্ধীজীর থেকেও বেশি স্বাধীনতা সংগ্রামী বলে দেখানোর চেষ্টা হয়েছে, যদিও ব্রিটিশের বিরুদ্ধে সংগ্রামে রাষ্ট্রীয় স্বয়ংসেবক সঙ্ঘ অংশই নেয়নি;

পাঠ্যপুস্তকে প্রকৃত ইতিহাসকে বিকৃত করে যাতে হিন্দু-ধর্মান্ধতার উন্মেষ ঘটে, তার জন্য পাঠক্রম তৈরী করা হয়েছে;

কানপুরের মহিলা স্কুল-কলেজে, এমনকি আই.আই.টি-র মতো উচ্চতম আধুনিক শিক্ষা প্রতিষ্ঠানের ছাত্রীদের বোরখা ধরনের পোশাক পরিধানে বাধ্য করা হচ্ছে;

ইণ্ডিয়ান কাউন্সিল অব হিস্টরিক্যাল রিসার্চ (আই. সি. এইচ. আর ), ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব অ্যাডভান্সড স্টাডিজ (আই. আই. এ. এস.), ইণ্ডিয়ান কাউন্সিল অব সোস্যাল সায়েন্স রিসার্চ (আই.সি এস.এস.আর.)-এর মতো উচ্চতম গবেষণা প্রতিষ্ঠানগুলিতে যোগ্যতার বিচার না করে বাছাই করা সঙ্ঘপরিবারের আদর্শে অনুপ্রাণিত ব্যক্তিদের পরিচালকমণ্ডলীতে অন্তর্ভুক্ত করা হচ্ছে এমনকি শীর্ষপদেও বসানো হচ্ছে;

ইতিহাসকে বিকৃত করার উদ্দেশ্য নিয়ে বিশিষ্ট ঐতিহাসিক কে. এন. পানিক্কর ও সুমিত সরকার সম্পাদিত 'টুওয়ার্ডস্ ফ্রিডম' সংকলন গ্রন্থের দুই খণ্ডের প্রকাশ শেষ মুহূর্তে ন্যাক্কারজনকভাবে বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

ধর্মনিরপেক্ষ ঐতিহাসিক ও বুদ্ধিজীবীদের বিরুদ্ধে সংগঠিত কুৎসা ও অপপ্রচারের নেতৃত্ব দিচ্ছেন কেন্দ্রীয় সরকারে উচ্চপদে আসীন ব্যক্তিরা।

অতএব, এই সভা,—কেন্দ্রের বি জে পি জোট সরকার শিক্ষাকে গৈরিকীকরণের যে অপচেষ্টা করছে, তার তীব্র প্রতিবাদ করছে;

শিক্ষার উপর গৈরিক আক্রমণের এই সংগঠিত প্রচেষ্টার বিরুদ্ধে তীব্র ক্ষোভ প্রকাশ করছে; এবং

এইসব কার্যকলাপের বিরুদ্ধে জনমত সংগঠিত করার আহ্বান জানাচ্ছে।

**শ্রীপঙ্কজ ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় তথ্য ও সংস্কৃতি মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, গতকাল আনুমানিক ১২ টার সময় টালিগঞ্জ টেক্‌নিসিয়ান্স স্টুডিওর একটা ফিল্মের টেকিং চলছিল, সেখানে হঠাৎ করে আগুন লাগে এবং ৪ নং ফ্লোরটি সম্পূর্ণ ভাবে ভস্মীভূত হয়ে যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারের অধিগ্রহণ করা টেক্‌নিসিয়ান্স স্টুডিও এই ফিল্ম প্রতিষ্ঠানটি আস্তে আস্তে একটু একটু করে এগিয়ে আসার চেষ্টা করছিল এবং অতি সম্প্রতি এই শিল্পকে ঘিরে যে উন্নতির প্রচেষ্টা শুরু হয়েছিল তাতে গতকালের ঘটনায় এই প্রচেষ্টায় আবার ছেদ ঘটলো। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুবোধ করবো এই বিষয়ে তিনি অবিলম্বে নজর দিন এবং পুড়ে যাওয়া ৪ নং ফ্লোরটি অবিলম্বে তৈরী করে এর ক্ষতিপূরণের ব্যবস্থা করবেন। এবং এই শিল্পে নতুন জোয়ার আসার প্রবনতাকে এগিয়ে নিয়ে যাওয়াব জন্য যথাযথ ব্যবস্থা নেবেন। ক্ষতিগ্রস্থ স্টুডিও কে পুনরায় নির্মান কবাব জন্য সরকাবী সহায়তা করুন।

**শ্রীকান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৭ সালে পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদ আয়োজিত মাধ্যমিক পরীক্ষার একটা প্রশ্ন ফাঁসকে কেন্দ্র করে সবকাব শ্রী কল্যাণময় গাঙ্গুলীর নেতৃত্বে এক সদস্য আয়োগ নিযুক্ত কবেন। সেই আয়োগ সরকারেব নিকট তাঁব প্রতিবেদন পেশ করেছে। সেই সম্পর্কে সবকারেব অভিমত আপনার অনুমতি নিয়ে আমি পেশ করছি।

**779** পৃষ্ঠায় মুদ্রিত Was then put .... **Mr. Deputy Speaker** অংশটি এইভাবে পড়তে হবে।

was then put and agreed to

Motion Under Rule - 185

**Mr. Deputy Speaker :** Now ..... ......